**Shri Aswini Kumar Roy :** Will the Hon'ble Minister be pleased *to read the statement* because though I have read it but the other members did not read this ?

**Shri Gyan Singh Sohanpal :** It is a rather a long statement. There is hardly five minutes left now.

**Shri Aswini Kumar Roy :** In so far as Calcutta Transport is concerned will the Hon'ble Minister be pleased to state whether there is any accountant or not in this Committee ?

**Shri Gyan Singh Sohanpal :** In so far as Calcutta State Transport is concerned there is one representative from the Accounts.

**Shri Aswini Kumar Roy :** Will the Hon'ble Minister be pleased to state who is that person — what is his qualification ?

**Shri Gyan Singh Sohanpal :** The Chief Accounts officer.

**Shri Aswini Kumar Roy :** Will the Hon'ble Minister be pleased to state whether determining the condemnation the entire body as a whole, i.e., the engine, chassis and the body, is taken into account and then the valuation is determined or the valuation is determined for each component parts, i.e., engine, chasis and the body ?

**Shri Gyan Singh Sohanpal :** The price is fixed on the basis of depreciated book value of the bus and its scrap value whichever is higher.

**শ্রীমতী গীতা মুখোপাধ্যায় :** মাননীয় মন্ত্রী মহাশয় কি অবগত আছেন যে, তৃতীয় এস্টিমেট কমিটির রিপোর্টে আছে যে, এই বাস বস্তুত চালু থাকাকালীন তাকে কমেডমেন্ট বলে বিক্রি করা হয়েছিল। যদি অবগত থাকেন তাহলে সে বিষয়ে এস্টিমেট কমিটির রিপোর্টের ভিত্তিতে কি ব্যবস্থা অবলম্বন করেছেন জানাবেন কি?

**Shri Gyan Singh Sohanpal :** Perhaps the Honourable Member is aware that there was also a Commission know as Banerjee Commission on the sale of this bus also. It is only after the recommendation of that

commission this Committee has been informed for condemnation.

**শ্রীমতী গীতা মুখোপাধ্যায় :** স্যর, এই এসেম্বলী যসাকালীন এস্টিমেট কমিটি তৈরী হয়েছিল।

**Mr. Speaker :** I understand that on the report of the Estimates Committee the Government has appointed that Committee to go into more details.

**শ্রীমতী গীতা মুখোপাধ্যায় :** এটা তো ওভারঅল ব্যাপারের জন্য। কিন্তু স্যার, এই এস্টিমেটস কমিটি একটি স্পেসিফিক ব্যাপারে বলেছিল এবং একটি বাসের ব্যাপারে অফিসার কনসার্নের নাম করে উল্লেখ করেছিল। এবং সেখানে রেকমেনডেসান ছিল ব্যবস্থা অবলম্বনের জন্য। সে সম্পর্কে কি কোন সিদ্ধান্ত নে নি?

**শ্রী জ্ঞানসিং সোহনপাল :** মাননীয় সদস্যা হয়ত খবর রাখেন না, ঐ পার্টিকুলার বাস নিয়েই কমিশন হয়েছিল।

**শ্রীমতী গীতা মুখোপাধ্যায় :** দু-বর তো হয়ে গেল এস্টিমেটস কমিটি রায় দিয়েছেন। মাননীয় মন্ত্রী মহাশয় কি জাবানেন, আর কতদিন বাদে কমিশন রায় দেবেন?

**শ্রী জ্ঞানসিং সোহনপাল :** রায় অলরেডি বেরিয়ে গেছে এবং এ্যাকসান নেওয়া হয়েছে।

**শ্রীমতী গীতা মুখোপাধ্যায় :** কি অ্যাকশন নেওয়া হয়েছ জানাবেন কি?

**Shri Gyan Singh Sohanpal :** Suitable action has been taken.

**শ্রী হরশঙ্কর ভট্টাচার্য :** ডিসমিস করেছেন, না, সাসপেন্ড করেছেন, না, অন্য কি ডিপার্টমেন্টাল অ্যাকশন নিয়েছেন জানাবেন কি?

**Shri Gyan Singh Sohanpal :** In some case it will mean dismissal also.

[2-00 —2-10 p.m.]

### পুরুলিয়ায় কৃষি গবেষণা কেন্দ্র

*১৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *৭৭০।) **শ্রী শরৎচন্দ্র দাস :** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে,

(১) কানাডার কৃষি বিশেষজ্ঞের একটি দল বিভিন্ন এলাকায় সমীক্ষা করিয়া পার্বত্য স্থানে ফসল উৎপাদনের জন্য পুরুলিয়ায় একটি গবেষণা কেন্দ্র স্থাপনের সুপারিশ করিয়াছিলেন, ও

(২) উক্ত গবেষণা কেন্দ্রটি পশ্চিমবঙ্গে স্থাপন না করিয়া অন্য প্রদেশে করা হইয়াছে; এবং

(খ) সত্য হইলে, ইহার কি?

**শ্রী আনন্দমোহন বিশ্বাস ঃ**

(ক) (১) কানাডার এক দল কৃষি বিশেষজ্ঞ ১৯৭৫ সালের ফেব্রুয়ারি মাসে পুরুলিয়া পরিদর্শন করেন। তাহারা পার্বত্য স্থানে ফসল উৎপাদনের জন্য পুরুলিয়ায় গবেষণা কেন্দ্র স্থাপনের কোনও সুপারিশ করেন নাই। তবে শুষ্ক জমি গবেষণার (Dry land Reseach) উপকেন্দ্র স্থাপনে সম্বন্ধে আলোচনা হয় এবং পুরুলিয়াতে এই উপকেন্দ্র স্থাপন হইতে পারে বলিয়া অভিমত প্রকাশ করেন।

(২) সরকার এবিষয়ে অবগত নহেন।

(খ) প্রশ্নই ওঠে না।

**শ্রী শরৎচন্দ্র দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন তাদের যাতে করে চায হয় তার জন্য একটি গবেষণা কেন্দ্র পুরুলিয়ায় স্থাপন করার সুপারিশ করেছিলেন। এখানে গবেষণা কেন্দ্র কেন স্থাপন করলেন না। এটাতে সরকারের তৎপরতার অভাব আছে কিনা জানাবেন?

**শ্রী আনন্দমোহন বিশ্বাস ঃ** আমার মূল প্রশ্নের উত্তরে আমি বলেছি। এই ধরনের কানাডার একটা এক্সপার্ট কমিটি তারা ড্রাই ল্যান্ড রিসার্চ সাব-স্টেশন পুরুলিয়ায় খোলা যায় কিনা, তার প্রাথমিক স্তরে একবার পর্যাবেক্ষণ করেছেন। তাদের অভিমত আমি পেয়েছি এখানে উপকেন্দ্র খোলার কোনও পরিকল্পনা নেই।

## Held Over Starred Questions
## (to which Written Answers were laid on the Table)

### স্টেট বাসের আয় বৃদ্ধি

***১৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩২০।) শ্রী নিতাইপদ সরকার ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বর্তমানে স্টেট বাসের আয় বৃদ্ধি পাইয়াছে ;

(খ) সত্য হইলে বিগত ১৯৭৩, ১৯৭৪ এবং ১৯৭৫ সালের এই আয়ের পরিমাণ কত ছিল ; এবং

(গ) রাষ্ট্রীয় পরিবহনে অপচয় বন্ধের জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) রাষ্ট্রীয় পরিবহন (লক্ষ টাকায়)

| কর্পোরেশনের নাম | ১৯৭৩ | ১৯৭৪ | ১৯৭৫ |
|---|---|---|---|
| কলকাতা রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশন | ৪৯০.২৪ | ৪৮০.৮৬ | ৫৬৬.৮১ |
| উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশন | ২২৯.১৬ | ২২৩.৮৭ | ২৫০.৭৮ |
| দুর্গাপুর রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশন | ৩২.৯৮ | ৪২.০৬ | ৪৭.৯৯ |

(গ) কলকাতা রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশনের কার্যাবলী পর্যালোচনা করিয়া উহার সার্বিক উন্নতি বিধানের উপায় নির্ধারণের জন্য সরকার কর্তৃক নিযুক্ত সি. এস. টি. সি. ইনকোয়ারি কমিশন তাহাদের রিপোর্ট পেস করিয়াছেন। কমিশনের সুপারিশগুলি এবং তন্মধ্যে সাধারণ বিষয়গুলি অন্যান্য রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশনে প্রয়োগের প্রশ্নটিও সরকারে বিবেচনাধীন আছে। তাছাড়া অপচয় নিবারণের জন্য রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশনগুলিও স্বকিয় ব্যবস্থা অবলম্বন করিয়াছেন, যাহাদের মধ্যে আছে—

প্রশাসন ব্যবস্থার উন্নতি ;

বাসে বিশেষ চেকিং প্রথার দ্বারা আয়ের ফাঁকি রোধ ;

তেল, যন্ত্রাংশ ইত্যাদি অপচয় রোধের ব্যবস্থা এবং গাড়ি মেরামতি ও রক্ষণা-বেক্ষণের বিশেষ ব্যবস্থা।

হুগলি জেলায় সিড স্টোর

*১৬৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৪।) ডাঃ শৈলেন্দ্র চট্টোপাধ্যায় ঃ কৃষি এবং সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৬ সালের জানুয়ারি মাস পর্যন্ত হুগলি জেলায় কতগুলি সিড স্টোর স্থাপিত হইয়াছে ;

(খ) উহাদের মধ্যে কতগুলি কার্যকর আছে এবং কতগুলি ব্যবহারের সম্পূর্ণ অনুপযুক্ত;

(গ) কতগুলি সিড স্টোর-এর সীমানার মধ্যে কর্মী বা কর্মচারী বাস করেন ; এবং

(ঘ) ১৯৭৫-৭৬ সালে (১০ই ফেব্রুয়ারি পর্যন্ত) হুগলি জেলার সিড স্টোরগুলিতে মোট কত বীজ রাখা হইয়াছিল?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২৫টি।

(খ) উহাদের মধ্যে ১১টি কাযকর আছে এবং ১৪টি ব্যবহারের অনুপযুক্ত ;

(গ) দারোয়ান ভিন্ন অন্য কোনও কর্মচারী Seed Store-এ বাস করে না।

(ঘ) প্রায় ২০০ মেট্রিক টন।

কলকাতায় ট্যাক্সি বৃদ্ধির পরিকল্পনা

*১৭১। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫২।) শ্রী মনোরঞ্জন প্রামাণিক ঃ স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতায় ট্যাক্সির মোট সংখ্যা কত ; এবং

(খ) এই সংখ্যা বাড়ানোর কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কম বেশি ৪,৬০০টি।

(খ) কলকাতা আঞ্চলিক পরিবহন সংস্থা কলকাতা অঞ্চলে ট্যাক্সি সংখ্যা বৃদ্ধির জন্য ট্যাক্সি পারমিট বিলির ব্যাপারে সহজ নীতি অবলম্বন করিয়াছেন। যে কোনও ব্যক্তি ট্যাক্সি পারমিটের জন্য আইনানুগত পদ্ধতিতে দরখাস্ত করিলে ও উপযুক্ত গাড়ি সংগ্রহ করিতে পারিলে তাহাকে ট্যাক্সি পারমিট দেওয়া হইয়া থাকে।

### পানীয় জল সরবরাহ প্রকল্প

***১৭৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১০০২।) **শ্রী সুকুমার বন্দ্যোপাধ্যায় ঃ** স্বাস্থ্য (গ্রামীণ জলসরবরাহ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আসানসোল মহকুমার বারাবনী ব্লকের অন্তর্গত জামগ্রাম ও পানুরিয়া অঞ্চলে পানীয় জল সরবরাহের জন্য মঞ্জরীকৃত প্রকল্পের কাজ কবে নাগাদ শুরু করা হইবে ;

(খ) ঐ প্রকল্পের কাজ কবে নাগাদ সম্পূর্ণ হইবে বলিয়া আশা করা যায় ;

(গ) প্রস্তাবিত জলসরবরাহ প্রকল্পটির জন্য মোট কত টাকা মঞ্জুর করা হইয়াছে এবং চলতি আর্থিক বছরের খরচের পরিমাণ কত হইবে ; এবং

(ঘ) ইহা কি সত্য যে, উক্ত জলসরবরাহ প্রকল্পের মূল কার্যালয়ের নিকট অজয় নদের পাশে মনোরম পরিবেশে একটি অতিথিশালা নির্মাণের জন্য সরকার প্রস্তাব গ্রহণ করিয়াছেন?

**স্বাস্থ্য (গ্রামীণ জলসরবরাহ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রাথমিক কাজ শুরু হয়ে গেছে।

(খ) দুই থেকে আড়াই বছরের মধ্যে সম্পূর্ণ হবে বলে আশা করা যায়।

(গ) মঞ্জুরীকৃত টাকার পরিমাণ মোট ৫০,৬৮,৫০০ টাকা। চলতি আর্থিক বছরে খরচের পরিমাণ এখনই বলা যাচ্ছে না।

(ঘ) কোনও অতিথিশালা নির্মাণের প্রস্তাব নেই।

### কলকাতায় রাষ্ট্রীয় পরিবহন ও কলকাতায় ট্রাম কোম্পানি

***১৮১।** (অনুমোদিত প্রশ্ন নং *৩২২।) **শ্রী নিতাইপদ সরকার ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতায় রাষ্ট্রীয় পরিবহনে মোট কতগুলি বাস ও কলকাতা ট্রাম কোম্পানিতে মোট কতগুলি ট্রাম আছে ;

(খ) তন্মধ্যে কতগুলি বাস ও কতগুলি ট্রাম রাস্তায় চলিতেছে ; এবং

(গ) অবশিষ্ট গাড়িগুলি না চলার কারণ কি?

**স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কলকাতা রাষ্ট্রীয় পরিবহনে ১,১১৭টি চালু বাস কলকাতা ট্রাম কোম্পানিতে ৪৮৭টি ট্রাম আছে।

(খ) গড়ে দৈনিক প্রায় ৬২৫টি বাস ও ৩০০টি ট্রাম রাস্তায় চলিতেছে।

(গ) কলকাতা রাষ্ট্রীয় পরিবহনে বাকি বাসগুলি নানারকমের ভারি ও অন্যান্য মেরামতি কাজের জন্য বিভিন্ন ডিপো ও কেন্দ্রীয় কর্মশালায় রহিয়াছে।

কলকাতা ট্রাম কোম্পানিতে রাজাবাজার ট্রাম ডিপোতে অগ্নিকাণ্ডের ফলে বেশ কিছু ট্রাম একেবারে অকেজো হয়ে পড়িয়াছে। ইহা ছাড়া বেশির ভাগ ট্রাম অতি পুরাতন হওয়ায় কয়েকটি গাড়ি... অচল হইয়া গিয়াছে এবং বেশ কিছু গাড়ি প্রায়ই অচল হইয়া পড়ে। কিছু ট্রাম, ভারি মেরামতির অপেক্ষায় অচল হইয়া আছে।

**অ্যাডিশনাল এমপ্লয়মেন্ট স্কীম**

***১৮৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৬।) **ডাঃ শৈলেন্দ্র চট্টোপাধ্যায় ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে,

(১) "অ্যাডিশনাল এমপ্লয়মেন্ট স্কীম"-এ যে সকল বেকারকে 'অটোরিক্সা' দেওয়া হইয়াছিল তারা কেহই ব্যাঙ্কের ঋণ পরিশোধ করিতেছেন না,

(২) ঐ 'অটোরিক্সা'-গুলি খুবই নিম্নস্তরের হওয়ার জন্য প্রায় সকল ক্ষেত্রেই ঐগুলি দু-এক মাসের মধ্যেই সম্পূর্ণ অকেজো হইয়া পড়ে এবং এই কারণেই ঋণগ্রহীতাদের পক্ষে ওগুলি চালানো এবং ঋণ পরিশোধ করা সম্ভব হয় নাই, ও

(৩) 'অটোরিক্সা'গুলির নিম্নমান সম্বন্ধে অনেক ঋণগ্রহীতা সরকারকে বারে বারে

জানানো সত্ত্বেও ঐগুলি সম্বন্ধে কোনও ব্যবস্থা গ্রহণ করা হয় নাই ; এবং

(খ) সত্য হইলে, সরকার এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**স্বরাষ্ট্র বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) উদ্যোগী যুবকদের অধিকাংশই ব্যাঙ্কের ঋণ নিয়মিতভাবে পরিশোধ করিতেছেন না।

(২) না।

(৩) না।

(খ) 'বাজাজ' অটোরিক্সা সম্পর্কে তেমন কোনও অভিযোগ পাওয়া যায় নাই। তবে 'ল্যামপ্রেটা' অটোরিক্সা সম্বন্ধে কিছু কিছু অভিযোগ পাওয়া গিয়াছে।

'ল্যামপ্রেটা' অটোরিক্সার নির্মাণ প্রতিষ্ঠানকে বারংবার সচেতন করা হইয়াছে যে তাহারা যেন প্রত্যেকটি গাড়ি সরবরাহ করিবার পূর্বে যথাযথভাবে পরীক্ষা করিয়াছেন এবং যে সব গাড়ি কিছুদিন চলার পর অকেজো হইয়া পড়িয়াছে সেগুলির দ্রুত পরীক্ষা ও আশু মেরামতের বন্দোবস্ত করেন।

এ ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করার জন্য ভারত সরকারকে ও অনুরোধ জানানো হইয়াছে।

## হুগলি জেলায় বাস সংখ্যাল্পতা

*১৮৫। (অনুমোদিত প্রশ্ন নং *৫২০।) **শ্রী গনেশ হাটুই ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে হুগলি জেলায় ৯, ১০, ২৫, ২৬ ও ৩১ নং রুটের প্রত্যেকটিতে কয়টি করিয়া বাসের অনুমোদন দেওয়া আছে ;

(খ) বর্তমানে উক্ত রুটগুলির প্রত্যেকটিতে প্রত্যহ গড়ে কয়টি করিয়া বাস চলাচল করিতেছে ;

(গ) ইহা কি সত্য যে, উক্ত রুটগুলিতে কমসংখ্যক বাস চলাচলের জন্য যাত্রীদের অশেষ দুর্ভোগ ভোগ করিতে হইতেছে ; এবং

(ঘ) সত্য হইলে, ঐ রুটগুলিতে বাসের সংখ্যা বাড়াইবার জন্য সরকার কি ব্যবস্থা

করিতেছেন?

**স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৯, ১০, ২৫, ২৬ ও ৩১ নং রুটের প্রত্যেকটিতে যথাক্রমে ১৭, ১০, ১৭ ও ৮টি করিয়া বাসের অনুমোদন দেওয়া আছে।

(খ) উক্ত রুটগুলির প্রত্যেকটিতে প্রত্যহ গড়ে নিম্নোক্তরূপে বাস চলাচল করিতেছে ঃ—

৯/১০ নং রুটে—১৪টি।

২৫ নং রুটে—৭টি।

২৬ নং রুটে—১৪/১৫টি।

৩১ নং রুটে—৬টি।

(গ) হ্যাঁ।

(ঘ) উক্ত রুটগুলিতে বাসের সংখ্যা বাড়াইবার জন্য যে সমস্ত পারমিট আধিকারিগণ রুটে বাস নামাইতে পারতিেছেন না, তাহাদের পারমিট বাতিল করিয়া নূতন পারমিট দেওয়া ব্যবস্থা করা হইতেছে। ইহা ছাড়া ২৬নং রুটে শূণ্যস্থান পূরণের জন্য দরখাস্ত নেওয়া হইয়াছে।

### বারাবনী ব্লকে শূণ্যপদ

***১৮৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১০০৪।) **শ্রী সুকুমার বন্দ্যোপাধ্যায় ঃ** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আসানসোল মহকুমার বারাবনী ব্লকে কতগুলি এবং কি কি পদ শূণ্য অবস্থায় আছে ;

(খ) উক্ত পদগুলি দীর্ঘদিন ধরে শূণ্য অবস্থায় পড়িয়া থাকার কারণ কি ;

(গ) জরুরি অবস্থায় সরকার ঐ শূন্য পদগুলি পূরণের জন্য কোনও পরিকল্পনা করিতেছেন কিনা ; এবং

(ঘ) করিয়া থাকিলে, তাহার বিবরণ?

**কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নিম্নলিখিত পদগুলি বারাবনী ব্লকে শূণ্য আছে—

১। ক্যাশিয়ার—১টি পদ।

২। গ্রামসেবক—১টি পদ।

(খ) ১ নং পদটি প্রমোশন পদ। প্রমোশনের ব্যাপারে অনেক তথ্যের প্রয়োজন যাহা সমস্ত ব্লক হইতে সংগ্রহ করিতে হয়। ২ নং পদ সম্বন্ধে বলা য়ায় যে সমগ্র বর্দ্ধমান জেলায় গ্রামসেবকের পদ খালি নাই। অন্য স্থানে ১ জন গ্রামসেবক বেশি আছে। সেখান থেকে বারাবনীতে আনয়ন করা হইবে।

(গ) হ্যাঁ।

(ঘ) কাগজ পত্রাদি পরীক্ষা করিয়া দেখা হইতেছে। আশা করা যায় অনতিবিলম্বে পদগুলি পূরণ করা সম্ভব হইবে।

## কৃষি কাজে বিশ্বব্যাঙ্কের সাহায্য

***১৮৮**। (অনুমোদিত প্রশ্ন নং *২৩১।) **শ্রী নরেশচন্দ্র চাকি ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বিশ্বব্যাঙ্কের সহায়তায় পশ্চিমবঙ্গে কৃষি উন্নয়নের জন্য যে কার্যসূচি গ্রহণ করা হইয়াছিল তাহা বর্তমানে কি অবস্থায় আছে ;

(খ) উক্ত কার্যসূচি ত্বরান্বিত করার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন ; এবং

(গ) কবে নাগাদ উক্ত কার্যসূচি রূপায়িত হইতে পারে?

**কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১,৮০০ অগভীর নলকূপ এবং ৩০০ গভীর নলকূপ স্থাপনের ব্যাঙ্কিং প্ল্যান প্রস্তুত করা হয়েছে। কিছু সংখ্যক সরকারি নদী সেচ (রিভার লিফট) প্রকল্প এবং গভীর নলকূপ সর্বতোভাবে সম্পূর্ণ করার কাজ হাতে দেওয়া হয়েছে। তিনটি নিয়ন্ত্রিত বাজার উন্নয়ন প্রকল্পের পরিবেদন (প্রোজেক্ট রিপোর্ট) প্রস্তুত করে প্রকল্পে অংশগ্রহণকারী রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলিকে দেওয়া হয়েছে। ৯০টি কৃষি সেবা কেন্দ্র (এগ্রো সার্ভিস সেন্টার) স্থাপন করার প্রকল্পের পরিবেদন

সংশ্লিষ্ট ব্যাঙ্কগুলিকে দেওয়া হয়েছে।

(খ) সরকার সংশ্লিষ্ট সকল পক্ষ অর্থাৎ রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্ক, স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ড, এগ্রিকালচারাল রিফাইনান্স ডেভেলপমেন্ট কর্পোরেশন এবং বিশ্ব ব্যাঙ্কের সঙ্গে কাযকর যোগাযোগ রেখে চলেছেন। প্রকল্পের অন্তর্গত জেলাগুলিতে শতকরা ৭৫ জন গ্রাম সেবকদের অন্যান্য ব্লক পর্যায়ের কৃষি কর্মচারী এবং এ. ই. ও.-দের কৃষি কার্যে সম্পূর্ণভাবে নিয়োজিত করা হয়েছে এবং এদের কাজ দেখাশোনা করার জন্য মহাকুমা স্তরে নূতন কৃষি অফিস স্থাপন করা হচ্ছে। সংশ্লিষ্ট জেলাগুলিতে এগ্রিকালচারাল ইঞ্জিনিয়ারিং ডাইরেক্টরেটের অফিসগুলি কিছু নূতন পদসহ পুনর্বিন্যাস করা হচ্ছে। স্টেট ওয়াটার বোর্ডের প্রয়োজনীয় সংবর্দ্ধনসহ পুনর্বিন্যাস করা হচ্ছে।

(গ) এই কার্যসূচির রূপায়ন ইতিমধ্যেই শুরু করা হয়েছে এবং ১৯৭৮-৭৯ সালের পূর্বে সম্পূর্ণ করার চেষ্টা হচ্ছে।

### নদীয়ায় গভীর নলকূপ স্থাপন

*১৯০। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪০।) **শ্রী নিতাইপদ সরকার** ঃ কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে সরকার নদীয়া ২নং ব্লকের পাঁচবেড়িয়া ও বরবেড়িয়ায় দুইটি গভীর নলকূপ স্থাপনের পরিকল্পনা গ্রহণ করিয়াছেন ; এবং

(খ) সত্য হইলে—

(১) উক্ত প্রকল্পের কাজ বর্তমানে কি অবস্থায় আছে ; এবং

(২) কতদিনের মধ্যে উক্ত প্রকল্পের কাজ চালু করিয়া দ্ররিদ্র কৃষকদের জন্য জলসেচের ব্যবস্থা করা সম্ভব হইবে?

**কৃষি ও সমষ্টি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমান আর্থিক বৎসরে উক্ত অঞ্চলে নূতন গভীর নলকূপ বসানোর কোনও পরিকল্পনা নাই। তবে পাঁচবেড়িয়া ও বড়বেড়িয়া জন্য স্বাস্থ্য বিভাগের পরিত্যক্ত দুইটি নলকূপ পুনসংস্থাপনের একটি প্রস্তাব কৃষি বিভাগের বিবেচনাধীন আছে।

(খ) (১) নলকূপ দুইটির বর্তমানে কি অবস্থায় আছে তাহা পরীক্ষা করিয়া দেখা

হইতেছে।

(২) পুনসংস্থাপনের সম্ভবপর হইলে উক্ত নলকূপ দুইটি কি পরিমাণ জল দিতে সক্ষম তাহা না জানা পর্যন্ত এই বিষয়ে কিছু বলা সম্ভব নহে।

## স্কুটারের পারমিট

***১৯১।** (অনুমোদিত প্রশ্ন নং *২৮০।) **শ্রী ফণিভূষণ সিংহবাবু ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, সরকারি পর্যায়ে কি পদ্ধতিতে এবং প্রতি মাসে কয়টি স্কুটারের পারমিট দেওয়া হয়?

**স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

প্রতি তিন মাসে বিভিন্ন উৎপাদকের মোট ২৩০টি স্কুটার নিম্নোক্ত পর্যায়ের প্রার্থীকে বন্টন করিবার নিমিত্ত রাজ্য সরকারকে বরাদ্দ করা হয় ঃ—

| | বাজাজ | বিক্রয় | ল্যামরেটা |
|---|---|---|---|
| (১) এম. এল. এ. | ৬ | ২ | ২ |
| (২) সরকারি কর্মচারী | ৮১ | ৩৭ | ৯৩ |
| (৩) শারীরিক অক্ষম ব্যক্তি | ২ | ১ | ২ |
| (৪) সাংবাদিক | ১ | × | ৩ |
| | ৯০ | ৪০ | ১০০ |

স্কুটার বন্টনের নিমিত্ত নির্দিষ্ট ফর্মে দরখাস্ত নিম্নোক্ত বিভিন্ন কর্তৃপক্ষ মারফৎ গ্রহণ করা হয় ঃ—

(১) এম. এল. এ. ঃ—বিধানসভা সেক্রেটারিয়েটের মাধ্যমে দরখাস্ত পেশ করিতে হয়।

(২) সরকারি কর্মচারী ঃ

(ক) জেলায় অবস্থিত কর্মচারিগণকে ডে সমাহর্তার নিকট দরখাস্ত পেশ করিতে হয়। পরে তাহা বিভাগীয় কমিশনারের মাধ্যমে পরিবহন দপ্তরে গ্রহণ করা হয়।

(খ) কলকাতাস্থিত কর্মচারিগণকে তাহাদের দপ্তর প্রধানের মাধ্যমে দরখাস্ত

দাখিল করিতে হয়।

(৩) শারীরিক অক্ষম ব্যক্তি ঃ—দরখাস্ত সরাসরি স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগে পেশ করিতে পারেন।

(৪) সাংবদিক ঃ—কেবলমাত্র তথ্য ও জনসংযোগ দপ্তরের মাধ্যমে প্রেরিত দরখাস্ত বিবেচনা করা হয়।

স্বরাষ্ট্র (পরিবহন) দপ্তর যোগ্যতা সম্পন্ন পার্থীগণকে দরখাস্তের ক্রমানুসারে স্কুটার বন্টন করিয়া থাকেন।

**এসপ্লানেড-জাঙ্গিপাড়া সরকারি বাস**

***১৯৪**। (অনুমোদিত প্রশ্ন নং *৫৩১।) **শ্রী গনেশ হাটুই ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মার্টিন রেল উঠিয়া যাওয়ার ফলে, জাঙ্গিপাড়া থানার যাত্রীদের যাতায়াতের যে অসুবিধা হইতেছে তাহা দূরীকরণের জন্য এসপ্ল্যানেড হইতে জাঙ্গিপাড়া পর্যন্ত (ভায়া ডোমজুড়) সরকারি বাস চালু করার কোনও পরিকল্পনা আছে কিনা ;

(খ) ইহা কি সত্য যে হাওড়া জেলার ৬৩ নং ও হুগলি জেলার ৯ ও ১০ নং রুটের বাসের মালিকগণ ঐ রুটে যাতে অন্য কোনও বাস যাতায়াত করতে না পারে তার জন্য আদালতের আশ্রয় নিয়াছেন ; এবং

(গ) সত্য হইলে, ঐ ইঞ্জাংশন ভেকেট করার জন্য সরকার থেকে কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) হ্যাঁ।

(গ) হাওড়া এবং হুগলির আঞ্চলিক পরিবহন কর্তৃপক্ষ সরকার পক্ষের আইন পরামর্শ দাতার সহযোগিতায় ইঞ্জাংশন আদেশ প্রত্যাহার করাই বার জন্য সচেষ্ট আছেন।

## বিচার বিভাগের মহিলা বিচারক

***১৯৫**। (অনুমোদিত প্রশ্ন নং *৫৫৯।) **শ্রী মনোরঞ্জন প্রামাণিক ঃ** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বিচার বিভাগে মোট কতজন বিচারক আছেন ; এবং

(খ) তন্মধ্যে মহিলা বিচারকের সংখ্যা কত?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩৯৯ জন বিচারক আছেন।

(খ) একজন মহিলা বিচারক ছিলেন, তিনি বর্তমানে দিল্লি জুডিশিয়াল সার্ভিসে ডেপুটেশনে আছেন।

## বারাবনী ব্লকে আদিবাসী ও তফসিলি সম্প্রদায়ের জন্য উন্নয়নমূলক কার্য

***১৯৬**। (অনুমোদিত প্রশ্ন নং *১০০৭।) **শ্রী সুকুমার বন্দ্যোপাধ্যায় ঃ** তফসিলি জাতি ও আদিবাসী উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, আসানসোল মহকুমার বারাবনী ব্লকে বিপুলসংখ্যক আদিবাসী ও তফসিলি সম্প্রদায়ের লোক বসবাস করেন ;

(খ) অবগত থাকিলে,

(১) ১৯৭২ সাল হইতে অদ্যাবধি ঐ সম্প্রদায়ভুক্ত ব্যক্তিদের জন্য ঐ ব্লকে কি কি উন্নয়নমূলক কাজ করা হইয়াছে ; এবং

(২) ঐ সম্প্রদায়ভুক্ত ব্যক্তিদের জন্য আগামী বৎসরে কোনও ব্যাপক কর্মসূচি গ্রহণ করা সরকারের পক্ষে সম্ভব হইবে কি?

**তফসিলি জাতি ও আদিবাসী উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) ১৯৭২ সাল হইতে ১৯৭৬ সনের ফেব্রুয়ারি মাস পর্যন্ত তফসিলি ও আদিবাসী সম্প্রদায় ভুক্ত ব্যক্তিদের জন্য যে সকল উন্নয়নমূলক কর্মসূচি তফসিলি ও আদিবাসী মঙ্গল বিভাগ কর্তৃক রূপায়িত হইয়াছে তাহার একটি তালিকা

নিম্নে রক্ষিত হইল।

(২) আগামী বৎসরে কোনও ব্যাপক কর্মসূচি গ্রহণ করা সরকারের পক্ষে সম্ভব হইবে কিনা সে বিষয়ে কোনও পূর্ব ঘোষণা এখনই করা সম্ভবপর নহে। বিগত বৎসরসমূহে যে সকল কর্মসূচি গ্রহণ করা হইয়াছে আগামী বৎসরেও অনুরূপ উন্নয়নমূলক প্রকল্প রূপায়িত হওয়ার সম্ভাবনা রহিয়াছে।

এই প্রসঙ্গে উল্লেখ করা যাইতে পারে যে বারাবনী ব্লকের যে সকল গ্রাম 'আসানসোল, বারাবনী, সালামপুর আদিবাসী উন্নয়ন প্রকল্প অঞ্চলের অন্তর্ভূক্ত হইয়াছে সেই সকল গ্রামের সার্বিক উন্নয়নের জন্য পর্যায়ক্রমিক বিভিন্ন পরিকল্পনা রূপায়িত হইবে।

তালিকা

| | |
|---|---|
| ১। বেলডাঙ্গা ও বাঁযপাহাড়ি গ্রামে অবস্থিত প্রাথমিক বিদ্যালয়ের নির্মাণ | .. ২ টি |
| ২। পানীয় জল সরবরাহের নিমিত্ত কূপ নির্মাণ | .. ৪ টি |
| ৩। গোপাল বান্দ এবং চরণপুর গ্রামে আদিবাসীদের জন্য গৃহনির্মাণ | .. ১১ টি |
| ৪। বেলডাঙ্গা, চরণপুর কমলসায়ার দোমোহানিবাজার এবং কেলেজোরা মৌজার ক্ষুদ্র জলসেচ ব্যবস্থার নিমিত্ত পুষ্করিণী খনন | .. ৪ টি |
| ৫। জয়ন্তী গ্রাম প্রকল্পের অধীন অপরিচ্ছন্ন পেশায় নিযুক্ত তফসিলিদের জন্য বরাবনী কেন্দ্রে গৃহাদি নির্মাণ | .. ১৪ টি |
| ৬। গৃহপালিত পশু বন্টন | .. ২০ টি ছাগল এবং ২টি পাঁঠা চলতি মাসে সরবরাহ হইবে |

ইহা ছাড়াও বিশেষ শিশুপুষ্টি প্রকল্পে পুষ্টিকর খাদ্য বিতরণের জন্য সালতা, বাঁষপাহাড়ি ও বেলডাঙ্গায় তিনটি পুষ্টিকর খাদ্য বিতরণকেন্দ্র খোলা হইয়াছে।

## Unstarred Questions

**(to which written Answers were laid on the Table)**

### Appointment under the Food and supplies Department

**21.** (Admitted question No. 105.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state—

(a) the total number of persons appointed to classs III and class IV posts under the Food and Supplies Department by the present Government in the State up to 31st January, 1976; and

(b) the total number of them belonging to—

(i) Muslim commuity,

(ii) Scheduled Castes, and

(iii) Scheduled Tribes ?

**The Minister-in-charge of the Food and Supplies Department :** (a) Total number to persons appointed to class III and IV posts in the Food and Supplies Department by the present Government up to 31 January, 1976 are 471 and 143 respectively.

(b) The total number of them belonging to—

| | Class III | Class IV |
|---|---|---|
| (i) Muslim community ... ... | 34 | 14 |
| (ii) Scheduled Castes ... ... | 15 | x |
| (iii) Scheduled Tribes ... ... | x | x |

### Appointment under Fire Services Directorate

**22.** (Admitted question No. 107.) **Shri Rajani Kanta Doloi :** Will

the Minister-in-charge of the Municipal Services Department be pleased to state—

(a) the total number of persons appointed to classs III and class IV posts under the Fire Services Directorate Department up to 31st January, 1976 by the present Government; and

(b) the total number of them belonging to—

(i) Muslim commuity,

(ii) Scheduled Castes, and

(iii) Scheduled Tribes ?

**The Minister-in-charge of the State for Municipal Services Department :** (a) 708 (seven hundred and eight).

(b) (i) 21 (twenty-one).

(ii) 25 (twenty-five).

(iii) 1 (one).

**পথিপার্শ্বস্থ সরকারি জমিতে বে-আইনিভাবে প্রবেশকারিদের উচ্ছেদ**

২৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৫০।) **শ্রী কাশীনাথ মিশ্র :** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে পশ্চিমবঙ্গে বিভিন্ন অঞ্চলে রাস্তার পাশের জমি বা বাড়ি সরকার কর্তৃক অধিগৃহীত হয়েছে এবং বাড়ি এবং বড় বড় ইমারতও ভেঙ্গে ফেলা হয়েছে ;

(খ) সত্য হইলে, সরকার কর্তৃক ক্ষতিগ্রস্ত মানুষদের কোনও ক্ষতিপূরণ দেওয়া হয়েছে কিনা ; এবং

(গ) কোনও কোনও জেলায় কি কি পরিমাণে এই ক্ষতি পূরণ দেওয়া হয়েছে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) অধিগৃহীত হয় নাই, তবে পথিপার্শ্বস্থ সরকারি জমিতে বে-আইনিভাবে নির্মিত অনধিকার প্রবেশকারিদের ঘরবাড়ি ভাঙ্গিয়া দেওয়া হইয়াছে।

(খ) ও (গ) ক্ষতিপূরণ দেওয়ার প্রশ্ন উঠে না।

**পশ্চিমবঙ্গে ডাকাতির সংখ্যা**

**২৪।** (অনুমোদিত প্রশ্ন নং ১৭৩।) **শ্রীমতী গীতা মুখোপাধ্যায় ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৫ সালে পশ্চিমবঙ্গে মোট কত ডাকাতি ঘটেছে ;

(খ) ১৯৭৪ সালে পশ্চিমবঙ্গে মোট কত ডাকাতি ঘটেছে ;

(গ) ১৯৭৫ সালের ২৬শে জুন থেকে ১৯৭৬ সলের ৩১শে জানুয়ারি পর্যন্ত পশ্চিমবঙ্গে মোট কত ডাকাতি ঘটেছে ; এবং

(ঘ) ১৯৭৪-৭৫ সালের অনুরূপ সময়ে রাজ্যে ডাকাতির সংখ্যা কত?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ৯০৪।

(খ) ১,১৭৫।

(গ) ৪২৪।

(ঘ) ৬২৫।

**ডাকাতি ও ছিনতাই**

**২৫।** (অনুমোদিত প্রশ্ন নং ১৭৪।) **শ্রীমতী গীতা মুখোপাধ্যায় ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৫ সালে পশ্চিমবঙ্গে ছিনতাই কত হয়েছে এবং ট্রেনে ছিনতাই-এর সংখ্যা কত ;

(খ) ১৯৭৪ সালে ঐ সংখ্যা কত ছিল ;

(গ) ১৯৭৫ সালের ২৬শে জুন থেকে ১৯৭৬ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত কত ছিনতাই হয়েছে, উক্ত সময়ে ট্রেনে ছিনতাই-এর সংখ্যা কত ; এবং

(ঘ) ১৯৭৪-৭৫ সালের অনুরূপ সময়ে রাজ্যে ছিনতাই ও ট্রেনে ছিনতাই-এর সংখ্যা কত?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) মোট ডাকাতি ও ছিনতাই-এর

সংখ্যা ২,৩১৫ ; ট্রেনে ডাকাতি ও ছিনতাই-এর সংখ্যা ৭২।

(খ) মোট ডাকাতি ও ছিনতাই-এর সংখ্যা ২,৭৫১ ; ট্রেনে ডাকাতি ও ছিনতাই-এর সংখ্যা ১৩৯।

(গ) মোট ডাকাতি ও ছিনতাই ১,১৩৫ ; ট্রেনে ডাকাতি ও ছিনতাই ২৯।

(ঘ) মোট ডাকাতি ও ছিনতাই ১,৫৪৭ ; ট্রেনে ডাকাতি ও ছিনতাই ৯২।

## জমি সংক্রান্ত বিরোধ

২৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৬।) **শ্রীমতী গীতা মুখোপাধ্যায় ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৫ সালে জমি নিয়ে মোট কতগুলি বিরোধ পুলিশের নজরে এসেছে ;

(খ) ঐ সময় জমি সংক্রান্ত বিরোধের ব্যাপারে পুলিশ কতজনকে গ্রেপ্তার করেছে ; এবং

(গ) উক্ত সংখ্যার মধ্যে (১) ভাগচাষী, (২) বর্গাদার, (৩) প্রান্তিক চাষী, (৪) ছোট চাষী, (৫) ক্ষেতমজুর, (৬) ধনী কৃষক এবং (৭) জোতদার কতজন?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ৭১টি।

(খ) ১৭০ জনকে।

(গ) ৭০ জন জোতদার, ৩০ জন বর্গাদার বা ভাগচাষী। অবশিষ্ট ব্যক্তিগণ বাকি শ্রেণীর অন্তর্ভূক্ত।

## ফসল কাটার ব্যাপারে সংঘর্ষ

২৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৭।) **শ্রীমতী গীতা মুখোপাধ্যায় ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৫ সালের ২৬শে জুন থেকে ১৯৭৬ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত এই রাজ্যে ফসল কাটা নিয়ে কতগুলি বিরোধ ঘটেছে ;

(খ) এ ব্যাপারে নিহত ও আহতের সংখ্যা কত ;

(গ) এ ব্যাপারে পুলিশ কতজনকে গ্রেপ্তার করেছে ; এবং

(ঘ) এই সংখ্যার মধ্যে ভাগচাষী, বর্গাদার, প্রান্তিক চাষী, ক্ষুদ্র চাষী ও ক্ষেতমজুরের সংখ্যা কত?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ৩৫টি।

(খ) নিহত ১১ জন ; আহত ৮৫ জন।

(গ) ৮০ জনকে।

(ঘ) ৩৪ জন।

**ধর্মঘট**

**২৮।** (অনুমোদিত প্রশ্ন নং ১৮৩।) **শ্রীমতী গীতা মুখোপাধ্যায় ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৫ সালে পশ্চিমবঙ্গে ধর্মঘটের মোট সংখ্যা কত ; এই ধর্মঘটে মোট কত শ্রমিক জড়িত এবং তার ফলে কত শ্রমদিবস অপচয় হয়েছে ; এবং

(খ) তন্মধ্যে ১৯৭৫ সালের ২৬শে জুন থেকে ১৯৭৫ সালের ডিসেম্বর পর্যন্ত ধর্মঘটের সংখ্যা কত ; এই ধর্মঘটসমূহে জড়িত শ্রমিকের সংখ্যা এবং তার ফলে কত শ্রমদিবস নষ্ট হয়েছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১৯৭৫ সালে পশ্চিমবঙ্গে ধর্মঘটের মোট সংখ্যা ১১৫। এই সংখ্যার মধ্যে আগের বছরে আরম্ব হয়ে ১৯৭৫ সালেও চলছিল এমন ১২টি ধর্মঘটও অন্তর্ভূক্ত আছে। এই ১১৫টি ধর্মঘটের সঙ্গে মোট ৩,০২,১১০ জন শ্রমিক জড়িত এবং এর জন্য মোট ১,০৮,৮৩,০৬১টি শ্রমদিবস নষ্ট হয়েছে।

(খ) ১৯৭৫ সালের ২৬শে জুন থেকে ৩১শে ডিসেম্বর পর্যন্ত ধর্মঘটের সংখ্যা ৫৯। এই ধর্মঘটের সঙ্গে ৩১,৯৯৭ জন শ্রমিক জড়িত এবং এর ফলে ২,৪০,১৫৯টি শ্রমিদিবস নষ্ট হয়েছে।

**ট্রাইব্যুনাল মাধ্যমে শিল্পবিরোধ নিষ্পত্তি**

**২৯।** (অনুমোদিত প্রশ্ন নং ১৮৮।) **শ্রীমতী গীতা মুখোপাধ্যায় ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৫ সালে মোট কতগুলি শিল্পবিরোধ ট্রাইব্যুনালে বিচারার্থে পাঠানো হয়েছে ;

(খ) তন্মধ্যে কয়টির ক্ষেত্রে রায় দেওয়া হয়েছে ; এবং

(গ) ১৯৭৪ সালে কতগুলি শিল্পবিরোধ ট্রাইব্যুনালে পাঠানো হয়েছিল এবং কতগুলির রায় দেওয়া হয়েছিল?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১৯৭৫ সালে শিল্পবিরোধ আইনের ১০ ধারায় ৪৭৩টি শিল্পবিরোধ ট্রাইব্যুনালে পাঠানো হয়েছে।

(খ) উক্ত ৪৭৩টি শিল্পবিরোধের মধ্যে ট্রাইব্যুনালগুলি ঐ বছরই মোট ৪৪টি ক্ষেত্রে রায় দিয়েছেন। তবে ঐ বছরে ট্রাইব্যুনালগুলি সর্বমোট ৪২৯টি বিরোধে নিষ্পত্তি করেন।

(গ) ১৯৭৪ সালে শিল্পবিরোধ আইনের ১০ ধারায় ৪২৪টি শিল্পবিরোধা পাঠানো হয়েছিল এবং তার মধ্যে ৬৮টির ক্ষেত্রে ঐ বছরেই রায় দেওয়া হয়।

**লক-আউট**

৩০। (অনুমোদিত প্রশ্ন নং ১৯২।) **শ্রীমতী গীতা মুখোপাধ্যায় ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৫ সালে লক-আউটের মোট সংখ্যা কত ;

(খ) এই লক-আউটের ফলে কতজন শ্রমিক কর্মচ্যুতা হয়েছে ;

(গ) জরুরি অবস্থা ঘোষিত হওয়ার পর থেকে ডিসেম্বর ১৯৭৫ পর্যন্ত লক-আউটের মোট সংখ্যা কত এবং উহাতে কতজন শ্রমিক কর্মচ্যুত হয়েছে ;

(ঘ) ১৯৭৪ সালের অনুরূপ সময়ে (১৯৭৪ সালের ২৬এ থেকে ডিসেম্বর ১৯৭৪) রজ্যে লক-আউটের সংখ্যা কত এবং তার ফলে কতজন শ্রমিক কর্মচ্যুত হয়েছিল; এবং

(ঙ) জরুরি অবস্থার পরিপ্রেক্ষিতে এ ব্যাপারে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১৯৭৫ সালে মোট লক-আউটের সংখ্যা ১৬৪টি, তন্মধ্যে ৩৪টি ক্ষেত্রে লক-আউট আরম্ভ হয় পূর্ববর্তী বছরে।

(খ) উপরোক্ত লক-আউটের সঙ্গে ৬৩,৫০৭ জন শ্রমিক জড়িত ছিলেন, তন্মধ্যে পূর্ববর্তী বছরে আরম্ভ হওয়া ৩৪টি লক-আউটের সঙ্গে জড়িত শ্রমিকের সংখ্যা ৩,৫১০ জন।

(গ) ঐ সময়ে সংঘটিত লক-আউটের সংখ্যা ৫১। এর সঙ্গে জড়িত শ্রমিকের সংখ্যা ৩২,৯৪০ জন।

(ঘ) ঐ সময়ে সংঘটিত লক-আউটের সংখ্যা ৬৭ এবং উহার সহিত জড়িত শ্রমিকের সংখ্যা ছিল ১৩,২৭৩।

(ঙ) আপোশ-আলোচনার মাধ্যমে লক-আউট ও অন্যান্য ঘটনা সংক্রান্ত বিরোধ হ্রাস করার জন্য রাজ্য অ্যাপেক্স বডি গঠন করা হয়েছে। তা ছাড়া শিল্পবিরোধ আইন অনুযায়ী অন্যান্য যথাবিহিত ব্যবস্থাও নেওয়া হচ্ছে।

**মাধ্যমিক শিক্ষক-শিক্ষিকাদের নূতন বেতনহার**

**৩১**। (অনুমোদিত প্রশ্ন নং ২০৪।) **শ্রীমতী গীতা মুখোপাধ্যায় ঃ** শিক্ষা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৫ সালে রাজ্যে মাধ্যমিক শিক্ষক-শিক্ষিকদের বেতন ও ভাতা সম্পর্কে যে ঘোষণা বিধানসভায় করা হয়েছিল তা চালু করা হয়েছে কিনা ;

(খ) হয়ে থাকলে, কবে থেকে চালু করা হয়েছে ; এবং

(গ) না হয়ে থাকলে, তার কারণ কি?

**শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ও (খ) মাধ্যমিক শিক্ষক-শিক্ষিকাদের নূতন বেতনহার ১৯৭৫ সালের ১লা এপ্রিল হইতে চালু করার সরকারি আদেশ জারি করা হইয়াছে।

(গ) প্রশ্ন উঠে না।

**কলকাতা পৌর সংস্থা**

**৩২**। (অনুমোদিত প্রশ্ন নং ২০৫।) **শ্রীমতী গীতা মুখোপাধ্যায় ঃ** পৌরকার্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৭২ সালে কলকাতা কর্পোরেশনের পরিচালনভার সরকার কর্তৃক অধিগ্রহণ করার পর কলকাতা পৌর সংস্থার কি কি উল্লেখযোগ্য উন্নতি পরিলক্ষিত হয়েছে?

**পৌরকার্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** ১৯৭২ সালে সরকার কর্তৃক কলকাতা কপোরেশনের পরিচালনভার অধিগ্রহণ করার পর কলকাতা পৌর সংস্থার উল্লেখযোগ্য উন্নতির বিবরণ নিম্নে বর্ণিত হয়েছে ;

**(ক) সাধারণ প্রশাসন ও সংগঠন ঃ** (১) কলকাতা কর্পোরেশনের কর্মীসংখ্যা ৩৩,০০০। কিন্তু এতদিন পর্যন্ত সেখানে কোনও কেন্দ্রীভূত পার্সোনাল ডিপার্টমেন্ট ছিল না। নিয়োগ, উন্নতি, বদলি, প্রার্থীগণের পরীক্ষা এবং চাকরি সংক্রান্ত বিষয় বিকেন্দ্রীভূত থাকায় প্রয়োজনীয় কর্তৃত্ব ও বিভিন্ন শ্রেণীর কর্মচারিদের মধ্যে বৈষম্য অত্যন্ত প্রকট ছিল। ১৯৭৪ সালের শেষের দিকে এসকল বিষয়ে দেখাশুনা করার জন্য ডেপুটি কমিশনারের অধীনে একটি কেন্দ্রীয় পার্সোনাল ডিপার্টমেন্ট খোলা হয়েছে।

(২) জঞ্জাল অপসারণ, বিভাগ, কলকাতা কর্পোরেশনের একটি অতি গুরুত্বপূর্ণ বিভাগ। কিন্তু এই বিভাগটি কিছুকাল চিফ ইঞ্জিনিয়ারের অধীনে এবং বিভিন্ন সময়ে বিভিন্ন অফিসারদের অধীনে ছিল। চোপড়া কমিটির সুপারিশ অনুযায়ী ডাইরেক্টার অফ কনজারভেন্সির অধীনে একটি বিশদ কনজারভেন্সি ডাইরেক্টরেট খোলা হয়েছে।

(৩) করদাতাদের ত্রৈমাসিক করের বিল প্রস্তুতকরণে যান্ত্রিক পদ্ধতি অবলম্বন করা হয়েছে।

(৪) আগে কলকাতা কর্পোরেশনে শ্রমিকদের অবসর গ্রহণের কোনও বয়স নির্ধারিত ছিল না। ফলে কাজ করতে অক্ষম এ ধরনের বহু লোক কর্পোরেশন থেকে বেতন নিয়ে যেতেন। বর্তমানে কর্পোরেশনের শ্রমিকদের ৬০ বছর বয়সে অবসর গ্রহণের বয়স স্থির ক'রে পূর্বপ্রচলিত প্রথার অবসান ঘটানো হয়েছে।

(৫) উপস্থিতি, শৃঙ্খলা, কাজকর্মের গতির সঞ্চার এবং উর্ধ্বতন কর্মীদিগের তদারকি প্রভৃতি কাজে উল্লেখযোগ্য উন্নতি পরিলক্ষিত হয়েছে।

(৬) বর্তমানে কর্পোরেশনের কর্তৃপক্ষ ও শ্রমিক ইউনিয়নের মধ্যে যে সম্পর্ক রয়েছে তা কর্পোরেশনের বিগত একদশকের অধিককালের ইতিহাসে অভূতপূর্ব।

**(খ) আয়বৃদ্ধি ঃ** কর্পোরেশন অধিগ্রহণকালে কর্পোরেশনের আয় উল্লেখজনভাবে বৃদ্ধি পেয়েছে। ১৯৭১-৭২ সলে যেখানে ট্যাক্স থেকে আয় হয়েছিল ৭৬৭ লক্ষ টাকা, ১৯৭৪-৭৫ সালে তা বেড়ে দাঁড়িয়েছিল ৯৫৮ লক্ষ টাকা এবং ১৯৭৫-৭৬ সালে এই অঙ্ক আরও বাড়বে বলে মনে হয়। ১৯৭১-৭২ সালে লাইসেন্স বিভাগে যেখানে আয় ছিল ৯৭ লক্ষ টাকা, ১৯৭৪-৭৫ সালে তা ১১২ লক্ষ টাকায় পৌঁছেছিল।

**(গ) নাগরিকদের সুযোগসুবিধা ঃ** কর্পোরেশন অধিগ্রহণকালে কর্পোরেশনের আর্থিক অসচ্ছলতার জন্য নাগরিকদের সম্যক সুযোগসুবিধা দেওয়া সম্ভব হয়নি এ কথা সত্য। কিন্তু আগের চেয়ে এ বিষয়ে বর্তমানে কিছুটা উন্নতি হয়েছে। বিভিন্ন বিভাগে এই বিষয়ে যে উন্নতি ঘটেছে নিম্নলিখিত সংক্ষিপ্ত বিবরণ থেকে তার পরিচয় পাওয়া যাবে ঃ

(১) **রাস্তাঘাট ঃ** সম্প্রতি কর্পোরেশনের আর্থিক অবস্থা বিবেচনা ক'রে সরকার রাস্তা মেরামতির জন্য ১৩৫ লক্ষ টাকা এই সংস্থাকে ঋণ হিসাবে দিয়েছেন। ১০০ মাইল মোট দৈর্ঘ্যের ৯০টি রাস্তা মেরামতির জন্য বেছে নেওয়া হয়েছে। চার মাসে কয়েকটি রাস্তা মেরামত করা হয়েছে এবং বাকি রাস্তাগুলিতে কাজ চলছে। রাস্তা মেরামতির কাজে নাগরিকদের সন্তোষ বেড়েছে—তা সবাই স্বীকার করবেন।

(২) **জল-সরবরাহ ঃ** বিভিন্ন ধরনের উন্নতিমূলক কাজ যথা জল শোধিতকরণ, পলি পরিষ্কার, যন্ত্রপাতির পরিবর্তন এবং পরিবর্ধনের কাজ টালা এবং পলতা পাম্পিং স্টেশনে ও অন্যান্য জায়গায় বিভিন্ন উন্নতিমূলক কাজ সি. এম. ডি. এ. এবং কর্পোরেশন হাতে নিয়েছে। তে জল-সরবরাহে প্রভূত উন্নতি হবে বলা যায়। ১৯৭১-৭২ সালে যেখানে ১৯০টি ব টিউবওয়েল থেকে দৈনিক ২০ মিলিয়ন গ্যালন জল পাওয়া যেত সেখানে আজ ২৩০টি বড় টিউবওয়েল থেকে দৈনিক ২৫ মিলিয়ন গ্যালন জল পাওয়া যাচ্ছে। ১৯৭২ সালের ছোট টিউবওয়েলের সংখ্যা যা ছিল এখন তা থেকে ৩০০টি বাড়ানো হয়েছে।

(৩) **নর্দমা ঃ** বৃষ্টির জল দ্রুত অপসারণের জন্য বালিগঞ্জ পাম্পং স্টেশনে পাম্প বসিয়ে উত্তোলন ক্ষমতা বাড়ানো হয়েছে। এই ক্ষমতা ১৯৭২ সালের আগে পর্যন্ত প্রতি ঘন্টায় ১২.৮১ মিলিয়ন গ্যালন ছিল। চারটে পাম্প বসিয়ে এই ক্ষমতা বাড়িয়ে প্রতি ঘন্টায় ২৪.৯১ মিলিয়ন গ্যালনে দাঁড়িয়েছে। পামার পাম্পিং স্টেশনের জন্য ৫টি পাম্পের অর্ডার দেওয়া হয়েছে। এর মধ্যে প্রতি ঘন্টায় ২.২ মিলিয়ন গ্যালন ক্ষমতাবিশিষ্ট দুটো পাম্প ইতিমধ্যেই পাওয়া গেছে এবং খুব শীঘ্রই বসানো হবে। কলকাতা কর্পোরেশনের পরিকল্পনা অনুযায়ী তোপসিয়া, কুলটি-ট্যাংরা, পাগলাডাঙ্গা এবং মোমিনপুর পাম্পিং স্টেশনের ক্ষমতা বাড়ানোর জন্য সি. এম. ডব্লু. এস. এ. কর্তৃক ঘন্টায় ৮.৫ মিলিয়ন গ্যাল ক্ষমতাসম্পন্ন ৯টি পাম্প চালু করা হয়েছে। ময়লা জল নিষ্কাশনের জন্য কর্পোরেশনের প্রকল্প অনুযায়ী যান্ত্রিক সাজসরঞ্জামের প্রবর্তন করা হয়েছে এবং এই প্রকল্প অনুযায়ী ১২টি পাওয়ার পুল টাইপ ও.৪টি রডিং টাইপ ময়লা নিষ্কাশন যন্ত্র কেনা হয়েছে। সি. এম. ডি. এ. এখন এগুলি চালু রেখেছে।

(৪) **আলো ঃ** কর্পোরেশন অধিগ্রহণ করার পর নিমতলা শ্মসানে ২টি ইলেক্ট্রিক শ্মশান চুল্লি এবং শাহানগর শ্মশানে ১টি পুরাতন চুল্লির অপসারণ ক'রে নূতন চুল্লি বসানো হয়েছে। প্রায় ৫০০টি নূতন 'ব্র্যাকেট ল্যাম্প' শহরের বিভিন্ন অপরিসর গুলিতে বসানো হয়েছে। প্রচলিত আলোকব্যবস্থার পরিবর্তন, নবীকরণ ও সম্প্রসারণের কাজ ইতিমধ্যে হাতে নেওয়া হয়েছে। সি. এম. ডি. এ. শহরের বিভিন্ন প্রধান প্রধান রাস্তায় আলোক ব্যবস্থার উন্নতিকরণের কাজ হাতে নেওয়ায়, কর্পোরেশন-এ ধরনের কাজ এখন

হাতে নেয়নি।

(৫) **জঞ্জাল অপসারণ ঃ** ১৯৭৩ সাল হ'তে পে লোডার, বুলডজার প্রভৃতি যন্ত্র, জঞ্জাল অপসারণের জন্য ব্যবহার করা হচ্ছে। জঞ্জাল বহন ও অপসারণ পদ্ধতি আরও যান্ত্রিকীকরণের জন্য ২০টি কমপ্যাক্টর গাড়ি এবং ২০টি গালিপিট খালি করার যন্ত্র সি. এম. ডি. এ.-র মাধ্যমে কেনা হচ্ছে। জঞ্জাল অপসারণের লরির সংখ্যা বাড়াবার জন্য সম্প্রতি ১৬টি নূতন লরি সি. এম. ডি. এ.-র মাধ্যমে কেনা হয়েছে। জঞ্জাল থেকে সার প্রস্তুতের বিষয়টি এখন বিবেচনাধীন আছে এবং এই জন্যে কর্পোরেশন এগ্রো-ইন্ডাস্ট্রিজ কর্পোরেশনকে এবং একটি প্রাইভেট পার্টিকে কম্পোস্ট প্ল্যান্ট স্থাপনের জন্য জমি দিয়েছে।

(৬) **স্বাস্থ্য ঃ** বোড়াল যক্ষ্মা হাসপাতালের শয্যাসংখ্যা ৫০টি বাড়ানো হয়েছে। ১৯৭৫ সালের মে মাস থেকে কলকাতা শহর গুটিবসন্তমুক্ত হয়েছে। কলেরাবিরোধী অভিযান চালিয়ে কলেরায় মৃত্যুর হার কমিয়ে ফেলা হয়েছে। ভেজালকারিদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ জোরদার করা হয়েছে। ১৯৭১ সালে যেখানে মাত্র ১৫২ জন অপরাধী সাব্যস্ত হয়েছিল এবং ৯৭,০০০ টাকা ফাইন বাবত আদায় হয়েছিল, ১৯৭৫ সালে সেখানে ২৯৮ জন অপারাধী সাব্যস্ত হয়েছে এবং দেড় লাখের চেয়েও বেশি টাকা ফাইন হিসাবে আদায় হয়েছে। ১৯৭৪ সালে কলকাতার কোনও কোনও জায়গায় কলকারখানা স্থাপনের ওপর নিধেষাজ্ঞা দিয়ে একটি আদেশ জারি করা হয়েছে এবং এই সমস্ত জায়গা হ'তে বেআইনি কলকারখানা সরিয়ে দেওয়ার কাজে কর্পোরেশন হাত দিয়েছে।

(৭) **বাড়িঘর ঃ** যেখানে যেখানে যথেচ্ছভাবে এবং অস্বাস্থ্যকরভাবে যাতে বাড়িঘর তৈরি না হয়, তার জন্য কর্পোরেশন ব্যবস্থা নিয়েছে। বাড়িঘর নির্মাণের আইনকানুন যাতে ঠিকমতো মেনে চলা হয়, তার দিকেও কর্পোরেশন সজাগ দৃষ্টি দিয়েছে। যেখানে সেখানে বড় বড় বাড়ি তৈরি করে পৌর ব্যবস্থার যাতে অসুবিধার সৃষ্টি না হয়, সেজন্য বাড়িঘর নির্মাণের একটা সুষ্ঠু নিয়মাবলী চালু করার কথাও সরকার চিন্তা করছেন।

(ঘ) **সাধারণ ঃ** কর্পোরেশনের আয় বাড়াবার জন্য এবং সুষ্ঠু কাজকর্মের জন্য কলকাতা মিউনিসিপ্যাল আইনের বেশ কিছু ধারার সংশোধনের বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে। সরকার আশা করেন যে, উপযুক্ত আইন সংশোধনের পর কর্পোরেশনের আর্থিক অবস্থার উন্নতি হবে এবং এই সংস্থা জনসাধারণের সুযোগসুবিধার যথাযোগ্য ব্যবস্থা করতে পারবে।

## কলকাতা কর্পোরেশনে নিয়োগ

৩৩। (অনুমোদিত প্রশ্ন নং ২০৬।) **শ্রীমতী গীতা মুখোপাধ্যায় ঃ** পৌরকার্য বিষয়ক

বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৫ সালে কলকাতা কর্পোরেশনে কোনও বিভাগে কতজন ;

(১) তৃতীয় শ্রেণীর কর্মচারী,

(২) চতুর্থ শ্রেণীর কর্মচারী,

(৩) শ্রমিক,

নিয়োগ করা হয়েছে ; এবং

(খ) কোনও কোনও ক্ষেত্রে কি কি পদ্ধতিতে এই নিয়োগ করা হয়েছে?

**পৌরকার্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) (১) ও (২) কর্পোরেশনের কর্মচারিদের সরকারি অফিসের কর্মচারিদের মতো বিভিন্ন শ্রেণীতে ভাগ করা হয়নি। তবে কর্পোরেশনের ক্ল্যারিকেল ও সাব-অর্ডিনেট ক্যাডাভুক্ত কর্মচারিদের তৃতীয় শ্রেণী এবং পিয়ন, গার্ড, জুনিয়ার এবং শ্রমিক ভিন্ন অন্যান্য নিম্নমানের পদগুলিতে কর্মরত লোকদের চতুর্থ শ্রেণীর সমতুল্য বলে ধরা যেতে পারে। এই ভিত্তিতে বলা যায় যে, ১৯৭৫ সালে ৮২ জন তৃতীয় শ্রেণীভুক্ত এবং ৭৪ জন চতুর্থ শ্রেণীভুক্ত কর্মচারী নিয়োগ করা হয়েছিল।

(৩) কর্পোরেশন থেকে এ সম্বন্ধে এখনও প্রয়োজনীয় তথ্য পাওয়া যায়নি।

(খ) কলকাতা মিউনিসিপ্যাল আইনের ৮১(৬) ধারা অনুযায়ী মিউনিসিপ্যাল সার্ভিস কমিশন কর্তৃক প্রস্তুত ও কর্পোরেশন কর্তৃক অনুমোদিত বিভিন্ন পদে নিয়োগ সম্পর্কে নিয়মাবলীর ভিত্তিতে নিয়োগ করা হয়।

**কারখানায় ক্লোজার, লক-আউট এবং লে-অফ**

৩৪। (অনুমোদিত প্রশ্ন নং ২২১।) শ্রী **নরেশচন্দ্র চাকি ঃ** শ্রম বিভাগ মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জরুরি অবস্থা চালু হবার পর থেকে পশ্চিমবঙ্গে কতগুলি কারখানায় (১) ক্লোজার, (২) লক-আউট ও (৩) লে-অফ হয়েছে ; এবং

(খ) উক্ত ঘটনাগুলিতে মোট কতজন শ্রমিক ক্ষতিগ্রস্ত হয়েছেন?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) জরুরি অবস্থায় (২৫-৬-১৯৭৫ থেকে ৩১-১২-১৯৭৫ পর্যন্ত) (১) ৪৫টি ক্ষেত্রে ক্লোজার, (২) ৫১টি ক্ষেত্রে লক-আউট, (৩) ৩৯২টি

ক্ষেত্রে লে-অফ হয়েছে।

(খ) ঐসব ক্ষেত্রে জড়িত শ্রমিকের সংখ্যা নিম্নোক্ত রূপ ঃ

ক্লোজার ঃ ৪,২১৮ জন।

লক-আউট ঃ ৩২,৯৪০ জন।

লে-অফ ঃ ১,০৭,০৮৫ জন।

## আহমেদপুর চিনি কারখানা

৩৫। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৫।) **শ্রী হরশঙ্কর ভট্টাচার্য ঃ** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূমের আহমেদপুর চিনির কারখানায় এ বৎসর কত চিনি উৎপাদন হইয়াছে; এবং

(খ) উক্ত কারখানায় বর্তমান আর্থিক বৎসরে (জানুয়ারি মাস পর্যন্ত) কত টাকা লোকসান হইয়াছে?

**বাণিজ্য ও শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বর্তমান উৎপাদন মরশুমে ১০-১২-১৯৭৫ তারিখ হইতে আহমেদপুর চিনির কারখানায় উৎপাদন শুরু হইয়াছে এবং ১৮-২-১৯৭৬ তারিখ পর্যন্ত মোট ১৪,৬৩০ কুইন্টাল চিনি উৎপন্ন হইয়াছে।

(খ) ৩০-৬-১৯৭৫ তারিখ পর্যন্ত নিরীক্ষকের হিসাব (অডিটরস অ্যাকাউন্টস) অনুযায়ী ওয়েস্ট বেঙ্গল সুগার ইন্ডাস্ট্রিজ ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেডের লোকসানের পরিমাণ নিম্নোক্ত রূপ ঃ

(১) অবচয় (ডেপ্রিসিয়েশন) হিসাবের পূর্বে লোকসান—টাকা ২০,৪৫,৫৩৮.৫১।

(২) অবচয় (ডেপ্রিসিয়েশন) হিসাবের পূর্বে লোকসান—টাকা ৩২,৩৭,৬৫০.৭৯।

যেহেতু, কারখানায় এখনও উৎপাদন চলিতেছে, বর্তমান লোকসানের অবস্থা নির্ণয় করা এখন সম্ভব নয়।

**Mr. Speaker :** The Question hour is over.

# LEGISLATION

## THE ORIENTAL GAS COMPANY (AMENDMENT) BILL, 1976

**Shri Tarun kanti Ghsoh :** Sir, I beg to introduce the Oriental Gas Company (Amendment) Bill, 1976, and to place a statement as requried under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

(Secretary then read the title of the Bill)

**Shri Tarun Kanti Ghosh :** Sir, I beg to move that the Oriental Gas Company (Amendment) Bill, 1976, be taken into consideration.

The Oriental Gas Company's Undertaking is a departmentally run organisation. It is administered by the State Government under the Oriental Gas Company Act, 1960 (West Bengal Act IV of 1960). It purchases town gas from the Durgapur Projects Ltd. and sells the same to different consumers. But the dues on account of sale of gas are not public demands as defined under the Bengal Public Demands recovery Act, 1913 (Bengal Act III of 1913). The results is that the only method of recovery of the arrear dues on account of sale of gas is through the civil suit as provided for in the Oriental Gas Company Act of 1857 (Act V of 1857). Civil suit is a time consuming and expensive process. On the other hand, the certificate procedure under the Bengal Public Demand Recovery Act, 1913 provides an easier method of recovering the Government dues.

There are a good number of consumers having heavy outstandings on account of use of gas. It was therefore necessary to promulgate an Ordinance, viz. the Oriental Gas Company (Amendment) Ordinance, 1975 (West Bengal Ordinance No. XXIV of 1975), 30th December, 1975 by the Governors the Assembly was not in session, so that dues on account of sale of gas could be recovered as public demand.

As the considerations for promulgating the Ordinance are still there, it is necessary to replace the Ordinance by a Bill.

**শ্রীমতী গীতা মুখোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয় যে বিলটা এনেছেন, এটা একদিক দিয়ে বলব যে আরও আগে যদি তিনি আনতে তাহলে খুশি হতাম। সুতরাং আমি মূলত এই বিলকে সমর্থন করি। আর এক দিক থেকে বলব, যে এই বিল আনার পর, চালু করবার ব্যাপারে সাবধানতার খুবই প্রয়োজন আছে, সেই বিষয়ে কি ভাবছেন? এই দুটো কথা কেন বললাম, সেটা ব্যাখ্যা করছি। প্রথমে দেখছি যে ওরিয়েন্টাল গ্যাস কোম্পানির টাকা দীর্ঘদিন ধরে, বিরাট বিরাট অঙ্ক বিভিন্ন ফ্যাক্টরির কাছে, বিভিন্ন সরকারি বিভাগের কাছে বাকি পড়ে রয়েছে। ধরুন বেঙ্গল পটারিজ এর কাছে বাকি আছে ৩০ লক্ষ ৫২ হাজার ১৫৫ টাকা, গ্রেট ইস্টার্ন হোটেলের কাছে বাকি আছে ৬৩ হাজার ৮৫২ টাকা, মেটাল বক্সের কাছে বাকি আছে ২ লক্ষ ৯০ হাজার ৭৮ টাকা, ক্যালকাটা কর্পোরেশনের বাকি আছে ৪ লক্ষ ১৫ হাজার ৭৩৭ টাকা, ইন্ডিয়ান টিন· বক্স ম্যানুফ্যাকচারিং এর কাছে বাকি আছে ৫৫ হাজার টাকা, ডিভিসনাল সুপারিন্টেন্ডেন্ট, ইস্টার্ন রেলওয়েজ, শিয়ালদহ, তাদের কাছে বাকি ৩০ হাজার ২৯ টাকা, বসুমতী প্রাইভেট লিমিটেডের কাছে বাকি আছে ২৮ হাজার ৪০৫ টাকা, এম. এম. কে. ফার্মাশিটিক্যাল, এদের কাছে বাকি আছে ২৪ হাজার ৮২৬ টাকা, টিউব লাইট স্টার্টার, এদের কাছে বাকি আছে ২৫ হাজার ৫৭০ টাকা, পুরুষোত্তমদাস দাসগুপ্ত এদের কাছে বাকি আছে ২৩ হাজার ৯৪৭ টাকা, এন. আর. এস. হসপিটালের কাছে বাকি আছে ৭৮ হাজার ৩৯৯ টাকা। এই যেগুলো পড়লাম, এইগুলো রিপ্রেজেন্টেটিভ ইনস্টিটিউশন এবং প্রাইভেট কোম্পানিগুলো যেগুলো চালু আছে এবং যে প্রাইভেট কোম্পানিগুলো আগে ভাল চালু ছিল পরবর্তীকালে গোলমালের জন্য গভর্নমেন্ট টেকওভার করেছে, এদের কাছ থেকে পাওয়া যাবে। আবার দেখুন এর মধ্যে গভর্নমেন্ট পরিচালিত সংস্থাও আছে। আমি এই কারণে বলছি যে বিলটা আগেই আনা উচিত ছিল এবং বিলটাকে আমি মূলত সমর্থন করি, একটা গভর্নমেন্ট ডিপার্টমেন্টকে ডুবিয়ে দেবার জন্য আর বাকি গভর্নমেন্ট ডিপার্টমেন্টগুলো এমন চমৎকার যোগসাজস করেছে, মন্ত্রী মহাশয় এই বিষয়ে পাবলিক ডিম্যান্ডস রিকভারি করলে খুশি হব।

[2-10 —2-20 p.m.]

আমরা দেখব তরুণবাবু রেলওয়ের ওপর পাবলিক ডিমান্ডস করছেন, অজিতবাবুর ওপর পাবলিক ডিমান্ডস রিকভারি করছেন এন. আর. এস.-এ, বা সুব্রতবাবুর কর্পোরেশনে পাবলিক ডিমান্ডস রিকভারি করছেন। এটা করা উচিত এবং এটা করা হলে আমরা খুবই খুশি হব। কিন্তু স্যার, এছাড়াও যারা আছেন, যাদের কয়েক জনের কথা আমি

উল্লেখ করেছি এবং আমার যে জন্য দেরি হল দু' মিনিটের মধ্যে সেই নামগুলি আমি নিয়ে আসতে পারলাম না, আমি কতগুলি উল্লেখ করেছি, এগুলি হচ্ছে বড় বড় প্রাইভেট কোম্পানি, এই বড় বড় প্রাইভেট কোম্পানির নামের লিস্ট আছে, সেই লিস্ট তরুণবাবু নিশ্চয়ই জানেন, আমার হাতেও অ্যাভেলেবল ছিল, আমি সেগুলিই আনতে গিয়েছিলাম. তাড়াতাড়ি আরম্ভ হয়ে যাবার ফলে আমি আনতে পারিনি, তবুও একটু আগে আমি অনেকগুলির নাম করেছি। এই সব বড় বড় কোম্পানির গ্যাসের বিল, ওরিয়েন্টাল গ্যাস কোম্পানির গ্যাসের বিল কি করে বাকি থাকতে পারে? এটা হচ্ছে একটা দুঃখের বিষয়, বিষয়টা বলছি, স্যার, সেই জন্যই আমি বলেছি যে এটা আগে করলেই ভাল হত, কিন্তু তার চেয়েও মুশকিল-এর কথা কি জানেন, এটা কি ভাবে চালু করা হবে? এখন বড় বড় কোম্পানির ব্যাপারে এই রকম অবস্থা চলছে, কিন্তু ছোট ছোট ইন্ডিভিজুয়াল কনজিউমারদের ব্যাপারে একটা গুরুতর অবস্থা চলছে। আমার অনেক বন্ধু আছেন, যারা কলকাতার লাইন গ্যাস ব্যবহার করেন—মধ্যবিত্ত কেরানি কর্মচারীর ঘরের বৌ, তাদের কাছে শুনেছি সাম্প্রতিক কালে প্রায়ই তাদের কাছে অনেক টাকার বিল যাচ্ছে, সামান্য ছোট পরিবার, তাদের কাছে বিল চলে গেল ৫০০ টাকার, ১,০০০ টাকার। আমার এক বন্ধুর কাছে শুনলাম ১,০০০ টাকার বিল চলে গেছে, চার জন মানুষের ফ্যামিলি তাদের কাছে ১,০০০ টাকার বিল যাচ্ছে ৩ মাস অন্তর। এই যে বিল যাচ্ছে বলাবাহুল্য এর পিছনে কোনও সাইন্টিফিক ক্যালকুলেশন নেই। সুতরাং এই রকম পরিস্থিতিতে দুম করে পাবলিক ডিমান্ডস রিকভার করলে রে-রে করে বহু লোক তেড়ে আসবে। তার চেয়েও বড় কথা, আমি যত দূর খবর নিয়েছি, মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই অবগত আছেন, ওরিয়েন্টাল গ্যাস যে মিটারগুলি দেয় সেগুলি নন-রেজিস্টারিং, তার মানে এই মিটারের ফলে কি হচ্ছে এই মিটারের রেজিস্টার করে ধরা যায় না এবং তিন মাস করে এই মিটারগুলি চলে এবং তারপর মিটারগুলি অকেজ হয়ে যায়। এর ফলে ঐসব বড় বড় কোম্পানিগুলির লাভ কি রকম হয় দেখুন, এর ফলে বড় বড় কোম্পানিগুলি যা খুশি, যাদের বেশি কনজামশন হয় তারা সেখানে যা খুশি দিয়ে গ্যাস নেয়। নন-রেজিস্টারিং থাকার ফলে তারা নানা রকম ব্যবস্থা করে এই জিনিস করে। তাদের ধরবার কোনও কায়দা নেই। আবার ছোট ছোট কনজিউমারদের দিকে দেখুন, নন-রেজিস্টারিং হওয়ার জন্য তাদের কাছে ৫০০ টাকার, ১,০০০ টাকার বিল চলে যাচ্ছে, সবটাই গোলমেলে। ওরিয়েন্টাল গ্যাস কোম্পানি সরকারি কোম্পানি, আমরা সবাই চাই সরকারি কোম্পানি ভালভাবে চলুক। কিন্তু এই সব ক্রটিপূর্ণ মিটারের জন্য সরকারি কোম্পানি বিরাট লোকসান হচ্ছে। এই কনসার্নের যেটা লক্ষ্য তা পরিপূর্ণ কালেকশন হচ্ছে না, আর অপর দিকে সরাকরি সংস্থার ওপর লোকের ধারণা খারাপ করে দিচ্ছে। এরা ১২ মাসের অ্যাভারেজের বিল পাঠাচ্ছে, এদের অ্যাভারেজ যেটা করছে সেটাও

ফুটো আবার এদের যে বিল যাচ্ছে সেটাও ফুটো। নন-রেজিস্টারিং-এ ১২ মাসে যা উঠল সেটার ভ্যালিডিটি কি? ১২ মাসের ঐ অ্যাভারেজের ওপর পরবর্তীকালে একটা বিল পাঠিয়ে দিচ্ছে। সেই জন্য আমি বলছিলাম যে, এই বিলকে আমি মূলত সাধারণভাবে সমর্থন করি। কিন্তু এই পাবলিক ডিমান্ডস রিকভারি-টা ইন্ডিভিজুয়ালের ক্ষেত্রে কি হবে, কি ভাবে এটাকে আপনি প্রয়োগ করবেন? সে বিষয়ে আপনার সাবধান হওয়া উচিত বলে আমি মনে করি। তাই আমি বলছি বড় বড় কোম্পানি যাদের কথা আমি একটু আগে বললাম তাদের ব্যাপারে আমি এটাকে সমর্থন করছি। কিন্তু আমি বলছি এই অবস্থা মিটারের ক্ষেত্রে কেন থাকবে, এই মিটারগুলি বড় বড় অফিসাররা কিনছেন, তারা কি দেখে কেনবার ব্যবস্থা করেননি? অথবা সেই কোম্পানির সঙ্গে এগুলি টেক-আপ করে করেননি? আমি যত দূর জানি একটি মোনপলি কনসার্ন এই মিটারগুলির সাপ্লাই দিচ্ছে। এই অবস্থায় এ জায়গায় এই গোলমালগুলি দূর করতে না পারলে পাবলিক ডিমান্ডস রিকভারি করে এই অবস্থার মীমাংসা করা যায় না।

তারপর ওরিয়েন্টাল গ্যাস কোম্পানি-র ফিনান্সিয়াল অবস্থা উন্নত করার জন্য আরও কতকগুলি ব্যবস্থা গ্রহণ করা একান্ত প্রয়োজন। আমি জানি সেখানকার শ্রমিক ইউনিয়ন সরকার-এর কাছে এবিষয়ে বিভিন্ন সাজেশন দিয়েছে। উনি তার অনেকগুলি সম্পর্কে একমত হওয়া সত্ত্বেও, সহানুভূতিশীল ভাবে তাদের কথা দেওয়া সত্ত্বেও কার্যকর হচ্ছে না। মন্ত্রী মহাশয়ের কথায় সেখানকার ম্যানেজমেন্ট চলছে না, নিজেদের খুশিমতো চালাচ্ছেন। না কি উনি ইউনিয়ন-এ এক রকম বলে অন্য রকম করছেন। ইউনিয়ন-এর সঙ্গে দেখছি ওর বেশ ভাল সম্পর্ক আছেন। তারা বলে তাদের অনেক কথায় উনি আশ্বাস দিয়েছেন—যেগুলির বেশির ভাগই হচ্ছে কারখানা উন্নয়নের জন্য। আর একজন মন্ত্রী যিনি আপনাকে ডোবাচ্ছেন তা হচ্ছে ডি. পি. এল. তাদের যে প্রোডাকশন করার কথা তার চেয়ে অনেক কম প্রোডাকশন হচ্ছে। সেজন্য এই erratic সাপ্লাই-এর ফলে ওরিয়েন্টাল গ্যাস কোম্পানি-র ফিনান্সিয়াল অবস্থা খারাপ হয়ে যাচ্ছে। আবেদিন সাহেব আরও চেষ্টা করুন ডি. পি. এল.-কে উন্নত করার। শ্রমিকরা অনেক দিন আগে থেকেই বলছে এখন ওরিয়েন্টাল গ্যাস কোম্পানি যে .....-এর উপরে আছে সেখানে যে যন্ত্রপাতি ছিল সেসব যন্ত্রপাতি দিয়ে ডি. পি. এল. ৩৫ মিলিয়ন কিউবিক ফুট প্রডিউস করা যেত। যেখানে ৭/৮ বছর আগে ১৫ মিলিয়ন কিউবিক ফুট লোড, এখানে ৫/৭ হচ্ছে। এইসব দেখেশুনে রাজাবাজারের যে ট্রাম ওয়ার্ক আছে তাতে গ্যাস প্রডিউস হতে পারে। সেই জায়গাকে কেন্দ্র করে আবার গ্যাস প্রোডাকশন-এর কথা ইউনিয়ন অনেক বার বলেছে। এখন সেই জায়গা অবস্থা—"জমবে ধুলা তানপুরায় তারগুলা, তখন আনায় নাই বা মনে রাখলে।" আবেদিন সাহেব যখন বলেন তখন মার্গ সঙ্গিত হয় বলে আমি একটু রবীন্দ্র সঙ্গীত করলাম। এই কারখানার যন্ত্রপাতি সব নষ্ট হয়ে যাচ্ছে। এ বিষয়ে শুধু

যে দৃষ্টি আকর্ষণ করা হয়েছে তা নয় ১৯৬৮ সালে এ নিয়ে ডাঃ এন. সি. রায় একটা কমিটি হয়েছিল। তাদের রিপোর্ট-এ একথা স্বীকার করা হয়েছিল এবং তা সব কাগজেও বের হয়েছিল। সেই কমিটির report-এর মধ্যে আছে—It is worth while considering that even by an inefficient and dilapidated plant at Sealdah Works the cost of unified gas per thousand did not exceed 40 paise in 1963. Beside the production of gas at Sealdah would have eliminated all associated problems of long-distance transmission of gas and ensure uninterrupted supply of gas. মন্ত্রী মহাশয় যখন এই দপ্তরের ভার নেন তখন নিশ্চয়ই সেই কমিটির report তার কাছে আসে। শ্রমিকরাও বারবার বলেছে এটা চালু করা হোক। কিন্তু কি কারণে করা হচ্ছে না সেটা বোঝা যাচ্ছে না এবং এটা করতে পারলে ওরিয়েন্টাল গ্যাস কোম্পানি-র ফিনান্সিয়াল অবস্থা উন্নত করার পক্ষে সুবিধা হবে।

[2-20 —2-30 p.m.]

আপনি জানেন স্যার, এখন গ্যাসের চাহিদা অনেক বেড়ে গেছে, কিন্তু ইর‍্যাটিক সাপ্লাই এর জন্য ছোট ছোট কোম্পানিগুলি গ্যাস না পেয়ে তারা আর্থিক দুরবস্থার মধ্যে পড়েছে। এছাড়া ওখানে একটা ইঞ্জিনিয়ারিং কারখানা আছে ওদের সংশ্লিষ্ট, সেই ইঞ্জিনিয়ারিং কারখানাকে যদি কাজে খাটানো যায় তাহলে তার থেকে কিছু গ্যাস বারনার ওখানে তৈরি হতে পারে যেগুলি বাজারে বিক্রি করলে ওরিয়েন্টাল গ্যাস কোম্পানি একটা লাভের সুযোগ পেতে পারে। কিন্তু শ্রমিক এবং কর্মচারিদের এই সমস্ত সাজেশনকে কার্যকর করবার জন্য ম্যানেজমেন্টের তরফ থেকে কোনও উপযুক্ত উদ্যোগ এখন পর্যন্ত দেখা যায়নি। সুতরাং ওরিয়েন্টাল গ্যাসের সমস্ত ব্যবস্থা ওভারহল করে তার আর্থিক অবস্থা উন্নয়নের জন্য আরও অনেক ব্যবস্থা নেওয়ার দরকার আছে, শুধু পাবলিক ডিমান্ডস রিকভারি অ্যাক্ট করলে হবে না। এই সমস্ত অযোগ্যতা অন্যায়ের জন্য ওরিয়েন্টাল গ্যাস কোম্পানিতে যে লোকসান হচ্ছে তার বহর বহন করতে হবে রাষ্ট্রকে, কনজিউমারকে এবং ওখানকার শ্রমিক কর্মচারিদের। আমি আশা করব ওরিয়েন্টাল গ্যাস কোম্পানির উন্নয়নের জন্য এই ব্যবস্থাগুলি গ্রহণ করবেন এবং শ্রমিক কর্মচারিদের ন্যায্য পাওনা দেবার ব্যবস্থা করবেন।

**শ্রী তরুণকান্তি ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা একটা ছোট্ট বিল এবং আমি আনন্দিত যে মাননীয়া সদস্যা এটাকে সমর্থনও করেছেন। তিনি যে লিস্ট পড়েছেন সেটা ঠিকই, ভুল বলেননি, আরও কিছু নাম আছে, আমরা আদায় করতে পারছি না বলে এই বিল এনেছি যাতে উইকলি ডিমান্ড আদায় করতে পারি। এটা আমি জানাচ্ছি কোর্টে ইঞ্জাংশন থাকা সত্ত্বেও বেঙ্গল পটারি, বড় বড় ব্যবসাদারদের কেস পারসু করছি। এটা

হয়ে যাওয়ার পর একটা সেল তৈরি করব ওরিয়েন্টাল গ্যাস কোম্পানিতে যাতে করে বড় বড় যারা কেউ তাদের কাছ থেকে টাকা আদায় করতে পারি। তিনি আরও কতকগুলি কথা বলেছেন সে সম্বন্ধে নিশ্চয়ই নজর রাখব। তবে এটা ঠিক ওরিয়েন্টাল গ্যাস কোম্পানির লেবারদের সঙ্গে আমার ব্যক্তিগত সম্পর্ক খুব ভাল। ওরিয়েন্টাল গ্যাস কোম্পানির যে শ্রমিক সংগঠন আছে তারা আমার সঙ্গে যোগাযোগ রাখেন, আমার সঙ্গে তাদের কথাবার্তা হয়। তিনি যদি মনে করেন যে অফিসারদের সঙ্গে এক রকম কথা বলি আর শ্রমিক সংগঠনের সঙ্গে আর এক রকম কথা বলি তাহলে বলব তিনি অনেকগুলি জিনিস বোধ হয় জানেন না। আমি তাদের সঙ্গে এক সঙ্গে বসে অনেকগুলি জিনিস করে দিয়েছি। তবে যেগুলি ১০/১২ বছর আগেকার ব্যাপার সেগুলি সম্বন্ধে আমাদের ফাইনান্স ডিপার্টমেন্টের কনকারেন্সের দরকার। ওরিয়েন্টাল গ্যাস কোম্পানির প্রফিটেবিলিটি বাড়তে পারে যদি গ্যাস পেতে পারি। আপনি বলেছেন মাননীয় মন্ত্রী জয়নাল আবেদিন এই গ্যাসের ব্যাপারে কিছু ভাবেন না, এটা ঠিক নয়, সেখানে যে লো লেভেল অব কোল পাচ্ছি তাতে গ্যাস প্রোডাকশন কমে গেছে। যেমন ধরুন আগে ৬ মিলিয়ন কিউবিক ফিট গ্যাস পেতাম এখন সেখানে ৩ মিলিয়ন কিউবিক ফিট গ্যাস পাচ্ছি এবং যেখানে ১০ হাজার থেকে ১১ হাজার কনজিউমার ছিল সেখানে যদি ১৭ হাজার হয়ে গিয়ে থাকে তাহলে ন্যাচারালি ডিমান্ডের চেয়ে গ্যাস সাপ্লাই অনেক কমে গেছে। আমরা নতুন করে চেষ্টা করছি গ্যাস সাপ্লাই করবার জন্য। আমরা আশা রাখি উন্নতি করতে পারব। একটা ব্যাটারি চালু হয়েছে, আর একটা ব্যাটারি চালু হবে, আমরা উন্নতি করতে পারব। ওখানে যে আগেকার ব্যাটারিগুলি ছিল যার ১৫ বছর লাইফ হওয়া উচিত, ১৫ বছর হয়ে যাওয়ার পর সেগুলি নিয়ে চালাবার চেষ্টা হচ্ছে। অতএব এটা প্রশ্ন নয় যে একটা বিভাগ অন্য একটা বিভাগের সঙ্গে সহযোগিতা করছে না। তারা বার বার চেষ্টা করছে। আমি বিশ্বাস রাখি নতুন ব্যাটারি চালু হয়ে গেলে আমরা এই অসুবিধা দূর করতে পারব। এই কথা বলে মিঃ স্পিকার, স্যার, এই বিলকে গ্রহণ করার জন্য আমি মাননীয় সদস্যদের অনুরোধ জানাচ্ছি।

The motion of Shri Tarun Kanti Ghosh that the Oriental Gas Company (Amendment) Bill, 1976, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 3 and Preamble**

The question that clauses 1 to 3 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Tarun Kanti Ghosh :** Sir, I beg to move that the Oriental Gas Company (Amendment) Bill, 1976, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**Voting on Demands for Grants**

**Demand for Grant No. 50**

**Major Heads :** 298—Co-operation, 498—Capital Outlay on Co-operation and 698—Loans to Co-operative Societies.

[2-30 —2-40 p.m.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ**

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

রাজ্যপালের সুপারিশক্রমে ১৯৭৬-৭৭ সালের ব্যয়ের জন্য ডিম্যান্ড নম্বর ৫০-এর অধীন "২৯৮—সমবায়", "৪৯৮—সমবায়ে মূলধন বিনিয়োগ" এবং "৬৯৮—সমবায় সমিতিসমূহকে ঋণদান" এই সকল প্রধান খাতে আমি মোট ১৩ কোটি ১৬ লক্ষ ৩৬ হাজার টাকা মঞ্জুর করার প্রস্তাব করছি। গত বৎসর এই বাবদ মোট ৬ কোটি ৯৭ লক্ষ ১৬ হাজার টাকা মঞ্জুর হয়েছিল।

এই রাজ্যে কৃষিঋণ, কৃষিজ দ্রব্যের বিপণন, ভোগ্যপণ্য সরবরাহ, গৃহ-নির্মাণ ইত্যাদি ক্ষেত্রে সমবায় আন্দোলন যে বিপুল অগ্রগতি লাভ করেছে সে সম্পর্কে আমি আপনাদের কাছে আমার বক্তব্য রাখব। কিন্তু তার আগে এই আন্দোলনের সামাজিক তাৎপর্য সম্পর্কে আমি আপনাদের কাছে আমার বক্তব্য রাখব। কিন্তু তার আগে এই আন্দোলনের সামাজিক তাৎপর্য সম্পর্কে আমি দু'-একটি কথা বলতে চাই। এই আন্দোলন সত্যই ব্যাপক আন্দোলন। কেন না, কৃষক শিল্পজীবী ইত্যাদি গ্রামীণ জনগণের প্রায় ১৪ লক্ষ লোক এবং শহরাঞ্চলের আরও ১৪ লক্ষ লোক মোট প্রায় ২০ হাজার সমবায় সমিতির মাধ্যমে এই আন্দোলনে অংশ গ্রহণ করেছেন। রাজ্যে এমন অন্য কোনও আন্দোলন নেই যাতে মানুষ স্বেচ্ছায় নিজের টাকায় শেয়ার কিনে এমন বিপুল সংখ্যায় অংশ গ্রহণ করেছেন। এই আন্দোলন এমন একটি নীতির উপর প্রতিষ্ঠিত যা ২০-দফা কর্মসূচি প্রাণকেন্দ্রস্বরূপ। জনগণের আন্তরিক অংশগ্রহণ, তাদের দুর্বলতা দূর ক'রে শক্তিবৃদ্ধি করা এবং তাদের সম্পদ সংগ্রহ ক'রে সকলের কল্যাণে লাগানই হচ্ছে এই নীতির সার

কথা।

সমবায় আন্দোলনের আহ্বান মানেই গণতান্ত্রিক সমাজবাদের আহ্বান মানেই গণতান্ত্রিক সমাজবাদের আহ্বান যার আদর্শ হ'ল দুর্বলদের শক্তিমানদের শক্তি থেকে কিছু অংশ পেতে সাহায্য করা। ব্যক্তিগত মালিকানা ও সরকারি মালিকানার মধ্যে সমবায় হ'ল একটি সুবর্ণমন্ডিত মধ্যপন্থা। জনগণের কল্যাণে জনগণেরই অংশগ্রহণকে উত্তরোত্তর ব্যাপকতর করে তোলাই সমবায়ের উদ্দেশ্য। জনগণের এই অংশগ্রহণ পূর্বে উল্লিখিত সরকারি ও ব্যক্তিগত মালিকানাধীন সংস্থাগুলির তুলনায় অনেক বেশি। উৎপাদন ও বন্টনের পরিধিকে সম্প্রসারিত করতে পারে সমবায়। যার ফলে মধ্যস্বত্বভোগীর অসঙ্গত লোভকে এড়িয়ে উৎপাদনকারী শ্রমজীবিগণের হাতে পরিশ্রমের ফল আরও অধিক মাত্রায় পৌছে দেওয়া যায়, আর সঙ্গে সঙ্গে গ্রাহক-সাধারণের ক্রয়মূল্যকে নিচে নামিয়ে আনা যায়। কিন্তু এই আন্দোলনকে আরও জোরদার করতে এই মুহূর্তে আমাদের দু'টি জিনিস দরকার—প্রথমত, সুশিক্ষিত বেসরকারি নেতৃত্বকে আরও বেশি পরিমাণে আকর্ষণ করা এবং দ্বিতীয়ত, পরিচালনার ক্ষেত্রে ব্যবসায়ীসুলভ দক্ষতা বৃদ্ধি করা। এই দু'টি বিষয়ে আমি আপনাদের সহযোগিতা কামনা করি।

এই সভার মাননীয় সদস্যগণের কাছে বিগত কয়েক বছর আমরা এই রাজ্যের সমবায় আন্দোলনকে বদ্ধ জলাশয় থেকে মুক্তি দিয়ে জোয়ারের গতিবেগ দান করবার সংকল্প ঘোষণা করেছি। আজকে আমরা আপনাদের সামনে আনন্দের সঙ্গে ঘোষণা করতে পারি যে আমাদের সেই সকল সংকল্প বা প্রতিশ্রুতি বাস্তবায়িত হতে চলেছে। এই রাজ্যে সমবায় আন্দোলন বিগত কয়েক বছর কেমন ভাবে চলেছিল, বর্তমানে এর অবস্থান কোথায় এবং অদূর ভবিষ্যতে এই আন্দোলনের রূপরেখা কেমন হবে ব'লে আমরা আশা করছি সে সম্পর্কে তুলনামূলক দু'টি তথ্যচিত্র এই সঙ্গে পেস করছি।

### সমবায় কৃষিঋণ

১৯৭৫ সালের জুন মাস পর্যন্ত স্বল্পমেয়াদি কৃষিঋণ দাদন করার লক্ষ্যমাত্রা নির্ধারিত হয়েছিল ২৩ কোটি টাকা। আপনারা জেনে সুখি হবেন যে, আমরা এই লক্ষ্যের কাছাকাছি পৌছুতে পেরেছি। ১৯৭১-৭২ সালে, অর্থাৎ এই সরকার কার্যভার গ্রহণ করবার আগে পশ্চিমবঙ্গে সমবায়ের মাধ্যমে স্বল্পমেয়াদি কৃষিঋণ দাদনের পরিমাণ ছিল মাত্র ৪ কোটি ১৪ লক্ষ টাকা। ১৯৭১-৭২ সালে আদায়যোগ্য ঋণের দাদনের পরিমাণ ছিল মাত্র ৪ কোটি ১৪ লক্ষ টাকা। ১৯৭১-৭২ সালে আদায়যোগ্য ঋণের শতকরা ৮০ ভাগ বকেয়া ছিল। ১৯৭৪-৭৫ সালের সমবায় বছরে অর্থাৎ ১৯৭৫ সালের জুন মাসের শেষে কৃষিঋণ দাদনের পরিমাণ যেমন ২০ কোটি টাকারও অধিক হয়েছিল তেমনি বকেয়া ঋণের

পরিমাণ কমে গিয়ে দাঁড়ায় প্রায় ২৫ শতাংশে। ১৯৭৫-৭৬ সালের সমবায় বছরে ৩৬ কোটি টাকা কৃষিঋণ দাদনের লক্ষ্য নির্ধারণ করা হয়েছে।

সর্বভারতীয় পরিকল্পনা অনুসারে এই রাজ্যে ইতিমধ্যে বাগমুন্ডি, হরিরামপুর, এ. বি. সিঙ্গুর, ইউকো, ইউনাইটেড, জোড়বাংলো এবং সিলিন্দা এই মোট ৭টি ফার্মার্স সার্ভিস সোসাইটি স্থাপন করা হয়েছে এবং আগামী ১৯৭৬-৭৭ সালের মধ্যে মোট ২৫টি অনুরূপ সমিতি স্থাপনের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। এ ছাড়া আদিবাসী অধ্যুসিত এলাকার চাষী ভাইদের জন্য বৃহদায়তন বহুমুখী কৃষি সমিতি (LAMPS) স্থাপন করার পরিকল্পনাও হাতে নেওয়া হয়েছে।

দীর্ঘমেয়াদি ঋণের ক্ষেত্রেও আমরা গত দু' বছরে অনেকটা অগ্রসর হয়েছি। ১৯৭১-৭২ সালের ৮৮ লক্ষ টাকার তুলনায় ১৯৭৩-৭৪ সালে যেখানে এই খাতে লগ্নি করা হয়েছিল ১ কোটি ৭ লক্ষ টাকা সেখানে ১৯৭৪-৭৫ সালে লগ্নির পরিমাণ প্রায় ২ কোটি ৯ লক্ষ টাকা এবং চলতি আর্থিক বছরে এই খাতে লগ্নির পরিমাণ নির্ধারিত হয়েছে ৭ কোটি টাকা। আগামী আর্থিক বছরের লক্ষ্যমাত্রা হ'ল ৮ কোটি টাকা। দীর্ঘমেয়াদি ঋণ আদায়ের ক্ষেত্রেও আমরা অভূতপূর্ব সাফল্য অর্জন করতে পেরেছি। ১৯৭৪-৭৫ সালে কেন্দ্রীয় ও প্রাথমিক ব্যাঙ্ক পর্যায়ে আদায়যোগ্য ঋণের যথাক্রমে শতকরা ৯৮.৪৯ এবং ৭৫.২০ ভাগ আদায় হয়েছে।

ক্ষুদ্র সেচ-পরিকল্পনা রূপায়ণের জন্য এগ্রিকালচারাল রিফাইনান্স কর্পোরেশনের সহযোগিতায় কেন্দ্রীয় ভূমি উন্নয়ন ব্যাঙ্ক এক বিরাট পরিকল্পনা গ্রহণ করেছে। এই পরিকল্পনার সার্থক রূপায়ণের জন্য কেন্দ্রীয় এবং প্রাথমিক ভূমি উন্নয়ন ব্যাঙ্কগুলিকে শক্তিশালী করার প্রস্তাব রয়েছে।

## সমবায় বিপণন ও কৃষিজাত দ্রব্য সংরক্ষণ

প্রাথমিক বিপণন সমিতিগুলিকে সঙ্গে নিয়ে রাজ্যস্তরে মার্কেটিং ফেডারেশন তার অগ্রগতিকে বিগত কয়েক বছরের মতো চলতি বছরেও অব্যাহত রেখেছে। সার বিক্রয়ের ক্ষেত্রে অবশ্য সাময়িক অসুবিধা কিছু দেখা দিয়েছে। নানা অনিবার্য কারণেই এরকম ঘটেছে। কিন্তু অদূর ভবিষ্যতে প্রাথমিক সমিতিগুলি এই অসুবিধা কাটিয়ে উঠতে পারবে বলে আশা করা যায়। ৫৩টি প্রাথমিক বিপণন সমিতির মাধ্যমে মার্কেটিং ফেডারেশন চলতি মরশুমে জুট কর্পোরেশন অব ইন্ডিয়ার এজেন্ট হিসাবে ১৯৭১-৭২ সালে মাত্র ১৩ হাজার মণের তুলনায় মোট ৮ লক্ষ ৭ হাজার মণ পাট ক্রয় করেছে। পাট সংগ্রহের আবশ্যিক অঙ্গ হিসাবে ২৮টি সমবায় বিপণন সমিতিকে গাঁট বাঁধার কল স্থাপন ও গুদাম তৈরি করার জন্য ৩৫ লক্ষ ৭০ হাজার টাকা সাহায্য দেওয়া হয়েছে।

এ বছর ৩৮৪টি প্রাথমিক বিপণন সমিতি ও কৃষি ঋণদান সমিতি ফুড কর্পোরেশনে এজেন্ট হিসেবে ধান সংগ্রহ করেছে এবং ১৫টি চালকল সরকারি আনুকূল্যে নিজের ধান সংগ্রহের কাজে অংশ গ্রহণ করেছে।

## ক্রেতা সমবায় সমিতি

বিগত ১৯৭৪-৭৫ সালের সমবায় বছরে এ রাজ্যের ২৯টি পাইকারি ক্রেতা সমব সমিতির মধ্যে ২৪টি সমিতি লাভে ব্যবসা করেছে। এই সমিতিগুলি আগের বছরের ৩ কোটি ৭৬ লক্ষ টাকার স্থলে ১৯৭৫-৭৬ সালে ৪১ কোটি ১৯ লক্ষ টাকা মূলে ভোগ্যপণ্য বিক্রয় করেছে। ১৯৭১-৭২ সালে এই বিক্রয়ের মোট পরিমাণ ছিল ১ কোটি ৩৪ লক্ষ টাকা। মোট ৪২টি ছাত্রাবাসে নিত্যপ্রয়োজনীয় দ্রব্য সরবরাহ করা হয়েছে "২০-দফা কর্মসূচি" অনুসরণে ৮২টি স্কুলে ক্রেতা সমবায় গঠন করা হয়েছে। এ সমিতিগুলির মাধ্যমে এ পর্যন্ত ১১ শত মেট্রিক টন কাগজ সস্তা দরে ছাত্রদের মধ্যে বন্টন করা হয়েছে। এ ছাড়া ২২টি পাইকারি ক্রেতা সমিতি মাধ্যমিক পর্যৎ প্রকাশি পাঠ্যপুস্তক বিক্রয়ের দায়িত্বও গ্রহণ করেছে। কেন্দ্রীয় পরিকল্পনা অনুযায়ি গ্রামাঞ্চলে ন্যা মূল্যে পণ্য সরবরাহের একটি নতুন পরিকল্পনা ও দুর্গাপুর অঞ্চলে ন্যায্যমূল্যে নিত্যপ্রয়োজনীয় দ্রব্যাদি সরবরাহের জন্য একটি বিশেষ কর্মসূচি গ্রহণ করা হয়েছে। ছাড়া ক্রেতা সমবায়ের মাধ্যমে কলকাতার দুইটি হাসপাতালে ওষুধের দোকান খোল হয়েছে। বৃহত্তর কলকাতার হাসপাতালগুলিতে এই ধরনের দোকান অদূর ভবিষ্যতে আর খোলা হবে।

## সমবায় গৃহনির্মাণ সমিতি

সমবায়ের মাধ্যমে গৃহ নির্মাণের ক্ষেত্রেও এই রাজ্য উল্লেখযোগ্য অগ্রগতি লা করেছে। ১৯৭৩-৭৪ সালে যেখানে মোট ১৪টি প্রাথমিক সমিতিকে শীর্ষ সমিতি ৩৮ লক্ষ ৪০ হাজার টাকা ঋণ হিসেবে দিয়েছিল সেখানে ১৯৭৪-৭৫ সালে দিয়েছে ৩৩টি প্রাথমিক সমিতিকে মোট ৯৫ লক্ষ ৩৫ হাজার টাকা। আমাদের আশা ১৯৭৫-৭৬ সালে লগ্নী পরিমাণ হবে ২ কোটি টাকা। আগামী বছরে লক্ষ্যমাত্রা নির্ধারণ করা হয়েছে ৬ কোটি টাকা। ১৯৭১-৭২ সালের ২১৮টি পরিবারের স্থলে ১৯৭৪-৭৫ সালে ৮৯১টি পরিবারকে গৃহ নির্মাণের জন্য ঋণ মঞ্জুর করা হয়েছে। এগুলি জেলা ও মহকুমা স্তরে অধিক সংখ্যক গৃহ নির্মাণ সমিতি গড়ে তোলার প্রচেষ্টাই অঙ্গস্বরূপ। কল্যাণী ও লবণ হ্রদে ইতিমধ্যেই অনেক প্রাথমিক গৃহ নির্মাণ সমিতি গড়ে তোলা হয়েছে। পঞ্চম পরিকল্পনার শেষে গৃহনির্মাণের জন্য মোট ৭ কোটি ৫০ লক্ষ টাকা ঋণ দেবার লক্ষ্য নির্ধারিত হয়েছে। সরকার শেয়ার ক্রয় করবেন ৮১ লক্ষ ৪০ হাজার টাকার।

## মৎস্যজীবি, দুগ্ধ উৎপাদন ইত্যাদি সমবায়

যন্ত্রচালিত নৌকার সাহায্যে সমুদ্র উপকূলে মাছ ধরার জন্য এবং অন্তর্দেশীয় জলাশয়গুলিতে মৎস্য চাষের জন্য যে সকল ব্যবস্থা অবলম্বন করা হয়েছে এবং হতে যঅচ্ছে, সেগুলি অভাবগ্রস্ত মৎস্যজীবগণের জীবন ও জীবিকার অনিশ্চয়তা দূর করে জনসাধারমের মাছের চাহিদাও অনেকটা মেটাতে পারবে বলে আশা করা যায়। এর জন্য প্রয়োজনীয় আর্থিক বরাদ্দ করা হয়েছে।

সমবায়ের মাধ্যমে দুগ্ধ উৎপাদন ও সরবরাহের সন্তোষজনক পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। দার্জিলিং এবং নদীয়া-মুর্শিদাবাদ জেলায় ইতিমধ্যেই দুটি বড় দুগ্ধ প্রকল্প চালু হয়েছে এবং মেদিনীপুর জেলায় তৃতীয় একটি প্রকল্পের কাজ শীঘ্রই চালু হবে।

## উপসংহার

পরিশেষে বলতে চাই যে, গত ১লা ফেব্রুয়ারি রবীন্দ্র সদনে পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় ব্যাঙ্কের প্রতিষ্ঠা বার্ষিকী উদ্‌যাপন উপলক্ষে আমাদের মহামান্য রাষ্ট্রপতি মহোদয় বলেছেন যে, পশ্চিমবঙ্গ সাম্প্রতিক কালে সমবায় আন্দোলন দৃঢ় পদক্ষেপে এগিয়ে চলেছে এবং তিনি আশা প্রকাশ করেছেন যে. আমাদের এই রাজ্য শীঘ্রই সমবায় আন্দোলনের ক্ষেত্রে আশাব্যঞ্জক নেতৃত্ব দিতে পারবে। মহামান্য রাষ্ট্রপতি মহোদয়ের এই কথাগুলি শুধু সৌজন্যমূলক নয় তা বোধ হয় আপনারা বুঝতে পেরেছেন। আমরা মনে করি, আপনাদের সমবায়ীদের এবং জনসাধারণের কাছ থেকে এ পর্যন্ত যেরকম সহযোগিতা পেয়েছি তা যদি অক্ষুণ্ণ থাকে তাহলে আমাদের মহামান্য রাষ্ট্রপতি মহোদয়ের আশীর্বাদকে শিরোধার্য করে আমরা তার আশাকেও বাস্তব রূপ দিতে পারব। আর তা যদি পারি, তাহলে অদূর ভবিষ্যতে সমবায়ের ক্ষেত্রে পশ্চিমবঙ্গের পশ্চাদ্‌গামিতাকে কাটিয়ে উঠে এই রাজ্যের সমবায় আন্দোলনকেও সর্বভারতীয় স্তরে উন্নীত করতে পারব।

সমবায় দীর্ঘজীবী হোক্।

**১৯৭৩-৭৪ সালের তুলনায় ১৯৭৪-৭৫ সালে**
**সমবায় আন্দোলনের অগ্রগতির বিবরণ**

| | ১৯৭১-৭২ | ১৯৭৩-৭৪ | ১৯৭৪-৭৫ | শতকরা বৃদ্ধির পরিমাণ |
|---|---|---|---|---|
| | (লক্ষ টাকা হিসাবে) | | | |
| ১। স্বল্পমেয়াদী কৃষিঋণ দান | ৪১৪ | ১,৪৫০ | ২,০২৬ | +৪০ |
| ২। স্বল্পমেয়াদী কৃষিঋণ আদায় | ৪২৮ | ১,৩৫০ | ১,৫৫৮ | +১৫ |
| ৩। আমানত সংগ্রহের পরিমাণ | ১,০৬২ | ১,৪৪৮ | ১,৭৭৬ | +২২ |
| ৪। দীর্ঘমেয়াদী ঋণ দাদন | ৮৮ | ১২৫ | ২১৮ | +৭৪ |
| ৫। কৃষিকার্যে ব্যবহার্য বীজ, কীটনাশক দ্রব্য ইত্যাদি সরবরাহের পরিমাণ | ৩৫১ | ৫৪২ | ১,৩২৯ | +১৪৫ |
| ৬। সার সরবরাহের পরিমাণ (মেট্রিক টন)। | ২৯,৯৫১ | ৬৬,০০০ | ৮৯,০০০ | +৩৫ |
| ৭। কৃষিজ দ্রব্যের বিপণন | ৭০ | ৬৭৮ | ১,৭৩২ | +১৫৬ |
| ৮। কাঁচা পাট সংগ্রহের পরিমাণ (হাজার মণ)। | ১৩ | ৯০০ | ৬৮৫ | −২৫ |
| ৯। গৃহনির্মাণের জন্য যতগুলি পরিবারকে ঋণ মঞ্জুর করা হয়েছে। | ১,৮৩৪ | ৩,০৭৬ | ৪,১৩৫ | +৩৪ |
| ১০। সরবরাহকৃত ভোগ্যপণের মূল্য। | ১,৮৩৪ | ৩,০৭৬ | ৪,৩৫ | +৩৪ |

**১৯৭৪-৭৫ সালের জুলাই-ডিসেম্বর এই ছয় মাসের তুলনায় ১৯৭৫-৭৬ সালের জুলাই-ডিসেম্বর মাসে সমবায় আন্দোলনের অগ্রগতির বিবরণ**

লক্ষ টাকা হিসাবে

| | জুলাই–ডিসেম্বর ১৯৭৪ | জুলাই–ডিসেম্বর ১৯৭৫ | বৃদ্ধির (+) হ্রাসের (–) পরিমাণ | শতকরা বৃদ্ধি (+) হ্রাস (–) |
|---|---|---|---|---|
| ১। কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ক প্রদত্ত প্রাথমিক সমিতিকে স্বল্পমেয়াদি কৃষিঋণের পরিমাণ। | ১২০.২১ | ৩২৪.৫৬ | +২০৪.৩৫ | +১৭০ |
| ২। কেন্দ্রীয় ব্যাঙ্ক থেকে প্রাথমিক সমিতিকে প্রদত্ত কৃষিঋণের পরিমাণ। | ৩৪৮.৬৩ | ৬১৫.৪২ | +২৬৬.৭৯ | +৭৭ |
| ৩। কেন্দ্রীয় ব্যাঙ্কস্তরে অনাদায়ী ঋণের পরিমাণ (শতকরা)। | ২২.৯ | ২০.৩ | –২.৬ | +১১ |
| ৪। কেন্দ্রীয় ব্যাঙ্কস্তরে আমানত সংগ্রহের পরিমাণ। | ১,৫২৩.৩৯ | ১,৯৭৬.০০ | +৪৫২.৬১ | +৩০ |
| ৫। রাজ্যস্তরে সমবায় ব্যাঙ্ক দীর্ঘমেয়াদি ঋণ দাদন। | ৮১.৪৪ | ১৭১.৩৪ | +৮৯.৯০ | +১১০ |
| ৬। সারের কারবারের পরিমাণ (মেট্রিক টন)। | ৪৫,৫০৪ | ৬৮,৪২৩ | +২৪,৬২০ | +৫৬ |
| ৭। কাঁচা পাট সংগ্রহের পরিমাণ (হাজার মন)। | ৫০৬.২১ | ৭৩৩ | +২৭৭ | +৪৫ |
| ৮। ক্রেতা সবায় ফেডারেশন কর্তৃক ভোগ্যপণ্য সরবরাহের পরিমাণ। | ৫২.৪৪ | ৭৮.২৭ | +২৫.৮৩ | +৪৯ |
| ৯। গৃহ নির্মাণের জন্য মঞ্জুরীকৃত ঋণের পরিমাণ। | ৫৩.২০ | ১০৩.১৯ | +৪৯.৯৯ | +৯৪ |

**Mr. Speaker :** All the cut motions are in order and are taken as move.

**Shri Bhupal Chandra Panda :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1.

**Shri Netaipada Sarkar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100.

**Shrimati Ila Mitra :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100.

**শ্রী অজিতকুমার গাঙ্গুলি ঃ** স্পিকার, স্যার, ওর সঙ্গে আমার একটা আত্মিক সম্পর্ক আছে। সেটা কি রকম? সেটা শুরুতে বললেই সম্পর্কটা বুঝতে পারবেন, স্যার। একটি ঘটনা বলছি, একজন শিকারি তিনি যেতে যেতে দেখলেন যে একটা হরিণকে নেকড়ে তাড়া করেছে, তিনি অনেক চেষ্টা করে সেই নেকড়ের মুখ থেকে হরিণটাকে রক্ষা করলেন এবং করে তার গায়ে বেশ হাত বুলিয়ে দিলেন কিন্তু তারপর তিনি একটা ধারালো ছুরি দিয়ে আহার করবার জন্য সেই হরিণটাকে কাটতে লাগলেন। তখন হরিণটা বলল যে আমাকে নেকড়ে তাড়া করেছিল ঠিকই কিন্তু এখন বুঝতে পারছি যে প্রকৃত নেকড়ে কে। এখন এখানে যে ফিগারগুলি দিয়েছেন তা সত্যিই খুব উৎসাহব্যাঞ্জক, আমাদের কাছে ইতিবাচক। স্যার, এই কথা বললেও আমি তাকে দেখাতে চাই যে আমাদের পশ্চিমবাংলায় রুর‍্যাল পপুলেশন হচ্ছে ৩ কোটি ৩৩ লক্ষ। যদি পুরো একটা ফাইভ ইউনিট ফ্যামিলি ধরা যায় তাহলে ৬০ লক্ষ ৬ হাজার পরিবার আছে। এখানে উনি খুব গর্ব করে বললেন গ্রামীণ জনগণের প্রায় ১৪ লক্ষ লোক এর দ্বারা উপকৃত হয়েছে। আপনি ভেবে দেখুন, ২৭ বছর ধরে এই সরকার এখানে আছে, অবশ্য মাঝে দেড় বৎসর ছিল না, এখন আমি সমবায় করি, সমবায়ের প্রতি আমার অত্যন্ত অনুরাগ এবং তিনি যে বিবরণ দিলেন যে গণতান্ত্রিক সমাজবাদের আহ্বান যার আদর্শ—নিশ্চয়ই তা মানি কিন্তু স্যার, আমি একটা জিনিস পড়ছি একজনের সম্প্রতিকালে monopolies operating in the production and distribution and item of mass consumption will be abolished. মিঃ ডাঙ্গেল একথা বলেননি, আমাদের চেয়ারম্যান মিঃ ডাঙ্গেল অনেক জোরের সঙ্গে বলেছেন মনোপলিকে কি করে আঘাত করা যাবে।

[2-40 —2-50 p.m.]

কিন্তু জয়নাল সাহেবও কম যাবেন না। তিনিই বলুন এটা কিন্তু ডাঙ্গে সাহেবের

কথা নয়। ট্রেড ইউনিয়ন লিডার ইন্দ্রজিৎ গুপ্তের কথা নয়। এটা আপনাদেরই নিজস্ব লোক টি. এ. পাইয়ের কথা, তিনি ইন্ডাস্ট্রি অ্যান্ড সাপ্লাই মিনিস্টার, খুব বেশি দিন আগে বলেননি, বলেছেন সম্প্রতি সেকেন্ড মার্চ একথা। এখন স্যার, সরকারও সমাজবাদের কথা বলেন কেননা ইট হিটস দি ক্যাপিটালিস্ট সে বিষয়ে সন্দেহ নাই। মনোপলিকে আঘাত করার দুইটি পথ আছে একটি পথ ন্যাশনেলাইজ করা, ন্যাশনেলাইজ মানে সোশ্যালিজম নয়। সেকেন্ড হচ্ছে যে সমস্ত জিনিস স্কেয়ার্স আছে সেগুলি তৈরি রা, এখন সেই জিনিসগুলি তৈরি করতে গেলে র-মেটিরিয়েলস যেগুলির অভাব আছে সেগুলি প্রাইভেট কোম্পানি দিয়ে করা সম্ভব নয়, কারণ তাতে যে পরিমাণ ক্যাপিটাল ইনভেস্ট করতে হবে তা সম্ভব নয়। তাই ন্যাসনেলাইজ যদি না করতে পারেন তাহলে কো-অপারেটিভের দিকে যান এবং এটাই হচ্ছে নেক্স অল্টারনেটিভ। ন্যাশনেলাইজেশন যেটা হচ্ছে মূল সলিউশন, সেটা যদি আপনারা অ্যাভয়েড করতে চান তাহলে কোঅপারেটিভ দিয়ে সেটা খানিকটা ফেস করতে পারেন, কাউন্টার করতে পারেন। কিন্তু আপনি মন্ত্রী মহাশয় জয়নাল সাহেব যে ফিগারস দিয়েছেন তাতে স্বল্প মেয়াদি দাদন ১৯৭৩-৭৪ সালের হিসাব দিয়েছেন। তাতে আদায়ও করেছেন ফিফটি পারসেন্ট। কিন্তু স্যার, আপনি লক্ষ্য করলে দেখবেন এই বিবরণের মধ্যে কোথাও একটা কথাও বলেননি দীর্ঘমেয়াদির কি করেছেন। এই টাকা আদায়ের কি করেছেন? মোটা টাকা দিয়েছেন, আপনি কোথাও বললেন না যে নন-এগ্রিকালচারাল ক্রেডিট সোসাইটিতে একজন তিনবার মাছ রেখে টাকা মেরে নিয়ে গেল তার কিছু করেছেন কিনা। আপনারই কনসিটিটিউয়েন্সিতে গাঙপুরে টাকা মেরে যাচ্ছে, আগে মোক্তার ছিলেন, আজ পর্যন্ত তার কাছ থেকে আদায়ের কি চেষ্টা করেছেন? পর পর জয়নালদা বললেই সে রেহাই পেয়ে যাবে, আর বলা থাকবে যদি টাকা না দেয় এনিবড়ি পান্সিড হবে, এই আপনারা সমাজতন্ত্র করতে যাচ্ছেন। সমবায়ও সমাজতন্ত্রের সাহায্য করছে। কিন্তু একটা জায়গায় যেখানে হাজার হাজার সমবায়ের টাকা চুরি করছে, সে সম্বন্ধে তার রিপোর্টের মধ্যে কোথাও কিছু কেন নাই? কেন থাকবে না আমি জানতে চাইছি। আমি ৫ বছরের মধ্যে মনোপলির বিরুদ্ধে কো-অপারেটিভের কথা বলছি, কিন্তু এখানে গাঙপুরে মার্কেটিং কোঅপারেটিভের এই সমস্ত টাকাগুলি কোথায় গেল, এগুলি কি বলবেন? এগুলি এজন্য বলছি যে যদি দরকার হয় কো-অপারেটিভ করুন এগুলি প্রগতিশীল জিনিস আমি এখানে তার সঙ্গে সুর মিলিয়েই বলছি, কিন্তু তাতে তো তাদের বাঁচানো যাচ্ছে না কিন্তু আপনি কো-অপারেটিভকে শুকিয়ে নিয়ে যাবার দিকে যাচ্ছেন কেন? আজকে বিকাশ লাভ যাতে করতে পারে এবং সেদিকে কোনও জায়গায় নিয়ে যাচ্ছেন কিনা সেটা আমাদের দেখতে হবে। বাজেটের সময় আমি বলেছিলাম যে আপনি প্ল্যান কি এবং প্রোগ্রাম কি সেটা বুঝতে পারেন না। আমি আবার এখানে সেকথাই বলি। যেখানে যেখানে মানুষ নিগৃহীত হচ্ছে ধনিক শোষকের দ্বারা সেখানে আপনি কি করেছেন?

কেন সেকথা আমি বললাম। আমি বলি এই সরকার একটা ভাল আইন তৈরি করেছেন যার জন্য আমরা সবাই সরকারকে অভিনন্দন জানিয়েছি। মহাজনী ঋণের বাংলা থেকে কৃষককে বের করে এনেছেন। এই মহাজনরা হচ্ছে নেকড়ে। কত টাকা আপনি বরাদ্দ করলে তাদের আগামী পাট চাষের জন্য? এজন্য তাদের টাকা দিতে হবে। মহাজন যারা রখে দাঁড়িয়েছে। তাদের ঋণ দেওয়ার জন্য আপনি আপনার বাজেটে কত টাকা বরাদ্দ করেছেন? আমি দেখচি আপনার দপ্তরের অ্যাডমিনিস্ট্রেশন-এর জন্য এক কোটির ও বেশি টাকা বরাদ্দ করেছেন। আর এই রুর‍্যাল ক্রেডিট-এর জন্য রেখেছেন মাত্র ৮৭ লক্ষ টাকার মতো। যেখানে আজকে সমস্ত মহাজনরা তারফলে দাঁড়িয়েছে—সেখানে কৃষকরা ঋণ পাবে কোথায়? How will you satisfy them by 87 lakhs only ? It is impossible. এরা আমার কাছে এসেছিলেন কয়েকদিন আগে। এখন তারা যাবে কোথায়? আপনারা ব্যাঙ্কের কাছে যেতে বলেন। যেখানে গেলে তারা বলছেন report নিয়ে আসুন যে আপনি clear from all encumbrances etc. তা কি করে হবে বলুন? এই জায়গায় আজ যদি যেতে হয়, তাহলে সমবায় দপ্তরকে অনেক বেশি টাকা কৃষকদের জন্য বরাদ্দ করতে হবে। তা না হলে আপনি, জয়নালভাই দায়ী হবেন। সাধারণ মানুষের খাদ্যোৎপাদন প্রচেষ্টা ব্যাহত হয়ে গেলে, কৃষক ঋণ পেল না। এর জন্য আপনি সাধারণ কৃষকের কাছে দায়ী হবেন। আপনি কৃষকসমাজকে খুন করছেন। আপনি তো জানেন যাদের জ্বালায় মানুষ গলায় দড়ি দেয়—আপনি এই কৃষকদের হত্যার জন্য দায়ী হবেন কেন? আপনি হয়ত বলবেন না স্পষ্ট করে যে যে টাকা আপনি আপনার সাহয্যের জন্য চেয়েছিলেন—তা পান নাই সেটা বলতে গেলে লজ্জা লাগে। যখন কেবিনেটে বসেন, তখন তো আপনাদের মধ্যে টানাটানি লেগে যায়, ঝগড়া বেঁধে যায় কে কতটা বেশি নিতে পারেন। মিউনিসিপ্যালিটিতে কমিশনাররা কি করেন? নিজের নিজের ওয়ার্ডে বরাদ্দ বেশির জন্য, তখন এক পাটির কমিশনারদের মধ্যে ঝগড়া হয়। ওদের কেবিনেটেও তাই হয়।

(এ ভয়েস ঃ আপনাদের মধ্যেও ঝগড়া হয় তাহলে।)

তা হয় বৈ-কি। ঝগড়া মানে অ্যানটাগোনিস্টিক কিছু নয়। স্বামী-স্ত্রী-র ঘরের মধ্যে ঝগড়া হয় না? তেমনি। অ্যানটাগোনিস্টিক কিছু নয়। কিন্তু আপনাদের ঝগড়া অ্যানটাগোনিস্টিক। যা হোক আমার কথা উনি তো বলেন যে আমরা নাকি ৪ বার আমেরিকা, লবি করেছি, উনি আমেরিকার লবি করেন কিনা জানি না। আমি তাদের বলি এই উক্তিটি কালান্তরের নয়, নিউ এজেরও নয় ; এ কথাটা আমাদের দেশের একটা বুর্জোয়া পত্রিকা বলেছিলেন, সেটা আমি এখানে উল্লেখ করছি—The Bolsheviks would never have the peasants with them had there not been

something in their programme that was attractive and the promise made for peasants and toiling people. বলশেভিকরা দিতে পারত না যদি এরকম ব্যবস্থা না থাকত। গোরওয়ালা কমিটির রুর‍্যাল ক্রেডিট সার্ভে-এর একটি রিপোর্ট আছে সেই রিপোর্টে কতকগুলি বক্তব্য আছে তারা সার্ভে করেছিলেন অল ইন্ডিয়া সার্ভে করে কতকগুলো রেকমেন্ডেশন করেছিলেন—যে রেকমেন্ডেশন-এর সব চেয়ে বড় কথা হচ্ছে যে কো-অপারেটিভ ডেভেলপ করতে পরে না—নট মেয়ারলি বাই স্টেট গাইডেন্স অ্যান্ড স্টেট এইড এ দিয়ে আমাদের যে প্রবণতা, এই প্রবনতার মাধ্যমে কো-অপারেটিভ ভারতবর্ষকে অগ্রগতির দিকে নিয়ে যেতে পারছে না—বিশেষ করে আমাদের পশ্চিমবঙ্গে।

[2-50 —3-00 p.m.]

পন্ডিতনেহরু দুঃখ করে গিয়েছেন, গান্ধীজি বলে গিয়েছেন, সে কথা একই একথা কতবার বলেছি, আর রিপিট করতে চাই না। কিন্তু কো-অপারেটিভ মানে সমবায়। আমাদের মাননীয় সদস্য কুমারদিপ্তিবাবুর অত্যন্ত আগ্রহ এই ব্যাপারে। যদি তিনি কিছুদিন আগে এগিয়ে যেতে পারেন, জানি না, তিনি তা পারবেন কিনা, কেননা তাকে তো এদের কথায় চলতে হয়, জানি না চেয়ারম্যান হিসাবে তিনি কত দূরে নিয়ে যাবেন। গভর্নমেন্ট যদি পার্টনারশিপ না হয় উইথ দি কো-অপারেটিভ তাহলে কো-অপারেটিভ ডেভেলপ করতে পারে না। শুধু উপদেশ দিয়ে হবে না। ট্রেড লোকও আমাদের নেই। আমরা বলছি জনসাধারণের সহযোগিতা চাই ২০ দফা কর্মসূচি রূপায়নের ব্যাপারে। তেমনি গভর্নমেন্ট এর ডেভেলপমেন্ট চাইলে Government should be a partner. সেইজন্য গভর্নমেন্টকে বলি আপনারা কৃষিক্ষেত্রে থাকলেন। তেমনি মনোপলির ক্ষেতের দেখুন। বাজেট খুলে দেখুন দু জায়গায় কো-অপারেটিভের কথা বলা হচ্ছে। একটা সুগার মিল, আর একটা ছিল স্পিনিং মিল। কো-অপারেটিভের ক্ষেত্রে আপনার এক পয়সাও সেখানে দেওয়া আছে কি? এক পয়সাও বাজেটে সুগার মিলের অন্য নেই। কারণ যদি বিড়লার আঁচড় লাগে। কিছুই নেই। কতটুকু লাগবে। সেই টেক্সটাইলে বিড়লা একটা নেকড়ে। পাছে তার গায়ে আঁচড় লাগে তাই করেননি। **(ডাঃ জয়নাল আবেদিন ঃ** ১৯৬৭ ও ১৯৬৯ কি করেছেন?) আপনার জানা উচিত ছিল, আপনি সেই সময় এখানে ছিলেন। সারা পশ্চিমবাংলায় একটা পার্টির যে এলিমিনেশন থিয়োরি, সেই সি. পি. এমের না থাকত তাহলে জনসাধারণের যে উন্মাদনা সৃষ্টি করতে পেরেছিল, সেই উন্মাদনা আপনারা ২০ দফার পিছনে সৃষ্টি করতে পারেননি। দ্যাট ওয়াস দি মেন অ্যাচিভমেন্ট। সারা পশ্চিমবাংলায় গরিব মানুষের একটা আপসারজ হয়েছিল। আজকে কি হচ্ছে। দেখুন কৃষকসভা বলছেন বেনামি জমি জমিচোর নিয়েছে। জমি কে নিয়েছে? এখন আমি সেই জায়গায় যেতে চাইছি না। আমি শুধু বলতে চাই এই কথা জায়গায় যদি না

এগিয়ে যান বাজেট বা মন্ত্রিসভা সেদিকে যদি নজর না দেন তাহলে সমবায়ের যে দৃষ্টিভঙ্গি পশ্চিমবাংলায় বিকাশ লাভ করতে পারছে না, সেদিকে নিয়ে যেতে সক্ষম লাভ হবে না। সংক্ষেপে এই কটি কথা বলতে চাই। এইগুলো অ্যাসেন্সিয়াল। উপযুক্ত পরিমাণে ঋণ দিতে হবে। লক্ষ টাকা, কোটি টাকা দেখিয়ে লাভ নেই। ১৪ লক্ষ পেজেন্ট্রি, ৬০ কোটি পরিবার, তিন কোটি কৃষক। দ্বিতীয়ত, হচ্ছে টাইমলি দিতে হবে। আমি গোপীনাথপুরে গিয়েছিলাম্। আমাকে ধরে তারা বলছে, পাট হবে না, সমস্ত টাকা সুদ হয়ে আছে। ব্যাঙ্ক তাদের বলেছে তারা কুমরি গ্রামের সঙ্গে সংযুক্ত হয়ে আছে। তারা টাকা শোধ দিয়ে দিয়েছে অথচ তাদের এই অবস্থা। আমি তাদের বলেছি, শুক্রবার আসবে, দেখা যাক ব্যাঙ্ক কি বলে। ঋণ প্রোডাকটিভ হওয়া উচিত। চিপ রেট অফ ইন্টারেস্টে দিতে হবে। কো-অপারেটিভ ইজ নট অ্যা বিজনেস। বাজেট বক্তৃতায় গণতান্ত্রিক সমাজবাদ বলে যে সুদ নেওয়া আরম্ভ করেছে এত মহাজনের সুদ হয়ে গেল। আপনারা সুদ নিচ্ছেন ১৩ পারসেন্ট। (**ডাঃ জয়নাল আবেদিন** ঃ এটা ঠিক কথা নয়, আপনি জানেন না।) কেন এই ১৩ পারসেন্ট করেছেন। রিজার্ভ ব্যাঙ্ক যা করেছেন তাই করছেন না কেন? হোয়াট ইজ দি হারম? স্টেট ব্যাঙ্ক বলুন আর সেন্ট্রাল ব্যাঙ্কই বলুন সব জায়গাতে নানা রকম গ্যাঁড়াকল চলেছে। এগুলি কিছু কিছু আমাদের বুঝতে হবে। সবাই মিলে এর বিরুদ্ধে লেগেছে। Stop this, stop this. আর দুটি জিনিস বলে আমি শেষ করব। সুইডেনের মতো ছোট জায়গা সেখানে মহিলাদের কো-অপারেটিভের মধ্যে আনা হয়েছে। এমন কি স্বামী যদি সেই বোর্ডে থাকেন বোর্ডের ডিরেক্টার থাকে তাহলে স্বামীর অনুপস্থিতিতে স্ত্রীকে সেখানে অংশ গ্রহণ করার সুযোগ দেওয়া হয়। Even in Sweden, not a socialist country. সেখানে এ জিনিস হয়েছে। এখানেও জিনিস করুন। মেয়েদেরও খানিকটা এগিয়ে নিয়ে যান। আপনারা তো খুব সমাজবাদ প্রগতির কথা বলেন। সুইডেটে দে অ্যালাউ দেয়ার পাটনারস টু রিপ্রেজেন্ট—এখানেও সেটা করতে হবে। তার পর ফিগার দেখুন—আমাদের এখানে শিডিউল্ড কাস্ট হচ্ছে ৮০ লক্ষ ৮ হাজার ৩ কোটি লোকের মধ্যে। How many Co-operatives have been develop in the Scheduled Castes area ? Where are the tribals ? রিপোর্টে কিছু নাই যেটা আপনি আমাদের ছেপে দিয়েছেন। আমি হিসাবে দেখছি যে তার মধ্যে কোথায়ও নাই। এই সব আদিবাসীদের আগিয়ে নিয়ে যাবার জন্য কি করেছেন?

**মিঃ স্পিকার** ঃ মিঃ গাঙ্গুলি, আপনি যে ফিগার দিচ্ছেন, ১৯৭১ সালের সেন্সাসে সেটা আরও বেড়ে গেছে।

**শ্রী অজিতকুমার গাঙ্গুলি** ঃ তার পারফরমেন্স কোথায়? আপনারা সমাজবাদ চালাচ্ছেন, এখানে আপনাদের নিশ্চয় একটু সংকুচিত হতে হবে। আমার বক্তৃতা শেষ করার আগে

আবার বলছি যে এর মধ্যে মহিলাদের নিয়ে আসুন, আদিবাসীদের জন্য ব্যবস্থা করুন। এবং কৃষকদের যে ঋণের যে ঋণের ব্যবস্থা করা হয়েছে সেখানে সুদের পরিমাণ কমাবার ব্যবস্থা করুন। ১৯৬৭ সালের কথা বা ১৯৭১ সালের কথা বলা দরকার নেই। সমবায়ের মধ্যে সুগার মিল রাইস মিল এই জিনিসকে আনবার ব্যবস্থা করুন। আজকে মহীশূরের কথা বলতে পারি—সেখানে হোলসেল ডিলার কো-অপারেটিভের মাধ্যমে হচ্ছে প্রোকিওরমেন্ট অব ফুডস্টাফ অ্যান্ড আদার কনজিউমার গুডস কো-অপারেটিভ থেকে করেছে। সেখানে তো আমাদের গভর্নমেন্ট নাই—আপনাদেরই গভর্নমেন্ট আছে। মহীশূরের মতো জায়গায় যদি এই জিনিস হতে পারে এখানে কেন হবে না ইউ রান ইট—এগুলি করতে হবে। তা যদি না করেন তাহলে শুধু ফিগার দিয়ে কো-অপারেটিভের ডেভেলপমেন্ট হবে না। এই সব দিকে লক্ষ্য রেখে কাজ করুন। এর জন্য আমরা হাত বাড়িয়ে দিচ্ছি।

**শ্রী জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওয়ান পয়েন্ট—এটা হচ্ছে পার্লামেন্টারি অ্যাডিকেট যে মন্ত্রী যখন এই সব বক্তব্যের জবাব দেবেন তখন সেই মেম্বারের উপস্থিত থাকা। স্যার, আপনি নিশ্চয় দেখবেন এই ব্যাপারে এটা আমি আশা করি।

**মিঃ স্পিকার ঃ** It is applicable to all the members আপনারা সবাই থাকবেন। যখন অপর মাননীয় সদস্য বক্তৃতা করেন তখন ট্রেজারি বেঞ্চে মিনিস্টারের উপস্থিত থাকাও দরকার তার সেই সমালোচনা শোনার জন্য। এবং মেম্বারেরও উপস্থিত থাকা দরকার কি পয়েন্ট তুলেছিলেন কি উত্তর দিলেন সেটা শোনা বা জানার জন্য। উভয় পক্ষেরই উপস্থিত থাকা দরকার।

**শ্রী অজিতকুমার গাঙ্গুলি ঃ** আমিও সেই কথা বলতে চাইছি স্যার, রিসিপ্রোক্যাল ভাবে এই জিনিস হওয়া দরকার। এর সঙ্গে আমি একমত।

**Mr. Speaker :** After hurling some charges you must be here to hears answers from the Hon'ble Minister to your charges and the Hon'ble Minister should also be here to hear the answers from the honourable members to the Hon'ble Minister's charges.

[3-00 —3-10 p.m.]

**শ্রী কুমারদীপ্তি সেনগুপ্ত ঃ** মিঃ স্পিকার, স্যার, অনন্ত আকাশের নিচে আশা হত মানুষের আশা ভরসার স্থল হল সমবায়। আজকের যে সমবায় দপ্তর আর যুক্ত ফ্রন্টের আমলে সমবায় দপ্তর, অজিতবাবু যার খোয়াব দেখছিলেন—যুক্ত ফ্রন্টের আমলে সেখানে

ছিল শোষণের নৈরাজ্য এবং শান্তি যেখানে প্রতিষ্ঠিত ছিল না, আজকে সেখানে স্রোতস্বিনী নদীর কল্লোলিনী ধারা বয়ে যাচ্ছে। হিমালয়ের পাদদেশ থেকে আরম্ভ করে বঙ্গোপসাগরের দিঘা পর্যন্ত, সুন্দরবনের জঙ্গল থেকে আরম্ভ করে আসানসোল পর্যন্ত যে বিরাট কর্মকান্ড শুরু হয়েছে, মাননীয় অজিতবাবু আপনি যদি তাকে অস্বীকার করেন তাহলে বলব তিনি মুর্খের স্বর্গে বাস করছেন। যুক্ত ফ্রন্টের আমলে যে দপ্তরে ২ কোটির বেশি টাকা খরচ করতে পারা যেত না আজকে সেখানে সাধারণ মানুষের পর্ণ কুটিরে চাঁদের আলো ভরিয়ে দেবার জন্য ৫৬ কোটি টাকা খরচ হচ্ছে—অজিতবাবু আপনি যার সমালোচনা করছেন, এটা কি আপনি অস্বীকার করতে পারেন, সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ আজকে প্রথম হয়েছে? টি. এ. আই. বিজ্ঞান ভবনে যখন কো-অপারেটিভ কংগ্রেসের উদ্বোধন করছিলেন তখন তিনি পশ্চিমবঙ্গের সমবায় এবং সমবায় দপ্তরের যে ভূয়সি প্রশংসা করেছেন একজন বাঙালি হিসাবে আপনি যদি সেখানে উপস্থিত থাকতেন তাহলে নিশ্চয় গর্ব অনুভব করতেন। দার্জিলিং জেলায় যে আনারস, কমলালেবু আছে সেটা সংরক্ষণের অভাবে নষ্ট হয়ে যেত, স্বাভাবিকভাবে আমাদের কাছে অভিযোগ আসত, এই মহাজনদের কাছ থেকে চাষীরা যাতে লুণ্ঠিত না হয় তার জন্য সমবায় দপ্তর থেকে প্রথম এই ফলগুলি বিক্রির ব্যবস্থা করা হয়েছে। আপনি বলেছেন শুকিয়ে দিচ্ছে? এইগুলি কি শুকিয়ে যাবার লক্ষ্মণ? এখানে মুখ্যমন্ত্রী এসে উপস্থিত হয়েছেন অজিতবাবু আপনি কি কোনওদিন চিন্তা করতে পেরেছেন সমবায় দপ্তর থেকে সিক ইন্ডাস্ট্রি খোলা হবে? একটি মেদিনীপুরের, আর তিনটি কলকাতার একটির নাম সুল ইন্ডাস্ট্রিজ, গ্ল্যাডস্টোন লায়াল, ক্যালকাটা গ্লাস সমবায় দপ্তরের কর্মপ্রচেষ্টার মাধ্যমে এইগুলি আমরা আজকে খুলতে সমর্থ হয়েছি। এইগুলি যদি আজকে শুকিয়ে যাবার চিহ্ন হয় তাহলে বাঁচার চিহ্ন কি সেটা যদি আপনি আমাদের দয়া করে বুঝিয়ে দেন তাহলে আমরা বুঝতে পারি বোঝালে বুঝব না, এই রকম লোক আমরা নই। মিঃ স্পিকার, স্যার, আপনি অনুন্নত সম্প্রদায়ের লোকদের জানবার জন্য এ প্রান্ত থেকে ওপ্রান্ত ঘুরে বেড়ান। আপনি তাদের সুখের সুখী হন, দুঃখের দুঃখী হন। আমরা অজিতবাবুর সার্টিফিকেট চাই না, মাননীয় স্পিকার, স্যার, আমরা আপনার সার্টিফিকেট চাই। যে সমস্ত অনুন্নত সম্প্রদায়ের মানুষ তারা ঢাক তৈরি করে চর্মকার, যারা মৎস্যজীবী ইত্যাদি কতগুলি লোককে আমাদের কাছে পাঠিয়ে দেন তাহলে আমি অজিতবাবুকে প্রতিশ্রুতি দিচ্ছি তাদের নিয়ে ১৫ দিনের মধ্যে সমবায় সৃষ্টি করে দুঃখ কষ্টের কিছুটা লাঘব আমরা করে দিতে পারব। আজকের দিনে সমবায়ের যে অগ্রগতি তাকে যদি আপনারা স্বীকার করেন তাহলে আমরা মনে করব আপনি যুক্ত ফ্রন্ট সরকারের যে জোয়ারের কথা উল্লেখ করলেন, এই কথা আপনাকে স্মরণ করতে হবে যুক্তফ্রন্ট সরকারের আমলে জোয়ার এসেছিল বিশৃঙ্খলার, যে জোয়ারে পশ্চিমবঙ্গের মানুষ তাদের ডাস্টবিনে নিক্ষেপ করেছে কাজে কাজেই অতীতের

তিক্ততার কথা না তুলে আজকের দিনের কথা চিন্তা করতে হবে। আবেদিন সাহেব বলেছেন ১৪ লক্ষ লোক আমাদের মধ্য দিয়ে প্রতিপালিত হয়। আমি মনে করি হিসাবটা ঠিক নয়—প্রত্যক্ষে ১৪ লক্ষ প্রতিপালিত হয়, কিন্তু পরোক্ষে আরও ১৪ লক্ষ লোক প্রতিপালিত হয়। অজিতবাবু এগুলি কি দেশকে শুকিয়ে দেবার লক্ষ্মন? আজকে কিন্তু আমরা গরিব পাট চাষীর কথা ভুলিনি, আমাদের কৃষকের কথা ভুলিনি, যারা গম চাষ করেছে অথচ মূল্য পাচ্ছে না, তাদের কথাও ভুলিনি। আজকে যে সবুজ বিপ্লব শুরু হয়েছে, চাষীদের যদি ন্যায্যমূল্য না দিতে পারি তাহলে এই সবুজ বিপ্লব কিন্তু দু দিন বাদেই ফিকে সবুজ বিপ্লব হয়ে যাবে।

সেখানে ডাঃ জয়নাল আবেদিনের দপ্তর যথাযথভাবে তৎপর। রবিশস্যের জন্য ৮ কোটি টাকা দেওয়া হয়েছে ন্যায্য মূল্যে খরিদ করার জন্য। সি. এম. ডি. এ.-কে ১। । লক্ষ টাকা দেওয়া হয়েছে এবং সার ও পাটের জন্য আমরা দিয়েছি ৩ কোটি টাকা। আজকে স্যার, মহারাষ্ট্র থেকে আমাদের কাছে মতামত জানবার জন্য চিঠি এসেছে। সেখানে তারা স্বাস্থ্য, শিক্ষা, ধর্মীয় অনুষ্ঠান, ক্ষেতমজুর এবং বর্গাদারদের জন্য প্রকল্প নিয়েছে এবং যাতে এই সমবায়ের মাধ্যমে তাদের অনুদান দেওয়া যায় সম্পর্কে জানতে চেয়েছে। সেই সমস্ত কাগজপত্র আমার কাছে রয়েছে, আমরা পরীক্ষা-নিরীক্ষা করছি। সেদিন হয়ত বেশি দূরে নয় যে দিন দেখবেন, যে দপ্তরের নিন্দায় আজ আপনারা মুখর সেই তারা ঐ বর্গাদার ও ক্ষেতমজুরদের ঘরে আশার আলো পৌঁছে দেবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সমবায়ের ব্যাপারে কতকগুলি মৌলিক পরিবর্তনের প্রয়োজন রয়েছে। আজকের পৃথিবীতে এগ্রিকালচার শুধু এগ্রিকালচার নয়। এগ্রিকালচার মানে হচ্ছে, পিগারি, ডেয়রি, পোল্ট্রি। পৃথিবীতে যে সমস্ত উন্নয়নশীল দেশ আছে—আমি সমাজতান্ত্রিক দেশের কতা বলছি না, পুঁজিবাদী যে সমস্ত দেশ আছে তারা কিছু কিছু জিনিস গ্রহণ করেছে যেগুলি যত তাড়াতাড়ি আমরা গ্রহণ করতে পারব ততই আমাদের পক্ষে মঙ্গল। যত আমানত আছে তার একের তিন অংশ ব্যয়িত হয় এই কৃষির জন্য। যদি ফরেন ব্যাঙ্ক হয় এবং তাকে যদি লাইসেন্স পেতে হয় তাহলে এই স্বীকৃতি তাকে দিতে হবে যে one third of the total deposit কৃষি ক্ষেত্রে খরচ হবে। বিদেশে আলোচনা করে আমরা দেখেছি তারা এই স্বীকৃতি আদায় করার পর ফরেন ব্যাঙ্ককে লাইসেন্স দেয়। কিন্তু স্যার, আমরা এটা চিন্তাও করতে পারি না। ঐ লয়েডস ব্যাঙ্ক বা গ্রিনডলেজ ব্যাঙ্ক এই ধরনের খরচ করবে সে চিন্তাও আমরা করতে পারি না। তারপর স্যার, এই পশ্চিমবঙ্গের মানুষরা যে আমানত করেছে বিভিন্ন ন্যাশনালাইজড ব্যাঙ্কে তার পরিমাণ হচ্ছে ১৪ শো কোটি টাকা। কিন্তু স্যার, তার পরিবর্তে ছিটেফোঁটা—মাত্র ১০০ কোটি টাকা, দেওয়া হয় পশ্চিমবঙ্গকে আর বাকি টাকাটা নিয়ে গিয়ে ঐ মহারাষ্ট্রে বা রাজস্তানের মরুভূমিতে ইন্দ্রপুরী বানানো হচ্ছে। আজকে স্যার, বড় আনন্দের কথা মাননীয়

মুখ্যমন্ত্রী এখানে উপস্থিত আছেন। স্যার, সারা পশ্চিমবঙ্গে যে কর্মকান্ড তিনি শুরু করেছেন তাকে ঠিক পথে এগিয়ে নিয়ে যাবার ব্যাপারে কিছু বক্তব্য আছে এই বিধানসভার সদস্যদের। স্যার, অনেক টাকা সমবায় দপ্তর দিতে পারে না কিন্তু একথা জেনে রাখবেন যে, সমবায় থেকে যে সমস্ত টাকা খরচ হয়—মোটামুটি ব্যাঙ্কের মাধ্যমে যে খরচগুলি হয় সেই খরচগুলি কিন্তু আসে রিজার্ভ ব্যাঙ্কের কাছ থেকে। সেই খরচগুলি আসে যারা ডিপোজিটরস রয়েছে তাদের কাছ থেকে। কিন্তু স্টেট গভর্নমেন্টের সঙ্গে তার কোনও সম্পর্ক নেই। আজকে যদি ঐ ইউনিভার্সিটি, প্রাইমারি এডুকেশনের ফান্ড, স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ডের ফান্ড, হায়ার সেকেন্ডারি এডুকেশনের ফান্ড, পাবলিক আন্ডারটেকিং-এর ফান্ডগুলি এই সমস্ত স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্কে রাখা হয় সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্কে রাখা হয় তাহলে কতটুকু দেশের ক্ষতি হবে? আজকে স্টেট ব্যাঙ্ক অব ইন্ডিয়া কি দিতে পারে পশ্চিমবঙ্গকে? পশ্চিমবঙ্গে স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক হচ্ছে শিডিউল ব্যাঙ্ক। এটার মালিক কিন্তু মোটামুটি ভাবে স্টেট গভর্নমেন্ট। এর চেয়ারম্যান আমি হতে পারি কিন্তু এর সত্যিকারের মালিক হচ্ছে গ্রামের ঐ কৃষক এবং এর সত্যিকারের মালিক যদি কেউ হয় তাহলে তিনি হচ্ছেন শ্রী সিদ্ধার্থশঙ্কর রায়। আজকে স্টেট ব্যাঙ্কের উপর আপনার কোনও অনুশাসন নেই। স্টেট ব্যাঙ্ককে আপনি বাধ্য করতে পারবেন না পশ্চিমবঙ্গের স্বার্থে যে টাকা রয়েছে সেই টাকা ব্যয় করতে। অথচ স্টেট কোঅপারেটিভ ব্যাঙ্কে যে টাকা থাকে—৩৬ কোটি টাকা যেটা খরচ করা হয় আমরা কোটি কোটি টাকা বাড়িয়ে নিয়ে এসেছি, ১৬ কোটি টাকা আমাদের, আমরা সরকারের মুখাপেক্ষী নই।

[3-10 —3-20 p.m.]

মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব যে আজকে কি বাধা থাকতে পারে? আজকে তিনি যখন এই সমস্ত সংস্থার মালিক, তিনি যখন এই সমস্ত সংস্থার নিয়ন্ত্রণ করেন, তখন যে সংস্থার প্রতিটি অর্থ প্রতিটি সাধারণ মানুষের জন্য ব্যয়িত হয় সেখানে এই টাকাগুলি থাকবে না কেন? অজিতবাবু, এই ঠান্ডাঘরে বসে আপনি কোঅপারেটিভ দপ্তরকে বুঝতে পারবেন না। আজকে কো-অপারেটিভকে বুঝতে হলে গ্রামের আনন্দ অশ্রুর মধ্য দিয়ে বুঝতে হবে। কোঅপারেটিভকে বঝতে হলে বেকার যুবকদের কান্না ভালবাসার মধ্য দিয়ে বুঝতে হবে। কোঅপরেটিভকে বুঝতে হলে ঐ যে রিট্রেঞ্চড এমপ্লয়িস আছে তাদের আশীবাদের মধ্য দিয়ে বুঝতে হবে। আমি আশা করব যে সাজেশন আমি রাখলাম সেই সাজেশনগুলি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় ক্যাবিনেটে নিশ্চয়ই উত্থাপন করবেন। আমি বিশ্বাস করি আমার সঙ্গে যে সমস্ত বিধানসভার সদস্য আছেন তারাও একমত হবেন। অজিতবাবু, আপনি একটা করুন চিত্র উত্থাপন করার চেষ্টা করছিলেন। কিন্তু আজকে এ কথা জেনে রাখুন যে, যিনি রিজার্ভ ব্যাঙ্কের ডাইরেক্টর,

যিনি জাতীতে মহারাষ্ট্রীয়, কিন্তু যিনি পশ্চিমবঙ্গের বিশেষ আপজন সেই মানুষ পর্যন্ত পাঞ্জাব থেকে শুরু করে বিভিন্ন জায়গার লোক আমাদের কাছে পাঠাচ্ছেন পশ্চিমবাংলার সমবায় উন্নতিটাকে দেখাবার জন্য। আজকে জেনে রাখুন, ফকরুদ্দিন আলি আমেদ, যিনি পশ্চিমবাংলার এই যে সরকার সেই সরকারকে পূর্বাঞ্চলের সমবায়ের ক্ষেত্রে নেতৃত্ব দেবার জন্য অনুরোধ জানিয়েছেন। কাজেই অজিতবাবু, আজকে আপনার সার্টিফিকেটের উপর পশ্চিমবাংলার সমবায় দপ্তর নির্ভর করে না। আজকে পশ্চিমবাংলার সমবায়ের জাহাজ আনন্দ সাগরে ভাসিয়ে দিয়েছেন এবং আশা করব যে সেটা গরিবের জন্য তীরে এসে পৌঁছুবে।

**শ্রী অজিতকুমার গাঙ্গুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বক্তৃতা দিয়েছিলাম। আমার যদি ভুল হয়ে থাকে সেটা আলাদা কথা। তবে আমি কখনই তাকে আমেরিকার লবি বলিনি। আমাকে আপনি অনেক সময় রাশিয়ার কথা তুলে বলে থাকেন। কিন্তু আমি আপনাকে কখনই বলি না। এই কথার জন্য যদি আপনি মনে আঘাত পেয়ে থাকেন, আমি সে জন্য খুব দুঃখিত, লজ্জিত। আমি আবার বলছি যে আমি আপনাকে আমেরিাকর লবি বলিনি। আশা করি আপনি খুশি হবেন।

**শ্রী শীস মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কথায় বলে কোঅপারেশন থাকলে পরে সব কিছুর উন্নতি হয়। যদিও সেই কোঅপারেশন বা কোঅপারেটিভ তার আলোচনায় অংশ গ্রহণ করে উঠে আমি বলি যে যখন সরকারি পক্ষের বিভিন্ন সদস্যরা বক্তব্য রাখতে ওঠেন তখন সেই ১৯৬৭, সেই ১৯৬৯, সেই ১৯৭১ সালের কথা বলেন। বিগত ২৭ বছর ধরে আমাদের এই কংগ্রেস সরকার পশ্চিমবাংলার গদিতে আছেন। মাঝে কেবলমাত্র ৯ মাস একবার এবং ১৩ মাস যুক্তফ্রন্ট সরকার হয়েছিল। ১৯৭১ সালে যেটা হয়েছিল সেটা যুক্তফ্রন্ট সরকার ছিল না। আজকে একজন সদস্য ১৯৭১ সালের কথা বললেন। তখন যুক্তফ্রন্টের সরকার ছিল না, তখন আপনাদেরই মুসলিম লিগের সহযোগিতায় অন্যান্য খিচুড়ি সরকার ছিল। যাইহোক, এই কোঅপারেটিভ-এর ব্যাপারে আমাদের ভারতবর্ষের তদানিন্তন প্রধানমন্ত্রী, জওহরলাল নেহেরু চেয়েছিলেন যে ভারতবর্ষে কোঅপারেটিভ আন্দোলন, সমবায় আন্দোলন জোরদার হয়ে উঠুক তাহলে দেশের প্রকৃতপক্ষে কল্যাণ সাধিত হতে পারে। কিন্তু বিগত ২৭ বছর ধরে আমরা যে চিত্র দেখছি, জয়নাল সাহেব ১৪ লক্ষ পরিবার, ২০ হাজার কোঅপারেটিভ সোসাইটি ইত্যাদি উল্লেখ করেছেন তার বক্তৃতার মধ্য দিয়ে। আমি স্বীকার করছি মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিন্তু ২৭ বছরে কি এখানে আসা উচিত ছিল না, এর থেকে আরও এগিয়ে যাওয়া উচিত ছিল? কাজেই জনসাধারণ, গ্রামের কৃষক সম্প্রদায়, গ্রামের তাঁতশিল্প, গ্রামের শঙ্খশিল্প সমাজের প্রতিটি স্তরের লোক তারা চায় যে কোঅপারেটিভ মুভমেন্ট জোরদার হয়ে উঠুক পশ্চিমবাংলায়

কিন্তু জয়নাল সাহেব যতই বলুন না কেন, তারা কি সেখানে এগিয়ে গেছেন? আমি জোর গলায় বলতে পারি, কোঅপারেটিভ আন্দোলনের ক্ষেত্রে জনসাধারণ যতটুকু সহযোগিতা করতে এসেছেন, যতটুকু সহযোগিতা পেয়েছেন জয়নাল সাহেব, ততটুকুও কিন্তু এগিয়ে যেতে পারেননি।

[3-20 —3-50 p.m.](including adjournment)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, সব থেকে একটা বড় কথা যে বর্তমানে পশ্চিমবাংলায় বেকার সমস্যা অত্যন্ত তীব্র আকার ধারণ করেছে, শিক্ষিত বেকারদের সংখ্যা সম্বন্ধে বহু হিসাব, বহু সমীক্ষা আমরা দেখতে পাই। কিন্তু বেকার সমস্যা সমাধানের একটা মাত্র পথ হচ্ছে কোঅপারেশন। শিক্ষিত বেকার যুবকদের কোঅপায়েটিভের মাধ্যমে যদি কিছু করে দেওয়া যায় তাহলে বেকার সমস্যার সমাধান হওয়া পশ্চিমবাংলায় সম্ভব। এই শিক্ষিত বেকার যুবকরা এই বিষয়ে বহু আবেদন নিবেদন করেছে, আমরা বারবার আবেদন নিবেদন করেছি, কিন্তু জয়নাল সাহেব সেই কোঅপারেটিভ আন্দোলনকে শিক্ষিত বেকার যুবকদের মাধ্যমে বিশেষ আকার দেবার চেষ্টা করেননি, বরং তাদের নানা রকম ভাবে সরিয়ে দিয়েছেন। আজকে আমরা রাস্তায় দেখতে পাচ্ছি বড় বড় মনোপলিস্টদের বাস চলছে, পরিবহন ব্যবস্থার কথা তিনি বলেছেন, সেই জন্য আমি এই বিষয়ে বলছি, রাস্তায় বাস চলছে, সেই সব আগরওয়াল প্রমুখ লোকেদের, যারা ব্যক্তিগত ভাবে টাকা পয়সা দিয়ে ব্যবস্থা করছে, মুনাফা করছে, তারাই কিন্তু বাসের মালিক। পশ্চিমবাংলার শিক্ষিত বেকার যুবকদের যদি জয়নাল সাহেব কোঅপারেটিভ করে দিয়ে, টাকা পয়সা দিয়ে, বাস কিনে দিয়ে, রুটে বাস বার করে দেবার ব্যবস্থা করতে পারতেন তাহলে পশ্চিমবাংলায় বেকার সমস্যা এত তীব্র আকার ধারণ করত না। এবং এই শিক্ষিত বেকার যুবকরা রাইটার্স বিল্ডিংসে গিয়ে ধর্ণাও দিত না। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয়, সেদিকে নজর দেননি। পশ্চিমবাংলার বেকার যুবকরা রাস্তায় যে ফ্যাল ফ্যাল করে ঘুরে বেড়াচ্ছে সেদিকে সরকারের কোনও নজর নেই। এই তো গেল শিক্ষিত বেকার যুবকদের কথা। তারপর আসুন কৃষি বিষয়ে। মহাজনী ঋণ মকুবের ব্যবস্থা করেছেন, খুব ভাল করেছেন, আমরাও সেটাকে সমর্থন করেছি। কিন্তু এই মহাজনী ঋণ মকুবের সঙ্গে সঙ্গে সেখানে কোঅপারেটিভের মাধ্যমে কৃষকরা যাতে ঋণ পেতে পারে, চাষবাস করতে পারে, বীজ কিনতে পারে, সেটা তিনি করেননি। আমি পাড়াগ্রামের ঘর থেকে আসছি, আমি সেখানকার প্রকৃত চিত্র কি সেটা বুঝতে পারি।

**শ্রী সিদ্ধার্থশঙ্কর রায়ঃ** আমরা বুঝি পাড়াগ্রাম থেকে আসিনি?

**শ্রী শীশ মহম্মদঃ** আপনি শহর থেকে এসেছেন কি পাড়াগ্রাম থেকে এসেছেন,

সেটা আপনিই বলতে পারবেন, কিন্তু আমি এইটুকু বলতে পারি যে আমি .পাড়াগ্রাম থেকে এসেছি। আজকে গ্রামবাংলার কৃষকদের যে ছবি, সেটা আমরা দেখতে পাচ্ছি, তাদের মহাজনী ঋণ মকুব হয়েছে এটা ঠিক কিন্তু সমবায়ের মাধ্যমে ঋণ তারা পাচ্ছে না, যাতে তারা সুষ্ঠু ভাবে চাষবাসের কাজ করতে পারে। সুতরাং উচিত ছিল কৃষকদের মধ্যে কোঅপারেটিভ সোসাইটি করে, তাদের ঘরে টাকা পৌছে দেওয়া। বারি সাহেব বললেন যে সেই ব্যবস্থা নাকি হয়েছে, আমি বারি সাহেবকে বলি, যেখানে ১৪টা দরকার সেখানে একটা হলে সেটাকে হওয়া বলে না।

**শ্রী আবদুল বারি বিশ্বাস ঃ** তা বলে মহাজনী শোষণ চালানো ও চলবে না।

**শ্রী শীশ মহম্মদ ঃ** ১৪টার জায়গায় একটা হলে, সেটাকে হওয়া বলে না। কাজেই মাননীয় অধ্যক্ষ মহাশয়, জয়নাল আবেদিন সাহেব যে কথা বলেছেন যে তিনি ১৪ লক্ষ পরিবারের জন্য ২০ হাজার কোঅপারেটিভ করেছেন, তাকে আমি বলি, পশ্চিমবঙ্গে কোঅপারেটিভ সোসাইটি যে ভগ্ন দশায় পরিণত হয়েছে, সেই সম্বন্ধে তিনি কোনও খোঁজ খবর রাখেন না। যে সমস্ত কর্মচারী বর্তমানে নিযুক্ত রয়েছে কোঅপারেটিভে তারা ম্যাল প্র্যাকটিসের সঙ্গে জড়িত, তার প্রমাণ আমাদের কাছে আছে, আপনি চাইলে আমি জমা দিতে পারি। এই কয়টি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

(At this Stage the House was adjourned till 3-00 p.m.)

(After adjournment)

[3-50 —4-00 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সমবায় বিভাগের ব্যয় বরাদ্দের দাবি আমাদের সমবায় মন্ত্রী ডাঃ জয়নাল আবেদিন যা রেখেছেন তাকে আমি সম্পূর্ণ সমর্থন করছি এবং আরও কিছু টাকা এই খাতে বাড়াবার দাবি রাখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সমবায় পশ্চিমবাংলার তথা ভারতবর্ষের কৃষি আন্দোলনের একটা বিশেষ স্থান গ্রহণ করে আছে। কারণ ভারতবর্ষ কৃষি প্রধান দেশ, আর কৃষকরাই হচ্ছে সমবায়ের অংশীদার

আমি আজকে এবিষয়ে বক্তৃতা করতে উঠে প্রথমে অজিতবাবুকে কিছু বলব না, শীশ মহম্মদ সাহেবকেও কিছু বলব না, কারণ ওরা কিছুক্ষণ আগেই কৃষি আন্দোলন বেং চাষীর দুঃখের কথা বলে এত চোখের জল ফেলেছেন যে বিধানসভা পিচ্ছিল হয়ে যাবার মতো অবস্থা হয়েছে। সমবায়ের কথা মহাত্মা গান্ধীজি বলেছেন, রবীন্দ্রনাথ বলেছেন, পন্ডিত নেহরু বলেছেন আর বলেছেন ওদের কার্ল মার্কস সাহেব, লেনিন সাহেব।

ওনারা সমবায়ের সমালোচনা না করে, কিছু সমবায় সমিতি গড়ে দেখাতে পারতে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, আমাদের এখানে বিগত কয়েক বৎসর রাজনৈতিক অস্থিরতা ছিল সেটা পশ্চিমবাংলার সমবায় আন্দোলনকে অনেকটা পিছি নিয়ে গিয়েছিল, সমবায়ের অনেক ক্ষতি করেছিল, সে বিষয়ে সন্দেহ নেই। আজকে যা বিরোধী দলে বসে বড় বড় বক্তৃতা দিচ্ছেন—স্বীকার করি যে যতটা ওরা বলছেন তত আমরা এগোতে পারিনি। কিন্তু আমরা যেটা করেছি সেটার পরিসংখ্যান যদি দে তাহলে নিশ্চয়ই সেটা দেখে আনন্দিত হব। ঐ বেঞ্চে বসে দুঃখিত হওয়া স্বাভাবিক, কি এটা দেখলেও আনন্দ নিশ্চয়ই হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা গুজরাট, মহারাষ্ট্রে সমবায়ের কথা সব সময়ে বলি। কিন্তু বর্তমানে পশ্চিমবঙ্গও যে পিছিয়ে নেই ত সমীক্ষা ডাঃ জয়নাল আবেদিন মহাশয় যে বক্তব্য রাখলেন তাতে আমরা দেখলাম একটা কথা যদি আমরা পশ্চিমবাংলার ভাল করতে চাই তাহলে সমবায়কে ভাল করে হবে। আজকে অর্থনৈতিক কাঠামোকে সুদৃঢ় করতে গেলে, সোসিও-ইকোনমিক স্ট্রাকচারে ভাল করতে গেলে সমবায়ের দরকার আছে। সুতরাং সমবায়ের যে প্রয়োজন সেটা যদি ওনারা সমর্থন করতেন তাহলে আমরা সবচেয়ে বেশি আনন্দিত হতাম। কি সমালোচনা করেছেন এবং কৃষি ক্ষেত্রে লোন দেওয়ার কথা বললেন এবং তার আদায়ে কথা বললেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের অজিতবাবু কিছু কিছু সমবায়ের সে জড়িত আছেন, তিনি জানেন গত তিন বৎসরের সমবায় আন্দোলনের কথা। যে দি থেকে ডাঃ জয়নাল আবেদিন মন্ত্রিত্ব নিয়েছেন, সেদিন থেকে পশ্চিমবাংলা আগে কৃ ঋণ আদায়ের যেখানে ছিল সেখান থেকে শতকরা ৮০ ভাগ এগিয়ে গেছে।

ওরা জানেন, কিন্তু সবসময় সত্যি কথা বলেন না—এটা তাদের ধর্ম। মন্ত্রী মহাশ বলেছেন সমবায়ের ক্ষেত্রে ২৮ কোটি লোক প্রত্যক্ষ ও অপ্রত্যক্ষ জড়িত। সবচেয়ে ব কথা হচ্ছে ২০০ কোটি টাকা প্রত্যক্ষ ও অপ্রত্যক্ষভাবে পশ্চিমবাংলার মানুষের প্রয়োজনে লাগছে। তাই আজ যদি দেশকে ভাল করতে হয় তাহলে সমবায়কে বড় করতে হবে সেজন্য আজ সদস্যদের "ভাঁড়ায়" বলে একটা বই দিয়েছি যাতে সব কিছু পাওয় যাবে। চাষীর কথা যদি চিন্তা করে থাকেন সরকার কি করছে সেটা বললে হবে না আমি এ বিষয়ে একটা পরিসংখ্যান দিয়ে বুঝিয়ে দিচ্ছি। ১৯৬৭ সালে সমবায় by lav বিক্রি হয়েছে ২ হাজার টাকায়, এখন বিক্রি হচ্ছে ২০ হাজার টাকায়। এতেই বুঝতে হবে সমবায় আন্দোলনের ক্ষেত্রে লোক এগিয়ে গেছে। আমরা যেটা গাইডলাইন অফ দি ল, ফরমেশন অফ দি জেনুইন কো-অপারেটিভ সোসাইটিস করেছি সেটা বুঝতে হবে আর একটা হচ্ছে ইনভলভমেন্ট অফ উইকের সেকশন অফ দি পিপল ইন কো-অপারেটিভ সোসাইটিস এবং আমরা সেদিকেই বেশি জোর দিচ্ছি। উইকের সেকশন অফ দি পিপল কে যদি ইনভলভ করতে হয় তাহলে কো-অপারেটিভ-এর মাধ্যমে আনতে হবে। একট

total list দিচ্ছি। ৮০ লক্ষ লোকের যে involvement তাতে handicraft, weaver's co-operative fishermen co-operative scheduled caste, scheduled tribe জড়িত আছে। সুতরাং figure দেখলেই বোঝা যাবে আমাদের দেশের সমবায়ের ক্ষেত্রে প্রগতি হচ্ছে কিনা। আপনারা বললেন গমের দাম পড়ে গেছে, গম বিক্রি হয় না, এবং পাট চাষীদেরও কথা বললেন। কিন্তু আপনারা কটা সমবায় গ্রামে তৈরি করেছেন। পশ্চিমবাংলার যদি চাষীদের উপকার করতে হয় তাহলে কো-অপারেটিভ-এর মাধ্যমে করতে হবে এবং সমাজের যারা বঞ্চিত মানুষ তাদের পাশে গিয়ে দাঁড়াতে হবে। এই সব আমরা করছি এবং এবিষয়ে একটা পরিসংখ্যান দিচ্ছি। Amount of long term agricultural credit 1973-74 ছিল 1.77 crores হয়েছে 2.8 crores।

[4-00 — 4-10 p.m.]

এতে কারা আছেন জেনে নেবেন। টোটাল মার্কেটিং আমরা হ্যান্ডেল করেছি কমোডিটিজে ১৯৭৩-৭৪ সালে ৯.৭৫ ক্রোরস, ১৯৭৪-৭৫ সালে ১৭.৪২ ক্রোরস। কনজিউমার্স কো-অপারেটিভ হল সেলে আমরা ১৯৭৩-৭৪ সালে কনজিউম করেছি ৩৩৯.২৮ ল্যাখস, এবারে করেছি ৩৫০.২৪ ল্যাখস। কনজিউমার গুডস কোথায় যায় সেটা জানেন। হাউসিং-এ গরিব লোকদের টাকা দেওয়া হয়েছে, ১৯৭৩-৭৪ সালে ৩২৮, ১৯৭৪-৭৫ সালে ৮৫০ টাকা ইউনিট তৈরি করা হয়েছে, ১৯৭৩-৭৪ সালে ৯.৪১ ল্যাখস খরচ করেছিলাম, ১৯৭৪-৭৫ সালে ২৬৫ ল্যাখস গ্রামের গরিবদের ঘরবাড়ি তৈরি করার নজা দেওয়া হয়েছে, উইকার সেকশন অব দি পিপলকে দেওয়া হয়েছে। শিক্ষাটা বেড়েছে কিনা বুঝতে পারবেন, ১৯৭৩-৭৪ সালে নাম্বার পার্সন্স ট্রেন্ড ১১,৪৭০, ১৯৭৪-৭৫ সালে ১৫,৫৩৩, ১ বছরে। ম্যানেজার অ্যান্ড কো-অপারেটিভ সেক্রেটারিজ তাদের আমরা ট্রেনিং দিয়েছি গতবারে ৩৪৬, এবারে দিয়েছি ৫৭৮। নিশ্চয়ই এই পরিসংখ্যান থেকে বুঝতে পারছেন যে কনজিউমড গুডস কোথায় যায়, হাউসিং কোথায় হয়েছে, প্রত্যেকটি জায়গায় আমরা উইকার সেকশন অব দি পিপলকে বাঁচাতে পেরেছি কিনা। (**শ্রী অজিতকুমার গাঙ্গুলি** ঃ গ্রামে কতগুলি কনজিউমার গুডস হয়েছে, উকির সেকশরে কাছে গেছে কিনা?) আপনি খবর রাখুন, আমরা গতবার যতগুলি প্রাইমারি ক্রেডিট সোসাইটি ছিল প্রত্যেকটিকে ইনভলভ করে তাদের দিয়ে কন্ট্রোল্ড ক্লথ বিক্রি করিয়েছি। প্রত্যেকটি প্রাইমারি ক্রেডিট সোসাইটি দে আর ইনভলভড ইন দি কনজিউমার গুডস। আপনি নিশ্চয়ই জানেন, আপনার লোকরাই কিনেছে। আজকে পশ্চিমবাংলায় আমরা বুঝতে পারছি যে যতটা এগোবার দরকার ছিল ততটা আমরা এগোতে পারিনি, আরও এগোতে হবে। আপনারা ৫ বছরে যা করেছিলেন তাতে আমাদের এগোতে দেননি। পশ্চিমবাংলায় কৃষির ক্ষেত্রে, চাষীর ক্ষেত্রে, হাউসিং-এর ক্ষেত্রে সব জায়গায় যে আমরা এগিয়ে গেছি

সেটা কোঅপারেটিভ সেক্টরের পরিসংখ্যান দিয়ে আপনাদের বুঝিয়ে দিলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জানি চাষীদের উপকার করতে গেলে আরও কোঅপারেটিভ করার দরকার আছে, আমাদের ওগুলি করতে হবে, সেটা করার জন্য সকলের কাছে জয়নাল আবেদিন সাহেব ডাক দিয়েছেন যে আপনারা কোঅপারেটিভ করুন। কোঅপারেটিভ না করে কো-অপারেটিভের সমালোচনা করা চলে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সোভিয়েত রাশিয়ার কথা বলা হয়েছে। আপনাদের কনজিউমড কো-অপারেটিভ সেখানে আছে, আমাদের দেশে কনজিউমড কোঅপারেটিভ আছে, কিন্তু আমাদের ল্যান্ড সিস্টেম আর সোভিয়েত দেশের ল্যান্ড সিস্টেম বেসিক্যালি আলাদা। সেখানে ল্যান্ডটা স্টেট কালেকটিভ ফার্মে, স্টেট ফার্মে আছে, আমাদের এখানে প্রাইভেট সেক্টরে আছে। সুতরাং প্রাইভেট সেক্টর, পাবলিক সেক্টর, কোঅপারেটিভ সেক্টর, সব সেক্টরের মধ্য দিয়ে আমরা কোঅপারেটিভে এগিয়ে গেছি, কিন্তু রাশিয়ার সঙ্গে মিল পশ্চিমবঙ্গ কেন ভারতবর্ষের কোনও রাজ্যের হয় না। গুজরাটে যতগুলি ব্যাঙ্ক প্রাইমারি ক্রেডিট সোসাইটি আচে আমরা তার কাছে পৌঁছে গেছি, বোধ হয় কিছু কম আছে। গুজরাট যেটা ভারতবর্ষের কোঅপারেটিভ সেক্টরে অগ্রগণী রাজ্য আমরা প্রাইমারি ক্রেডিট সোসাইটি ক্ষেত্রে সেখানে গেছি, আমরা সব দিক থেকে এগিয়ে যাচ্ছি এটা নিশ্চয়ই বই দেখলে বুঝতে পারবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি লাল বাতি জ্বালিয়ে দিয়েছেন, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শেখ দৌলত আলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের সমবায় মন্ত্রী জয়নাল আবেদিন সাহেব সমবায় খাতে যে ব্যয় বরাদ্দ চেয়েছেন আমি তাকে নিশ্চয়ই সমর্থন করি। আমি আমার বক্তব্য রাখার আগে এই প্রসঙ্গে আমাদের শ্রদ্ধেয় অজিতবাবু এবং শীশ মহম্মদ সাহেব বক্তব্য রাখতে গিয়ে দু-চারটে সত্যের অপলাপ যা করেছেন সেটা তুলে ধরতে চাই। অজিতবাবু বলেছেন ওদের যে উন্মাদনার সৃষ্টি হয়েছিল সেই উন্মাদনা জয়নাল আবেদিন সাহেব সৃষ্টি করতে পারেননি। স্যার, ওরা যে উন্মাদনা সৃষ্টি করেছিল সেটা হচ্ছে, দক্ষিণ ২৪-পরগনায় সমবায়ের মাধ্যমে যারা ঋণ নিয়েছিল তাদের বলেছে তোমাদের আর ঋণ পরিশোধ করতে হবে না। আমি মনে করি এমন উন্মাদনা সৃষ্টি করা ডাঃ জয়নাল আবেদিনের পক্ষে শোভা পায় না। স্যার, আমি অকপটে স্বীকার করছি আজকে সমবায় আন্দোলনের ক্ষেত্রে ভগিরথ হিসেবে রয়েছেন ডাঃ জয়নাল আবেদিন। আমরা জানি ওদের সময় ওরা সমবায় আন্দোলনকে চিরতরে উৎখাত করেছিলেন। আজকে দেখুন এই সমবায়ের মাধ্যমে চাষী এবং ভাগ চাষীরা কত উপকৃত হচ্ছে। এবারে আমি তার দৃষ্টিভঙ্গির কথা আপনার সামনে তুলে ধরছি। আমরা জানি অনেক সময় সরকারি আমলারা, ব্যুরোক্রেটরা আমাদের সমাজবাদের চিন্তাধারা এবং গণতন্ত্রের চিন্তাধারার বিরোধী কাজ করেন। গত বছর আমন ক্রপের সময় আমাদের

দক্ষিণ ২৪-পরগনায় হঠাৎ ফতোয় জারি করে বলা হল, দক্ষিণ সুন্দরবন থেকে আরম্ভ করে থার্টি পারসেন্ট ফার্টিলাইজার ইউস করতে পারবে। সুন্দরবনে কোথায় সার তার বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গি তাদের মনে আশার সঞ্চার করল। আমাদের প্রধানমন্ত্রী কিছুদিন আগে বলেছেন পশ্চিমবঙ্গ থেকে আশাব্যঞ্জক নেতৃত্ব আমাদের কাম্য। মন্ত্রী মহাশয় তার বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গি নিয়ে যেভাবে আমাদের সমবায় আন্দোলনকে এগিয়ে নেবার চেষ্টা করছেন তাতে আমি তাকে সাধুবাদ দিচ্ছি। আজকে গরিব, দুঃখি মানুষ গ্রামে রয়েছে এবং সেখানে আমরা, আপনারা সকলেই আছি। আপনারা শিডিউল্ড কাস্টের কথা বলেছেন। আপনারা যদি এই শিডিউল্ড কাস্টের কথা অনুধাবন করেন তাহলে দেখবেন এর মধ্যে কি ফিশারম্যানরা নেই? দক্ষিণ ২৪ পরগনা কোঅপারেটিভ সোসাইটির চেয়ারম্যান হিসেবে আমি জানি সেই অখ্যাত অঞ্চলে আজ নূতন নূতন সোসাইটি তৈরি হচ্ছে এবং সেখানে কোঅপারেটিভ মুভমেন্ট বেশ ভালভাবে হচ্ছে। আমি অজিতবাবুকে খুব বিনয়ের সঙ্গে স্মরণ করিয়ে দিতে চাই যে, আপনাদের সময় যে উন্মাদনা ছিল সেটাতে দেশ গড়বে না। এবারে আমি মন্ত্রী মহাশয়ের কাছে কয়েকটি সাজেশনস রাখতে চাই। মন্ত্রী মহাশয় নিশ্চয়ই জানেন দক্ষিণ ২৪ পরগনা, উত্তর ২৪ পরগনা এবং কুচবিহার এই ৩টি ব্যাঙ্কে লালবাতি জ্বলেছিল এবং তখন মরেটোরিয়াম করে অ্যামালগ্যামেশনের মাধ্যমে সেই ব্যাঙ্কগুলি চলে। আমাদের দক্ষিণ ২৪-পরগনায় যেখানে আমরা ৮ লক্ষ টাকা দিতে পারতাম না, এখন সেখানে আমরা ১ কোটি ২৬ লক্ষ টাকা দিতে পারছি।

[4-10 — 4-20 p.m.]

এই প্রসঙ্গে আমার বক্তব্য যে এই অ্যামালগ্যামেশনকে আর বেশি দিন জীইয়ে রাখা ঠিক হবে না। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি এই কথা বলতে চাই যে আমরা যখন সেলপ সাপর্টেড হতে চলেছি তখন আমাদের অবস্থা আপনি নিশ্চয়ই বিচার বিবেচনা করবেন। এবং দক্ষিণ ২৪-পরগনা ক্ষেত্রে যেখানে ইরিগেশন কোঅপারেটিভের কথা আমি বারে বারে আপনাকে বলেছি যার মাধ্যমে সেখানকার অনুন্নত জায়গাগুলি উন্নত হবে, এবং সবজ বিপ্লব সেখানে সুন্দরভাবে গড়ে উঠবে, আমি আশা করি আপনার বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গিতে সব ধরা পড়বে। আমাদের ঘরের কথা আপনাকে স্মরণ করিয়ে দিতে চাই যে আজকে দেখুন স্টেট ব্যাঙ্ক অব ইন্ডিয়া কিভাবে আপনাদের কাছ থেকে, আমাদের সরকারের কাছ থেকে নিচ্ছে। কি অপরাধ আমরা করেছি, কি অপরাধ করেছে স্টেট কোঅপারেটিভ ব্যাঙ্ক। সেখানে স্কুলের গ্রান্ট—ইন এড-এর টাকাগুলি কি আমরা স্টেট কোঅপারেটিভ ব্যাঙ্ক থেকে দিতে পারি না। অথবা প্রভিডেন্ট ফান্ডের টাকা ইত্যাদি ব্যাপারগুলি আছে সেগুলি কি স্টেট কোঅপারেটিভ ব্যাঙ্ক থেকে আমরা সেগুলি প্রপার ইউটিলাইজ করতে পারি না। আমি মনে করি এর আগে আমাদের স্টেট মিনিস্টার

মহাশয়ের একটি আবেদন এই ভাবে ছিল, আমিও তার সাথে একমত, তার সেই বক্তব্য যদি আজকে প্রতিফলত হয় এবং তিনিও যদি এই বক্তব্য ক্যাবিনেটে পেস করেন করেন তাহলে আমি মনে করি আজকে সমবায়ের আন্দোলনের ক্ষেত্রে এবং মানুষের মনের যে উদ্দীপনা সেই উদ্দীপনাকে আলোক সঞ্চরিত করা যাবে। আমি বলতে পারি মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেন্ট্রিফুগাল ফোর্স যেমন করে বিকেন্দ্রীত শক্তিকে সোসাইটি পিপল-এর মাধ্যমে তাদেরকে একটা জায়গায় আনতে পারে, একটা জায়গায় মিলিত প্রচেষ্টা সেখানে নতুন কর্মদ্যোগ সৃষ্টি করতে পারে আমি সেই দিকে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আনতে চাই। অন্য দিকে আজকে স্মল ফারমার বলুন সেই স্মল ফারমার ডেভেলপমেন্ট এজেন্সি রয়েছে, অত্যন্ত আনন্দের কথা যে আমাদের এই গণতান্ত্রিক সরকার ছাড়া আমাদের অজিতবাবুদের সরকার তা করতে সমর্থ হননি। আজকে সেজন্য পাঁচ একরের চাষী এবং তিন একরের চাষী এরা যাতে করে আরও বেশি ঋণ পেতে পারে, আমি মাননীয় সমবায় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন রাখব সেটা যেন তিনি চেষ্টা করেন। এই কথা বলে স্যার আপনাকে ধন্যবাদ দিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুকুমার চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সমবায় মন্ত্রী মহাশয় এই যে ব্যয়বরাদ্দের দাবি উত্থাপন করেছেন এই দাবির প্রতি পূর্ণ সমর্থন জানিয়ে ২/১টা বক্তব্য রাখব। এবং এই বক্তব্যে গ্রামবাংলার যে সাধারণ মানুষ নিশ্চিত তাদের উপকারে লাগবে এই আশা নিয়ে আমি আমার বক্তব্য রাখছি। আমি এই বাজেটকে সমর্থন করি এই কারণে যে ১৯৭১-৭২ সালে গ্রামবাংলার যে অবস্থা ছিল সেখানে আমাদের সরকার কোঅপারেটিভে প্রাণ প্রতিষ্ঠা করে গ্রামবাংলার সাধারণ মানুষের মনে কোঅপারেটিভের চিন্তা ধারা পৌঁছে দিতে সমর্থ হয়েছে। আমি জানি ১৯৭১ সালে গ্রামবাংলায় কোঅপারেটিভের মাধ্যমে ক্ষুদ্র ঋণ দাদন বাবদ ৪ কোটি টাকা দাঁড়িয়েছিল সেটা আজকে ১৬ কোটি টাকায় দাঁড়িয়েছে। ঋণ আদায়ের ক্ষেত্রে ২০ পারসেন্ট থেকে ৮০ পারসেন্টে দাঁড়িয়ছে। স্যার, সারের এবং বীজের চরম দুর্দিনের মধ্যে এবং চরম সংকটের মধ্যে গ্রামীণ সমিতিগুলি প্রায় ৩ কোটি টাকার সার ও বীজ বিক্রি করতে সমর্থ হয়েছে। আমি জানি স্যার, গ্রামীণ কোঅপারেটিভগুলি বহু কন্ট্রোলের কাপড় নিয়েছে এবং সাধারণ মানুষের মধ্যে বিক্রি করে দিয়ে কোঅপারেটিভের আশার আলো সঞ্চারিত করতে সমর্থিত হয়েছে। ক্ষুদ্র ক্ষুদ্র চাষীর কাছে বহু শ্যালো টিউবওয়েল করে দিয়ে তাদের চাষের আশার আলো জাগাতে সমর্থ হয়েছে। বর্ধমান জেলায় ৪৫০ শ্যালো টিউবওয়েল হয়েছে এবং আমি আরও জোর করে বলতে পারি আরও কিছু শ্যালো টিউবওয়েল হওয়ার পথে। যদিও ইহাতে আত্মসন্তুষ্টির মনোভাব দেখানো উচিত নয়, মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব তিনি যেন কোঅপারেটিভের মাধ্যমে ক্ষুদ্র এবং মাঝারি চাষীদের জন্য কুটির শিল্পের ব্যবস্থা করেন—ডায়েরি এবং পোল্ট্রির ব্যবস্থা

করেন। এবং আমি আরও বলতে চাই যে চাষীরা যখন দান বিক্রি করে এমন কি তাদের খোরাকি বিক্রি করে ও ঋণ শোধ করে কিন্তু তারা সেই সময়ে ঋণ ঠিক মতো দাম পায় না। তাই ঋণ শোধ করার পর যখন সে টাকা নিয়ে খাওয়ার জন্য পুনরায় ধান সংগ্রহ করতে যায় তখন তাকে বেশি দাম দিয়ে ধান ক্রয় করতে হয়। তাই আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব তিনি যেন সেই সস্ত ফসল বন্ধক রেখে টাকা দেবার ব্যবস্থা করেন। আমি আরও অনুরোধ করব যে আমাদের ব্লকগুলিতে যে কোঅপারেটিভ কর্মীরা কাজ করেন তাদের সাধারণ মানুষের সঙ্গে যোগাযোগ অত্যন্ত বেশি এবং সেইজন্য তাদের অনেক পিরশ্রম করতে হয়, সুতরাং তাদের বি. ডি. ও. পর্যায়ে মর্যাদা দিতে অনুরোধ করছি। সর্ব শেষে আমি অনুরোধ করব য়ে সমস্ত গ্রামীণ কোঅপারেটিভ ন্যূনপক্ষে কে লক্ষ টাকা ঋণ নিয়ে সেন্ট পারসেন্ট শোধ করে এই সমস্ত গ্রামীণ কোঅপারেটিভের মেম্বারদের তিন বৎসরের মেয়াদ শৈথিল্য করে দিতে। সব শেষে আমি তাকে অনুরোধ করব আপনার মাধ্যমে তিনি যেমন বধশ্রীমান কোঅপারেটিভের দিকে ঐকান্তিক দৃষ্টি দিয়েছেন যার ফলে আজকে সারা পশ্চিমবাংলার মধ্যে বর্ধমান কোঅপারেটিভ প্রথম স্থান অধিকার করতে সক্ষম হয়েছে সেজন্য মন্ত্রী মহাশয়কে আমার ঐকান্তিক অভিনন্দন জানিয়ে আমি এই ব্যয় বরাদ্দ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ, বন্দোমাতরম।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মহামান্য রাষ্ট্রপাল থেকে আরম্ভ করে কেন্দ্রীয় মন্ত্রী, বিভিন্ন রাজ্যে মন্ত্রীরা, এমন কি বর্তমানে যে বিরোধী দল সেই দলের অনেক সদস্যই বিভিন্ন অনুষ্ঠানে ও ব্যক্তিগতভাবে সমবায় আন্দোলন পশ্চিমবঙ্গে কিভাবে এগিয়ে যাচ্ছে তার প্রশংসা করেছেন। সেখানে আজকে বিরোধী দলের কিছু কিছু সদস্য আমাদের এই আন্দোলনের প্রতি কটাক্ষপাত করেছেন এটা খুবই দুঃখের বিষয়। আমি তাদের কাছে থেকে আশা করেছিলাম তারা এই দ্রুত গতিতে এগিয়ে যাওয়ার আন্দোলনকে আরও এগি নিয়ে যাওয়ার পথে কিছু কংক্রিট সাজেশন রাখবেন, দুঃখের সঙ্গে লক্ষ্য করলাম তারা সেই রাস্তায় না গিয়ে কিছু সমালোচনা করবার জন্য সমালোচনা করলেন। যাই হোক, একথা অনস্বীকার্য যে আমরা গত ৪ বৎসরে কিছুটা সক্ষম হয়েছি এই সমবায় আন্দোলনকে সঠিক পথে নিয়ে আসার। এবং যে সমস্ত তথ্য পরিবেশন করা হয়েচে তাতে নিঃসন্দেহে বলা যায় যে এই আন্দোলন অনেকখানি এগিয়ে গিয়েছে সঠিক পথে। আমরা ১৯৭৩ সালে একটা ব্যাপক আইন প্রময়ন করেছি। এই আইন প্রণয়ন করার সময় বিরোধী দলের সদস্যরা তখন কুব চিৎকার করেছিলেন যে এই আইন সমবায় আন্দোলনের পরিপন্তী হবে আর আজকে চিৎকার করে বললেন যে শাস্তির ব্যবস্থা কি কি নেওয়া হয়েছে। আমি তাদের স্মরণ করিয়ে দিতে চাই এই আইন যখন ১৯৭৩ সালে আনা হয়েছিল তখন এই আইনে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করবার

কিছু কিছু ধারা ছিল এবং যে ধারাগুলি বেশি শাস্তিমূলক ছিল সেই ধারাগুলির বেশির ভাগ তারা বিরোধিতা করেছিলেন। আজকে ৩ বৎসর পর তারা শাস্তিমূলক ব্যবস্থা কি গ্রহণ করা হয়েছে সেই প্রস্তাব রাখলেন। স্যার, এটা কি পরস্পর বিরোধী বক্তব্য হচ্ছে না? যাই হোক, আমাদের সেই আইন প্রণয়নের পর থেকে দেখেছি বিভিন্ন জায়গায় এই আইনকে সামনে রেখে সেই সব রাজ্য আইন আবার পরিবর্তন করছেন। প্রথম না হলেও এর সুফল, এই আন্দোলনকে দ্রুত এগিয়ে নিয়ে যাওয়ার সম্ভাবনা আছে এটা উপলব্ধি করে অন্যান্য রাজ্য এই সমবায় আইন গ্রহণ করছে এবং তারা যে ধারাগুলির পরিবর্তন করেছেন তাতে তাদের আমাদের আইনের ধারাগুলি প্রায় এক রকম। এই আন্দোলনকে এগিয়ে নিয়ে যেতে পশ্চিমবঙ্গ সক্ষম হয়েছে। এটা নিশ্চয়ই ভারতবর্ষের ক্ষেত্রে একটা দৃষ্টান্তস্বরূপ এবং ভবিষ্যতে আরও এগিয়ে যাবে আমাদের জনসাধারণের সহযোগিতায় এ বিষয় কোনও সন্দেহ নেই। কয়েকজন মাননীয় সদস্য বললেন জনসাধারণকে এই আন্দোলনের সঙ্গে জড়িত করার কথা, আমরা স্বীকার করি কেবলমাত্র সরকারি কর্মচারী দ্বারা এই আন্দোলন কখনই সাফল্যমন্ডিত হতে পারেন না।

[4-20 — 4-30 p.m.]

আমরা সেজন্য চেষ্টা করছি যাতে জনসাধারণের কাছ থেকে এই আন্দোলনের নেতৃত্ব আসে। এমন কি বিধানসভা থেকে অনেক মাননীয় সদস্যরা এই আন্দোলনে নেতৃত্ব দেবার চেষ্টা করেছেন এবং আমি জোর গলায় বলতে পারি, গত চার বছরের অভিজ্ঞতায় বলতে পারি যে এমন অনেক জায়গা দেখেছি যেখানে বিরোধী দলের সদস্যরা, তারা বিধানসভার সদস্য না হতে পারেন, কিন্তু বিরোধী দলের, বিভিন্ন প্রতিষ্ঠানের সঙ্গে হয়ত চেয়ারম্যান কি কোনও কর্তৃত্বে আছেন, যেখানে দেখেছি তারা সঠিক অনেতৃত্ব দিচ্ছেন সমবায় আন্দোলনকে এগিয়ে নিয়ে যাবার জন্য কোনও রকম দলবাজি না করে ; কেবল সমবায়ের কথা চিন্তা করছেন, তাদের আমরা নেতৃত্ব থেকে সরিয়ে দিইনি, এই নেতৃত্ব সেখানে বজায় রেখে আমরা আন্দোলনকে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করছি। আমি একথা বলতে চাইছি যে আমরা সমবায় আন্দোলনকে দলবাজি চোখে সরকার পক্ষ থেকে দেখি না। এই আন্দোলন পশ্চিমবাংলায় যাতে এগিয়ে যায় এবং সমাজতন্ত্র আনবার পথে বিরাট হাতিয়ার রূপে ব্যবহৃত হয়, সরকার পক্ষ থেকে তা চাইছি এবং আমরা বিরোধী দলের সদস্যদের কাছ থেকে সে মনোভাবেই চেয়েছিলাম। সেই আশায় নিরাশ হয়েছি। সেজন্য অনুরোধ করব, এখনও বেশি সময় যায়নি, তারা তাদের মতো পরিবর্তন করুন, মনোভাব পরিবর্তন করুন, পশ্চিমবঙ্গে এই আন্দোলনকে সত্যি সত্যি এগিয়ে নিয়ে যাবার জন্য সচেষ্টা হন। এখানে কিছু কিছু প্রশ্ন উঠেছে, তার কতকগুলির জবাব দেওয়া প্রয়োজন আছে বলে আমি মনে করি। আমাদের অজিতবাবু বলেছেন এখনও কনজুমার

মুভমেন্টে মনোপলি হাউসের কর্তৃত্ব আছে। অস্বীকার করি না। আমি মনে করি মনোপলি হাউসের কর্তৃত্ব কনজুমার মুভমেন্ট থেকে নিশ্চয়ই দূরীভূত হওয়া দরকার। আমি মাননীয় অজিতবাবুকে একথা বলতে পারি যে আমি যতবারই কোঅপারেটিভ মিনিস্টার কনফারেন্সে গিয়েছি, ততবারই বলেছি অন্তত ২০ ভাগ সামগ্রী যাতে আইন করে বন্টনের ব্যবস্থা হয়, সেই ব্যবস্থা করুন আইন প্রময়ন করার জন্য। আমি জানি না কেন সেটা আইনে রিণত হয়নি। আমি মনে করি ক্রেতা সমবায় আন্দোলনকে এগিয়ে নিয়ে যেতে গেলে যে সামগ্রী দরকার, সেই জিনিসগুলি বন্টনের জন্য সহজেই সমবায়ের মধ্যে আসা প্রয়োজন. যতক্ষণ তা না করা হয়, ক্রেতা সমবায় আন্দোলনকে এগিয়ে নিয়ে যাওয়া সম্ভব নয়। তবে বর্তমান অবস্থায় সমস্ত জিনিসই বিভিন্ন কারণে সমস্ত জিনিসই সুলভে পাওয়া যায়, এই অবস্থার মধ্যে ক্রেতা সমবায় আন্দোলনকে এগিয়ে নিয়ে যেতে পারি, তা পরিসংখ্যা থেকেই দেখতে পাবেন। একটা কথা এখানে বলতে চাই। আপনারা অনেক বলেছেন শহরে কথা, আর গ্রামের মধ্যে কি ক্রেতা সমবায় আন্দোলন করা হয়েছে। আমাদের যে সমস্ত সোসাইটি আছে তার মধ্যে গ্রামে ১৯০৭টি আরবানে ৭১৮টি, ১৯৭২ সাল থেকে প্রতি বছর আমরা প্রায় শতকরা ৪২ হার মূল্যে দ্রব্য সামগ্রী বন্টন করা হয়, জনসাদারণের কাছে ক্রেতা সমবায় আন্দোলনকে নিয়ে যাবার জন্য প্রতি বছর ৪২ পারসেন্ট হারে ১৯৭২ সাল থেকে বাড়িয়ে দিয়েছি। এরপরও যদি বলা হয় পশ্চিমবঙ্গে ক্রেতা সমবায় আন্দোলন ব্যর্থ হয়েছে তবে আমি জানি না কি দৃষ্টি দিয়ে কি পরিসংখ্যান দিয়ে তাদের বুঝাব। পশ্চিমবঙ্গ দ্রুত গতিতে এগিয়ে যাচ্ছে, তবে বলতে পারেন দ্রুততর কেন হল না, এই দ্রুততরে ক্ষেত্রে বিতর্কের অবকাশ আছে। রিজার্ভ ব্যাঙ্কের স্টাডি টিম বলেছে যে আমরা ৩৬ কোটি টাকা পর্যন্ত যেতে পেরেছি, আরও বেশি যেতে পারলে নিশ্চয়ই খুশি হতাম, কিন্তু সবই সময় সাপেক্ষ, এক বছরের মধ্যে, এসব তো ভেলকিবাজি নয়, আপনারা যেখানে চার কোটি টাকাতে স্বল্প মেয়াদি ঋণকে ফেলেছিলেন, সেটা এক বছরের মধে। ৭৮ কোটি টাকাতে সেটা সম্ভবপর নয়। তাকে তিন বছরের মধ্যে আমরা ৩৬ কোটি টাকাতে নিয়ে যেতে সক্ষম হয়েছি, ৫০ কোটি টাকাতে নিয়ে যেতে পারব বলে আমাদের বিশ্বাস আছে আগামী বছর এবং সেইভাবে কার্যকলাপ করেছি।

আপনারা বলেছেন কোঅপারেটিভ স্পিনিং মিলের কথা, কোঅপারেটিভ সুগার মিলের কথা। সুগার মিলের কথা পশ্চিমবঙ্গে না তোলাই ভাল। পশ্চিমবঙ্গে আপনি জানেন কয়টি সংখ্যায় একটা তো বন্ধ হয়ে গিয়েছিল, সরকারি সাহায্যে আবার সেটা বলা হয়েছে। আমাদের পশ্চিমবঙ্গে এত ব্যাপক আখের চাষ হয় না যাতে সেই বিরাট কোঅপারেটিভ সুগার মিল চালু হতে পারে। সেই জন্য আমরা একটা মিনি সুগার প্ল্যান্ট চালু করবার ব্যবস্থা করেছি। পশ্চিমবঙ্গে একটি কোঅপারেটিভ স্পিনিং মিল ছিল যা বহু দিন থেকে বন্ধ ছিল। প্রথম যুক্তফ্রন্টের আমলের ঠিকপরে একবার সেটা আমাদের

তৎকালীন গভর্নর খুলেছিলেনই তিনি ঘন্টার জন্য। তারপরে সেটা আবার বন্ধ হয়ে গিয়েছিল। আমরা আসবার পর ১৯৭৪ সালে থেকে আবার সেটা আমরা চালু করেছি। আপনি স্যার শুনলে খুশি হবেন সরকারের এই বাজেট বরাদ্দের বাইরে ২০ লক্ষ টাকা দিয়েছি আনবাজেটেড লায়াবিলিটি আমরা গ্রহণ করেছি কোঅপারেটিভ স্প্রিনিং মিল এর জন্য। আমরা আশা করব আগামী বছরগুলোতে আরও সরকারি অনুদান আমরা এর জন্য আর যাতে পশ্চিমবঙ্গের একটিমাত্র কোঅপারেটিভ স্পিনিং মিল যা হয়েছে তা ফুল ইউটিলাইজ হয় এবং ২৫ হাজার স্পাইন্ডস পর্যন্ত করা যায়।

আর একটি জিনিস বলে আমি আমার বক্তব্য শেষ করব। অনেক মাননীয় সদস্য বলেছেন যে যে টাকা আমরা দিচ্ছি তা শিডিউল্ড কাস্ট-দের কাছে যাচ্ছে কিনা বা সমাজের নিচু স্তরে যারা চাষীদের ভাইরা আছেন তাদের কাছে যাচ্ছে কিনা। আমি মাননীয় সদস্যদের কাছে বলতে চাই আমরা যে স্বল্পমেয়াদি ও দীর্ঘমেয়াদি ঋণের ক্ষেত্রে যে টাকা চাষীভাইদের কাছে বিলি করে থাকি, আমরা দেখেছি যে তার মধ্যে অন্তত শতকরা ৬০ ভাগ টাকা small and মারজিন্যাল ফরমারদের কাছে যায়। এ জিনিসটা আমরা বরাবর দেখছি আমাদের দপ্তর অতীতেও দেখেছে এখনও দেখছে এবং ভবিষ্যতেও দেখবে। শতকরা ৬০ ভাগ টাকা স্মল অ্যান্ড মারজিন্যাল ফরমারদের কাছে যাচ্ছে এবং ভবিষ্যতে যাবে এ বিষয়ে কোনও সন্দেহ নাই। তবে এর মধ্যে শিডিউল্ড কাস্টদের কাছে কত যাচ্ছে, যে তথ্য অবশ্য আমরা কাছে নাই। কিন্তু এই স্মল অ্যান্ড মারজিন্যাল ফরমারদের মধ্যে নিশ্চয় আমরা বুঝতে পারছি যে যেখানে শিডিউল্ড কাস্টদের সংখ্যা বেশি হবার সম্ভাবনা। আমি আশা করি আপনারা এই বাজেট নিশ্চয়ই সমর্থন করবেন। আমি যদি এই জিনিসটা দেখতাম মাননীয় সদস্যরা যদি বলতেন এই সামান্য বাজেট, এটাকে আরও বৃদ্ধি করা হোক তাহলে খুশি হতাম। আমি দেখে দুঃখিত হলাম মাননীয় শীশ মহম্মদ সাহেব যেখানে এই এত অল্প টাকার বাজেট সমবায় আন্দোলনকে দ্রুত গতিতে এগিয়ে নিয়ে যাবার পক্ষে সাফিসিয়েন্ট নয়, যেখানে তিনি আবার তাতেও একটি কাট মোশন এনেছেন। আমি তার কাছে এই অনুরোধ করব তিনি তার এই কাট মোশন প্রত্যাহার করুন। এবং যাতে ব্যয় বরাদ্দ আরও বৃদ্ধি হয় তার জন্য সচেষ্ট হন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, অপেক্ষাকৃত স্বল্প সময়ের জন্য সমবায়ের আলোচনা হলেও আমি আলোচনায় অংশগ্রহণকারী মাননীয় সদস্যদের কাছে কৃতজ্ঞ। তাদের অনেকেই সৃজনশীল বক্তব্য রেখেছেন এবং গঠনমূলক প্রস্তাব করেছেন। যুগপৎ আমি দুঃখিত অপর দিকে অজিতবাবু (গাঙ্গুলি) কেন জানি না মুখে রাশিয়া রাশিয়া বলে হঠাৎ আমেরিকা প্রবণতা দেখিয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন মিখ মেয়ো এক সময় ভারতে এসেছিলেন যিনি মাদার ইন্ডিয়া কুখ্যাত লেখিকা

তাকে বলা হয় ড্রেন ইন্সপেকট্রেস অফ ইন্ডিয়া মাননীয় অজিতবাবু সমবায়ের সাফল্যে তিনি ও মার্কিন লেখিকা মিস মেয়োকে ফলো করেছেন এবং সমবায়ের ব্যর্থতাই দেখেছেন—এর কোনও সার্থকতা তিনি কোথাও দেখতে পাননি। আমি দুঃখিত এজন্য আমি তাকে সমবেদনা জানতে পারি মাত্র এর বাইরে আর কিছু পারি না। তবু তার দৃষ্টিভঙ্গিতে তিনি যে লিমিটেশন রেখেছেন, আমি তার উত্তর দেবার চেষ্টা করব।

একদিকে বে-সরকারি উদ্যোগ পুঁজিপতিদের উদ্যোগ, অপরদিকে সরকারি উদ্যোগ মধ্যে তৃতীয় সংস্থা হিসেবে people involvement তৃতীয় শক্তি হিসেবে আমি সমবায়কে দাঁড় করাতে চাই। সমবায়কে সামাজিক অর্থনীতির একটা হাতিয়ার হিসেবে আমরা দাড় করাতে চাই সামাজিক ন্যায় বিচার প্রতিষ্ঠার জন্য। আমি আমার প্রারম্ভিক ভাষণে একথা রেখেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এখানে যুক্তফ্রন্ট নামক এক কুৎসিৎ সরকার রাজত্ব করেছিল এবং এই সমবায় দপ্তরের দায়িত্ব ছিল আজকের এই কমিউনিস্ট পার্টির মাননীয় সদস্যদের হাতে। তার ফল কি হয়েছিল? ১৯৬৬ সালে ১৫ কোটি টাকা দাদনের জায়গায় এরা পশ্চিমবঙ্গকে শুকিয়ে মারার জন্য সেই দাদনের পরিমাণ ৪ কোটি টাকায় দাঁড় করিয়েছিল। এই অবস্থায় আমরা দায়িত্বভার গ্রহণ করি। মাননীয় কমিউনিস্ট পার্টির সদস্যদের ভূমিকা হচ্ছে বিশ্বাসঘাতকতার ভূমিকা, বেইমানের ভূমিকা, দেশদ্রোহিতার ভূমিকা, তাই আমরা দেখতে পাই সেই ভূমিকা তারা যথাযথ পালন করেছিলেন। আপনি দেখেছেন স্যার আজকে ২৩২ কোটি টাকার পরিকল্পনা গ্রহণ করা আমাদের পক্ষে সম্ভবপর হয়েছে এটা যেখানে সন্তুষ্ট ছিলেন মাত্র ৬৬ কোটি টাকায়। আরও কুৎসিৎ নজির দেবেন সেই ৬৬ কোটি টাকা ও ব্যয় করবার ক্ষমতা এদের তখন হয়নি। তারা চেয়েছিলেন বাংলাকে শুকিয়ে মারতে হবে চাষীদের হাতিয়ার যে এগ্রিকালচারাল ক্রেডিট আর ইনপুট ব্রিটিশ সরকার যেটা প্রবর্তন করে গেছে, কমিউনিস্ট পার্টি তেমনি বাংলাকে শুকিয়ে মারার জন্য তার উৎসকে বন্ধ করে দিতে চেয়েছিল।

[4-30 — 4-40 p.m.]

বলেই এদের পিপল ইনভলভ পারেনি। পিপলকে উস্কে ছিলেন। বলেছিলেন ব্যাঙ্কের টাকা ফেরত দিতে হবে না মাননীয় চেয়ারম্যান মহাশয়, আপনি জানেন আজকে সমবায় ঋণ হচ্ছে অনেকটা হার্ট সারকুলেশনের মতো। আজকে ক্রেডিট তখনই দেওয়া সম্ভব যখন রিটার্ন রিয়েলাইজেশন হয়। কি কারণে ১৯৬৫-৬৬ সালে ক্ষুদ্র স্মল ক্রেডিট লোন দেওয়া সম্ভব ছিল। আপনারা একে শুকিয়ে মেরে ৪ কোটি টাকাতে নামিয়ে আনেন। না উদ্দেশ্যে কি? দেশের উৎপাদন যাতে ব্যাহত হয়। আপনাদের পরিষ্কার করে জানিয়ে দিচ্ছি আপনাদের সেই ষড়যন্ত্র দেশের মানুষ ধরে ফেলেছিল। তাই আপনাদের এদিকে আর আসতে দেয়নি। আমাদের লক্ষ্য পরিষ্কার, আমরা বলতে চাই, এই সমবায়কে

হাতিয়ার হিসাবে ব্যবহার করে সামাজিক রূপান্তর করতে চাই, সামাজিক ন্যায় বিচার প্রতিষ্ঠা করতে চাই, সমবায়কে দুর্বল এবং ক্ষুদ্র শ্রেণীর বাঁচার অস্ত্র হিসাবে ব্যবহার করতে চাই, আজকে জনসাধারণের কাছে পৌঁছে দিতে চাই। নম্বর ওয়ান মাননীয় চেয়ারম্যান মহাশয়, সমবায়কে আমরা পুর্নজীবিত করেছি রিভাইটালাইজেশন অফ দি সোসাইটিস, আমরা সমবায়কে ইকনমিক্যালি ভায়াবেল ইউনিট হিসাবে প্রতিষ্ঠা করতে পেরেছি। আজকে ওদের সময় কবার ছিল ফারমারসদের ১৪ পারসেন্ট, লেস দ্যান ১৫ পারসেন্ট। আজকে অজিতবাবু শুনলে আতঙ্কে উঠবেন, অন্তত মুখে খুশ হবেন আরমা ৩০ পারসেন্টের কাছাকাছি পৌঁছেতে পেরেছি। পঞ্চম পরিকল্পনার শেষে আমরা ৫০ পারসেন্ট ফারমার ফ্যামিলি কভার করতে চাই। অন্যদিকে ল্যান্ড ডেভেলপমেন্টের হাতিয়ার হিসাবে দীর্ঘমোদি ভূমি উন্নয়নের জন্য আমরা সমবায়কে ব্যবহার করতে চাই আমরা প্রারম্ভিক ভাষণে এটা আছে, আপনি কেন আগে দেখতে পাননি জানি না। আগে কত লক্ষ টাকা ছিল, আজকে কত কোটি টাকার দীর্ঘমেয়াদি পরিকল্পনা এবং আরা কত টাকা আদায় করতে পেরেছি একথা আপনাদের জানিয়ে দিয়েছি আমার প্রারম্ভিক ভাষণে—এই সব তথ্য সেখানে আছে আছে অজিতবাবু বলেছেন পানিসমেন্টের কথা, যারা ডিফল্টার, আপনি শুনে খুশি হবেন আপনি ডাইরেক্টলি অথবা ইন্ডাইরেক্টলি জনিত নন। নর্থ ২৪-পরগনা সেন্ট্রাল কোঅপারেটিভ ব্যাঙ্ক এর জন্য আমরা জুডিশিয়াল এনকোয়ারি বসিয়েছি। আপনারা চেষ্টা করেছিলেন, আমরা শুনেছি, কমিউনিস্ট পার্টির তাতে মুখ্য ভূমিকা ছিল তারা হাইকোর্টের ইঞ্জাংশন নিয়ে আমাদের এই আরম্ভ করা তদন্ত ব্যাহত করতে চেয়েছিল। আজকে ধরা পড়ে গিয়েছে। চেয়ারম্যান মহোদয়, আপনি শুনে খুশি হবেন আমাদের তদন্ত প্রায় সম্পূর্ণ। রিপোর্ট প্রকাশের অপেক্ষায়। আজকে জানা যাবে কে সমবায় আন্দোলনকে হত্যা করতে চেয়েছিল। অজিতবাবু আঁতঙ্কে উঠবেন না হয়ত শুনে মুখে খুসি হবেন ১৬ সারচার্জ কেসেস আমরা স্টার্ট করেছি। ওদের আমলে কেন পারেননি? আপনারা দ্বিতীয়বার দায়িত্ব-এ আসেননি? আমি আপনাদের এই কথা হুসিয়ার করে দিতে চাই আমরা সমবায়কে রাজনীতির উর্ধ্বে প্রতিষ্ঠা করতে চাই। আর একবার উদাত্ত কণ্ঠে ঘোষণা করতে চাই সমবায় নিয়ে রাজনীতি করবেন না। দেশের ক্ষতি অনেক করেছেন। এবার অন্তত গঙ্গা স্নান করে আজকে মন শুদ্ধ করার চেষ্টা করুন। ওরা বলেছেন নন-এগ্রিকালচারাল সেক্টারে কিছু ক্রেডিট দিই না। আপনি শুনে খুশি হবেন আমরা এখানে ৩,১০০ সোসাইটি ইন নন-এগ্রিকালচারাল সেক্টারে আছে এবং তাদের মেম্বারশিপ কম বেশি এক লক্ষ ৩০ হাজার। তাদের মেম্বারশিপ ইন্ডাস্ট্রিয়াল আলোচনায় এই তথ্য বিশদভাবে পরিবেশন করব। আজকে ওরা কত কবার করেছিলেন। আজকে উইভারসদের জন্য যে বিশেষ ব্যবস্থা করেছি, হ্যান্ডিক্রাফটস অ্যান্ড আরটিজানদের জন্য বিশেষ কোঅপারেটিভের ব্যবস্থা নিয়েছি। আপনারা কতবার করেছিলেন? কতটা করেছিলেন? কোথায় দৃষ্টিভঙ্গি আপনাদের? আজকে তার জবাব দিতে হবে।

মাননীয় চেয়ারম্যান মহাশয় ওনারা বলেছেন স্টেটের শেয়াল কোথায়। স্যার, আপনি জানেন সমবায়ের ফাইন্যান্স মেনলি ইনস্টিটিউশনাল ফাইন্যান্স। রিজার্ভ ব্যাঙ্কের লিমিট হচ্ছে সমবায়ের লিমিট। আজকে লাইফ ইনসিওরেন্স কর্পোরেশনের সম্ভার হচ্ছে সমবায় হাউসিংয়ের সম্ভার। ইনস্টিটিউশনাল ফাইন্যান্সের মাধ্যমে আমরা শুধু অ্যাডমিস্ট্রেটিভ কস্ট চালাই। আমাদের যেখানে ক্রিটিক্যাল গ্যাপ পূরণ করার কথা আজকে সরকার শুধু বর্তমানে অংশ গ্রহণ করেছে এবং at the end of the fourth five years plan. আপনি শুনে খুশি হবেন চেয়ারম্যান মহাশয় আমাদের স্টেট পার্টিসিপেশন অ্যাসেন্সিয়াল। কিন্তু স্যার, এই সমবায় আন্দোলনকে পিপলস আন্দোলন হতে হবে। তা না হতে পারলে সমবায় দিয়ে মানুষের উপকার করা যাবে না। এবং সেখানে আরও একটু সফিস্টিকেশনে যেতে হবে। সমবায়ে দুর্বল শ্রেণী যাদের কথা ওরা বলেছেন অবশ্য এটা ওদের অন্তরের কতা নয়, বলতে হয় তা বলেছেন, তফসিল এবং ট্রাইব্যালদের কথা স্যার, আপনি শুনে খুশি হবেন এই কারণে আমরা large size agricultural multi-purpose society exclusively for the tribal people করতে পেরেছি। আমাদের মূল উদ্দেশ্য ক্রেডিট স্ট্রাকচার large size agricultural multipurpose society এবং ফার্মরস সার্ভিস সোসাইটি। এবং আপনি শুনে খুশি হবেন আমরা এ পর্যন্ত তাই করে চলেছি। আমরা মালটিপারপারস এক্টিভিটিজ যাতে হয় সেই অ্যাটিচিউড ওরিয়েনটেশন করছি আমরা ফার্মরস ক্রেডিট সোসাইটিতে যাব যাতে বোথ এগ্রিকালচার প্রোডাকসন বাড়বে এবং সঙ্গে সঙ্গে মার্কেটিংয়ের দায়িত্ব নেব এবং ডাইভারসিফিকে-শনে সেটা হেলফ করবে। আমরা মাল্টিপারপাস অ্যাক্টিভিটিজ জেনারেট করব এবং সেইটাই হল আমাদের মূল লক্ষ্য। মাননীয় চেয়ারম্যান মহাশয়, তিনি বলেছেন যে আমরা কোঅপারেটিভে মহিলাদের আনতে পারিনি। যে দেশে কোঅপারেটিভের ব্যবস্থা দুর্বল স্যার, উনি চাইলেন বলে বলতে হচ্ছে, আমাকে বলতে উনি প্ররোচনা করেছেন তাই বলতে হচ্ছে, .... এ জিনিস যে কত শক্ত সেটা একটু ভেবে দেখবেন। ওনারা রাশিয়ার আশীর্বাদ থেকে বঞ্চিত হতে চলেছেন বলে এখন সুইডেনের নামাবলী নিয়েছেন, আমেরিকার নামাবলী নিতে আর ওদের দেরি নেই। ওরা বার বার ভোল পাল্টান—ভোগ পাল্টাতে ওরা অত্যন্ত ওস্তাদ ওরা বেশ ভাল কৌশল অবলম্বন করেন পার্টিটাই হচ্ছে কৌশল পার্টি। স্যার, ইন্টারন্যাশনাল কনফারেন্সে সুইডেনের প্রতিনিধিদের সঙ্গে কোঅপারেটিভ মুভমেন্ট নিয়ে আলোচনা করার সুযোগ আমার হয়েছিল। আমরা দেখেছি কনজিউমার কোঅপারেটিভ মুভমেন্ট ইউরোপীয়ন কান্ট্রিতে এগিয়ে গেছে বটে কিন্তু ক্রেডিট ব্যাপারে আপনাকে প্রায়রিটি ঠিক করতে হবে এগ্রিকালচার প্রায়রিটি পাবে, না কনজিউমারস মুভমেন্ট প্রায়রিটি পবে। আজকে কোঅপারেটিভ অ্যাট ভিলেজ লেবেলে নিয়ে যেতে হবে সেটা কি আপনারা চিন্তা করেছেন এবং সে ভায়েবিলিটি আছে কিনা দেখেছেন কি? ২২০টি

মার্কেটিং সোসাইটি তার ১০০টি ভায়েবল হয়েছে পুনরুজ্জীবন লাভ করেছে। আজকে অপারেশনাল পজেবিলিটি দেখতে হবে ইকনমিক ভায়েবিলিটি দেখতে হবে। আমরা চিন্তা করেছি এগ্রিকালচার প্রাইমারি ক্রেডিট সোসাইটিগুলি রিঅর্গানাইজ করে কনজিউমারস ফেসিলিটি এদের দেব এবং পাঁচটি জিনিস এসেন্সিয়াল কমডিটি যেটা আজকে রেশনে দেওয়া হয় সেগুলি ডিল যাতে করতে পারে মেনলি এগ্রিকালচার ইনপুটস ডিল করতে পারে এবং তাহলেই ওরা ভায়েবল হতে পারবে। অন্য কোনও পথ নেই—ইকনমিক ভায়েবিলিটি থাকতেই হবে। এবং আমরা চাইছি এই এগ্রিকালচারাল ক্রেডিট সোসাটি অন্তত হল টাইমার হবে—একটা রেকগনাইজড প্রফিট রাখবে যেখানে জনসাধারণ উপকৃত হতে পারব। এই ক্রেডিট সোসাইটিগুলি পঞ্চশীলের—অর্থাৎ ৫টি নীতি অনুসরণ করবে ডেমোক্র্যাটিক ম্যানেজমেন্ট-এর অ্যাফিসিয়েন্ট ম্যানেজমেন্ট রেগুলার অডিট ইন্সপেক্শন, রেগুলার জেনারেল মিটিং এই ব্যবস্থা যদি কোঅপারেটিভগুলি না করতে পারে তাহলে তাহলে ভেস্টেড ইন্টারেস্ট তাড়ানো যাবে না। আপনারা তো সাহস করেনই না, ভারতের আর কেউ সাহাস করেনি কিন্তু আমাদের পক্ষে তা সম্ভব হয়েছে। মাননীয় শীশ মহম্মদ সাহেব অধ্যক্ষ মহাশয়, I can sumpathise for his limited intelligence. তিনি কিছু বোঝেন না এবং কিছু বলবারও চেষ্টা করেননি।

[4-40 — 4-50 p.m.]

তাই ক্যান সিমপ্যাথাইজ ফর হিজ লিমিটেড ইন্টেলিজেন্স। তিনি কিছু বোঝেন না, বোঝবার চেষ্টাও করেননি। তবে তাকে জানিয়ে দিতে চাই যে আমরা কোঅপারেটিভকে ডাইভার্সিফাই করতে চাই, এগ্রিকালচারাল কমোডিটিজ বেসিক নেসেসিটিজে নিয়ে যেতে চাই, কনজিউমার্স মুভমেন্টে নিয়ে যেতে চাই, লং টার্ম মুভমেন্টে নিয়ে যেতে চাই। কনজিউমার্স মুভমেন্টে, হাুসিং মুভমেন্ট একটি জাতির এসেন্সিয়াল রিকোয়ারমেন্টস। কাজেই এই এসেন্সিয়াল নিডসগুলিকে কমপ্যাট করতে চাই। ভেস্টেড ইন্টারেস্ট-এর অ্যাগেনস্টে এবং মনোপলিস্টদের অ্যাগেনস্টে আমরা ফাইট করতে চাই। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি ব্যক্তিগতভাবে সকলের কাছে চিঠি লিকেছি, আপনি বোধ হয় পেয়ে থাকবেন, আপনাদের এলাকায় একটি করে হাউসিং কোঅপারেটিভ অর্গানাইজ করুন, আম্াদের এখানে হাউসিং প্রবলেম আছে। নিরঞ্জনবাবু, আর একজন বন্ধুবর সাড়া দিয়েছেন ; সাধারণভাবে তো সাড়া আসেনি। অজিতবাবুর এই শিক্ষা যে তিনি এটা ব্যর্থ করে দিতে বদ্ধপরিকর। উনি ইন্টারেস্টের রেটের কথা বলেছেন। ইন্টারেস্টের রেট কি হবে সেটা রিজার্ভ ব্যাঙ্ক ঠিক করে। রাজ্য সরকারের পক্ষে কোঅপারেটিভের মাধ্যমে সামান্য ইন্টারেস্টে ক্রেডিট দেওয়া সম্ভব পর হয়—মিনিমাম পসিবল ন্যাশনালাইজড কোঅপারেটিভ ব্যাঙ্কের পক্ষে। উনি মানিলেন্ডারসের কথা বলেছেন। মানিলেন্ডারসদের এলিমিনেট করার

জন্য শ্রীমতী ইন্দিরা গান্ধী আহ্বান জানিয়েছেন, যার ফলে সৃষ্টি হয়েছে রুর‍্যাল ব্যাঙ্ক, লিকুইডেশন অব রুর‍্যাল ইনডেটেডনেস লোন যাতে পায় তার জন্য আমরা প্রগ্রেসিভ ফিগারের একটা টার্গেট দিয়েছি। আগে যেখানে ২০ কোটি টাকা ছিল এই বছর সামান্য কিছু বাড়িয়ে টার্গেট ৩৬ কোটি টাকা করা হয়েছে, যদিও এর দ্বারা পুরো সমস্যার সমাধান হতে পারব না। কনজামশন লোন পাবে কোথায়? সেখানে কমার্শিয়াল ব্যাঙ্ককে এগিয়ে আসতে হবে রুর‍্যাল পিপলদের রুর‍্যাল কনজামশন লোন দেবার জন্য, তাছাড়া আর কোনও গত্যন্তর নেই। সেই সম্ভাবনা দেখা দিয়েছে। কৃষি মন্ত্রী মহাশয় বলতে পারতেন ওয়ার্ল্ড ব্যাঙ্কের প্রোজেক্ট সম্পর্কে এগ্রিকালচার সেক্টরে লং টার্ম কোঅপারেটিভ এর সুযোগ সুবিধা দিয়ে আমরা এটাকে ইমপ্লিমেনটেশন করতে চাই। গতবারেই আমি বলেছিলাম লেজিসলেশন করতে চাই এই ব্যাপারে। আজকে এপক্ষ থেকে সুকুমারবাবু বলেছেন বর্ধমানে সফল হয়েছে, হুগলির সদস্যরা বলতে পারবেন হুগলির অনেক জায়গায় সফল হয়েছে, হুগলির সদস্যরা বলতে পারবেন হুগলির অনেক জায়গায় সফল হয়েছে এবং প্রাথমিক ভাবে ওয়ার্ল্ড ব্যাঙ্কের অ্যাসিস্ট্যান্স ৬টি জেলায় ঠিক হয়েছে, কোঅপারেটিভের মাধ্যমে এই প্রোগ্রামগুলি ইমপ্লিমেন্ট করা আমাদের পক্ষে সম্ভবপর হবে। কুমারদীপ্তি সেনগুপ্ত মহাশয় তিনি স্টেট কোঅপারেটিভের চেয়ারম্যানও বটে, তিনি ডিপোজিটের কথা বলেছেন। স্টেটের স্বার্থ দেখতে হবে। আমাদের কোনও ব্যাঙ্ক, ফিন্যান্সিয়াল ইনস্টিটিউশনে টাকা জমা দিলে, কোঅপারেটিভ সেক্টর নয়, রাজ্যবাসী হিসাবে ম্যাক্সিমাম বেনিফিট পেতে পারে। স্মল সেভিংসের ২/৩ থার্ড পাওয়া সম্ভবপর, আমরা অন্য ব্যাঙ্কে দিতে পারব, কোঅপারেটিভসে দিলে পাওয়া যায় না। পাবলিক আন্ডারটেকিংসের কথা বলেছেন, ডিপোজিটের কথা বলেছেন। আজকে কোঅপারেটিভকে বাঁচতে হবে তার নিজস্ব শক্তিতে। ডিপোজিট মবিলাইজেশনের প্রোগ্রাম ব্রাঞ্চিং অব দি ব্যাঙ্ক যেটা হয়েছিল সেন্ট্রাল কোঅপারেটিভ ব্যাঙ্কের সেটা নেই। পিপল রিসোর্সেস, ইকনমিক সারপ্লাস এই রাজ্যে যা আছে সেটাকে যদি আমরা মপ আপ করতে না পারি তাহলে এই সমস্যার সমাধান করা যাবে না। সেইজন্য স্মল আর্টিফিসিয়াল ফিডিং, ইনক্লুডিং অ্যাক্সপ্যানশন অব মেম্বারসিপ ৫০% ফ্যামিলিকে কভার করতে চাই, অন্যদিকে ইকনমিক কর্মযজ্ঞের সারপ্লাস জেনারেট হচ্ছে ফ্যামিলিই সেটাকে মোবিলাইজেশন করে কমার্শিয়াল ব্যাঙ্কগুলিকে পাল্লা দিয়ে সারপ্লাস মোবিলাইজেশন করতে হবে ইন ফেভার অব দি কোঅপারেটিভ ব্যাঙ্কস। মাননীয় সদস্য দৌলত আলি অ্যামালগ্যামেট ব্যাঙ্কের কথা বলেছেন। তিনি বলেছেন ২৪ পরগনায় এটা ভায়াবল হয়েছে। আমি নিশ্চয় তার প্রস্তাব বিবেচনা করে দেখব। সুকুমারবাবু ক্ষুদ্র চাষীদের স্বার্থে প্রশ্ন করেছেন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এ পর্যন্ত কোঅপারেটিভ অ্যাকটিভিটি দ্বারা ৫৩% চ্যানেলাইজড ফর দি বেনিফিট অব দি উইকার সেকশন এবং মার্জিনাল স্মল ফারমারস এবং এস. এফ. ডি. এ. করা সম্ভব হয়েছে। ম্যাচিং গ্রান্ট দিয়ে,

ম্যাচিং লোন, এস. এফ. ডি. এ. করে কন্টিনিউয়াস লিয়াশন করে, স্টেট ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাঙ্ক করে, ডিস্ট্রিক্ট ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাঙ্ক, প্রাইমারি ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাঙ্ক, স্টেট ডেভেলপমেন্ট ব্যাঙ্ক করে ওরা যাতে লোন দিতে পারে তার জন্য আমরা চেষ্টা করেছি।

সুকুমারবাবু আরও একটা ভাল কথা বলেছেন যে, যেখানে হান্ড্রেড পারসেন্ট কালেকশন হয়, লোন রিয়েলাইজেশন হয়ে যায় সেখানে তিন বছরের যে ব্যবস্থা ডিরেক্টরশিপের থ্রি ইয়ারস অর থ্রি টারমস, হুইচ এভার ইজ লেস, সেটা কিছু শিথিল করা দরকার। আমি তাকে জানাতে চাই, আমরা এই প্রস্তাব নিয়ে আলোচনা করছি, অ্যাপেক্সের চেয়ারম্যানের সঙ্গে পরামর্শ করে, স্টেট কোঅপারেটিভ ডেভেলপমেন্ট কাউন্সিলের সঙ্গে পরামর্শ করে আমরা এবিষয়ে সিদ্ধান্ত নেব। তবে বর্তমান আইনে যে বিধান আছে তা দিয়ে আমরা ভেস্টেড ইন্টারেস্টগুলিকে এলিমিন্টে করতে পেরেছি। স্যার, আমার প্রারম্ভিক বাযণে যে সমস্ত তথ্য রেখেছি অজিতবাবুর সুবুদ্ধি হয়েছে তিনি সেই তথ্য চালেঞ্জ করেননি, গ্রহণ করেছেন। সেই তথ্য যদি গ্রহণ করে থাকেন তাহলে আমি মনে করব, ওর আধা সুবুদ্ধি আগেরবার হয়েছিল, এবারে বাকিটাও হবে। স্যার, ওর দলের বহু সংখ্যক কমিউনিস্ট সদস্য বন্ধু আছেন যারা বিকৃত তথ্য কিম্বা ব্যর্থতার অনুসন্ধানে সময় কাটান না, তারা কিছু সৃজনশীল প্রস্তাব রাখেন। এই রাজ্যে হাউসিং সেক্টারে যিনি নেতৃত্ব দিচ্ছেন তার দলের সদস্য, আমি তো রাজনীতিগত ভাবে তাকে জানি, আমাদের তরফে স্যার, কোনও বাধা নেই কারণ এই সমবায়কে আমরা রাজনীতির উর্ধ্বে রাখতে চাই। তাই আজকে অজিতবাবুকে পরামর্শ দেব যে, যে উদ্যোগগুলি আমরা শুরু করেছি এবং টাইম টু টাইম যে আবেদন ব্যক্তিগত ভাবে এবং সরকারের তরফ থেকে আমি করি তাতে আপনারা সহযোগিতা করুন। কোথাও যদি ত্রুটি থাকে—কাজ করতে গেলে ভুল হতেই পারে, আমি মনে করি সেই ত্রুটি সংশোধনের স্কোপ আছে। সে সম্পর্কে যদি আপনাদের কোনও প্রস্তাব আসে তা আমি বিবেচনা করে দেখব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমিও চাই এ রাজ্যে এডুকেটেড ইয়ংগার জেনারেশন শিক্ষিত তরুণ নেতৃত্ব এগিয়ে আসুক। আমাদের আরবান মুভমেন্ট এখানে অত্যন্ত স্ট্রং কারণ শিক্ষিত শ্রেণী এতে নেতৃত্ব দেয়। আজকে আমরা চাই আরও বেশি করে তরুণ নেতৃত্ব এগিয়ে আসুক। পরিশেযে মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই হাউসের বাইরে যে অসংখ্য সমবায়ী আছেন—আপনিও মাঝে মাঝে সমবায়ে উৎসাহ সৃষ্টি করেন, তাদের সকলকে আমি ধন্যবাদ জানাচ্ছি এবং তাদের কাছে কৃতজ্ঞতা প্রকাশ করছি। তা ছাড়া স্যার, আমার দপ্তরে বা ডিরেক্টরেটে সহকর্মী বন্ধুরা হাতে হাত মিলিয়ে সরকারের পরিকল্পনাকে সার্থক করবার জন্য এবং সমাজে ন্যায়বিচার প্রতিষ্ঠা করার জন্য যে ভাবে আত্ম নিয়োগ করেছেন তারজন্য সকলকে ধন্যবাদ জানাচ্ছি। বেসরকারি নেতৃত্ব যে সহযোগিতা করেছেন

এবং সফল নেতৃত্ব দিয়েছেন তার জন্য তাদের সকলকে আন্তরিক ধন্যবাদ দিচ্ছি। স্যার, গভর্নমেন্ট অব ইন্ডিয়া এই সেদিন কোঅপারেটিভ মুভমেন্টের ডাইভারসিফিকেশনের জন্য নিউ রিটেল আউটলেট খোলার জন্য নির্দেশ পাঠিয়েছেন। আমরা ভারত সরকার এবং রিজার্ভ ব্যাঙ্কের কাছে কৃতজ্ঞ, আমি তাদের ধন্যবাদ জানাচ্ছি। স্যার, মাননীয় রাষ্ট্রপতি দ্ব্যর্থহীন ভাষায় অপেন মিটিং-এ যে কথা বলে গিয়েছেন তারজন্য আমার আন্তরিক কৃতজ্ঞতা জানাচ্ছি। সব শেষে মাননীয় অধ্যক্ষ মহাশয়, এ পক্ষের মাননীয় বন্ধুরা যে সৃজনশীল প্রস্তাব, রেখেছেন তার জন্য তাদের আন্তরিক ধন্যবাদ দিচ্ছি এবং ও পক্ষের বন্ধুদের ক্রমান্বয়ে শুভবুদ্ধির উদয় হবে এই আশা করছি। স্যার, এই কথা বলে সমস্ত কাট মোশনের বিরোধিতা করে "সমবায় জিন্দাবাদ" এই কথা উচ্চারণ করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**Mr. Speaker :** I now put the cut motions to vote.

The motion of Shri Bhupal Chandra Panda that the amount of the Demand be reduced to Re. 1, was then put and lost.

The motion of Shri Netaipada Sakar that the amount of the Demand be reduced by Rs. 100, was then put and lost.

The motion of Shrimati Ila Mitra that the amount of the Demand be reduced by Rs. 100, was then put and lost.

The motion of Dr. Zainal Abedin that a sum of Rs. 13,16,36,000 be granted for expenditure under Grant No. 50, Major Heads : "298—Cooperation, 498—Capital Outlay on Cooperation and 698—Loans to Cooperative Societies", was then put and agreed to.

[4-50 — 5-00 p.m.]

## Demand for Grant No. 63

**Major Heads : 321—Village and Small Industries (Excluding Public Undertakings), 521—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) and 721—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings).**

**Dr. Zainal Abedin :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 4,48,11,000 be granted for expenditure under Grant No. 63, Major Heads : 321—Village and Small Industries (Excluding Public Undertakings), 521—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) and 721—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings)".

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের অনুমোদন অনুসারে আমি ৪ কোটি ৪৮ লক্ষ ১১ হাজার টাকার ব্যয়বরাদ্দের একটি দাবি সভার সামনে উপস্থিত করার অনুমতি চাইছি। এই ব্যয় হবে আমাদের ডিমান্ড নম্বর ৬৩—মেজর হেড '৩২১— ভিলেজ অ্যান্ড স্মল ইণ্ডাস্ট্রিজ', '৫২১—ক্যাপিটেল আউটলে অন ভিলেজ অ্যান্ড ইণ্ডাস্ট্রিজ' এবং '৭২১—লোনস ফর ভিলেজ অ্যান্ড স্মল ইণ্ডাস্ট্রিজ' অনুসারে।

সামাজিক ও অর্থনৈতিক প্রেক্ষাপটে আমাদের পরিকল্পনার মূল লক্ষ্য হল কুটির ও ক্ষুদ্র শিল্পের পরিপূর্ণ উদ্বোধন। কর্মহীনতার মোকাবিলার জন্যে বিশেষত অনুন্নত গ্রাম এলাকায় কুটির ও ক্ষুদ্র শিল্পকে বিশেষ ভূমিকা নিতে হবে, ভূমিকা নিতে হবে আঞ্চলিক অর্থনৈতিক বৈষম্য দূরীকরণের জন্যে, জাতীয় আয়ের আরো সুষম বন্টনের জন্যে, উৎপাদন কর্মসূচিতে সম্পদের আরো ব্যবহারের জন্যে। একথা আজ স্ফটিকস্বচ্ছ, গতানুগতিক পথে আমাদের ক্রমবর্ধমান বেকার সমস্যা সমাধানের সম্ভাবনা খুবই কম। সেই কারণেই আজ প্রয়োজন দেখা দিয়েছে শিল্পের নতুন দিগন্তে মুক্তির, অর্থনীতিতে নতুন অধ্যায় সংযোজনের, কুটির ও ক্ষুদ্র শিল্পে নতুন কর্মসৃষ্টির অভাবনীয় সুযোগের। এই হল আমাদের কর্মসূচির চালচিত্র এবং বহু ধরনের বাধার মধ্যে থেকেও আমরা আমাদের সঙ্কল্পের পথে এগিয়ে যেতে দৃঢ়পণ। একথা সত্য আমরা যা করতে পেরেছি তা যথেষ্ট নয়, সামাজিক ও অর্থনৈতিক দাবির শৈলছায়ায় আমাদের আত্মশ্লাঘার কোন স্থান নেই কিন্তু একথা সত্য আমাদের হাতে যে সম্পদ রয়েছে তার সর্বার্থক ব্যবহারের চেষ্টায় কোন ত্রুটি নেই।

পঞ্চম পরিকল্পনার অন্যতম প্রধান লক্ষ্য ছিল—গ্রাম ও অনুন্নত এলাকাকে উন্নতির মানচিত্রে এনে দারিদ্র্যকে দূর করা। আমাদের গ্রামে আজ মোট জনসংখ্যার ৭৫ শতাংশ বাস করে। আমাদের সমস্ত রকম চেষ্টা সত্ত্বেও সেই গ্রামাঞ্চলের অনুন্নত অর্থনীতির উপর যতটা দাগ কাটতে চেয়েছিলাম তা পারি নি। সেই কারণেই আমাদের প্রিয় প্রধানমন্ত্রীর বিশ-দফা কর্মসূচির ঘোষণা। যে ঘোষণায়, গ্রামাঞ্চলের, অনুন্নত এলাকার দুর্বল শ্রেণীর মানুষের অর্থনৈতিক উন্নতির বিশেষ কর্মসূচির কথা সোচ্চার।

বিশ-দফা কর্মসূচিতে তাঁত পেয়েছে বিশেষ স্থান। বর্তমান কর্মসূচি অনুসারে যে সমস্ত তন্তুজীবি শুধুমাত্র সমবায়ের মধ্যে আছেন তাঁদেরই সর্বাধিক সাহায্য দেওয়া যায়। কিন্তু যাঁরা রয়েছেন সমবায়ের বাইরে তাদের জন্যে বিশেষ কিছু করার উপায় নেই। সুতরাং সরকারের সাহায্য সূচির পরিপূর্ণ সুযোগ গ্রহণের জন্যে সমবায়ের বাইরের সমস্ত তাঁতী ভাইকে আমরা সমবায়ের মধ্যে আনার অক্লান্ত কর্মসূচিকে জোরদার করতে চেয়েছি। আমাদের এই বিশেষ প্রচেষ্টা ভারত সরকারেরে মেনে নেওয়া শিবরামন কমিটির অনুমোদনের সঙ্গে সঙ্গতি রেখেই এগিয়ে চলেছে। ওয়েস্ট বেঙ্গল হ্যাণ্ডলুম অ্যাণ্ড পাওয়ারলুম ডেভালপমেন্ট করপোরেশান স্থাপনের উদ্দেশ্যই হল তাঁত শিল্পে প্রয়োজনীয় কাঁচামাল যোগানো এবং তৈরি মাল বিক্রি করা। উদ্দেশ্য যাই থাক আর্থিক সঙ্কটের জন্যে করপোরেশান তার দায়িত্বের পূর্ণ লক্ষ্যে এখন পৌঁছাতে পারে নি।

বিশ-দফা কর্মসূচির ঘোষণা অনুসারে তাঁত শিল্পকে তার লক্ষ্যে পৌঁছে দেবার জন্যে প্রশাসনিক কাঠামো তৈরির ব্যবস্থা নেওয়া হয়েছে। একটি স্বতন্ত্র ডাইরেক্টরেট প্রতিষ্ঠিত হয়েছে। সমবায় ও সমবায়-বহির্ভূত তাঁতী ভাইদের এই শিল্পাধিকার রক্ষণাবেক্ষন করবেন। প্রশাসনিক দায়িত্বকে কর্মকেন্দ্রে প্রসারিত করা হয়েছে। পশ্চিমবাংলার প্রতিটি জেলায় অন্যূন একটি করে 'হ্যাণ্ডলুম ডেভালপমেন্ট অফিস' খোলা হয়েছে।

বিশ-দফা কর্মসূচির অঙ্গ হিসেবে কেন্দ্রীয় সরকারের আর্থিক সাহায্যের প্রতিশ্রুতি পাওয়া গেছে, যে অর্থে তাঁতের জন্যে একটি নিবিড় অঞ্চল উন্নয়ন প্রকল্প এবং একটি রপ্তানিমুখী প্রকল্প স্থাপন করা সম্ভব হবে। যথাসময়ে এই সাহায্যের পরিমাণ ও সাহায্যকে কাজে লাগাবার ধরন সম্পর্কে কেন্দ্রীয় সরকারের নির্দেশ আসবে। এই প্রকল্পের জন্যে একটি বোর্ড গঠিত হবে। বোর্ড কাজ করবেন হ্যাণ্ডলুম অ্যাণ্ড পাওয়ারলুম ডেভালপমেন্ট কর্পোরেশান এবং ওয়েস্ট বেঙ্গল স্টেট হ্যাণ্ডলুম উইভার্স কো-অপারেটিভ সোসাইট লিমিটেডের তদারকি ও নির্দেশ অনুসারে।

গ্রামীণ কর্মসংস্থানে রেশম শিল্পের ভূমিকা উল্লেখের অপেক্ষা রাখে না। ভারতের রেশম উৎপাদনকারী রাজ্যগুলির মধ্যে পশ্চিমবঙ্গ দ্বিতীয় স্থান অধিকার করে আছে। প্রায় ৬০ হাজার পরিবার রেশম চাষ ও রেশম উৎপাদনে নিয়োজিত। শিল্পের এই বিভাগ অভূতপূর্ব প্রগতির সম্ভাবনাকে বুকে ধরে রেখেছে।

১৯৭৪-৭৫ সালে সমস্ত সম্পদের সর্বাত্মক ব্যবহারের উদ্দেশ্যে রেশম শিল্পের জন্যে একটি সুগ্রথিত পরিকল্পনা গ্রহণ করা হয়েছিল এবং কার্যকরী করা হয়েছিল। ঋণদানকারী সংস্থার কাছ থেকে মোট সাহায্য এসেছিল এক কোটি টাকা। প্রকল্পের মূল লক্ষ্য ছিল দেশ ও বিদেশের বাজারের ক্রমবর্ধমান উন্নতমানের রেশমের প্রয়োজন মেটানো। এই

পরিকল্পনার লক্ষ্য (১) তুঁতচাষে জমির পরিমাণ বাড়ানো, (২) পশুপালন ঘর স্থাপন, (৩) সেচের ব্যবস্থা করা, (৪) গ্রেনেজ স্থাপন করা। এ ছাড়াও রেশম শিল্পের পরিপূর্ণ বিকাশের জন্যে বহুতর ব্যবস্থা নেওয়া হয়েছে। এর ফলে রেশমের উৎপাদন বছরে বাড়বে ৫ লক্ষ কেজি। এখন উৎপাদনের পরিমাণ ৩ লক্ষ ২৬ হাজার কেজি। আর পঞ্চম পরিকল্পনার শেষে আরো ১০ হাজার একর জমি তুঁত চাষের আওতায় এসে যাবে। ভবিষ্যৎ কর্মসূচি প্রণয়নের জন্যে আগামী অর্তনৈতিক বছরে আমরা একটি রেশম শুমারির প্রস্তাব রাখছি।

১৯৭৫ সালের জুন মাসে ভারত সরকার লাক্ষার একটি মজুত ভাণ্ডার তৈরির অভিপ্রায় প্রকাশ করেছিলেন। উদ্দেশ্য ছিল বাজারের পড়তি দামের অর্থনৈতিক আঘাত থেকে দরিদ্র আদিবাসী লাক্ষা উৎপাদকদের বাঁচানো। রাজ্য কুটির ও ক্ষুদ্র শিল্প দপ্তর, ওয়েস্টবেঙ্গল স্মল ইণ্ডাস্ট্রিজ কর্পোরেশানের সহযোগিতায় এই রাজ্যে সেই কর্মসূচি রূপায়ণের কাজে ব্রতী হয়েছে।

স্টেট ট্রেডিং কর্পোরেশান থেকে ৫০০ মেট্রিক টনের কাঠিগালার একটি অর্ডার পেয়ে রাজ্য সরকার অনুমোদিত সংস্থা ওয়েস্টবেঙ্গল স্মল ইণ্ডাস্ট্রিজ কর্পোরেশান বিপণনের কাজ শুরু করেন এবং অর্ডারের প্রথম কিস্তি প্রায় সরবরাহ করা হয়ে গেছে। কর্পোরেশান কর্মসূচিকে আরো কার্যকরী করার উদ্দেশ্যে বৈশাখী ফসল কেনার ব্যবস্থা করছেন। জেলাভিত্তিক প্রশাসনিক দপ্তরের সঙ্গে পরামর্শ করে জেলায় জেলায় সরাসরি ক্রেতা প্রতিনিধি নিয়োগের ব্যবস্থা চলেছে।

আশা করা যায়, এই ব্যবস্থায় বাজারে কাঠিগোলার মূল্য তিন টাকা প্রতি কিলোতে স্থিতিশীল হবে যাতে থাকবে ৫০ শতাংশ বীজলাক্ষা। এই নির্ধারিত মূল্যের সুযোগ পাবেন উৎপাদকরা।

ফিরে আসা যাক ক্ষুদ্র শিল্প বিভাগে। একথা আমি অকপটে স্বীকার করব বিশ্বাসযোগ্য সমীক্ষার অভাবে ক্ষুদ্র শিল্পের বর্তমান বিন্যাস ও সঠিক প্রগতির তথ্য পাওয়া শক্ত। তবে মোটামুটি একটা চিত্র তুলে ধরা যায়।

আজ পর্যন্ত নথিভুক্ত ক্ষুদ্র শিল্পের অগ্রগতি আন্দাজ করা যায়। ১৯৭০ সালে সংখ্যা ছিল ১৬ হাজার ৫ শো ৬৫, ১৯৭২-এ ছিল ২৪ হাজার ৭ শো ১২, ১৯৭৫ সালে সংখ্যা দাঁড়িয়েছে ৮৯ হাজার ৮ শো ২২।

১৯৭৩ সালে কেন্দ্রীয় সরকার সারা ভারতের ক্ষুদ্রশিল্প গণনার কাজ হাতে তুলে নেন। গণনা খুব তাড়াতাড়ি শুরু ও শেষ হয়। ফলে শিল্পের এক বৃহৎ সংখ্যা, যাদের

নিবিড় ক্ষুদ্র শিল্প অভিযানের সময় কিংবা সাধারণ গতিতে ১৯৭৩ সালে ৩১শে ডিসেম্বরের পর নথিভুক্ত করা হয়, প্রতিবাদ সত্ত্বেও গণনায় সেই সংখ্যা অন্তর্ভুক্ত করা হয়নি। অবশেষে কেন্দ্রীয় সরকার আমাদের প্রতিবাদ অনুসারে একটি বিশেষ সেল গঠন করে শিল্পগণনায় এইসব ফেলে রাখা ক্ষুদ্র সংস্থার অন্তর্ভুক্তির কাজ হাতে তুলে নিয়েছেন।

ক্ষুদ্র শিল্প বিভাগে রয়েছে গতানুগতিক শিল্প, জনপ্রিয় ভাষায় যার অপর নাম 'কুটির শিল্প' আর রয়েছে আধুনিক শিল্প। কুটির শিল্পের মধ্যে, কারুশিল্পকে যথোচিত কাঁচামালের যোগান দিয়ে শিল্পীকে আরো বেশি উপার্জনের সুযোগ করে দেওয়াই আমাদের প্রধান উদ্দেশ্য। আমার দপ্তর এই উদ্দেশ্যে ১০ লক্ষ টাকার মূলধন বিনিয়োগ করে একটি হ্যাণ্ডিক্রাফটস ডেভালপমেন্ট কর্পোরেশান স্থাপনের প্রস্তাব রাখছে যে, কর্পোরেশানের উদ্দেশ্য হবে কারুশিল্প ও শিল্পীকে শিল্প বিকাশের সমস্ত সুযোগ ও সাহায্য দেওয়া। দি অ্যাপেকস্ হ্যাণ্ডিক্রাফটস্ কো-অপারেটিভ সোসাইটি প্রাথমিক কারুশিল্প সমবায়ের উজ্জীবন ও পুনর্গঠনের কাজ সরকারের নিয়ম অনুসারে ঋণ দিয়ে সুষ্ঠুভাবে পালন করে চলেছেন।

আধুনিক শিল্পের ক্ষেত্রে আমাদের উন্নয়ন কর্মসূচির মুখ্য উদ্দেশ্য হল (১) স্থাপিত উৎপাদন ক্ষমতার পূর্ণ ব্যবহার, (২) অনুষঙ্গ শিল্প এবং নির্বাচিত শিল্প প্রগতি, (৩) প্রায়-শহর, গ্রাম ও অনুন্নত এলাকায় শিল্প বিকাশ।

গত দু-বছরের প্রচেষ্টায় মধ্যবর্তী প্রযুক্তির উপর ভিত্তি করে আমরা বেশ কিছু আধুনিক শিল্প স্থাপনের পথ প্রশস্ত করেছি যেমন, (১) সিন্থেটিক ডিটারজেন্ট, (২) মিনি সুগার প্ল্যান্ট, (৩) মিনি পেপার প্ল্যান্ট, (৪) সলভেন্ট একসট্রাকসান প্রভৃতি। এই ধরনের শিল্প অদ্ভুত কোন কারণে এ রাজ্যে ছিল না। ব্যাঙ্ক এবং ঋণদানকারি সংস্থার সাহায্যে এই দপ্তরের উৎসাহে বেশ কিছু সংস্থা এই বিভাগ ছড়িয়ে পড়েছে। উৎপাদন শুরু না হলেও নতুন জমিতে ক্ষুদ্র শিল্পকে দাঁড় করাবার চেষ্টা সফল হতে চলেছে। ক্ষুদ্র শিল্প আজ নতুন দিগন্তে মুক্তি পেতে চলেছে।

ইলেকট্রনিক্সের ক্ষেত্রে, টেস্টিং ল্যাবরেটারি তৈরি হচ্ছে। এটি রাজ্য ও কেন্দ্রীয় সরকারের একটি যৌথ সংস্থা হতে চলেছে। রাজ্য সরকার পরিচালিত সংস্থা ইলেক্ট্রো-মেডিক্যাল অ্যান্ড অ্যালায়েড ইন্ডাস্ট্রিজ লিমিটেডের মাধ্যমে এই কাজ হবে। ল্যাবরেটারির কিছু কিছু যন্ত্রপাতি সংগ্রহ করা হয়ে গেছে, আশা করা যায় ১৯৭৬ সালের এপ্রিল মাস নাগাদ ইলেক্ট্রনিক শিল্পের সাহায্যের জন্যে, এই ল্যাবরেটারি খুলে দেওয়া সম্ভব হবে।

আধুনিকীকরণের কর্মসূচি অনুসারে অনুসারে দশটি শিল্পকে বেছে নেওয়া হয়েছে এই বছরের জন্যে। আধুনিকীকরণের কর্মসূচিতে আছে—(১) যন্ত্রের আধুনিকীকরণ, (২) পরিচালন ব্যবস্থার উন্নতি, (৩) উৎপাদন ব্যবস্থার উন্নতি এবং (৪) শ্রমিকদের আচরণ

ও কর্মক্ষমতার পরিবর্তন।

চর্মশিল্পকেও এই বছরের আধুনিকীকরণের কর্মসূচির অন্তর্ভূক্ত করা হয়েছে। রাজ্যে এবং রাজ্যের বাইরে থেকে প্রচুর কাঁচা চামড়া পাওয়া সত্ত্বেও চর্মশিল্প এখন পেছনে পড়ে আছে। চর্মশিল্পে নিযুক্ত ক্ষুদ্র শিল্প সংস্থার পক্ষে ফিনিসিং প্ল্যান্ট বসানো সম্ভব নয়, ফলে কাঁচা এবং প্রায়-পাকা চামড়া চলে যায় তামিলনাড়ুতে এবং অন্যান্য রাজ্যে ফিনিসিংয়ের জন্যে। এই সমস্যার মোকাবিলার জন্যে আমার দপ্তর বর্তমানে ২ কোটি টাকা ব্যয়ে ওয়েস্ট বেঙ্গল লেদার ইন্ডাস্ট্রিড ডেভেলপমেন্ট কর্পোরেশন স্থাপন করেছেন এই রাজ্যে। আমার বিশ্বাস, এই কর্পোরেশন, এই রাজ্যের ক্ষুদ্র চর্মশিল্পকে সেই সাহায্য এগিয়ে দিতে পারবে যার ফলে চামড়া প্রসেসিং ও ফিনিসিংয়ের কাজ সহজ হবে এবং এই রাজ্যের চামড়াজাত দ্রব্যের রপ্তানি বাড়বে।

কেন্দ্রীয় সরকারের কাছে আমরা কৃতজ্ঞ। তারা দুটি সংস্থা স্থাপনের জন্যে আলাদা অর্থ সাহায্য দেবার প্রস্তাব নীতিগতভাবে স্বীকার করেছেন। সংস্থা দুটি হ'ল ঃ

(ক) চর্মশিল্পের জন্যে একটি কমন সার্ভিস ফেসিলিটি সেন্টার ;

(খ) চর্ম ও চর্মজাত দ্রব্যের জন্যে একটি টেস্টিং ল্যাবরেটারি।

[5-00 — 5-10 p.m.]

স্টেট ট্রেডিং কর্পোরেশনের প্রযুক্তিগত পরামর্শে এই কাজ হবে। স্টেট ট্রেডিং কর্পোরেশন তৈরি করছেন প্রোজেক্ট রিপোর্ট।

যোল-দফা কর্মসূচির পথ ধ'রে ১৯৭৪ সালের অক্টোবর থেকে ১৯৭৬ সালের জানুয়ারির মধ্যে ৩,৩৩৭টি ক্ষুদ্র শিল্প সংস্থা স্থাপিত হয়েছে। চাকরি পেয়েছে ১৭,৬৩৫ জন। এর মধ্যে কিছু সংস্থা স্থাপিত হয়েছে অতিরিক্ত কর্মসংস্থান প্রকল্প অনুসারে মার্জিন মানির সাহায্যে। ১৯৭৬ সালের জানুয়ারি পর্যন্ত মোট ৪৮ লক্ষ ৬৮ হাজার ৯১২ টাকা ৬৭ পয়সা মার্জিন মানি হিসেবে ৪৯৬টি ক্ষুদ্র শিল্প সংস্থাকে দেওয়া হয়েছে। বিগত বছরের পরিমাণ ছিল ৪৬ লক্ষ ৭৭ হাজার ২৪ টাকা ৭৮ পয়সা। পুরুলিয়া, নদীয়া ও মুর্শিদাবাদে কেন্দ্রীয় সরকারের অনুদান হিসেবে ২৮টি সংস্থা পেয়েছে ২ লক্ষ ৪৮ হাজার ৬২৪ টাকা।

রাজ্যের বিশাল কর্মহীনতার পরিপ্রেক্ষিতে আমাদের প্রচেষ্টা সমস্যার প্রান্ত স্পর্শ করেছে মাত্র। তবে আমার দৃঢ় বিশ্বাস রাজ্যে ক্ষুদ্র শিল্পের দ্রুত বিকাশের আবহাওয়া তৈরি হয়ে উঠেছে।

শিল্প স্থাপনের উপযুক্ত পরিমন্ডল সৃষ্টির কথায় এলে এই রাজ্যে দ্বিতীয় ও তৃতীয় পরিকল্পনাকালে ১৫১ লক্ষ টাকা ব্যয়ে মাত্র সাতটি ইন্ডাস্ট্রিয়াল এস্টেট তৈরি করতে পেরেছে। পঞ্চম পরিকল্পনায় ওয়েস্ট বেঙ্গল স্মল ইন্ডাস্ট্রিজ কর্পোরেশন ইন্ডাস্ট্রিয়াল এস্টেট স্থাপনের ভার পেয়েছে। সরকার এই কর্পোরেশনকে মার্জিন মানি দিচ্ছেন, ব্যাঙ্ক দিচ্ছেন ঋণ। এই অর্থ সাহায্যে সরকার অনুমোদিত একাধিক প্রকল্প রূপায়িত হ'তে চলেছে। ব্রেস ব্রিজের কাছে খিদিরপুরে ইন্ডাস্ট্রিয়াল এস্টেট তৈরি হয়ে গেছে, ৩৪টি শেড আছে। ট্যাংরা এবং কল্যাণীর এস্টেট তৈরি প্রায় শেষ পর্যায়ে। মালদার কমার্শিয়াল এস্টেট সমাপ্তির পথে। ইতিমধ্যেই অংশবিশেষে নির্বাচিত প্রার্থীরা জায়গা পেয়েছেন। খড়্গপুর, দুর্গাপুর এবং শিলিগুড়িতে একটি ক'রে ইন্ডাস্ট্রিয়াল এস্টেট আর রায়গঞ্জে একটি কমার্শিয়াল এস্টেট তৈরির কাজ ওয়েস্ট বেঙ্গল স্মল ইন্ডাস্ট্রিজ কর্পোরেশন হাতে তুলে নিতে চলেছেন।

অনুষঙ্গ শিল্প প্রতিষ্ঠান স্থাপনের জন্যে নিবিড় উদ্যোগ গ্রহণ করা হয়েছে। আমাদের উন্নয়ন কর্মসূচির এ এক প্রধান দিক। রাজ্যভিত্তিক একটি কমিটি, দুর্গাপুরে একটি আঞ্চলিক কমিটি, তাছাড়া বিভিন্ন এলাকার জন্যে একটি টাস্ক ফোর্স গঠিত হয়েছে। আসানসোল, রাণীগঞ্জ এবং দুর্গাপুর অঞ্চলে অনুষঙ্গ শিল্পের পরিপূর্ণ বিকাশের জন্যে অনুষঙ্গ শিল্পসামগ্রীর একটি স্থায়ী প্রদর্শনী ও একটি সাব-কন্ট্রাক্ট এক্সচেঞ্জ স্থাপন করা হয়েছে দুর্গাপুরে। কলকাতার স্মল ইন্ডাস্ট্রিজ সার্ভিস ইনস্টিটিউটে এই ধরনের একটি এক্সচেঞ্জ তো রয়েছেই।

বিভিন্ন পরিকল্পনা খাতে ব্যয়বরাদ্দের বিস্তারিত দাবি পাওয়া যাবে ১৯৭৬-৭৭ সালের সিভিল বাজেট এস্টিমেটের দ্বিতীয় খন্ডের ১৫৫২ থেকে ১৬০২ পৃষ্ঠায়।

সবশেষে আমি মাননীয় সভ্যদের কাছে এই আবেদন রাখতে চাই সরকারের সঙ্গে সহযোগিতা করুন। গ্রামীণ ও ক্ষুদ্র শিল্পের বিকাশে আমাদের নীতিকে সফল করুন।

**Mr. Speaker :** All the cut motions are in order and are taken as moved.

**Shri Shish Mohammad :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1.

**Shri Bhupal Chandra Panda :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1.

**Shri Shish Mohammad :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100.

**Shri Nitai Pada Sarkar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100.

**Shrimati Ila Mitra :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100.

**Shri Deo Prakash Rai :** Mr. Speaker, Sir, the Hon'ble Minister, Dr. Zainal Abedin gave us a very very vague picture. You have seen how much time he took to move his grant, almost one hour which he could have finished within 45 minutes. Sir, I am one of those in Inida who supports 20-point economic programme of the Prime Minister and As a leader of the Gorka League also I support Prime Minister's 20-point programme but I do not want him to mislead the House by giving a very vague picuture. He could not explain actually what he wanted to do, Sir. You know that there is an organisation in Free School Street, called R.I.C., i.e., the Rehabilitaion Industries corporation and about 20 lakh sarees and dhoties are lying idle there. Every M.L.A. gets dhoties and sarees through Relief and Social Welfare Department to distribute there amongst distressed people. But instead of taking those commodities from R.I.C., these are bought from Bombay and Ahmedabad Mills. So, Sir, you will see that when our own industry is lying idle, Bombay sarees and dhoties are coming here. I want to know from the Hon'ble Minister why these things are happening. Sir, he was talking about cottage and small-scale industries. Has there been any change ? There has been no change.

There have been lapses. During one of the landslides in Darjeeling clay was discovered but nothing has been done to exploit it. I will tell you with due respect and with attachment to 20-point programme of the Prime Minister that this budget as was presented by Mr. Sankar Ghose here should have thrown some more light on the unemployment problem. Now, about the backlog of unemployed persons ? In this budget speech have you touched it ? No. I asked the Minister-in-charge when they formed the Ministry, what was the backlog of unemployed per-

sons? When you formed the Ministry in 1972 what was the backlog figure of unemployment ? Now, after you formed the Ministry can you tell me that ? Dr. Gopal Das Nag also cannot tell me. It was, I think, a class. (laughter from other benches) and Clowns always laugh. Now Sir, regarding the hill development, why there is not any special item in the budget ?

**Shri Abdul Bari Biswas :** On a point of order, Sir, Mr. Rai has uttered some unparliamentary words as fools and clowns. I very much object to it.

**Mr. Speaker :** He has not specifically identified any person. It is not in respect of any individual member. It is a general remark. I think you need not be so touchy because this remark is not made in respect of any individual person. It is made in a humourical sense. Mr Biswas, it is absolutely a humour without meaning any attack on any individual person.

**Shri Abdul Bari Biswas :** Sir, if you allow this, it will be a precedent.

**Mr. Speaker :** I am not allowing any unparliamentary word. What I mean is that this is a general word in a humorical sense. I think Mr. Rai, you do not want to attack any person.

[5-10 — 5-20 p.m.]

**Shri Deo Prakash Rai :** I did not say. স্যার, আমি আনপার্লামেন্টারি ওয়ার্ড "মিথ্যা" বলতে পারি না, কিন্তু অসত্য বলতে পারি। Now there is a budget provision about the Hill Development. A hill is also coming in this House. I am grateful to our Chief Minister and also to the members of the Council of Ministers. I expected it because I have written to the Chief Minister on this. I will tell you that the budget provisions are, Mr. Speaker, Sir,s as they have said, so much, but what about the remaining balance ? This was not utilised. They have brought it for-

ward. Now they have provided for Rs. 2 crores and something for the hill development. But Sir, I will tell you that actually it is not a new provision of Rs. 2.5 crores. This is only brought forward from the past. There is also a lapse here. So I want to raise it. You are bringing a Bill for the hill development council for which I am happy and thank the Chief Minister and the Council or Ministers. Sir, for the Hill Development Council there is a provision in the central sector. Why they have not given that to us?

মাননীয় স্পিকার মহাশয়, আপনাদের মন্ত্রী ডাঃ জয়নাল আবেদিন যে বাজেট পেশ করেছেন সে সম্পর্কে আমার বক্তব্য হচ্ছে বর্তমানে গ্রামীন এবং ক্ষুদ্র শিল্প শুধু আমাদের রাজ্যেই নয়, সারা ভারতবর্ষে যে চেহারা ধারণ করছে সেটা আগের চেয়ে এখন পৃথক। আমাদের ক্ষুদ্র এবং কুটির শিল্প সম্পর্কে যে ধারণা ছিল গত ২/১ বছরে সেই ধারনার আমূল পরিবর্তন হয়ে যাচ্ছে। কেন্দ্রীয় সরকার আগে ক্যাপিট্যাল কস্ট সাড়ে সাত লক্ষ টাকা ঘোষণা করেছিলেন এবং এখন শুনছি অতি সম্প্রতি তাঁরা নাকি এটাকে ১০ লক্ষ টাকা করেছেন। যাহোক, এই যে ১০ লক্ষ টাকা ক্যাপিটাল কস্ট তার মানে হচ্ছে তার ওয়ার্কিং ক্যাপিটাল আরও ১০/১৫ লক্ষ টাকা এবং দুটো মিলিয়ে ২৫ লক্ষ টাকা যে টোট্যাল ক্যাপিটাল সেটা এখন স্মল স্কেল ইণ্ডাস্ট্রির ক্ষেত্রে হবে। এটা ঘোষণা করার পর থেকেই সমস্ত রাজ্যে স্মল স্কেল ইণ্ডাস্ট্রির ধারণা আগাগোড়া পাল্টাচ্ছে। আজকে বিজ্ঞানের উন্নতির ফলে স্মল স্কেল ইণ্ডাস্ট্রি সেক্টরে অনেক জিনিস এসে গেছে। সোফিসটিকেটেড ইণ্ডাস্ট্রি যেমন ইলেকট্রোনিক্স, অর্থাৎ যেখানে বিজ্ঞানের কলা কৌশল দরকার হয় তারা আজকে স্মল স্কেল সেক্টরে এসে গেছে। কাজেই আমার মনে হয় চর্ম শিল্প থেকে আরম্ভ করে ২৫ লক্ষ টাকার যে ক্ষুদ্র শিল্প সেই সমস্তকে আপনি যদি ক্ষুদ্র এবং কুটির শিল্প বলে চালাতে চান সেটা বোধহয় আমাদের রাজ্যে সম্ভব হবেনা। আমার ধারণা হচ্ছে টাইম হ্যাজ কাম যখন এই রাজ্যে কুটির শিল্প এবং ক্ষুদ্র শিল্পের ব্যাপারে দুটি পৃথক দপ্তর করার দরকার হবে। সমগ্র ক্ষুদ্র শিল্প এবং কুটির শিল্পের স্ট্রাকচার দেখে আমার ধারণা হচ্ছে যে একটা বাজেটে এই আলোচনা করা সম্ভব হয়। একজন মন্ত্রীর পক্ষে চর্ম শিল্প থেকে আরম্ভ করে কামার, কুমোর এবং ২৫ লক্ষ টাকার ইলেকট্রনিক পর্যন্ত শিল্পকে বিচার বিবেচনা করা বোধহয় আর সম্ভব হবে না। ১০ লক্ষ টাকা মূলধন বিনিয়োগ করে হ্যাণ্ডিক্রাফট্স ডেভালপমেন্ট কর্পোরেশন স্থাপনের যে প্রস্তাব করছেন আমার মনে হয় এটা কুটির শিল্পকে পৃথক করবার জন্য করছেন। এটা যদি হয় তাহলে ভালই হবে। তারপর, স্মল স্কেল ইণ্ডাস্ট্রিস কর্পোরেশনকে শুধুমাত্র ইণ্ডাস্ট্রিয়াল এস্টেট তৈরি করতে না দিয়ে তাদের আরও কাজকর্ম দেবার দরকার আছে। তারপর আর

একটা যে ডাইরেক্টোরেট স্থাপনের প্রস্তাব করেছেন সেটা নিশ্চয়ই কুটির শিল্পের জন্য পৃথকভাবে হবে, এটা নিশ্চয়ই সফিসটিকেটেড স্মল স্কেল-এর জন্য নয়। তাহলে সফিসটিকেটেড-এর জন্য আপনি কোনটা করছেন? কাজেই আমার মনে হয় আপনি রিঅর্গানাইজেসনের কথা আর একটু ভাবুন কারণ এর উপরে পশ্চিমবাংলার স্মল স্কেল ইণ্ডাস্ট্রির গ্রোথটা ভবিষ্যতে অনেক কিছু নির্ভর করে।

[5-20 — 5-30 p.m.]

যে সমস্ত ক্ষুদ্র ক্ষুদ্র সমবায় তৈরি হয়েছে—আমি এই রকম দুটো সমবায় তৈরি করেছি আমার নিজের বাস্তব অভিজ্ঞতা আছে যে কি সুন্দর ছোট ছোট সমবায়গুলি কাজ করে। অথচ তাদের যেহেতু শেয়ার ক্যাপিটেল কম সেজন্য তাদের টেন টাইমসের বেশি শেয়ার ক্যাপিটেল ওয়েস্টবেঙ্গল কো-অপারেটিভ দেয়না বলে আমি তাদের ক্যাপিটেল স্ট্রাকচার বাড়াতে পারছি না, এতে অত্যন্ত অসুবিধা হচ্ছে এই তাঁতিদের উন্নত করবার জন্য। সুতরাং এখন হ্যাণ্ডলুম ডেভেলপমেন্ট কর্পোরেশন হয়েছে, জানিনা কতটা মহাজনদের হাত থেকে ঋণমুক্ত হতে পারবে, তবে এ বিষয়ে যদি একটু দক্ষতার সঙ্গে বিশ্বস্ততার সঙ্গে কাজ করা যায় তাহলে হয়ত তাঁতীদের একটা পজিশনে এনে দেওয়া যাবে। তারপরে স্যার, চর্ম শিল্পের ব্যাপারটা এটা আমার কাছে সবচেয়ে দুঃখজনক। কেবল কাঁচা চামড়া রপ্তানি হচ্ছে আর কেন্দ্রীয় সরকার বলছেন যে না সেমি ফিনিস চামড়া পাঠান হচ্ছে, সরকারের এই আইন কেউ মানুছেন না। ঐ কাঁচা চামড়া সেমি ফিনিশ চামড়া বলে চালিয়ে দিচ্ছে এবং ট্রেডিশনাল যারা চামড়ার কাজ করে হরিজন সেই মুচিরা কর্মচ্যূত হয়ে যাচ্ছে। সুতরাং কোন মতে যদি পশ্চিমবঙ্গ থেকে মন্ত্রী মহাশয় কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এই চর্মশিল্প বা কাঁচা চামড়া রপ্তানি বা সেমি-ফিনিশ চামড়া রপ্তানি বন্ধ না করতে পারেন তাহলে চর্মশিল্পকে বাঁচান যাবে না। স্যার, রেশম শিল্পের ব্যাপারটা আমার বাস্তব অভিজ্ঞতা আছে। বীরভূমে একটা রেশমের কারবার আছে, বড় বড় মহাজনদের হাতে এন্টায়ার মার্কেটিং কিছুতেই ঐ এন্টায়ার মার্কেটিংটা ন্যাশনেলাইজ করা যায়নি। এবং আমি বলছি না যে সমবায় চেষ্টা করছেনা কিন্তু সমবায় চেষ্টা করলেও গরীবদের এত অর্থের অভাব যে, মহাজনরা যখন তাদের কাছে টাকা নিয়ে পড়ে—এত দাদন নিয়ে রেখেছে, যে মহাজনদের হাত থেকে এদের উদ্ধার করা সম্ভব হয় না। দড়ি শিল্প আমাদের দেশে কিছুই হয়নি। অথচ স্যার, এখানে দেখছি দড়ি শিল্পের কোন ব্যবস্থাই দেখছিনা। বীরভূমে স্মল প্ল্যান্টেশান আছে। স্মল প্ল্যান্টেশন থেকে দড়ি তৈরি করবার জন্য একটা ব্যবস্থা ওখানে হয়েছে কিন্তু স্যার, দড়ির মার্কেটিংটা এত ডিঅর্গানাইজড যে কোন সূত্রে সেই দড়ি বড় বজারের মহাজনদের হাতে এসে যাচ্ছে এবং বড় বাজারের মহাজন অতি উচ্চ মূল্যে বিক্রী করছে। এখানে এত নারিকেল হয়

অথচ দড়ির কারখানা তৈরী হয়নি। আমি এখানে দেখতে পাচ্ছি যে আপনারা কোয়ারে ওয়ান ট্রেনিং সেন্টার নিয়ার ক্যালকাটা এবং একটা শোরুম কাম সেলস রুম, কলকাতায় বসে শোরুম করলে দড়ি শিল্প কি গ্রামাঞ্চলে বাড়বে। আমি ঠিক ধরতে পারছিনা, দড়িতো বড় বাজারের গো-ডাউনে বিক্রী হয়, দড়ি সম্পর্কে যে দুটো স্কিম আপনারা সাদা বইতে দিয়েছেন, আমার মনে হয়, এই দড়ি শিল্প সম্পর্কে স্কিমটা ভাল হয়নি। অন্যদিক দিয়ে আরও বেশি চিন্তা করা প্রয়োজন দড়ি শিল্পকে কারখানা করতে হবে। এই হচ্ছে কুটির শিল্প সম্পর্কে আমার বক্তব্য। আমি বিশদ আলোচনার মধ্যে যেতে চাইছি না। এখন স্মল স্কেল ইণ্ডাস্ট্রি সম্পর্কে আলোচনা করতে চাই। স্যার, স্মল স্কেল সম্পর্কে প্রথম চিন্তা হচ্ছে ইণ্ডাস্ট্রিয়াল স্টেট করে দেবেন এতে ডাইভারসিফিকেশন করা হবে। পঞ্চম পরিকল্পনাতে চিন্তা করা হয়েছে প্রত্যেক জেলাতে ইণ্ডাস্ট্রিয়াল স্টেট করবেন, সে বিষয়ে কিন্তু বেশি দূর অগ্রসর হওয়া যায়নি। পঞ্চম পরিকল্পনার তো অনেক দিন কেটে গেল, এখন সমস্ত জিলাতে ইণ্ডাস্ট্রিয়াল স্টেট করা সম্ভব হয়নি। কিন্তু স্যার, ইণ্ডাস্ট্রিয়াল স্টেট তৈরি করাটাও ওয়েস্টবেঙ্গল স্মল স্কেল ইণ্ডাস্ট্রিজ কর্পোরেশনের হাতে। যদি ও আমার মতে এদের হাতে দেওয়া উচিত নয়। আমার মতে স্মল স্কেল ইণ্ডাস্ট্রি ডেভেলপমেন্ট কর্পোরেশনের কাজ হচ্ছে স্মল স্কেল ইণ্ডাস্ট্রি কারখানাগুলি করা এবং স্যার, রাস্তাঘাট সিমেন্ট আর ভাড়া দেওয়ার কাজ ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট কর্পোরেশনের উপর ছেড়ে দেওয়া উচিত ছিল, তরুণবাবুর হাতে ছেড়ে দেওয়া উচিত ছিল, কিন্তু সেটা না দিয়ে স্মল স্কেল ইণ্ডাস্ট্রির যেটা আসল কাজ প্রডাকশন ওরিয়েন্টেড ইউনিটগুলি তৈরি করা, কেন যে ইণ্ডাস্ট্রিয়াল স্টেটগুলি তাদের হাতে দিয়েছেন সেটা স্যার, বুঝতে পারছি না। তা হোক। আমি স্যার, কয়েকটি ইণ্ডাস্ট্রিয়াল এস্টেট ঘুরেছি, কি দেখলাম? এই ইণ্ডাস্ট্রিয়াল এস্টেটগুলি, বিগ হাউসের, তাদের বেনামিতে জায়গা ভাড়া দিয়েছে, ইণ্ডাস্ট্রিয়াল এস্টেটের কারখানা করেছেন, আধা ইণ্ডাস্ট্রিয়াল এস্টেট গ্রো করলো কারা? এই আধা ইণ্ডাস্ট্রিলায় এস্টেট হচ্ছে বিরলার বেনামীতে। স্যার, শক্তিগড়ে বিরলার মিল রয়েছে অথচ ইণ্ডাস্ট্রিয়াল এস্টেট চলছে ছোট ছোট উদ্যোক্তাদের সুযোগ-সুবিধা দেবার জন্য। আপনি তো এগুলি বন্ধ করেননি। এই ইণ্ডাস্ট্রিয়াল এস্টেটগুলি হয়েছে এখানে কখনো বিরল এসেছে, কখনো হিম্মতসিংকা, গোয়েঙ্কা, বাজোরিয়া, কানোরিয়া এসেছে। এগুলি আপনি দেখবেন। দ্বিতীয়তঃ আমি দু-একটি জায়গা দেখেছি খালি পড়ে আছে কিন্তু ইণ্ডাস্ট্রিয়াল যাচ্ছে না। আমি, স্যার, এটাও দেখেছি যে কতকগুলি জায়গায় ইণ্ডাস্ট্রিয়াল এস্টেট এমন ইণ্ডাস্ট্রিস হয়েছে যেগুলি ঐ জেলার কৃষির সঙ্গে তার কোন যোগাযোগ নেই। আমরা যখন বলি যে ডিসপ্লেসওৈলর উদ্দেশ্যে কি, ঐ জেলায় কৃষিভিত্তিক শিল্পগুলি হোক, ঐ জেলার র-মেটিরিয়ালভিত্তিক হোক। তা, স্যার, সেখানে এমন ধরনের শিল্পগুলি প্রাইয়োরিটি পাচ্ছে যে প্রাইয়োরিটির নেচার নেই। এখানে আপনাদের বাধা দেওয়া উচিত

যে আমরা একটা পার্টিকুলার ডিস্ট্রিক্টে ইণ্ডাস্ট্রিয়াল এস্টেট করছি ঐ ডিস্ট্রিক্টের র-মেটিরিয়াল ইউটিলিজেশনের জন্য।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আপনি একটা জায়গার নাম বলুন কোথায় এই রকম হয়েছে।

**শ্রী হরশংকর ভট্টাচার্য ঃ** জায়গাটার নাম ঠিক মনে আসছেনা, ঐ যেখানে হাদা টেক্সটাইল হয়েছে সেটা কেন আপনি করতে দিলেন। এছাড়া আমার কাছে লিস্ট আছে পরে আমি তা আপনাকে দিতে পারবো। তারপর যেমন ধরুন একটা উদাহরণ দিয়ে বলি যে আসানসোল-দুর্গাপুর-রাণীগঞ্জ কোল বেল্ট, আয়রন বেল্ট, এটা ছাড়া আপনি যদি লোহার কারখানা নর্থ বেঙ্গলে নিয়ে যান, মালদায় নিয়ে যান তাহলে এটা উচিত কাজ হবেনা, এটা ভায়াবেল হবে না। আপনাকে এটা চিন্তা করে কাজ করতে হবে। দ্বিতীয়তঃ স্যার, কাঁচামাল বন্টন এখন পর্যন্ত ভারত সরকারের সেই নীতি সেই নীতিতে বড় শিল্পগুলি বেশি পাচ্ছে। অনেক আলাপ আলোচনা হয়েছে, একটা সেনসাস হয়েছে, ওদের যুক্তি ছিল সেনসাস না হলে কি করে কাঁচামাল বন্টন হবে। স্যার, সেনসাস হয়ে গেল, সেনসাস হওয়ার পর কি ছোট ছোট শিল্পগুলি কাঁচামাল পাচ্ছে? এই প্রোরাটা—এই প্রোরাটা মানে কি, বড়বড় শিল্পগুলি তাদের প্রোরাটা ক্যাপাসিটি বেশি দিচ্ছে, আসলে হয়তো ক্যাপাসিটি অনেক কম। তারা সেই প্রোরাটা পেয়ে তার ফুল ইউটিলিজেশন করছে কিন্তু ছোট ছোট শিল্পগুলি প্রোরাটা পায় আন্ডার ইউটিলিজেশন তা হয়ে যাচ্ছে। স্যার, তিন নং এ আপনি আসুন, আমাদের এখানে মন্ত্রী মহাশয় উল্লেখ করেছেন এ্যানসিলারি রিলেশনশিপ, এটা, স্যার, খুব গুরুত্বপূর্ণ ব্যাপার। কিন্তু, স্যার, আমাদের রাজ্যে আপনি জানেন যে অ্যান্সিলারি—এখানে এখন তো আমি শুনলাম ১৫ লক্ষ টাকা. আমাদের এই রাজ্যে, স্যার, অ্যান্সিলারিস আর প্র্যাকটিক্যালি এক্সপ্লয়টেড। এখানে অ্যান্সিলারি ইউনিট যেগুলি আছে সেগুলি প্র্যাকটিক্যালি এক্সপ্লয়টেড হচ্ছে। যেমন ধরুন আপনি জানে যে বড় বড় যেসব মাদার ইন্ডাস্ট্রিস সেই সব মাদার ইন্ডাস্ট্রিস তারা এই অ্যান্সিলারি ইউনিটদের সময়মতো টাকা দেয় না। সময়মতো টাকা না দেবার ফলে হয়েছে কি, ব্যাঙ্কের অ্যান্সিলারি প্রডাকশন যা করছে সেই অ্যান্সিলারি জিনিসপত্র মাদার ইন্ডাস্ট্রিস, বিগ ইন্ডাস্ট্রিস নিয়ে নিচ্ছে। এবং সেই বিগ ইন্ডাস্ট্রিস ইজ ইউটিলাইজিং অ্যান্সিলিয়ারিস অ্যাজ ক্রেডিট এজেন্সিস। আপনি আসুন প্রাসে, প্রাইস কোটেড ফর অ্যান্সিলিয়ারিস ইজ অ্যাবনরমালি লো। অ্যাবনরমালি লো হওয়ায় অ্যান্সিলিয়ারিসগুলি বড় বড় ইন্ডাস্ট্রিসের হাত থেকে বাঁচাতে পারছেন না। আমি গতবারও একথা বলেছি যে অ্যান্সিলারি প্রটেকশনের জন্য জাপানে ২২টি আইন আছে, আমেরিকাতে স্বয়ং প্রেসিডেন্ট এই স্মল স্কেল ইন্ডাস্ট্রিস প্রোটেকশনের জন্য যে কমিটি সেই কমিটির চেয়ারম্যান। এত

বড় বড় যে গণতান্ত্রিক দেশ তারা অ্যান্সিলিয়ারি প্রটেকশনের জন্য আইন করেছে, আর আমাদের এখানে কি রকম এখন হয়েছে, ১৫ লক্ষ টাকা যদি অ্যান্সিলিয়ারি ক্যাপিটাল হয়—এখন হচ্ছে অ্যান্সিলারি অব দি অ্যান্সিলারিকস, সেটা তৈরি করবার মতো সময় এখন এসে গিয়েছে। শুধু তাই নয়, আর একটা ইন্ডাস্ট্রি হচ্ছে কি, আমাদের দুর্গাপুরের ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রিটা সিক হয়ে গিয়েছে। তাহলে গাছের কান্ডটা যদি শুকিয়ে যায় অন্যান্য শাখাগুলিও শুকিয়ে যাবে। সুতরাং ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রিসের উপর ভিত্তি করে অ্যানন্সিলারি করছেন এটা বিপদজনক।

[5-30 — 5-40 p.m.]

আমি ডিটেইলসে যেতে চাই না। ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রির নেচারই এমন যে ফাইভ পারসেন্ট ডিমান্ড যদি ওয়াগনের কমে যায় তাহলে এখানে হান্ড্রেড পারসেন্ট আনএমপ্লয়মেন্ট হবে, আমি আপানাকে ব্যক্তিগতভাবে দেব যে ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রির যে অ্যানসিলিয়ারি তার সম্বন্ধে যে পলিসি সেটা যদি ঠিকমতো না করেন তো ভয়ানক বিপদজ্জন অবস্থা হবে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** হরশঙ্করবাবু, ভুল তথ্য দেবেন না।

**শ্রী হরশঙ্কর ভট্টাচার্য ঃ** এই যে অ্যাগ্রো বেসড ইন্ডাস্ট্রি হবে, কোল-বেসড ইন্ডাস্ট্রি হবে—আপনি যদি বিস্তৃত শুনতে চান তাহলে বলতে একটু সময় লাগবে, যখন বলছেন তবে শুনুন, একটা ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রিতে ওয়াগন তৈরি হয়, ধরুন ১০০টি ওয়াগন রিপ্লেসমেন্ট হয়, ধরুন সেখানে এক হাজার ওয়াগন আছে, প্রতি বছর টেন পারসেন্ট ওয়াগন ডেপ্রিসিয়েশন তাহলে যেখানে টোটাল ওয়াগনের সংখ্যা হচ্ছে এক হাজার, টেন পারসেন্ট যদি ডেপ্রিসিয়েশন হয়, তাহলে ১০০ ওয়াগনের ডিমান্ড হয় এবং এই ১০০টি ওয়াগন তৈরি হয় এবং তা রিপ্লেসমেন্ট হয়। এখন এই ওয়াগনের ডিমান্ড যদি ১০ পারসেন্ট কমে তাহলে হান্ড্রেড পারসেন্ট রিডাকশন হয়। এটাই হল তথ্য, এটাই হচ্ছে ইন্ডাস্ট্রিয়েল স্ট্রাকচার, ইট ইজ পার্টিকুলারলি অ্যান ইকনমিক ন্যাচার অব দি ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রি এবং অকেশনালি ফ্লাকচুয়েশন হবেই। আমি যেটা বললাম এটা সত্যসত্যই আপনার পক্ষে বুঝবার অসুবিধা। তবে আমি যেটা বললাম এটা অন্য কাউকে জিজ্ঞাসা করবেন সত্য কিনা। তারপর রিজার্ভেশন ফর স্মল স্কেল সেক্টার, এটা সকলেই আপনারা জানেন এস. এস. আই. লিস্ট গ্র্যাজুয়েলি এক্সপান্ড করছে, ক্রমেই বাড়বে, এর মধ্যে এত বেশি হয়ে গেছে এর মধ্যে প্রাইওরিটি করতে হচ্ছে, এটা ঠিক এবং শুধু তাই নয়, আমাদের একানে এগ্রিকালচার পাল্টে যাচ্ছে নানা যন্ত্রপাতি ব্যবহৃত হচ্ছে, ইনসেক্টিচাইড পেস্টিচাইড ইত্যাদির জন্য ডিউ টু চেঞ্জ ইন এগ্রিকালচার, চেঞ্জ ইন এগ্রিকালচার ইনপুট হচ্ছে,

আজকে দেখা যাচ্ছে ছোট ছোট ছেলেরা এবং ভাল ভাল কেসিস্ট্রি পাশ করা ছেলেরা আমাদের কাছে বলছে স্যার, একটা ইনসেক্টিসাইড প্রোজেক্ট করব, আমরা বলেছি চল করবে, কিন্তু এই প্রসঙ্গে ব্যাঙ্কের কথা একটু না বলে পারছি না। ব্যাঙ্কের এমন অ্যাটিচিউড যে আমরা ভাল ভাল ছেলেদের পাঠাচ্ছি, খুব ভায়েবল প্রোজেক্ট, কিন্তু মার্জিন মানির প্রয়োজন, ব্যাঙ্ক বলছে গ্যারান্টর কোথায়? এখন তারা এই টেন পারসেন্ট টয়েন্টি পারসেন্ট কোথা থেকে পাবে, এই অবস্থায় যদি ব্যাঙ্ক ব্যবস্থাকে যদি ধাক্কা না দিতে পারেন তাহলে, স্মল স্কেল ইন্ডাস্ট্রির গ্রেথে ডিফিকাল্টি থাকবেই। স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ডের পলিসি পাল্টানো দরকার। আপনার বন্ধু ইলেক্ট্রিসিটি মন্ত্রী, আপনাদের ক্যাবিনেট পলিসি পাল্টান নইলে ব্যাক পলিসি পাল্টানো যাচ্ছে না, ইলেক্ট্রিসিটি চার্জ পাল্টানো যাচ্ছে না।

Calcutta Electric Corporation কেমন high change করছে—আপনি শুনলে স্যার, অবাক হবেন। যে বালক পারচেজস করবে, তাকে ইলেক্ট্রিসিটি সস্তা দামে দেবে। এই বালক কে কিনবে? একটি বাচ্চা ছেলে যে ছোট একটা কারখানা খুলেছে স্মল স্কেল-এর? না বিগ হাউস—বিড়লা, কানোরিয়া, বাজরিয়া যে কিনবে ইলেক্ট্রিসিটি? ক্যালকাটা ইলেক্ট্রিসিটি সাপ্লাই কর্পোরেশন প্রাইস শিডিউল এখনও পাল্টায়নি। ওয়েস্ট বেঙ্গল স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ড ও প্রাইস শিডিউল পাল্টায়নি। এই ইলেক্ট্রিসিটি-এর জন্য ফর ফাইভ ইয়ারস তাদের subsidy দেওয়া উচিত ছিল। আপনার লাল বই-এ দেখছি—মাত্র ১ লক্ষ টাকা ধরেছেন। যাহা বেশ করেছেন।

সর্বশেষ একটি কথা বলি ৪ কোটি ৪৮ লক্ষ ১২ হাজার টাকার বাজেট আপনার। এই পশ্চিমবঙ্গে স্যার, কত লোক? আমি আবেদন করব মাননীয় মুখ্যমন্ত্রী ও এখানে আছেন আমি আবেদন করব এই বাজেট বরাদ্দ বাড়াবার জন্য। এই বাজেট বরাদ্দ ডেফিনিটলি আরও অনেক বাড়ানো উচিত ছিল। লাল বই-এ যে সমস্ত প্রোগ্রাম দেখছি তার কিছু বুঝলাম না; এখানে যে প্রোগ্রাম দেওয়া আছে তা আমার ভালও লাগে না। এখানে রপ্তানির যে পথ খুলে গেছে এবং ওয়েস্ট বেঙ্গল-এর যে পসিবিলিটি রয়েছে এর যা dorment skill জনসাধারণের রয়ে গেছে, এই দুটোকে সামনে রেখে এই ৪ কোটি ৪৮ লক্ষ ১১ হাজার টাকার এই ক্ষুদ্র বাজেটটি খুবই আনহেপি বাজেট। এখানে ক্ষুদ্র শিল্পের ভবিষ্যৎ প্রচন্ড। বামপন্থী দলের ভেতর এই ক্ষুদ্র শিল্পের প্রতি একটি বিরূপতা ছিল লো টেকনোলজি এই কুটীর শিল্পে ও ক্ষুদ্র শিল্পে নাকি শ্রমিক exploit খুব বেশি হয়। এই যে কনসেপশন তাদের ছিল সেটা আজকে চেঞ্চ করে গেছে। আমাদের মতো জনবহুল দেশে বৈজ্ঞানিক কলাকৌশল হাই টেকনোলজি এই ক্ষুদ্র শিল্পে আজকে ব্যবহার করা যাচ্ছে বলে বামপন্থীদের মধ্যে একটি সেনস এসে গেছে। এই

স্মল স্কেল ইন্ডাস্ট্রি-তে এখন এমপ্লয়মেন্ট-এর যথেষ্ট সুযোগ বেড়ে গেছে। এই সমস্ত কিছু বিচার বিবেচনা করে এই বাজেট বরাদ্দ আরও বাড়াবার জন্য আবেদন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নারায়ণ ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় ক্ষুদ্র ও কুটির শিল্প মন্ত্রী কর্তৃক আনীত এই বাজেট আমি সর্বান্তকরণে সমর্থন করছি ও স্বাগত জানাছি এবং মন্ত্রী মহাশয়কে ও অভিনন্দন জানাচ্ছি—এই জন্য যে আমি বিশ্বাস করি যে আজকে আমাদের দেশে আমরা যে কথা ঘোষণা করেছি, যে নীতির কথা আমরা সমাজবাদের লক্ষ্যে দেশকে পৌঁছে দিচ্ছি, মনোপলি ক্যাপিটাল আমরা কার্ব করতে চাই। সীমিত করতে চাই। আর সাথে সাথে আমাদের দেশের সাধারণ গরিব মানুষের মধ্যে অর্থনীতিকে ছড়িয়ে দিতে চাই। আর সেটা করতে হলে আমাদের ক্ষুদ্র এবং কুটির শিল্প হচ্ছে তার বৃহত্তর মাধ্যম যা আমাদের সামনে রয়েছে। আমাদের এই পশ্চিমবঙ্গে বিশেষ করে যেখানে ৪ লক্ষ হেক্টর জমি, মাথা পিছু পড়ে যেখানে অত্যন্ত ..। এখানে প্রতি বর্গ কিলোমিটারে ৪ জন মানুষের বাস। সমগ্র দেশে প্রতি বর্গ মাইলে ১২০ জন। সমস্ত দেশে মাথাপিছু চাষ যোগ্য জমির পরিমাণ 0.34 হেক্টর ভারতবর্ষে, আর পশ্চিমবঙ্গে মাথা পিছু মাত্র ০.১৪ হেক্টর।

[5-40 — 5-50 p.m.]

আমাদের ৩৫ লক্ষ রেজিস্টার শিক্ষিত বেকার যুবক-যুবতী এবং তারও অনেক বেশি ল্যান্ড লেস এবং ল্যান্ড লেস বেকার রয়েছে যাদের আমরা অধিকার দিতে পারিনি। পশ্চিমবঙ্গের ক্ষেত্রে ক্ষুদ্র এবং কুটির শিল্পের ক্ষেত্রে বিরাট ভূমিকা আছে। মুখ্যমন্ত্রী আগেই অসুবিধার কথা বলেছেন, কিন্তু আমি বলব ক্ষুদ্রশিল্প অবহেলিত হয়েছে এই বাজেটে। মাত্র ৪ কোটি ১১ লক্ষ টাকা যেখানে সমগ্র বাজেট ৯শো কোটি টাকার। মাত্র আট আনা পাবে। এটাতে খুশি হতে পারলাম না। এই সঙ্গে আমি যে অসুবিধার কথা বলতে চাই সেটা হচ্ছে ব্যাঙ্কের ইন্টারেস্টের কথা, সেকতা হরশঙ্করবাবুও বলেছেন। ১৫ পারসেন্ট থেকে ১৮ পারসেন্ট দিতে হয়। এই ব্যাঙ্ক ইন্টারেস্ট কমানো দরকার। সেইজন্য ফাইন্যান্স ডিপার্টমেন্টের সঙ্গে মন্ত্রী মহাশয় কথা বলুন এবং সাবসিডি দেওয়া যায় কিনা সেটা দেখুন। সত্যি সত্যি পশ্চিমবঙ্গের পুরুলিয়া এবং নদীয়া এখানে ক্যাপিটাল ইনভেসমেন্ট ১৫ পারসেন্ট হয়েছে। আমি অনুরোধ করতে চাই সমগ্র জেলাতে এই সুযোগ দেওয়া হোক। কেবল মাত্র বাঁকুড়া জেলায় এটা সরকারের আমাদের ২০ দফা কর্মসূচিতে এই হ্যান্ডলুম ইন্ডাস্ট্রির উপর বিশেষ জোর দেওয়া হয়েছে। পশ্চিমবঙ্গের এর বিরাট সুযোগ রয়েছে। অনেক তাঁতশিল্পী আজকে বৈকার বাজারের অভাব, সুতোর অভাব, তাঁতের অভাব তারা কাজ করতে পারছে না। আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে বলছি

এদের জন্য কিছু করুন। পশ্চিমবঙ্গের প্রতিটি ব্লকে অন্তত একটা ক্ষুদ্র এবং কুটীর শিল্প প্রকল্প হাতে নেওয়া হোক। যেখানে অন্তত ৩০ জনের কর্মসংস্থানের সুযোগ হবে। এই প্রসঙ্গে উত্তরবঙ্গের কথা বলি। আমরা অনেক আশ্বাস পেয়েছি, বাস্তবে কিছু পোলম না। মন্ত্রী মহাশয় বহুবার বলেছেন, ক্যাবিনেট এই সম্পর্কে বিচার-বিবেচনা করছিলেন। কিন্তু আজও উত্তরবঙ্গে ক্ষুদ্র এবং কুটীর শিল্প বোর্ড গঠিত হল না। আমার প্রশ্ন সেটা হবে কি না আশ্বাসের বাণীই থেকে যাবে। আমি যে কথা বলছিলাম আমাদের দেশের শতকরা ৮০ জন মানুষ গ্রামে থাকেন। এরা গরিব এবং কর্মসংস্থানের সুযোগ নেই। পশ্চিমবঙ্গের সমস্যা ব্যাপক। এই সমস্যা যদি দূর না করা যায় তাহলে তা ধ্বংসের কারণ হবে। যদি এর প্রতিকার না করতে পারি তাহলে তা ধ্বংসের কারণ হবে। আজকে মোপেলি ক্যাপিলাস্টিদের চক্রান্ত দেখছি, বহু কারখানা বন্ধ হচ্ছে, হাজার হাজার শ্রমিক আত্মহত্যা করছে। প্রতিকার কোথায়? প্রতিকার লুকিয়ে আচে জয়নাল আবেদিনের হাতে। তাই আমি বলছিলাম আজকে এই দপ্তরকে আরও কিছু দেওয়া হোক। আমি আপনার মাধ্যমে বলতে চাই আমাদের এই পশ্চিমবঙ্গে তাহলে ক্ষুদ্রশিল্প এবং কুটীর শিল্পের ব্যাপক প্রসার হবে এবং যে র-মেটিরিয়ালস তারা পাচ্ছে না তার ব্যবস্থা করুন। মাননীয় স্পিকার মহাশয়, কিছুদিন আগে আপনি সুযোগ দিয়েছিলেন কেরালাতে দেখে এসেছি কয়ার বোর্ড হয়েছে, সেখানে ফ্যান্টাস্টিক ব্যাপার। হাজার হাজার মানুষের রুটির ব্যবস্থা হয়েছে নারকেলের ছোবড়া থেকে। নারকেলের ছোবড়া পশ্চিমবঙ্গে কত নষ্ট হয়ে যাচ্ছে। এর থেকে শিল্প সৃষ্টি হতে পারবে না? মানুষের মুখে আমরা রুটি তুলে দিতে পারতাম না। উত্তরবঙ্গে সানে চারশো চা-বাগান মানুষের অব্যবহার্য যে চা টী বোর্ড থেকে টন টন ওয়েস্ট করে ফেলা হয়। উত্তরবঙ্গের কয়েকটি জোটে কেফিন কারখানা তৈরি হতে পারে। কিন্তু সেদিকে সরকারের কোনও লক্ষ্য দেখতে পাচ্ছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে বনজ সম্পদ অনেক আছে—পাহাড়ে বাঁশ ও অ্যালিফ্যান্ট গ্রাস সাবই ঘাস দিয়ে মনি পেপার প্ল্যান্ট হতে পারে। কিন্তু সেগুলি দিনের পর দিন নষ্ট হয়ে যাচ্ছে।

**শ্রী জয়নাল আবেদিন ঃ** হবে হবে।

**শ্রী নারায়ণ ভট্টাচার্য ঃ** কবে হবে আমরা মরে গেলে তবে হবে? তার পর পাট কাঠি দিয়ে সুপিরিয়ার ক্লাসের পেপার তৈরি হতে পারে। কিন্তু সেই পাট কাঠি আমরা জ্বালিয়ে নষ্ট করে দিচ্ছি খুবই দুঃখের কথা। আমাদের গ্রামে গঞ্জে বহু র-মেটিরিয়াল রয়েছে সেগুলি ফাইন্যান্সের অভাবে ইনসেন্সিভের অভাবে পৃষ্ঠপোষকতার অভাবে নষ্ট হয় অপচয় হয়। পরিশেষে আমি একটি কতা বলতে চাই সেটা হচ্ছে উত্তরবঙ্গে একটা ইন্ডাস্ট্রিয়াল এস্টেট হবার কথা। আপনারা সবাই জানেন এবং মন্ত্রী মহাশয় উত্তরবঙ্গে গিয়েছিলেন তিনিও উত্তরবঙ্গ যে বঞ্চিত সে কথা বলেছেন এবং উত্তরবঙ্গে ইন্ডাস্ট্রিয়াল

স্টেট করা হবে একথা বলেছেন। আজকে আলিপুর দুয়ার মহকুমায় ৮ লক্ষ জনসংখ্যা। প্রায় একটা জেলার সমান কুচবিহারের কাছাকাছি। আমি এই আলিপুরদুয়ারে একটি ইন্ডাস্ট্রিয়াল এস্টেট গড়ে তোলার জন্য মন্ত্রী মহাশয়ের কাছে কাতর কণ্ঠে আবেদন রাখছি। এবং তার সাথে সাথে সেখানে যে তুঁত চাষ হচ্ছে সেরিকালচার হচ্ছে তার দিকে সরকার যেন একটু নজর দেন। সেখানে বিভিন্ন স্কুলের জমিতে, বন্যা বিধ্বস্ত এলাকার লোকের জমিতে এই তুঁত চাষ হচ্ছে। সেখানে এ ক্লাস রেশম শিল্প গড়ে উঠতে পারে বিশেষ ফলে আলিপুরদুয়ারের এক নং ব্লকে এ জিনিস খুব ভালভাবে হতে পারে—এই কাটিং ফর্ম সেটা যেন তিনি করেন। আবার আমি এই বাজেটকে স্বাগত জানাই এবং স্বাগত জানাই এই জন্য যে ১৯৭২ সালে আমাদের পশ্চিমবাংলায় ক্ষুদ্র শিল্পের সংখ্যা ছিল ২৪,৭০০ আর আজকে ১৯৭৫-৭৬ সালে সেটা হয়েছে ৮৯,৮০০। এই গত তিন বছরে প্রায় ৪০০% বেড়েছে। যুক্তফ্রন্টের পাঁচ বছরে তার করেছিল ২০০%। এই কথা বলে আপনাকে ধন্যবাদ জানিয়ে এই বাজেটকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের মন্ত্রী মহাশয় শ্রী জয়নাল আবেদিন মহাশয় অনুমোদনের জন্য ৪ কোটি ৪৮ লক্ষ ১১ হাজার টাকার যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন আমি সেটাকে সমর্থন করছি। কিন্তু আমাদের বন্ধুদের মতো আমিও বলব যে এটা অত্যন্ত নগন্য। আমরা যখন ভারী শিল্পের দিকে যেতে পারছি না তখন দেশের প্রগতির দিক থেকে আমরা যখন গ্রাম্য শিল্প ভিত্তিক করতে চাই তখন এটা বাস্তব সত্য কথা যে এই টাকা অতি নগন্য একথা অস্বীকার করা যায় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এই কুটীর শিল্প আমাদের পল্লী অঞ্চলে এবং শহরাঞ্চলে বিশেষভাবে কর্মসংস্থান করবে এবং তার সাথে সাথে উৎপাদনও বৃদ্ধি করবে।

[5-50 — 6-00 p.m.]

১৯৭৩ সালের অক্টোবর থেকে ১৯৭৪ সালের সেপ্টম্বর পর্যন্ত কর্মসংস্থান হয়েছিল ১৪ হাজার ৮২ জনের, তখন ইউনিট ছিল ২ হাজার ৭৫৪টি। তারপর ৪৮ হাজারের মতো হয়। তারপর সেটা ৩১/১২/৭৫ পর্যন্ত ৮৯ হাজার ৮২২ ইউনিট, তাতে কর্মসংস্থান হয় ১ লক্ষ ২৯ হাজার ৩৬৭, আর ইনভেস্টমেন্ট হয়েছিল ৩০ লক্ষ ৫২ হাজার ৬১৮ টাকা। এর মাধ্যমে আমরা কর্মসংস্থানের দিকে এগিয়ে যাচ্ছি এবং ক্ষুদ্র শিল্প, কুটীর শিল্পের মাধ্যমে আমরা উন্নয়ন করতে চাইছি। এই পরিকল্পনা অনুসারে উৎসাহমূলক ব্যবস্থাদি দ্বারা শিল্প ক্ষেত্রে ঋণের ব্যবস্থা করে সরকার কুটির শিল্পকে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করছেন। ক্ষুদ্র শিল্পে উন্নতির জন্য যে সব অসুবিধা আচে সেগুলিকে দূর করার দৃষ্টি সরকারের আছে এবং ব্যয় বরাদ্দ এত কম তার ইচ্ছা থাকলেও কার্যকর

করতে খুব অসুবিধা হচ্ছে। আজকে দেখতে পাচ্ছি হ্যান্ডলুম ইউনিটে সারা ভারতবর্ষে ব্যাপক উন্নতি হচ্ছে। ২০ দফা কর্মসূচির মধ্যে তাঁত শিল্পকে প্রাধান্য দেওয়া হয়েছে এবং এর মাধ্যমে পশ্চিমবাংলার ব্যাপক উন্নতির সম্ভাবনা আমরা দেখতে পাচ্ছি। আমরা দেখতে পাচ্ছি বিভিন্ন ইউনিটগুলি সুন্দরভাবে পরিচালিত হচ্ছে। গ্রামবাংলার তাঁতিদের হয়ত সমস্যা আছে অর্থনৈতিক দিক থেকে, সুতোর দিক থেকে, সে বিষয়ে ভারত সরকারও আজকে চিন্তা করছেন। সারা ভারতবর্ষে ৩০ লক্ষের মতো হস্ত চালিত তাঁত আছে এবং এখানে প্রায় ২৫ শতাংশের মতো বস্ত্র উৎপাদন হয়, এটার পরিমাণ আরও বেড়ে চলেছে দেখতে পাচ্ছি। তাঁত শিল্পের অসুবিধার কথা অনেক মাননীয় সদস্য বলেছেন। এই শিল্পের আমদানির চেয়ে রপ্তানি বেড়ে চলেছে। এই শিল্পের জন্য ব্যাঙ্কের কিছুটা সুযোগ যাতে বাড়ে তার জন্য আমি অনুরোধ করছি এবং আশা করছি মন্ত্রী মহাশয় তৎপর হয়েছেন ডাইরেকশন দিতে যাতে ব্যাঙ্কগুলি সাহায্য করতে এগিয়ে আসে। আমি শেষ আর একটি কথা বলে আমার বক্তব্য শেষ করব। সেরিকালচারই হোক, কিম্বা সেরিকালচার নার্সারিই হোক, চর্ম শিল্পই হোক, তাঁত শিল্পই হোক—যে শিল্পই হোক, শিল্পে উন্নতি করার চেষ্টা যখন হচ্ছে তখন আমি বলব সেখানকার আবহাওয়া, সেখানকার মাটি বিবেচনা করে এগিয়ে যাবার দিন এসেছে এবং এই ক্ষুদ্র শিল্পের মাধ্যমে লক্ষ লক্ষ বেকারের কর্মসংস্থান হতে পারে। ২০ দফা কর্মসূচির মাধ্যমে গ্রামীণ উন্নতির সুযোগ এসেছে। এই কথা বলে এই বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় কুটির ও ক্ষুদ্র শিল্প দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তার আলোচনায় অংশ গ্রহণ করে আমি আপনার মাধ্যমে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী হরশঙ্কর ভট্টাচার্য এবং কাশীনাথবাবু যে কথা বলেছেন, আমি সেই প্রসঙ্গে আরও কয়েকটি কথা বলব। স্যার, আপনি জানেন, আমাদের পশ্চিমবাংলার গ্রামে যারা বাস করে তাদের মধ্যে বহু লোক দারিদ্র সীমার নিচে বাস করে। তাদের যদি উন্নতি করতে হয় বা ভবিষ্যতে যদি তাদের অর্থনৈতিক অবস্থা পরিবর্তন করতে হয় তাহলে এই কুটির ও ক্ষুদ্র শিল্পকে বাড়াতেই হবে। আর তা যদি করা যায় তাহলে একদিকে আমাদের শিল্প উন্নত হবে অন্য দিকে বেকার সমস্যার সমাধান হবে। যদিও স্যার, একথা স্বীকার করি যে কুটিরশিল্প এবং পাবলিক ওয়ার্কস এই দুটি দপ্তরের বরাদ্দের পরিমাণ অনেক কম কিন্তু স্যার, তবুও বলব, ১৯৭৩ সালে এই বিধান সভায় আসার পর থেকে দেখছি গ্রামীণ ক্ষুদ্র এবং কুটির শিল্পের উন্নয়ন যতটা হবার কথা ছিল ততটা হয়নি। স্যার, আপনার অভিজ্ঞতা আছে আপনি জানেন, তাঁত শিল্প, লাক্ষা শিল্প—লাক্ষা শিল্পের কথা উনি বলেছেন, চর্ম শিল্প, শঙ্খ শিল্প ইত্যাদির উপর নির্ভর করে গ্রামবাংলায়

যে সমস্ত গরিব শিল্পীরা বেঁচে আছেন আজকে তাদের অবস্থা অত্যন্ত শোচনীয় হয়ে পড়েছে। এই দ্রব্যমূল্যবৃদ্ধির দিনে চড়া দামে আনুষঙ্গিক জিনিসপত্র ও নিত্য প্রয়োজনীয় জিনিসপত্র কিনতে গিয়ে তারা অর্থনৈতিক ভারসাম্য একেবারে হারিয়ে ফেলেছে। যদিও লোকের চোখে দুলো দেবার জন্য যেটুকু দরকার সেইটুকু অর্থ দিয়ে মাঝে মাঝে সরকার লোকের চোখ ধাঁধাচ্ছেন, সেটা অস্বীকার করছি না কিন্তু স্যার, এদের অবস্থা দিনে দিনে অত্যন্ত শোচনীয় হয়ে পড়ছে। এই প্রসঙ্গে স্যার, কুম্ভকারদের কথা একটু বলি।আজকাল অ্যালুমিনিয়ামের জিনিসে বাজার ছেয়ে যাওয়ায় ঐ মাটির হাঁড়ি, কলসি তাড়াতাড়ি ভেঙ্গে যাওয়ার জন্য লোকে আর কিনছে না, তারা একটু বেশি পয়সা খরচ করে অ্যালুমিনিয়মের জিনিসপত্র কিনছে। কাজেই এই পরিপ্রেক্ষিতে ঐ কুম্ভকারদের অবস্থা বিবেচনা করে তাদের জন্য এমন ব্যবস্থা করা প্রয়োজন যাতে তারা বেঁচে থাকতে পারে, তারা রোজগার করে জীবন চালাতে পারে। সেখানে তাদের শিল্পে নিযুক্ত করবার জন্য তাদের অর্থনৈতিক সাহায্য দিতে হবে, গ্রান্ট দিতে হবে। তারপর স্যার, আর একটা কথা বলি, আজকাল এই হিপির যুগে দেখছি মহিলারা আর শাঁখা পরে না, সাদা সাদা এক রকম চুড়ি বেরিয়েছে তারা সেগুলিই পরছে। স্যার, এখানে রেস্টিকশন করতে হবে যে, না, ওসব চলবে না, শাঁখা পরতে হবে।

[6-00 — 6-10 p.m.]

অথবা শঙ্খ শিল্প যদি উঠে যায় তার অলটারনেটিভ শিল্প পৌঁছে দিতে হবে। সে দিক থেকে আমাদের পশ্চিমবঙ্গ সরকারের কোনও উদ্যোগ নেই। আজকে গ্রামাঞ্চলে চর্মকার যারা আছেন, মুচি যারা আছেন তাদের অবস্থা কোথায় গিয়ে দাঁড়িয়েছে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যদি গ্রামাঞ্চলে যান তাহলে দেখবেন যে তাদের পরনে সোডা কাচা কাপড় জোটে না। সোডা কেনবার মতো পয়সা তাদের জোটে না। তারা সেই চিরাচরিত ভাবে তাদের ঠাকুরদাদার আমল থেকে যে প্রকারে চামড়ার কাজ করে এসেছে, আজকেও সেই রকম ভাবে চলছে। তাদের ভিতরে নতুন করে শিক্ষা দেবার জন্য কোনও ট্রেনিং সেন্টার খোলার ব্যবস্থা বা তার মাধ্যমে শিক্ষানবীশ পাটিয়ে শিক্ষা দেবার কোনও ব্যবস্থা নেই। আজকে গভর্নমেন্ট থেকে আধুনিক ধরনের চামড়ার জিনিস তৈরি করবার জন্য এবং সেগুলি বিক্রয় করার জন্য মার্কেট তৈরি করার কোনও উদ্যোগ দেখছি না। সেই মুচি, হরিজন তাদের শিল্পকে ডেভেলপ করার জন্য, তাদের শিক্ষনবিশ করে তোলার জন্য কোনও ট্রেনিং সেন্টার এবং মার্কেটের কোনও রকম ব্যবস্থা আমরা দেখছি না। কাজেই আপনারা অন্তত ট্রেনিং সেন্টার খুলে তাদের আধুনিক যন্ত্রপাতি দিয়ে যাতে তারা ভালভাবে এই কাজগুলি করতে পারে, নুতনভাবে বৈজ্ঞানিক প্রথায় এগুলি তৈরি করতে পারে এবং সেই সঙ্গে সেই সব জিনিস যাতে বিক্রয় করতে

পারে তার জন্য যদি মার্কেট করতে পারেন তাহলে সমস্যার সমাধান হতে পারে কিন্তু সেই রকম ধরনের কিছু এখানে আমি দেখছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গ্রামাঞ্চলের সেই মুচিরা হাড় কুড়িয়ে এনে এক জায়গায় জমা করে। তারপর কলকাতা থেকে বড় বড় মনোপলিস্টরা সেখানে গিয়ে সেই হাড়গুলি কিনে আনে এবং তা থেকে তারা সার তৈরি করে, যে সার আমাদের একান্ত প্রয়োজনীয়। এই সার বড় বড় মহাজনরা তৈরি করে। কিন্তু মুচিরাও সেই সার তৈরি করতে পারত যদি তাদের ছোট ছোট যন্ত্রপাতি দিয়ে, লোন দিয়ে অন্যান্য জিনিস দিয়ে সাহায্য করা যেত। আজকে যদি তারা সার তৈরি করতে পারত তাহলে আমরা যারা গ্রামবাসী তার সেই সার ক্রয় করতে পারতাম। এতে একদিকে আমরা সহজে সার পেতাম এবং অপর দিকে সেগুলি বিক্রয় করে তাদের ভরণপোষণ চলত। কিন্তু সেদিক থেকে বিগত ২৭ বছরের মধ্যে সরকারের কোনও প্রচেষ্টা দেখছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটা জিনি দেখা যাচ্ছে সেটা হচ্ছে গুল। এই গুল ছাই থেকে, কয়লার গুঁড়া থেকে পশ্চিমবঙ্গে তৈরি হচ্ছে। কিন্তু দেখা যাচ্ছে যে সমস্ত বেকার যুবকেরা উদ্যোগি হয়ে এগুলি করছে তাদের ওয়াগন করে দুর্গাপুর এবং অন্যান্য জায়গা থেকে আনতে হবে এবং তার ফলে হেভি এক্সপেন্ডিচার হয়ে যায় এবং দাম বেশি হয়ে যাবার ফলে তাদের খুব একটা প্রফিট থাকে না। কাজেই তাদের যদি রোড পারমিট দেওয়া যায়, ট্রাকে করে আনার জন্য পারমিট দেওয়া যায়, তাহলে কম খরচ করে তার উৎপাদন করতে পারে এবং লোকেও কম দামে কিনতে পারে এবং তার সঙ্গে বেকার যুবকদের সমস্যাও সমাধান হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, লাক্ষা সম্পর্কে একটা জ্বলন্ত দৃষ্টান্ত তুলে ধরে আপনার মাধ্যমে দু-একটি কথা বলতে চাই। আমি আমার ব্লকের ডেভেলপমেন্ট কমিটির চেয়ারম্যান। আমাদের এক সময় শিল্প সপ্তাহ পালন করা হচ্ছিল। মধুমক্ষিকার ট্রেনিং দেওয়ার জন্য, লক্ষার ট্রেনিং দেওয়ার জন্য, লক্ষা চাষ সম্পর্কে একদিন ভারপ্রাপ্ত অফিসারকে ডাকা হয়েছিল। তিনি লাক্ষা সম্পর্কে বিস্তারিত বিবরণ দিলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কৃষক ঘরের ছেলে। আমাদের বহু লাক্ষা গাছ আছে। যেহেতু লাক্ষার ডিমান্ড নেই পশ্চিমবাংলায় সেজন্য লাক্ষা গাছগুলি পড়ে আছে। তাকে এই সম্পর্কে বিভিন্ন কথা জিজ্ঞাসা করা হলে, ন্টারোগেট করা হলে তিনি কোনও উত্তর দিতে পারলেন না। তখন তিনি বললেন যে নুতন ধরনের এক প্রকার গাছ থেকে লাক্ষা চাষ হবে আপনারা গিয়ে দেখবেন। আমি সেখানে গিয়ে দেখলাম যে মাত্র একটা গাছ রয়েছে। সেখানে আর কোনও গাছ নেই। সেখানে গিয়ে ট্রেনিং দিতে লাগলেন। সত্যকারের লাক্ষা চাযের উন্নতি করতে যদি চান তাহলে আমাদের পশ্চিমবাংলায় যে কুল গাছ, বা ডুমুর গাছ আছে, সেইগুলোর সদ্ব্যবহার করুন, তাছাড়া লাক্ষার যদি ডেভেলপমেন্ট করতে চান, লাক্ষার যদি উন্নতি করতে হয় তাহলে আপনারা লাক্ষা ক্রয় করার জন্য ব্যবস্থা করুন। অন্তত দরকার হলে ভরতকি

দিয়ে করুন, তা যদি না করেন তাহলে লাক্ষা চাষের কোনও উন্নতি করা যাবে না। আমার আর সময় নেই, কাজেই আমি যে কাট মোশন দিয়েছে, সেটা আমি মুভ করে আমার বক্তব্য শেষ করছি।

## Fifth Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the Fifth Report of the Business Advisory Committee which at its meeting held on the 9th March 1976 in my chamber recommeded the following revision in the programme of business of 11th and 12th March, 1976, viz.

| | | |
|---|---|---|
| Thursday, 11-3-76 .. | (i) The Jadavpur University (Amendment) Bill, 1976 (Introduction, Consideration and Passing)—1/2 hour. | |
| | (ii) The West Bengal University Laws (Amendment) Bill, 1976 (Introduction, Consideration and Passing)—1/2 hour. | |
| | (iii) Demand No. 36—(280—Medical and 480—Capital Outlay on Medical) | 3 hours |
| | (iv) Demand No. 37—(281—Family Planning and 481—Capital Outlay on Family Plannin) | |
| | (v) Demand No. 38—(282—Public Health, Sanitation and Water Supply and 682—Loans for Public Health, Sanitation and Water Supply) | |
| | (vi) Demand No. 57—(312—Fisheries, 512—Capital Outlay on Fisheries and 712—Loans for Fisheries)—1 hour. | |
| Friday, 12-3-76 .. | (i) Demand No. 65—(331—Water and Power Development Services and 531—Capital Outlay on Water and | |

Power Development Serices)

(ii) Demand No. 66—(332—Multipurpose River Projects, 333—Irrigation, Navigation, Drainage and Flood Control Projects, 532—Capital Outlay on Multipurpose River Projects and 533—Capital Out on Irrigation, Navigation, Drainae and Flood Control Projects) — $2^1/_2$ hours.

(iii) Demand No. 67—(734—Loans for Power Projects)—$1^1/_2$ hours.

Hon'ble Minister-in-charge of Parliamentary Affairs may now move the motion for acceptance

**Shri Gyan Singh Sohanpal :** Sir, I beg to move that the Fifth :eport of the Business Advisory Committee presented this day be agreed ιɔ by the House.

The motion was then put and agreed to.

## DEMAND FOR GRANT NO. 63

**শ্রী নিতাইপদ ঘোষ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আজকে স্মল স্কেল ইন্ডাস্ট্রির ব্যাপারে মন্ত্রী মহাশয় যে বরাদ্দ চেয়েছেন, সেই প্রস্তাবকে আমি সমর্থন করছি। সমর্তন করছি এই জন্য, আমরা আগে দেখেছি কি? গ্রামে যখন কোনও যুবকেরা মিলিত ভাবে বা একক ভাবে স্মল স্কেল ইন্ডাস্ট্রি গড়ে তুলতে চায় তখন তাদের কোনও সুযোগ ছিল না। কিন্তু আজকে আমরা সিড মানি দিই অর্থ ডিপার্টমেন্ট থেকে এবং এই স্মল স্কেল ডিপার্টমেন্ট থেকে স্কীম দিয়ে সাধারণ যুবকদের কুটির শিল্প গঠনের যে সুযোগ এবং সহায়তা এই সরকার করে দিয়েছেন এবং দিচ্ছেন, তার জন্য আমি এই ডিপার্টমেন্টকে ধন্যবাদন না জানিয়ে পারছি না।

[6-10 — 6-20 p.m.]

তবুও আমরা দেখেছি কতগলি ব্যাপারে এখনও এই স্মল স্কেল ইন্ডাস্ট্রিস ডিপার্টমেন্টের অনেক কিছু করণীয় আছে, যেমন আজকে অন্যান্য প্রভিনসে আমরা

দেখেছি যে তারা জায়গা নির্দিষ্ট করে শিল্প নগরী গঠন করছে এবং সে জন্য তারা সেখানে জলের ব্যবস্থা, ইলেক্ট্রিকের ব্যবস্থা এবং অন্যান্য সমস্ত ইনফ্রাস্ট্রাকচার তৈরি করে দিয়ে আহ্বান করছে সমস্ত ছোট ছোট শিল্পপতিদের বা গ্রামের যে সমস্ত গরিব ছেলেরা শিল্প গড়তে চাইছেন তাদের। বেকার যুবদের তারা সেই ভাবে কাজ করবার জন্য আহ্বান জানাচ্ছে। কিন্তু পশ্চিমবাংলায় এখনও পর্যন্ত আমরা দেখছি সেই জিনিসের অভাব রয়েছে। আমরা অবশ্য কিছু কিছু জায়গায় করে দিয়েছি, তবুও আমরা আসা করেছিলাম যে, এই ব্যাপারে এই স্মল স্কেল ইন্ডাস্ট্রি ডিপার্টমেন্টে জন্য আরও টাকা বরাদ্দ হবে। কিন্তু এই যে কম টাকা বরাদ্দ হয়েছে, এই বরাদ্দ টাকার মধ্যে এই সব করা সম্ভব হবে কিনা আজকে এটা আমাদের চিন্তা করতে হবে। এটা চিন্তা করতে হবে এই কারণে যে, এত অল্প টাকা দিয়ে এই শিল্প নগরী গঠন হবে কিনা, এটা না করতে পারলে আমাদের পশ্চিমবাংলায় সত্যিকারের শিল্পের সম্ভাবনা বিশেষ করে ক্ষুদ্র শিল্পের সম্ভাবনা কমে যাবে। কারণ যদি কোনও ছেলে এসে ইন্ডাস্ট্রি করতে চাইল, ব্যাঙ্কের লোন হয়ত সে পেল, কিন্তু জায়গা জোগাড় করা, ইলেক্ট্রিক ডিপার্টমেন্ট থেকে ইলেক্ট্রিক জোগাড় করা, এগুলি তার পক্ষে প্রায় অসম্ভব হয়ে ওঠে। কারণ তার একার পক্ষে এই সমস্ত কিছু জোগাড় করা এখনও সম্ভব হয়ে ওঠেনি। কিন্তু সরকার থেকে সেখানে শিল্প নগরী করে দিলে শিল্প করার অনেক সুযোগ থাকবে। তাই আমি মাননীয় মনত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব যে, তিনি যত অল্প টাকাই পান না কেন, যতটুকু পেয়েছেন তাই দিয়ে যে কটা পারেন সেই কটা শিল্প নগরী যদি গ্রামে এবং শহরে গড়তে পারেন তাহলে সত্যিকারের গরিব ছেলেদের শিল্প গড়ার কাজে সহায় হবে। আমি কালকে বলেছিলাম, আজকেও বলছি যে, স্যার, যদি সরকার একজন লিয়াজো অফিসার নিয়োগ করেন বিভিন্ন ডিপার্টমেন্টের মধ্যে সংযোগ স্থাপনের জন্য তাহলে প্রকৃত কাজ হবে। আর তা না হলে এই ডিপার্টমেন্টের একার চেষ্টায় শিল্প গড়ে তোলা সত্যিই অসুবিধার ব্যাপার। কারণ একটি লোক হয়ত ওষুধের একটা ছোট কারখানা করবে, তার এর জন্য ড্রাগ লাইসেন্স চাই, ইলেক্ট্রিসিটি চাই, জল ইত্যাদি চাই এবং বিভিন্ন রকমের ফর্মালিটিস আছে একটি ছেলে কাজ করতে পারে, মাল তৈরি করতে পারে, ২৪ ঘন্টা খেটে কারখানা চালাতে পারে। কিন্তু খুটি-নাটির জন্য সে হয়ত ভাল শিল্প গড়ে তুলতে পারছে না সেই জন্য যে সমস্ত জিনিসের তার অভাব হচ্ছে, যে সমস্ত খুটিনাটির জন্য তার অসুবিধা হচ্ছে সেগুলি দেখবার জন্য এই অফিসার নিয়োগ করা দরকার। তারা দেখবেন এই সমস্ত খুটি-নাটি যাতে দূর হয় এবং তারা ঠিকমতো কারখানা চালাতে পারেন। সব শেষে আমি বীরভূম জেলার কথা বলব। আজকে সেখানে কতগুলি ক্রাসার বসেছে এবং সমবায়ের মাধ্যমে বহু ছেলে সেই ইউনিটগুলি তৈরি করেছে, ১৪/১৫টি সেখানে তৈরি হয়েছে এবং ইলেক্ট্রিসিটির অভাবের জন্য ছেলেরা মাথায় হাত দিয়ে বসে আছে। অতচ

সেখানে এই ডিপার্টমেন্টের কিছু করবার নেই। এই ডিপার্টমেন্টই তাদের সহযোগিতা করেছিল ক্রাসার বসাতে এবং এরা ক্রাসার বসিয়ে দিয়েছিল, ঐ সমস্ত বেকার ছেলেদের অন্ন সংস্থানের ব্যবস্থা করে দিয়েছিল। কিন্তু সেখানে তারা আজকে ইলেক্ট্রিক পাচ্ছে না, রাস্তা ঠিকমতো হয়নি, ফলে ছেলেরা মাথায় হাত দিয়ে বসেছে। সেই জন্যই আমি লিয়াজোর কথা বলছি। আজকে স্যার, স্মল স্কেল ইন্ডাস্ট্রিস ডিপার্টমেন্ট শুধু চেষ্টা করলেই হবে না, অন্যান্য ডিপার্টমেন্টের সহযোগিতা দরকার এবং তারা সেই সহযোগিতা করে এই ডিপার্টমেন্টের হাতকে শক্ত করুক এবং তার জন্য ব্যবস্থা করা হোক। এই কয়টি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গোবিন্দ চ্যাটার্জি** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয় যে হিসাব এখানে উপস্থিত করেছেন এবং তার সঙ্গে ইকনোমিক রেভিনিউ-এ যে হিসাব দেওয়া হয়েছে তাতে দেখা যাচ্ছে বছরে গড়পড়তা বাবে ৩ হাজারের কম শিল্প গড়ে উঠছে। ১৯৭৪-৭৫ সালে ২২ হাজার ৮১০টি ইউনিট সেট আপ হয়েছে সেখানে এমপ্লয়মেন্ট পেয়েছে ১৪ হাজার ৭০৫। ১৯৭২ সালে যদি করেসপন্ডেসিং ফিগার দেখি তাহলে দেখব ২ হাজার ৭৯৫টি ইউনিট সেট আপ হয় এবং সেখানে এমপ্লয়মেন্ট পেয়েছে ১৯ হাজার ৬০৪। তারা অকিউপাইড এই রকমটা ধরে নিচ্ছি। আজ .... বলছেন বর্তমানে এই শিল্পের সংখ্যা ৮৯ হাজার ৮২২। আবার এর মধ্যে কতকগুলি রুগ্ন, দুর্বল হয়ে গেল। সেই হিসাব আমাদের কাছে নেই। কিন্তু এটা পরিষ্কার যে এই যদি রেট অফ গ্রোথ হয় তাহলে বছরে গড়পড়তা ১৭/১৮ হাজার লোককে অকিউপাইড রাখছি স্মল স্কেল কর্টেজ ইন্ডাস্ট্রি-তে। তাহলে আনএমপ্লয়মেন্ট প্রবলেম সলভ করা বা তা মিনিমাইস করা কত দিনে হবে? ইকনোমিক রিভিউ-তে দেওয়া হয়েছে ১৯৭৪ সালের মাঝামাঝি রেজিস্টার বেকারের সংখ্যা ছিল ১৭ হাজার আমাদের দেশে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এ রেজিস্টার-এর জন্য যারা যারা তাদের সংখ্যা কম। কারণ ইন্ডাস্ট্রি থেকে অনেকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এ যায় না। রেজিস্টার বেকার যদি ইয়ার্ড স্টিক হিসেবে ধরি তাহলে যেখানে ১৭ লক্ষের উপর রেজিস্টার্ড বেকার সেখানে ১৭ হাজারের এমপ্লমেন্ট হলে কত দিনে ফুল এমপ্লয়মেন্ট হবে? এখন প্রশ্ন হতে পারে ফুল এমপলয়মেন্ট-এর দায়িত্ব কি শুধু স্মল স্কেল ইন্ডাস্ট্রি-র না পাবলিক সেক্টর আনডারটেকিং, প্রঃ সেক্টর, বিগ ইন্ডাস্ট্রি-র? মেজর এমপ্লয়মেন্ট স্কেল স্কেল-এ হবে এটা যদি কনসেপ্ট হয় তাহলে অন্য কথা। কারণ রাতারাতি আমরা বিগ ইন্ডাস্ট্রিস, কি ইন্ডাস্ট্রি গড়তে পারছি না। পাবলিক সেক্টর আন্ডারটেকিং-এ ইনভেস্টমেন্ট এর প্রশ্ন। সেন্ট্রাল গ্র্যান্ট-এর প্রশ্ন আছে। এটা যদি কনসেপ্ট হয় তাহলে রেট অফ গ্রোথ অনেক বেশি করতে হবে। এদিকে বিশেষভাবে আমি দৃষ্টি আকর্ষণ করছি। তারপর কথা হচ্ছে অ্যানসিলারি ইন্ডাস্ট্রি-র। পশ্চিমবাংলা যেখানে প্রাইভেট সেক্টর ইন্ডাস্ট্রি যেভাবে অর্গানাইজসড এবং তারা নিজেদের স্বার্থে স্মল

স্কেল ইন্ডাস্ট্রি-কে সাপোর্ট দেবে না। কারণ আমাদের রাজ্যে বিগ ইন্ডাস্ট্রি প্রধানত মনোপলি ক্যাপিটাল দিয়ে কন্ট্রলড সেদিক থেকে তারা স্মল স্কেল ইন্ডাস্ট্রিকে ব্যাক করবে না—একথা আমাদের মনে রাখতে হবে। সুতরাং ২০ দফা কর্মসূচির পরিপ্রেক্ষিতে এই ভাবে জিনিসটা দেখলে দেখব স্মল স্কেল ইন্ডাস্ট্রি বড় ইন্ডাস্ট্রি-র দ্বারা গ্রান্ড করিয়ে নিয়ে এগুতে হবে। এই কাজ কিভাবে করানো যায় সেটাই প্রশ্ন। এক্ষেত্রে অটমোবাইল ইন্ডাস্ট্রি-র কথা ধরা যাক। পশ্চিমবাংলার অটোমোবাইল ইন্ডাস্ট্রি সরকারের কাছে বিভিন্ন সময়ে রিলেক্সশন-এর জন্য এসেছে। তাদের করারা যদি কনসেশন দেন তাহলে স্মল স্কেল ইন্ডাস্ট্রি-কে গ্রো করাবার জন্য তাদের কাছে একটা ডিমান্ড অফ চার্ট উপস্থিত করা উচিত। এটা আপনার একার নয়। মন্ত্রিসভার সামাগ্রিক দায়িত্ব। সুতরাং মন্ত্রিসভায় একজন মন্ত্রী যদি বিগ ইন্ডাস্ট্রি হিসেবে পশ্চিমবাংলার অটোমোবাইল ইন্ডাস্ট্রি-কে কনসেপশন দেন। তাদের অর্ডার যদি প্লেস করেন তাহলে আর একজন মন্ত্রী নিশ্চয় এটা গুরুত্ব দিয়ে দেখবেন শুধু সেখানে প্রেসার দেওয়া দরকার।

[6-20 — 6-30 p.m.]

কিন্তু যেখানে আমরা যথোচিত গুরুত্ব দিয়ে কিছু করার ভূমিকা রাখি সেটা হচ্ছে পাবলিক সেক্টর ইন্ডাস্ট্রির ক্ষেত্রে। পাবলিক সেক্টর ইন্ডাস্ট্রি পশ্চিমবাংলায় কম, কিন্তু কম বলে নগন্য নয়। ধরুন পশ্চিমবঙ্গ সরকার ম্যানেজড কতকগুলি পাবলিক সেক্টর আন্ডারটেকিং রয়েছে, কেন্দ্রীয় সরকারের চিত্তরঞ্জন, দুর্গাপুরের মতো কতকগুলি বড় বড় শিল্প রয়েছে, কিন্তু রাষ্ট্রীয় মালিকানা শিল্প থেকে যদি অ্যানসিলিয়ারি ইন্ডাস্ট্রিকে সাপোর্ট না দেওয়া যায়, তারা যদি ফিডিং ইন্ডাস্ট্রি হিসাবে কাজ করতে না পারে তাহলে এটা আশা করা ঠিক নয় যে আমরা প্রাইভেট ইন্ডাস্ট্রির কাছ থেকে সেই সুযোগ আদায় করতে পারব। অথচ অ্যানসিলিয়ারি ইন্ডাস্ট্রিকে যদি গড়ে তুলতে না পারা যায় তাহলে স্মল স্কেল ইন্ডাস্ট্রি এই সেক্টরে আমরা খুব বেশি দূর এগোতে পারব না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অ্যানসিলিয়ারি ইন্ডাস্ট্রির কথা বলতে গেলে একটা কথা মনে পড়ে পেট্রোকেমিস্যাল ইন্ডাস্ট্রি এবং এগ্রো ইন্ডাস্ট্রিজের ক্ষেত্রে স্মল স্কেল ইন্ডাস্ট্রিজ একটা বড় ভূমিকা পালন করতে পারে, সেখানে অ্যাগ্রো ইন্ডাস্ট্রিজ, পেট্রোকেমিক্যাল ইন্ডাস্ট্রিকে গড়ে তোলা সম্ভব, যেখানে সেট আপ হয়েছে সেখানে সাপ্লিন্টে করা সম্ভব, এদিকে বিশেষভাবে গুরুতর দেওয়া দ[illegible]র। মন্ত্রী মহাশয়ের বাজেট বক্তৃতায় আমি সেই বিষয়ে উল্লেখ দেখলাম না। পাবলিক [illegible]ক্টর আন্ডারটেকিং আমাদের একই মন্ত্রী মহাশয় ডাঃ জয়নাল আবেদিন সাহেবের আন্ডারে রয়েছে। কাজেই এখনই যদি একটা ইন্টিগ্রেটেড অ্যাপ্রোচ না নেওয়া যায় তাহলে আর কবে এগোন হবে? সুতরাং মন্ত্রী মহাশয় যাতে এই বিষয়ে সবিশেষ গুরুত্ব দেন সেজ্য অনুরোধ রাখছি। আমাদের বেঞ্চের প্রতি তার যতই অ্যালারজি থাক না কেন

তিনি বিশেষভাবে ধন্যবাদের পাত্র হবেন যদি তিনি এই বেসিক কাজ করতে পারেন এবং এটা করে তিনি শুধু ২০ পয়েন্ট প্রোগ্রামকে সাপোর্ট দিচ্ছেন তা নয়, তার সঙ্গে মনোপোলিকে ফাইট দিচ্ছেন, রাজ্যকে অনেকখানি এগিয়ে দিচ্ছেন। সুতরাং এই বিষয়ে তাকে চিন্তা করতে বলব। স্যার, স্মল স্কেল ইন্ডাস্ট্রিজের ক্ষেত্রে একটা বড় সমস্যা হচ্ছে স্কেল ইন্ডাস্ট্রিজ প্রতিদ্বন্দ্বিতায় পেরে উঠে না, তার পথে অনেক বাধা আছে। সেজন্য বহু অগ্রসর দেশে, হরশঙ্করবাবু একটু আগে বলছিলেন, যেমন জাপানে ২২টা আইন াাছে, আমেরিকায় আইন আছে, বিভিন্ন অগ্রসর দেশে আইন তৈরি হয়েছে স্মল স্কেল ইন্ডাস্ট্রিকে সাপোর্ট দেওয়ার জন্য, তাদের প্রোটেকশন দেওয়ার জন্য। আমাদের এখানে সেই রকম ধরনের কোনও আইন তৈরি হয়নি। তবে কেন্দ্রীয় পরিষদে এ. আর. ভাট কমিটি রিপোর্ট দিয়েছেন এবং অন্যান্য দেশে যে স্ট্যাটুটরি প্রোটেকশন পায় সেই প্রোটেকশনের লাইনে এখানে কিছু প্রোটেক্শন দেওয়ার কথা সাজেস্ট করেছেন। যদিও এখানে কেন্দ্রীয় সরকারের কিছু করণীয় আছে তাহলেও রাজ্য সরকারের পক্ষ থেকে যদি আমরা কিছু কিছু গ্রহণ করতে পারি এবং যে বিষয়গুলি গ্রহণ করা আমাদের ক্ষমতায় আসছে না সেই বিষয়গুলি নিয়ে যদি রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে লেখালেখি করেন তাহলে খানিকটা কাজ হবে। কিন্তু প্রোটেকশন যদি না দেওয়া যায় তাহলে এদের বাঁচানো যাবে না। শুধু ৮৯ হাজারের মধ্যে কতকগুলি সিক হয়ে পড়ল, সেটা দেখার ব্যাপারও আছে। ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে কতটা বেশি করে নির্দিষ্ট ক্ষেত্র রাকা যায় সেটা বিচার করে ক্ষেত্র নির্দিষ্ট করে দেওয়ার সময় এসেছে। কেন্দ্রীয় সরকার বিভিন্ন সময়ে ইন্ডাস্ট্রিয়াল পলিসি রেজলিউশন করে সেখানে বড় ইন্ডাস্ট্রিজের জন্য কতকগুলি নির্দিষ্ট ক্ষেত্র বেঁধে দিয়েছেন, কিন্তু ক্ষুদ্র ইন্ডাস্ট্রিজের ক্ষেত্রে বড় ইন্ডাস্ট্রিজ যাতে ঢোকাতে না পারে, ক্ষুদ্র শিল্প যাতে অগ্রাধিকার পায়, কমপিটিশন থেকে যাতে তাদের বাঁচানো যায় তার জন্য তাদের আলাদা ক্ষেত্র রাখতে হবে। স্যার, যে শিল্পের কথা প্রথমে আমার মনে পড়ছে সেটা হচ্ছে হ্যান্ডলুম ইন্ডাস্ট্রিজের কথা। বহু প্রতিষ্ঠান বড় বাজারের মহাজন এবং হোলসেলারের উপর নির্ভরশীল এবং তার ফলে তাদের উপর এক্সপ্লয়টেশন হচ্ছে শুধু তাই নয়, তাদের লেবাররাও এক্সপ্লয়টেড হচ্ছে। এটা থেকে তাদের যাতে সহজে রিলিফ দেওয়া যায় তার ব্যবস্থা করতে হবে। ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশন বা আই. আর. সি. আই.-র মতো যারা এই রাজ্যে বেশ কতকগুলি বড় শিল্প চালাচ্ছে তাদের তরফ থেকে বা তাদের দিয়ে যদি এমন কোনও ব্যবস্থা করতে পারি যাতে এখানকার যে সমস্ত হ্যান্ডলুম ইন্ডাস্ট্রি রয়েছে তারা কাঁচা মাল পাবে তাহলে ভাল হয়। এন. টি. সি. আই. আর. সি. আই. এরা সেই ব্যবস্থা করবে।

এবং তার বিপণনের ব্যবস্থা এরা করবেন। এটা যদি হয় তাহলে বড়বাজারের নির্ভরতা থেকে তাদের বাঁচানো যায়। আমার মনে হয় এস. টি. সি., আই. আর. সি.

আই.-এর সঙ্গে একে ট্যাগ করবার জন্য আমরা যদি কোনও প্রোগ্রাম নেই তাহলে বড়বাজারের উপর এদের আর নির্ভর করতে হবে না। কিন্তু এই ব্যবস্থা না করলে তাদের বড়বাজারের উপর নির্ভর করতে হবে এবং কাঁচামাল, ওয়ার্কিং ক্যাপিটালের জন্যও তাদের নির্ভর করে থাকতে হবে। এবারে আমি ক্ষুদ্র শিল্পের ব্যাপারে কয়েকটা বিশেষ কথা বলব এবং তার মধ্যে একটা হচ্ছে ব্যাঙ্ক লোনের সমস্যা। আমাদের অর্থমন্ত্রীর বাজেট বক্তৃততায় দেখলাম সর্বভারতীয় অ্যাভারেজ হচ্ছে প্রতি ২৯ হাজার লোকের জন্য একটা ব্যাঙ্ক। এবং আমাদের এখানে ৪১ হাজার লোকের জন্য একটি ব্যাঙ্ক। এই যখন অবস্থা তখন আমরা বক্তব্য হচ্ছে এখানে নাম্বার অব ব্যাঙ্কস যাতে পরিকল্পনা মতো এক্সপ্যানশন হয় তারজন্য রাজ্য সরকারের উচিত প্রোগ্রাম নিয়ে পরিকল্পনা পেশ করা। এই ব্যাপারে ব্যাঙ্কের উপর ছেড়ে দিলে এই সমস্যার সমাধান হবে না। আমি মনে করি এই ব্যাপারে তাদের উপর চাপ সৃষ্টি করা দরকার। তারপর, যে সমস্ত ছেলেরা ব্যাঙ্কের কাছে গিয়ে বার বার হ্যারাজড হচ্ছে তাদের কথা চিন্তা করে তাদের কিভাবে রিলিফ দেওয়া যায় সেটা আমাদের দেখতে হবে। আমি আমার এলাকার একটা ঘটনা বলি। আমার এলাকায় একটি ছেলে ব্যাঙ্কের কাছ থেকে বিশেষভাবে হ্যারাজড হচ্ছিল। আমি তখন মন্ত্রী মহাশয়কে এই ব্যাপারে একটা চিঠি দিলাম এবং আমি মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ দিচ্ছি আমার চিঠি পাবার পর তিনি ব্যাঙ্ককে কড়াভাবে একটা চিঠি দেওয়ায় সেই ছেলেটি ব্যাঙ্কের কাছ থেকে টাকা পেয়েছে। তারপর, আমরা দেখছি অ্যালুমিনিয়াম প্রোডাক্টস—এ রমেটেরিয়ালস-এর অভাব থেকে যাচ্ছে এবং অধিকাংশ ক্ষেত্রে স্মল স্কেল ইন্ডাস্ট্রি সাফার করছে। আমি পরবর্তীকালে একটা স্পেসিফিক লিস্ট দেব। রমেটেরিয়ালস-এর ক্ষেত্রে তাদের যাতে প্রাইওরিটি দেওয়া যায় সেটা আমাদের দেখতে হবে। তারপর, এক্সাইড প্রোসিডিওর সম্বন্ধে আমার বক্তব্য হচ্ছে যদিও সিমপ্লিফাইড প্রসিডিওর হয়েছে তবুও তাদের আরও রিলিফ দেওয়া উচিত। এটা দেখা উচিত যে, পেপার ওয়ার্ক থেকে স্মল স্কেল-কে যাতে রিলিফ দেওয়া যায়। তারা রাত্রদিন বসে শুধু কাগজ লিখবে এটা হওয়া উচিত নয়। তারপর, ব্যাঙ্ক লোনের ব্যাপারে দেখছি একটা ল্যাকুনা থেকে যাচ্ছে। কিভাবে অপটমাম রেজাল্ট পাওয়া যায় সেদিকে শিল্পপতিদের কোনও ধারণা নেই। কাজেই তাদের হেলপ করবার জন্য একটা মেশিনারি যদি সেট আপ না করা যায় অর্থাৎ তাদের যদি অ্যাডভাইসরি কাজকর্ম না দেওয়া যায় তাহলে কিছু হবে না। তারপর, মডার্নাইজেশন এবং লিবারেল ইনসেন্টিভ-এর প্রশ্নে কেন্দ্রীয় সরকার যেভাবে ডেভেলপমেন্ট রিবেট দেয় সেই রকম সেলস ট্যাক্স এবং এক্সাইজে রিলিফ দিতে পারেন কিনা সেটা আমাদের দেখা দরকার। তারপর, মেনটেনেন্স, রিপেয়ারিং, টেস্টিং, সার্ভিসিং-এ একটা জিনিস যা করেছেন স্মল স্কেল ইন্ডাস্ট্রিকে যাতে সেই সুযোগ দিতে পারেন সেটা চিন্তা করুন। তবে এই কাজ আমলাদের দিয়ে হবে না। তারপর আমার

বক্তব্য হচ্ছে ভলান্টারি অর্গানাইজশনকে অর্গানাইজ করতে হবে। বোথ নিউ অ্যান্ড একজিস্টিং এন্টারপ্রেরিওরদের ক্ষেত্রে যদি ভলান্টারি অর্গানাইজেশনকে গড়ে তোলা না যায় তাহলে হবে না। এই ব্যাপারে আমি একটা সাজেসনস্ দিচ্ছি। পার্লামেন্টে যেমন কনসালটেটিভ কমিটি আছে ঠিক সেইরকম বিধানসভার সব দলের সদস্যদের নিয়ে আপনারা একটা কমিটি করুন এবং দেখুন তাতে কোন ডেজায়ার্ড রেজাল্ট পাওয়া যায় কিনা এবং তারা স্টাডি করে সরকারকে কিছু কনট্রিবিউট করতে পারে কিনা দেখুন। এবারে আমি এক্সপোর্ট ওরিয়েন্টেড শিল্প সম্বন্ধে কিছু বলব। থার্টি এইট পারসেন্ট ইণ্ডাস্ট্রিয়াল প্রোডাকসেন স্মল স্কেল কনট্রিবিউট করে। কিন্তু এক্সপোর্ট ওরিয়েন্টেড ইণ্ডাস্ট্রি, এক্সপোর্ট পোটেনসিয়াল যাদের আছে তাদের শেয়ার কিন্তু মাত্র ফাইভ পারসেন্ট। আমি মনে করি এঁদের ক্ষেত্রে স্পেশ্যাল ইনসেনটিভ দেবার প্রয়োজন আছে।

[6-30 — 6-40 p.m.]

প্রডাকটিভের কথা অধিকাংশ স্মল স্কেল ইণ্ডাস্ট্রিতে মিনিমাম ওয়েজ দেয় না। এটার প্রতি মন্ত্রী মহাশয়ের ভাল করে দৃষ্টি দেবার প্রয়োজন আছে তানাহলে কিছুতেই প্রডাকটিভিটি বাড়তে পারে না এটা মন্ত্রী মহাশয়কে চিন্তা করে দেখতে হবে এবং যদি কমাপলসারি ইনসেনটিভ স্কিম চালু করা যায় তাহলে লেবাররা টেনিফিটেড হবে এবং প্রডাকটিভিটিও বাড়বে। স্মল স্কেল ইণ্ডাস্ট্রির ফার্দার এক্সপনসনের কথা বাজেটের মধ্যে যথেষ্ট পরিমাণে উল্লেখ না থাকার জন্য এবং এ সম্বন্ধে মন্ত্রী মহাশয় যথেষ্ট সচেতন না হওয়ার জন্য আমি আমার কাট মোশানগুলি মুভ করতে চাই। With your permission, sir May I move cut motion.

**শ্রী জয়নাল আবাদিন ঃ** এটা হতে পারে না।

**Shri Gobinda Chatterjee :** I have already sought his permission.

**Mr. Speaker :** Mr. Chatterjee, you cannot move any cut motion new because at the beginning I have stated, that all the cut motions are in order and are taken as moved.

**শ্রী শচীনন্দন সাউ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আজকে আমাদের পশ্চিমবাংলার মাননীয় ক্ষুদ্র এবং কুটির শিল্প মন্ত্রী জয়নাল সাহেব যে বাজেট এখানে উপস্থিত করেছেন তা আমি সর্বান্তকরণে সমর্থন করি। স্যার, আজকে এই কুটির শিল্প এবং গ্রামীণ ক্ষুদ্র শিল্পের উপর নির্ভর করে পশ্চিমবাংলার গ্রামীন অর্থনীতি। আমাদের এই তাঁতী, কুমোর, জেলে, মুচি, ডোম এবং গ্রামবাংলার দরিদ্র মানুষ সম্পূর্ণরূপে কুটির শিল্পের উপর

নির্ভরশীল। সেজন্য কুটিরশিল্পের এবং ক্ষুদ্র শিল্পের উন্নতির উপর পশ্চিমবাংলার অর্থনীতি সম্পূর্ণ নির্ভর করে এই দিক দিয়েই দেখতে হবে। আমাদের পশ্চিমবাংলার কুটির শিল্পজাত দ্রব্য পৃথিবীর বাজারে বিখ্যাত ছিল এবং বাংলাদেশের এই সমস্ত কুটির শিল্পীরা যে সমস্ত জিনিস তৈরি করত পৃথিবীর বাজারে বিক্রি হত। স্যার, আজকে যে আমতাদের দেশে ভয়াবহ বেকার সমস্যা তার সমাধান একমাত্র কুটিরশিল্পের মাধ্যমে করা সম্ভব। তাই আমাদের মাননীয় প্রধানমন্ত্রী তিনি ২০ দফা কর্মসূচিতে কুটির শিল্পের উপরই জোর দিয়েছেন। এবং এই কুটিরশিল্পের যদি আমরা উন্নতি করতে পারি তাহলে এই ২০ দফা কর্মসূচিকে বাস্তবে রূপায়ণ করা সম্ভব হবে। আমাদের এই দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী জয়নাল সাহেব, তিনি একজন অতি দক্ষ এবং তাঁর উপরে পশ্চিমবাংলার মানুষ সম্পূর্ণ নির্ভর করতে পারে এবং তিনি এই দপ্তরকে অতি দক্ষতার সহিত পরিচালনা করছেন এবং পশ্চিমবাংলাকে কুটিরশিল্পে এবং ক্ষুদ্র শিল্পে দক্ষতার সহিত এগিয়ে নিয়ে যাচ্ছেন। পশ্চিমবাংলার এই যে কুটির শিল্পী এবং ক্ষুদ্র শিল্পীরা তাঁতী, কুমোর, ডোম, জেলে, মুচি এবং শোষিত গরীব মানুষ তাদের বাঁচান সম্ভব হবে বলে মনে করি যদি এই দপ্তরের উন্নতি করা যায়। আজকে বিধানসভার সমস্ত সদস্য স্বীকার করবেন যে আজকে গ্রামে গ্রামে ক্ষুদ্র শিল্প এবং কুটির শিল্প প্রসার লাভ করছে এবং মাননীয়া প্রধানমন্ত্রীর যে ২০ দফা কর্মসূচি তাকে রূপায়িত করবার যে চেষ্টা মন্ত্রী মহাশয় করছেন। তাই যে বরাদ্দ উপস্থিত করা হয়েছে তা প্রয়োজনের তুলনায় খুবই কম, এতে কোন কাজ হবে বলে মনে করিনা। আপনি জানেন, স্যার, ব্লকে ব্লকে ব্লক ইণ্ডাস্ট্রি অফিসার আছে কিন্তু তারা কি করেন। আজকে পশ্চিমবঙ্গে মন্ত্রী মহাশয় এই ক্ষুদ্র শিল্পকে এগিয়ে নিয়ে যাওয়ার জন্য ওয়েস্টবেঙ্গল হ্যাণ্ডলুম এ্যান্ড পাওয়ার লুম ডেভালপমেন্ট কর্পোরেশন ডিস্ট্রিক্টওয়াইজ খোলা হয়েছে, ওয়েস্টবেঙ্গল স্মল স্কেল ইণ্ডাস্ট্রিস কর্পোরেশন, হ্যাণ্ডিক্রাফট ডেভালপমেন্ট কর্পোরেশন, এ্যাপেক্স হ্যান্ডিক্রাফট্স কো-অপারেটিভ সোসাইটি, এই জিনিসগুলি সরকার করেছেন কিন্তু এই বাজেটে যা বরাদ্দ করা হয়েছে তাতে তো সেই সব অফিসের টেবিল, চেয়ার, এবং তার ঘরবাড়ির ভাড়া দিতেই সব চলে যাবে, শিল্পক্ষেত্রে এর কতটুকু পৌঁছে দিতে পারবেন আপনি। তাই আমি মনে করি পশ্চিমবঙ্গের কুটির শিল্পের দিকে নজর দিতে হবে। এখানে যে ভয়াবহ বেকার সমস্যা আছে এবং গ্রামের অর্থনীতিকে যদি গড়তে হয় তাহলে যে তাঁতির ছেলে তাকে সেই কাজ দিতে হবে। এখানে আমরা দেখতে পাচ্ছি একটি তাঁতির ছেলে সে কাজ না পেয়ে পিয়নের কাজের জন্য চেষ্টা করে। এইদিক থেকে চিন্তা করলে দেখা যাবে যে সরকার যে ব্যয়-বরাদ্দ করেছেন বাজেটে তা ঠিক হয়নি, এর বাজেট বরাদ্দ আরো বাড়ানো উচিত ছিল। আগামী দিনে সেই অনুযায়ী যাতে ক্ষুদ্র শিল্প ও কুটির শিল্প করতে পারেন সেই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ, বনেদমাতরম্।

**শ্রী অতীশচন্দ্র সিংহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এতক্ষণ ধরে মাননীয় বিধানসভার সদস্যের বক্তব্য থেকে একটি জিনিস পরিস্কার হয়েছে যার জন্য তাঁদের ধন্যবাদ জানাচ্ছি। এখানে ব্যয়-বরাদ্দ কম হলেও এই ক্ষুদ্র ও কুটির শিল্পর ভিতর দিয়েই যে আমাদের সমস্যার সমাধান হওয়া উচিত একথা একসঙ্গে বলার জন্য তাঁদের ধন্যবাদ দিচ্ছি এবং আমরা আশা করবো যে ভবিষ্যতে আমাদের আপনাদের সকলের সহযোগিতয় এই অঙ্ক যেটা ১ কোটি ৭২ লক্ষ আছে, প্ল্যান ফান্ডের ক্ষেত্রে আমরা ২.৩২ কোটি টাকা বাড়াতে সক্ষম হবো এবং তারজন্য কতকগুলি জিনিষ আমার মনে হয় আমরা করতে সক্ষম হয়েছি এটা ওঁরা স্বীকার করেছেন সেইজন্য ধন্যবাদ জানাচ্ছি। যদিও প্রয়োজনের তুলনায় সামান্য, এর থেকে আরো বেশি প্রয়োজন। এই সমস্যা সমাধান করতে গেলে কিছু কিছু পরিসংখ্যান আপনাদের কাছে না দিয়ে পারছিনা। আমাদের ১৬ দফা কার্যসূচির মধ্যে ১৯৭১—৭২, ৭৩-৭৪ সালে কিছু গোবিন্দবাবু এখানে উল্লেখ করেছেন, ১৬ কি ১৭ হাজার কর্ম সংস্থান দিয়েছি, এই কর্মসংস্থানের পরিমান আরো বেশি হওয়া উচিত ছিল। পশ্চিমবঙ্গে বেকার সংখ্যার দিকে দৃষ্টি রেখে যে সীমিত অর্থ বরাদ্দ আছে তার মধ্যে আমরা এই কাজ করতে সক্ষম হয়েছি। অবশ্য এছাড়া আমাদের নানা ধরনের স্কীম আছে। আপনাদের মধ্যে যাঁরা গ্রামে কর্মসংস্থানের জন্য উৎসুক সেই কর্মসংস্থানের দিক থেকে সকলেই জানেন এ্যাডিশনাল এমপ্লয়মেন্ট স্কীম বলে একটি প্রকল্প চালু করা হয়েছে। এই প্রকল্প পশ্চিমবঙ্গে খুব ভালভাবে চলছে। এমন কি এতে যে টাকা বরাদ্দ করা সম্ভব হয়েছে তা সারা ভারতবর্ষের ক্ষেত্রে সবচেয়ে বেশি। একথা গত আগস্ট মাসে পার্লামেন্টে কেন্দ্রীয় মন্ত্রী স্বীকার করেছেন। ২,৯০০টি স্কিম স্যাংশন আছে। ব্যাংক যদি সংখ্যা বাড়ায় তাহলে সংক্যা প্রায় ৮ হাজার হবে।

[6-40 — 6-50 p.m.]

এবং যে পরিমাণ অর্থ প্রান্তিক অর্থ তার টেন পারসেন্ট মার্জিন মানি স্কীমের মাধ্যমে বন্টন করা হয়েছে, সেটা সর্ব ভারতীয় ক্ষেত্রে সবচেয়ে বেশি। ১৯৭৪-৭৫ সালে বেশি ছিল এবং ১৯৭৫-৭৬ সালে এখন পর্যন্ত বেশি আছে। জানুয়ারি মাস পর্যন্ত এক কোটি ২৬ লক্ষ টাকা মার্জিন মানি হিসাবে আমরা ডিস্ট্রিবিউট করতে সক্ষম হয়েছি। এতে আত্মসন্তুষ্টির কোন কারণ নাই। আমি মনে করি এবং অনেক মাননীয় সদস্যও এখানে উল্লেখ করেছেন—ব্যাঙ্কের উদারনীতি গ্রহণ করে এগিয়ে যাওয়া উচিত এই সমস্ত কর্মসংস্থান প্রকল্পে। পশ্চিমবঙ্গে ব্যাঙ্কের শাখা অত্যন্ত কম। মহারাষ্ট্রে ২৫ হাজার মানুষ পিছু একটি ব্যাঙ্ক, পশ্চিমবঙ্গে ৪১ হাজার মানুষ পিছু একটি ব্যাঙ্ক। কাজেই এখানে আরো বেশি সংখ্যায় ব্যাঙ্ক স্থাপন করা দরকার, বিশেষ করে গ্রামেগঞ্জে এই ৪২ হাজার লোকের মদ্যে টোটাল এভারেজ ব্রাঞ্চের সংখ্যা আরও বেশি হওয়া উচিত। আমি

নিশ্চয়ই আশা করব যে পশ্চিমবাংলার ব্যাঙ্কের সমস্যা, শাখা-প্রশাখা আরও বাড়বে এবং সেই সঙ্গে এটাও আশা করি যে পশ্চিমবঙ্গে এই সমস্ত ব্যাঙ্কগুলি যে আমানত যোগাড় করে, সেই অনুপাতে দাদনের পরিমাণও বাড়বে। আমি পরিসংখ্যান থেকে দেখছি—এ পর্যন্ত সেটা সম্ভব হয়নি। এই পর্যন্ত ১৯৭৪ সালের জুন মাস পর্যন্ত ন্যাশনেলাইজড ব্যাঙ্কের আমানত বেড়েছে ৭২৬ কোটি টাকা আর পশ্চিমবঙ্গে দাদন বেড়েছে ৪৬৮ কোটি টাকা। আমি আশা করব আমানত যা সংগ্রহ করবে তার চেয়ে বেশি হলে নিশ্চয়ই খুশী হব কিন্তু অন্ততঃপক্ষে দাদনের পরিমাণ যেন তা থেকে কম না হয়।

আমি আরও দু-একটি কথা উল্লেখ করে আমার বক্তব্য শেষ করব। আপনি জানেন ক্ষুদ্র এবং কুটির শিল্পের ডাইরেক্টোরেটকে আলাদা করে দেওয়ার জন্য কেউ কেউ বলছেন। আমরা ইতিমধ্যে হ্যান্ডলুম ডাইরোক্টোরেট এবং ডাইরেক্টোরেটকে আলাদা করে দিয়েছি এবং এই উদ্দেশ্য নিয়ে করেছি যে মনোভাব অনেক সদস্য পোষণ করেন, সেটা হচ্ছে গ্রামেগঞ্জে ক্ষুদ্র কুটির শিল্প আছে অনেক যা সফিস্টিকেটেড স্মল স্কেল ইণ্ডাস্ট্রিজ, তার স্মল স্কেল ১০ লক্ষ বাড়িয়েছে, এমন অবস্থা ছড়িয়ে আছে, একটা ডাইরেক্টোরেট-এর পক্ষে সম্ভব নয়। মাননীয় হরশঙ্করবাবু সাজেস্ট করেছেন ক্ষুদ্র এবং কুটির শিল্পের জন্য আমরা যেন আলাদা ডাইরেক্টোরেট করে দিই। এই পরিকল্পনা আমরা এখন করছিনা বটে তবে এ সম্বন্ধে অনুভব করেই হ্যান্ডলুম এবং সেরিকালচার আলাদা করেছি যাতে দুটি আলাদা ডাইরেক্টোরেট হলে কাজে বিশেষ জোর দেওয়া যায় এবং আরও বেশি কর্মসংস্থানের সম্ভাবনা হয়। আমি আশা করব মাননীয় সদস্যগণ এই যে ব্যয়-বরাদ্দ নিশ্চয় সমর্থন করবেন এবং যাঁরা যাঁরা কাট মোশান দিয়েছেন, যেহেতু মাননীয় সদস্যগণ আরও বেশি টাকা এই বিভাগের জন্য সুপারিশ করেছেন, সেজন্য তাঁদের কাট মোশন উইথড্র করে নেবেন।

**Mr. Speaker :** Time will expire at 6.50 p.m. Dr. Abedin, how much time you require ?

**Dr. Zainal Abedin :** I will require at least half an hour.

**Mr. Speaker :** So, with the sense of the House, under rule 290 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, may I extend the time by half an hour ?

(Voices — Yes)

I extend the time by half an hour.

[6-40 — 6-50 p.m.]

**ডঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় সদস্য হরশঙ্করবাবু বলছেন ১০ মিনিটে শেষ করে দিতে, আমি এখনি সেরে দিতে পারি, আমি কাট মোশানের বিরোধিতা করে এখনই বসে যেতে পারি যদি তাঁদের আমার কথা শোনবার আগ্রহ না থাকে। মাননীয় স্পিকার মহাশয়, হরশঙ্করবাবু আসল কমিউনিস্ট ছিলেন না কিন্তু এখন দেখছি তিনি খাঁটি কমিউনিস্টে পরিণত হয়েছেন। আজকে তিনি সত্য কথা শুনতে ভয় পান, সত্য কাজ করতে ভয় পান। আপনার মনটা যদি থাকে অন্য দিকে এবং কারণটাও থাকে অন্য দিকে তবে শুনবেন কি করে? স্যার, আমি কৃতজ্ঞ যে, আজকে কুটির ও ক্ষুদ্র শিল্পের ব্যয়-বরাদ্দের আলোচনায় মাননীয় সদস্যরা গঠনমূলক প্রস্তাব রেখেছেন এবং আমি বুঝতে পারিনা গোবিন্দবাবু গোটা বর্ক্তৃতায় তাঁর সমর্থন করেও তিনি কেন শেষে বিরোধিতা করেছেন। বোধ হয় কমিউনিস্ট বলেই বিরোধিতা করেছেন। কিন্তু তাঁর বক্তৃতা শুনে আমার মনে হচ্ছিল তিনি বোধ হয় সমর্থনই করছেন।

আবার ঐ বক্তৃতার শেষদিকে কার বিরোধিতা করলেন? তবু আমি কৃতজ্ঞ—উচুঁদরের আলোচনাই এ নিয়ে সবাই করেছেন।

মাননীয় দেওপ্রকাশ রাই বোধ হয় অসুস্থ ও অপ্রকৃতিস্থ ছিলেন, তাই তিনি পার্লামেন্টারী etiquete সব ভাইওলেট করে নানা কথা বলে চলে গেলেন। তিনি বললেন আমার বক্তব্য ভেগ্। কিন্তু আমার বক্তব্য স্পেসিফিক এখানে ভেগ্নেস নেই, তার কোন স্কোপ নেই। রিহ্যাবিলিটেশন ইণ্ডাস্ট্রিজ কর্পোরেশনের কাজকর্মে কেন্দ্রীয় সরকারের নেতৃত্বে ছিল, সেখানে আমাদের কোন say নাই। আমরা এখানে একটা টাস্ক ফোর্স করে একজামিন করে দেখতে চেয়েছিলাম কোন ইউনিট ভায়বেল হবে কিনা যাতে করে স্টেট এইড দেওয়া যেতে পারে। কার্শিয়াং কাটলারির কথা তিনি বলেছেন, চা বাগানে এর প্রোডাকশন নিচ্ছে। এর অবস্থা খুব খারাপ হয়ে পড়ায় সেটা ওয়েস্টিং হাউস স্যাক্সবি ফার্মারের হাতে দেওয়া হয়েছিল। এখন তার ফেনোমেনাল পারফর্মেন্স হয়েছে ; আরো এর্ডভার্সিফিকেশন করা উচিত যঅতে করে আরও নিউ স্ট্রিম, নিউ ডিসিপ্লিন তাদের প্রোডাকশনে আনা যায়। সেজন্য ওটা তাদের হাতে হ্যাণ্ডওভার করা হয়েছে। এই বন্ধ কারখানাটি খুলে এখানে হিল পিপল যারা কাজ করত তাদের ইনসেনটিভ দেবার জন্য ক্যাগিটেল গ্রান্ট এণ্ড এ্যাসিস্ট্যান্ট ইত্যাদি দিয়ে একটা ইন্ডিপেনডেন্ট ইউনিট সেট-আপ করার পরিকল্পনা ছিল। কিন্তু দুর্ভাগ্যের কথা সে সম্বন্ধে তারা কতদূর কি করতে পেরেছে, সে সংবাদ এখনও আমার কাছে এসে পৌঁছায়নি। উনি জানেন হিল ডেভেলপমেন্ট বিল তার প্ল্যানিং এণ্ড ডেভেলপমেন্ট কি এ সম্বন্ধে তার বক্তব্য আমার কাছে ক্লিয়ার হয়নি। তিনি আনএমপ্লয়মেন্ট-এর কথা বলেছেন। এই দপ্তরের এই খাতের ব্যয়-বরাদ্দ

অপ্রতুল একথা আমিও স্বীকার করছি। তবে এই টাকা সঠিকভাবে ব্যয় হয়েছে। এখানে ম্যাক্সিমাম ইউটিলাইজেশন অব দি এভেইলেবল রিসোর্সেস হয়েছে কিনা, সেই নিরিখে মাননীয় সদস্যদের আমি বিচার করবার জন্য অনুরোধ করছি। আমি মনে করি যে অর্থ পাওয়া গেছে তাই দিয়ে যে পরিমাণ কাজ করা সম্ভবপর তা আমরা করতে পেরেছি। এখন ডিরেক্টোরেট সংশ্লিষ্ট তার কিছু এ্যাটিচিউড এবং এ্যাপ্রোচ তার স্কীমটাকে ট্রেনিং এণ্ড প্রোডাকশন, আগের চেয়ে অনেক উন্নত হয়েছে এবং তার প্রমোশন এণ্ড ডেভেলপমেন্ট হয়েছে। আমাদের স্কীমটাকে ডিরেক্ট যিনি আছেন, বর্তমানে হিজ রোল ইজ স্পেসিফাইড টু প্রমোশন এন্ড ডেভেলপমেন্ট।

হরশঙ্করবাবুর আজকাল কনসেপ্ট অব স্মল স্কেল ইণ্ডাস্ট্রি বদল হতে চলেছে। খাদি এন্ড ভিলেজ ইণ্ডাস্ট্রিজ কমিশান-এর হাতে কুটির শিল্পের নেতৃত্বে ছিল। এখন কুটির শিল্পের নেতৃত্ব দেবার জন্য খাদি এন্ড ভিলেজ ইণ্ডাস্ট্রিজ বোর্ড করতে হয়েছে। এই হাউসে কিছুদিন আগে খাদি এন্ড ভিলেজ ইণ্ডাস্ট্রিজ এনকুইয়ারি কমিশনর রিপোর্ট আমরা বিলি করেছি। তাতে দেখছি ১৯৬৭ সালে হরশঙ্করবাবুদের যুক্তফ্রন্ট সরকার একে কী ভয়াবহ অবস্থা করে দিয়েছে। আজও কী ভয়াবহ অবস্থা কুটির শিল্পের! তাদের এই কুটির শিল্পের উপর আক্রমণের কারণ কি? খাদিকে আইডল করে দেওয়া। পশ্চিমবঙ্গ তথা ভারতবর্ষের গোটা অর্থনীতিকে বিকল করবার জন্য কী কুৎসিত ষড়যন্ত্র। তাদের সেই অত্যাচারের কুৎসিত ষড়যন্ত্রের রূপ ফুটে উঠেছে খাদি এন্ড ভিলেজ ইণ্ডাস্ট্রিজ এনকুইয়ারি কমিশনের রিপোর্টে।

আমরা এর ডাইভার্সিফিকেশনের জন্য সেক্রেটারিয়েট লেভেলে একটা ইমপ্লিমেন্টিং এজেন্সি গঠন করেছি। আমরা হ্যান্ডলুমের জন্য আলাদা একটা ডিরেক্টোরেট করেছি এবং সেরিকালচারের জন্যও আলাদা ডিরেক্টোরেট করেছি। উই আর অন দি থিংকিং—খাদি বোর্ডের বাইরে কুটির শিল্পের জন্য একটি পৃথক বোর্ড গঠন করবার কথা আমরা চিন্তা করছি। কিন্তু ক্ষুদ্র এবং কুটির শিল্প দুটি বিভিন্ন স্ট্রীম করা অপেক্ষাকৃত শক্ত যদি না করেসপণ্ডিং এ্যাডমিনিস্ট্রেটিভ মেশিনারি সেট-আপ করা যায়। তবে আপনারা একথা শুনলে খুশী হবেন যে ৩৩৫টি ব্লকের প্রত্যেকটিতে যাতে সার হেল্প দিতে পারি—এ্যাডমিনিস্ট্রেটিভ হেল্প তার জন্য প্রমোশনাল এজেন্সি হিসাবে একটি করে স্টেট ফিনান্সিয়াল ইন্সটিটিউশান স্থাপন করবার সিদ্ধান্ত করেছি যা ১৪টি ন্যাশনাল ব্যাংকের লিয়াঁসো হিসাবে কাজ করবে।

[6-50 — 7-00 p.m.]

তাদের এস্টাবিলশ করার সিদ্ধান্ত গ্রহণ করেছি এবং সেটা ক্রমান্বয়ে কার্যে রূপান্তরিত

হচ্ছে। আমাদের এখানে শিক্ষার একটা শিক্ষার একটা মূল ত্রুটি আছে, আমাদের ভোকেশনাল ট্রেনিংয়ের ব্যবস্থা নেই, আমাদের এখানে সাইকোলজিক্যাল ট্রেনিংয়ের ব্যবস্থা নেই, আমাদের এখানে হাতে কলমে শিক্ষার ব্যবস্থা নেই। আমরা এইজন্য ব্যবস্থা করছি। এদের শিক্ষার জন্য বিভিন্ন জায়গা থেকে হরিয়ানা, পাঞ্জাব থেকে বাইরের লোক আনতে হচ্ছে। আমরা বিভিন্ন ট্রেনিংয়ের ব্যবস্থা করতে বাধ্য হচ্ছি। আমরা আশা করছি এই বছর থ্রু প্রমোশন অফ স্মল স্কেল ইন্ডাস্ট্রিস আজকে যে ক্যাপিটেলের কথা বলা হয়েছে আজকে স্মল স্কেল ইন্ডাস্ট্রির যে ক্যাপিটাল বেস ছিল যে লিমিট ছিল সেটা এক বছরে আমরা বাড়িয়েছি। এখন বাড়িয়ে সেটা ১০ লক্ষ টাকা করেছি এবং অ্যান্সিলিয়ারির ক্ষেত্রে ১৫ লক্ষ টাকা করা হয়েছে। এটা করা সম্ভব হয়েছে। আমরা নিচের দিকটার কথা ভাবছি। ফারদার প্রোটেকশন যাতে দেওয়া যায়। পশ্চিমবঙ্গের ব্যাপার সর্ব ভারতীয় ভিত্তিতে চিন্তা করতে হবে। আজকে বিভিন্ন স্কীমের কথা বলেছি। আমি আগেই বলেছি, আমরা যদি নরম্যাল, ট্রাডিশনাল লাইনে, কনভেনশনাল লাইনে যদি যাই তাহলে ডেভেলপ করতে পারব না। সেইজন্য বেছে নিয়েছি যেখানে ডেভেলপ করার পোটেন্সিয়ালিটি আছে। সেইজন্য করেছি স্টেট লেদার ডেভেলপমেন্ট কর্পোরেশন। এদের লক্ষ্য হবে আমাদের এখানে 45 lakhs pieces of skins and hide যেখানে আমরা স্কিন ফিনিস করি। আমরা যদি ফিনিশিংয়ের দায়িত্ব নিতে পারি, আমরা যদি tanning and other manufacturing করতে পারি আমি মনে করব অনেক কাজ করা সম্ভবপর হবে। অন্যদিকে আপনি জানেন আমরা সফিটিকেটেড লাইনে চিন্তা করছি না। আমরা সেই লাইনে চিন্তা করছি, বিখ্যাত বিশেযজ্ঞরা চিন্তা করছেন চর্মশিল্প, রেশমশিল্প-এর উন্নতি। রেশম শিল্পের ব্যাপারে নারায়ণ ভট্টাচার্য মশাই বলেছেন জলপাইগুড়ির কথা। ফিফথ প্ল্যানে যাতে একটা নার্সারি আলিপুরদুয়ারে করতে পারি সেজন্য অগ্রসর হচ্ছি। এই আশ্বাস আমি দিতে পারি। আদার দ্যান দিস দার্জিলিংয়ের হিল এরিয়াতেও বিপুল সম্ভাবনা রয়েছে। এখানে যে মূল সমস্যা রয়েছে সেদিকেও আমরা দৃষ্টি রেখেছি। বীজ সরবরাহ করা, সিড সরবরাহ করা। গভর্নমেন্ট যাতে এটা কন্ট্রোল করতে পারে সেজন্য ভবিষ্যতে চেষ্টা করা হবে। আজকে আন্তর্জাতিক বাজারে সিল্কের অনেক সাবস্টিটুউট এসে গিয়েছে। অতএব ভারতীয় সিল্কে উন্নত করতে পারলে তবেই সে আন্তর্জাতিক বাজার দখল করতে পারবে। আপনি শুনে খুশি হবেন যে এই ব্যাপারে আড়াই গুণ বেশি হয়েছে সম্ভবপর হয়েছে অন্য রাজ্য থেকে এখানে। আপনি শুনে আরও খুশি হবেন যে ইতিমধ্যে প্রোডাকটিভিটি পার ইউনিট আমরা অ্যাট দি অ্যান্ড অফ দি ফোরথ প্ল্যান এতটা বাড়াতে পেরেছি। বাই দিস টামি মালবেরি কালটিভেশনও এক্সপান্ড করার চেষ্টা করা হবে। এবং এর সঙ্গে করেসপন্ডেংগলি ৫০ ... ফিলেচার করার চেষ্টা করছি আমরা এটা করতে পারব সব আয়োজন সম্পূর্ণ। আজকে দড়ির কথা বলা হয়েছে। আমরা ইতিমধ্যে দড়ির

ট্রেনিং দিতে পেরেছি এবং উলুবেড়িয়াতে একটা ইউনিট করেছি এবং আমরা অনেকগুলো কোঅপারেটিভ ২০৫ জনকে ট্রেনিং দিতে পেরেছি এবং বিভিন্ন জায়গায় কোঅপারেটিভ সোসাইটি গড়ে তুলেছি। আমরা আশা ছাড়িনি। আমরা মনে করি এর প্রোটেন্সিয়ালিটি আছে। হরশঙ্করবাবুরা এই রাজ্যকে জঙ্গলের রাজত্বে পরিণত করতে চেয়েছিলেন। তা পারেননি বলে তাদের অসুবিধা হচ্ছে। আজকে নূতন উদ্যোগ শুরু হচ্ছে। যে মেশিন ১৯৬৮ সালে ওরা কিনে ছিলেন সেটা চালু করা তাদের পক্ষে সম্ভব হয়নি আমরা সেটা চালু করেছি এবং নূতন মেশিন বসিয়ে সেখানে কাজ শুরু করে দিয়েছি। কগার ইন্ডাস্ট্রি সিসল ইন্ডাস্ট্রির ওরিয়েন্টেশন সম্বন্ধে বলেছেন। আমরা সেদিকে বিশেষ দৃষ্টি দিয়েছি। আমরা জানি এর প্রোডাকশনের পোটেন্সিয়ালিটি আছে। কিন্তু বিভিন্ন কারণে সেটা পুরোপুরি এক্সপ্লয়েটেড হয়ে যাচ্ছে। লাক্ষার কথা বলি। লাক্ষা শিল্প নির্ভর করে আন্তর্জাতিক বাজারের উপর। আমরা যদি ইন্টারনাল .কনজামশন বাড়াতে না পারি রেলওয়ে অ্যান্ড আদার পলিসিং ইন্ডাস্ট্রিজ-এর কোনও স্কোপ থাকবে না। সারা ভারতের প্রোডাকশনের মধ্যে পশ্চিমবাংলায় হয় টেন টু ফিপটিন পারসেন্ট। এবং এই জিনিস আমাদের এই কলকাতা দিয়ে মোর দ্যান ফিপটি পারসেন্ট বাইরে এক্সপোর্ট হয়। আমরা এর বাজার তৈরি করতে না পারার জন্য অ্যাসিলিয়ারি ইন্ডাস্ট্রিগুলি এনটায়ারলি এক্সপ্লয়েটেড হচ্ছে। স্টেট ট্রেডিং কর্পোরেশন যে রয়েছে তার সঙ্গে ওয়েস্ট বেঙ্গল স্মল স্কেল ইন্ডাস্টিজ কর্পোরেশন যোগাযোগ করে ডিস্ট্রিক্ট গ্রোয়ারসদের মালপত্র পারচেজ করা হচ্ছে অ্যাট দি প্রাইমারি লেভেলে প্রাইস স্টেবিলাইজ করে। আমাদের থাইল্যান্ড হচ্ছে কমপিটিটার। আমরা যদি ইন্টারনাল কনজামশন-এর স্কোপ লাক্ষা শিল্পের বাড়াতে না পরি তাহলে লাক্ষা শিল্পের পরিণতি কি হবে তা এখন ঠিক বলা যায় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়. ইন্ডাস্ট্রিয়াল এস্টেটের কথা বলেছেন। দ্বিতীয় পরিকল্পনার পর এর কাজ হয়েছে। কিন্তু এর ইনফ্রাস্ট্রাকচার করে পরিকল্পনা নেওয়া হয়নি। চতুর্থ পরিকল্পনায় নেওয়া হয়েছিল। ওরা ওদের সময়ে এ সম্বন্ধে কোনও চিন্তাই করেননি। আজকে এ সম্বন্ধে অনেক কথাই বলছেন আমরা চেষ্টা করছি—কিন্তু আমাদের ব্যয় বরাদ্দ অতি সামান্য। স্মল স্কেল ইন্ডাস্ট্রিজ কর্পোরেশনকে এগিয়ে নিয়ে যাবার আমরা খুবই চেষ্টা করছি। তবে ব্যাঙ্ক [illegible] কথা আপনারা জানেন অ্যাট এ হায়েস্ট রেট অব ইন্টারেস্ট সেখানে টাকা [illegible] হয় সে কথাও মাননীয় সদস্যরা যেন চিন্তা করেন। ইনফ্রাস্ট্রাকচার ফেসিলিটিজ যেখানে আছে ইন্ডাস্ট্রি সেখানে আপনা থেকেই গ্রো করে ইন্ডাস্ট্রি সেট আপ হয়। এবং সেই ভাবেই আমরা পরিকল্পনা নিতে বাধ্য হয়েছি। আমরা দায়িত্বভার গ্রহণ করার পর ইন্ডাস্ট্রিয়াল এস্টেটের সম্বন্ধে অনেক দূর এগিয়ে গিয়েছি। তবে অনেক আমরা দেখছি বিগ হাউসের উপর নির্ভর করতে হচ্ছে। নূতন কোনও এজেন্সি করতে পারিনি। ইনফাস্ট্রাকচার কর্পোরেশনের কথা বলেছেন। সেদিন এ সম্বন্ধে [illegible] হয়েছে। আমরা এ

জিনিস'পিক আপ করেছি হরশঙ্করবাবুদের মতো বসে থাকিনি। হরশঙ্করবাবু বিগ হাউসের কথা বলেছেন। উনি যদি প্রমাণ দিতে পরেন তাহলে they will be kicked out of these industrieal states যারা আগের থেকে বসে আছে এবং টেনেন্সি অ্যাক্ট ভায়োলেট করেছে আমরা চেষ্টা করছি একটা স্ট্রিক্ট মেজার নিয়ে স্ট্রিক্ট মেজারস, সার্টিফিকেট প্রসিডিংস অ্যান্ড ইজেক্টমেন্ট সুট করে অ্যালিমিনেট করার চেষ্টা করছি। আনএমপ্লয়মেন্ট প্রবলেম যেখানে আছে যেখানে প্রোডাকটিভিটি রয়েছে সেখানে এগুলি অ্যালিমিনেট করা নিশ্চয় সম্ভব হবে। এই রকম হাওড়ায় আমরা অনেক স্টেট সেড দখল করেছি। তবে মাঝে মাঝে কমিউনিস্ট পার্টিরা বড় লোকদের সঙ্গে হাত মেলান। সেখানে আমাদের কিছু অসুবিধার মধ্যে পড়তে হয় অনেক কিছু বাঞ্চাল করে দেন। আমি তাদের অনুরোধ করব তারা যেন তাদের স্বভাব বদলান। বারসুল ইন্ডাস্ট্রিয়াল এস্টেট, এখনও খালি আছে। আমরা অ্যানি ইন্ডাস্ট্রি সে ইঞ্জিনিয়ারিং হোক আর যাই হোক যারা অ্যানট্রাপেনিওর তাদের, আমরা সাহায্য করতে চেষ্টা করব। আমরা বর্ধমানে ইন্ডাস্ট্রিয়াল এস্টেট করেছি। একটা ইন্ডাস্ট্রি গ্রো করে তার নিজের ফেসিলিটি অনুসারে—তার ইনফ্রাস্ট্রাকচার ফেসিলিটি, মার্কেটিং ফেসিলিটি, ট্রান্সপোর্ট কমিউনিকেশন ফেসিলিটি এই সব থাকলে ইন্ডাস্ট্রি গ্রো করে। কমিউনিস্ট পার্টির মতো যেখানে যখন যেমন সুবিধা সেখানেই ঢুকে পড়ে এই রকমভাবে গড়ে উঠে না। তারা একবার সি. পি. এম.-এর সঙ্গে একবার কংগ্রেসের সঙ্গে যেমন যোগ দেন সেই রকমভাবে ইন্ডাস্ট্রি গ্রো করে না। গ্রোথ সেন্টারস অ্যান্ড এরিয়া, তার পোটেন্সিয়ালিটি আইডেন্টিফাই করে এই সব এস্টেট গড়ে উঠে জাস্ট টু প্রোভাইড ইনফ্রাস্ট্রাকচার ফেসিলিটিজ। র-মেটিরিয়ালের যে অসুবিধার কথা বলেছেন, বর্তমানে র-মেটিরিয়ালের তেমন অসুবিধা নাই। কনভেনশনাল র-মেটিরিয়ালস, কনভেনশনাল ইন্ডাস্ট্রিতে লাগে স্টিল, ক্রোম অ্যান্ড প্লাস্টিক আজকে এ সবের কোনও সমস্যা নাই।

[7-00 — 7-10 p.m.]

অ্যালুমিনিয়ামের কথা বলেছেন। কোনও কোনও জায়গায় কোনও কোনও ভ্যারাইটির অ্যালুমিনিয়াম হয় সেটা জানতে হবে এবং তারা কোনও কোনও ইউনিটে র-মেটিরিয়াল নিয়ে প্রোডাকশন না করে ট্রেডে চলে যায়। আজকে সেফ গার্ড করার জন্য স্ক্রুটিনি অ্যান্ড একজামিনেশন-এর ব্যবস্থা, ভেরিফিকেশনের ব্যবস্থা—তার জন্য অনেক অসুবিধা হয়েছে। আপনি জানেন অনেকগুলি ইউনিটকে ব্ল্যাকলিস্টেড করতে হবে। কারণ, তারা প্রোডাকশন ছেড়ে দিয়ে ট্রেড অ্যাক্টিভিটিতে চলে গেছে। শীশ মহম্মদ সাহেব এখানে নেই, চলে গেছেন। স্যার, আপনি পাওয়ারলেস—আমরা হতাশায় মরি, বক্তৃতার সময় আক্রমণ করে, কিন্তু জবাবটা শুনে যায় না। ডিভিশন কল করলে ক্যানন্ট ফাইট উইথ আর্টিলারি অব মাউস—আমাদের কোনও ভয় নেই—কাজের ওর উত্তর দেবার প্রয়োজন

নেই। তাদের বোতাম টেপার শক্তি নেই, তাই এখান থেকে সরে গেছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটা কোনও একটা কথা নয়, ডিভিশন কল করে আমরা চলে যাচ্ছি—আক্রমণ করলে নিশ্চয় তার উত্তরটা শুনে যাব—না শুনলে আক্রমণ করার কোনও অধিকার থাকে না, এটাই হচ্ছে পার্লামেন্টারি বেসিক অ্যাটিকেট, ওদের অ্যাটিকেট বলে কোনও জিনিস নেই—ওরা সুবিধাবাদী। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি যে কথা বলছিলাম সেখানে আবার ফিরে আসি—অ্যানসিলারি ইন্ডাস্ট্রির কথা বলেছেন। আপনি জানেন দুর্গাপুরে অ্যানসিলারি কারখানা করা সম্ভবপর হয়েছে। আমরা অ্যানসিলারি কমিটি করে পারমানেন্ট একজিবিশন ওখানে রাখিনি, সাব-কন্ট্রাক্ট এক্সচেঞ্জ রাখিনি, বরানগরে এস. আই. এস. আই. আছে, সেখানে সাব-কন্ট্রাক্ট এক্সচেঞ্জ করা সম্ভবপর হয়েছে। অ্যানসিলারি ইন্ডাস্ট্রি নির্ভর করে ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রির উপর—হরশঙ্করবাবু বললেন এই ইন্ডাস্ট্রি চালাব ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রি বাদ দিয়ে, সরবরাহের জন্য তো ওয়াগন দরকার। স্যাক্সবি ফারমার ওয়াগন-এর অংশ তৈরি করে। আপনি শুনে খুশি হবেন ৪৫০টি ইউনিটে ৩ হাজার কম্পোনেন্ট ওরা তৈরি করে। কাজেই আজকে যেখানে পোটেন্সিয়ালিটি আছে সেট আপ করব। সম্প্রতি মুখ্যমন্ত্রী খড়গপুর রেলওয়ে অথরিটিকে লিখেছেন রেলওয়ে ইন্ডাস্ট্রির সাথে অ্যানসিলারি ইউনিট করার জন্য, ওদের তো সম্মতি নিতে হবে—তবে ওরা এখনও পুরো সম্মতি দেয়নি, আমরা চেষ্টায় আছি। যারা ইতিমধ্যে ডাইভার্সিফাই করেছে অ্যানসিলারি ইন্ডাস্ট্রি, সিপ বিল্ডিং, অটোমোবাইল, ওয়াগন বিল্ডিং, টেক্সটাইল মেশিনারি ম্যানুফ্যাকচারিং, মাইনিং মেশিনারি ম্যানুফ্যাকচারিং ইত্যাদি এই সব ইন্ডাস্ট্রির যে স্কোপ আছে, তাদের ওখানে ডাইভার্সিফাই করব। এটা ওরা আজকে দেখতে পান না? হরশঙ্করবাবু আমার বিশেষ বন্ধু লোক, কমিউনিস্ট বেঞ্চে বসে উনি দৃষ্টিশক্তি হারিয়ে ফেলেছেন কিনা আমি জানি না। ওর দৃষ্টির সময় চোখগুলি বাহিরে থেকে এসেছিল কিনা জানি না, উনি জিনিসটা দেখেও দেখেননি। উনি রিজার্ভেশনের কথা বলেছেন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, জাপানের মতো দেশে বহুকাল পরে সিরিজ অব লেজিশলেটিভ প্রোটেকশন দিয়ে তবে ইন্ডাস্ট্রিগুলি বাঁচিয়ে তুলেছে। আর আমরা এখানে লেজিশলেটিভ প্রোটেকশনের কথা চিন্তা করাছি, এবং বাই একজিকিউটিভ অর্ডার প্রোডাকশন রিজার্ভ করতে পেরেছি, এদিক দিয়ে যতটা করা সম্ভবপর সেটা করার চেষ্টা করার চেষ্টা করেছি। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহোদয়, অ্যাফিসিয়েন্সি যদি না বাড়াতে পারি তাহলে প্রোটেকশন দিয়ে আর্টিফিসিয়াল ফিডিং দিয়ে কোথাও ওদের দলের বাহিরের শুক্তি পেয়ে ক্রমশ ক্ষয় হয়ে যাবে। আর্টিফিসিয়াল ফিডিং দিয়ে কোনও ইউনিট, কোনও ট্রেডের ডিসিপ্লিনকে বাঁচিয়ে রাখা যায় না, তথাপিও যতদিন প্রয়োজন হবে ততদিন আমাদের এই রিজার্ভেশনের জন্য লেজিসলেটিভ প্রোটেকশনের কথা বলেছি। এখন পর্যন্ত এটা একজিকিউটিভ পর্যায়ে রয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই হাউসে বার বার বলেছি ওয়েস্ট বেঙ্গলে

কেন জানি না, অ্যাপেন্ডিক্স ৬৮-এ ইম্পোর্টের যে সুবিধাগুলি আছে, অল ভলান্টারি অর্গানাইজেশনের নিজস্ব একটা ফেডারেশন অব স্মল ইন্ডাস্ট্রি, ফেডারেশন অব কর্টেজ অ্যান্ড স্মল স্কেল ইন্ডাস্ট্রি এবং ন্যাশনাল অ্যালায়েন্স অব ইয়ং অ্যানট্রাপ্রেনিওরস যা আছে তাদের সবাইকে আহাবন করে বিশেষ করে ইম্পোর্টেড র-মেটিরিয়াল-এর উপর বেস করে ইন্ডাস্ট্রি সেট আপ করার প্রশ্নে এখানকার অ্যান্ট্রাপ্রেনিওরসরা এগিয়ে আসছে না।

সেই জন্য দমদমের কাছাকাছি এলাকার একটা এক্সপোর্ট প্রসেসিং জোন ই. পি. এস. করার চেষ্টা করছি এবং কেন্দ্রীয় সরকার জানিয়েছেন যে এটা এখন ফাইনাল পর্যায়ে আছে। মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় বার বার দিল্লি গিয়ে এই বিষয়টির তদ্বির করেছেন। প্ল্যানিং কমিশনে এটা নাকি আটকে আছে। এটা যদি হয়ে যায় তাহলে আমরা আশা করছি এর একটা সুবিধা হবে এবং এর এমপ্লয়মেন্ট পোটেন্সিয়ালিটি খুব বেশি বেড়ে যাবে। কিন্তু এ ছাড়াও যেখানে যেখানে এক্সপোর্ট পোটেন্সিয়ালিটি রয়েছে সেটা বার করে তাকে আমরা বিশেষ ইন্সেন্টিভ দিচ্ছি। তারপর মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী শঙ্কর ঘোষ মহাশয় স্মল স্কেল ইন্ডাস্ট্রিজের অনুকূলে যে ছাড় দিয়েছেন বা রিলিফ দিয়েছেন সেগুলি ছাড়াও আমরা অ্যানাদার ইন্সেনিটভ প্যাকেজ দেবার চেষ্টা করছি। এটা এখন ক্যাবিনেটের চূড়ান্ত বিচারের অপেক্ষায়, আমরা আশা করি কিছু অধিকতর সুযোগ সুবিধা আমরা দিতে পারব। তারপর স্যার, মাননীয় রাষ্ট্রমন্ত্রী মহাশয় আপনার কাছে কিছু তথ্য তুলে ধরেছেন এবং বলেছেন ামাদের অগ্রগতি উল্লেখযোগ্য। আমরা স্যার, এই যুক্তিতে মার্জিন মানি স্কীম, অ্যাডিশনাল এমপ্লয়মেন্ট স্কীমে ট্রেনিং দিয়ে ডিপ্লোমা হোল্ডারদের ব্যাঙ্ক পেসিলিটিস দিয়ে, ইন্টারেস্ট সাবসিডি দিয়ে, প্যাকেজ ইন্সেন্টিভ দিয়ে এই সমস্ত শিল্পে নিয়ে যেতে পারি কিনা দেখছি। উনি বলেছেন, নিউ ডাইমেনশন খুলে গিয়েছে। আমি মনে করি আমাদের যারা অর্থনীতিবিদ আচেন তাদের এ বিষয়ে চিন্তা করা দরকার, জনপ্রতিনিধি যারা আছেন তাদের চিন্তা করা দরকার এবং বিশেষ করে নেতৃস্থানীয় যারা আছেন তাদের চিন্তা করা দরকার। আমরা কখনই আমাদের দেশে ক্যাপিটাল ইন্সেন্টিভ দিয়ে আমাদের সমস্যার সমাধান করতে পারব না। এখানে আনএমপ্লয়মেন্ট যে রেটে বাড়ছে তাকে যদি কনটেন্ট করতে হয় তাহলে প্রোডাক্টিভ এমপ্লয়মেন্টের কথা আমাদের চিন্তা করতে হবে। আমাদের মতোন দরিদ্র দেশে বা অল্প পুঁজির দেশে যাতে লোকের কর্মসংস্থান হয় সে কথা আমাদের ভাবতে হবে। স্যার, এই বইটা বোধ হয় আপনার কাছে এখনও পৌছায়নি। এতে আমরা দেখাতে পেরেছি যে ১৯৬২ সালে যেখানে ইনভেস্টমেন্ট অ্যাপক্রসিমেটলি ৩০৫ কোটি টাকারমতোন হবে এবং ৬ লক্ষের মতোন লোক কাজ করছে। এটা যথেষ্ট নয়। উনি ঠিকই বলেছেন যে সঠিক তথ্য পাওয়া খুবই শক্ত। আমি আমার বাজেট বক্তৃতায় মধ্যেও সে কথা বলেছি। আমি বলেছি, "ফিরে আসা যাক ক্ষুদ্র শিল্প বিভাগে, একথা আমি অকপটে স্বীকার করব

বিশ্বাসযোগ্য সমীক্ষার অভাবে ক্ষুদ্র শিল্পের বর্তমান বিন্যাস ও সঠিক প্রগতির তথ্য পাওয়া শক্ত। তবে মোটামুটি একটা চিত্র তুলে ধরা যায়। আজ পর্যন্ত নথিভুক্ত ক্ষুদ্র শিল্পের সংখ্যা দেখে শিল্পের অগ্রগতি আন্দাজ করা যায়। ১৯৭০ সালে সংখ্যা ছিল ১৬ হাজার ৫শো ৬৫, ১৯৭২-এ ছিল ২৪ হাজার ৭ শো ১২, ১৯৭৫ সালে সংখ্যা দাঁড়িয়েছে ৮৯ হাজার ৮২২। ১৯৭৩ সালে কেন্দ্রীয় সরকার সারা ভারতের ক্ষুদ্র শল্প গণনার কাজ হাতে তুলে নেন। গণনা খুব তাড়াতাড়ি শুরু ও শেষ হয়। ফলে শিল্পের এক বৃহৎ সংখ্যা, যাদের নিবিড় ক্ষুদ্র শিল্প অভিযানের সময় কিম্বা সাধারণ গতিতে ১৯৭৩ সালের ৩১শে ডিসেম্বর-রে পর নথিভুক্ত করা হয়, প্রতিবাদ সত্ত্বেও গণনায় সেই সংখ্যা অন্তর্ভূক্ত করা হয়নি। অবশেষে কেন্দ্রীয় সরকার আমাদের প্রতিবাদ অনুসারে একটি বিশেষ সেল গঠন করে শিল্পগণনায় এইসব ফেলে রাখা ক্ষুদ্র শিল্প সংস্থার অন্তর্ভূক্তির কাজ হাতে তুলে নিয়েছেন। "মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সমস্ত প্রকার অপপ্রচার আমাদের রোধ করতে হবে। আর তা করে সবাই যাতে রেজিস্ট্রেশনে এগিয়ে আসে সেটা আমাদের দেখতে হবে। উনি পাওয়ারের কথা বলেছেন। স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ড একটি স্বয়ং শাসিত সংস্থা। আমরা যদি একে কনটেন্ট করতে পারি—এটা করতে পারি আমরা ইন্সেটিভ পাওয়ার দিতে পারি কিনা—আপনি শুনলে খুশি হবেন, সেটা দেওয়া সম্ভব হয়েছে।

[7-10 — 7-20 p.m.]

১৯৭৫-৭৬ সালে ২ হাজার ইউনিটকে কম বেশি ৪ লক্ষ টাকা বেশি ইনসেন্টিভ দেওয়া সম্ভব হয়েছে ইন অ্যাডিশন টু দি রিবেট পেবেল টু দি হ্যান্ডলুম উইভারস। আজকে উইভারসদের জন্য কেন্দ্রীয় সরকার গুরুত্ব দিয়েছেন, মাননী প্রধানমন্ত্রী গুরুত্ব দিয়েছেন। আমরা আশা করছি ইন্টেন্সিভ ডেভেলপমেন্ট ফর উইভারস আমরা স্কীম করতে পারব। আমরা চারটি জোনের জন্য দাবি করেছি। আমরা যদি দু-একটাও পাইলট প্রোজেক্ট হিসাবে পাই তাহলে হ্যান্ডলুম ইন্ডাস্ট্রির জন্য বুষ্ট আপ দেওয়া সম্ভব হবে। আমরা ইকুয়ালি এক্সপোর্ট ওরিয়েন্টেড প্রোজেক্ট চেয়েছি এবং আশা করছি আমরা পাব। আমাদের এক্সপোর্টের শেয়ার খুবই নগণ্য। আজকে টেক্সটাইল ইন্ডাস্ট্রিতে, হ্যান্ডলম ইন্ডাস্ট্রিতে আমরা ফ্রেইট ইকুয়ালাইজেশন চেয়েছি। আজকে কয়লা, সিমেন্ট, আয়রণ এবং স্টিলের বেলাতে ফ্রেইট ইকুয়ালাইজেশন আছে। আমরা ফ্রেইট ইকুয়ালাইজেশ ফর কটন চেয়েছি এবং টেক্সটাইল অ্যান্ড হ্যান্ডলুম ইন্ডাস্ট্রিতেও সেই একই জিনিস আমরা দাবি করেছি যাতে এই ইন্টাস্ট্রিগুলো বুষ্ট আপ হয়। কিন্তু কটন ইয়ার্নের ক্ষেত্রে তা হয়নি। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী এবং পূর্বাঞ্চলীয় সমস্ত রাজ্যগুলি থেকে এই দাবি করা হয়েছে। আজকে এই ফ্রেইট ইকুয়ালাইজেশন যদি না করা হয় তাহলে আমা' পার্মানেন্ট

ডিসঅ্যাডভান্সে থেকে যাব। কাজেই এই দাবি আমরা করেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, লেবার ওয়েজেস-এর কথা বলা হয়েছে, এটা লেবার দপ্তরের এক্তিয়ার। ফিনান্সিয়াল ম্যানেজমেন্টের জন্য এডুকেশন দপ্তরের সঙ্গে আলোচনা চলছে। আজকে ফিনান্সিয়াল ম্যানেজমেন্টের জন্য আনতে পারবেন না, এর জন্য অর্গানাইজেশন সেট আপ করা দরকার। আজকে হায়ার সেকেন্ডারিতে ম্যানেজমেন্ট কোর্স, ফিনান্সিয়ার ম্যানেজমেন্ট এবং প্রিলিমিনারি কোর্স ছাত্ররা পড়তে পারে। আজকে যারা শিক্ষাবিদ রয়েছেন তারা এই কারিকালামগুলি সংশোধন করতে পারেন। যদি প্রয়োজন হয় এডুকেশন কারকিলামের সিলেবাস কিছু রিভিশন করা যেতে পারে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে লো টেকনোলজির কথা বলা হয়েছে। কেন্দ্রীয় শিল্পমন্ত্রীকে জানিয়ে দেওয়া হয়েছে। আজকে হাওড়ার মডার্নাইজেশন প্রোগ্রাম চলছে। ১০টি ইন্ডাস্ট্রি আমরা বেছে নিয়েছি ফর মডার্নাইজেশন এবং চর্মশিল্পও এর মধ্যে আছে। আজকে ময়নাগুড়িতেটি ওয়েস্ট থেকে ক্যাফিন তৈরির ব্যবস্থা চলছে। সেরি-কালচার ইন্ডাস্টিতে প্রোমোশন এবং ডেভেলপমেন্টের অ্যাক্টিভিটি চলছে। নর্থ বেঙ্গলে ডলোমাইট-এর এক্সপ্লোর করার ব্যবস্থা হচ্ছে। আজকে নর্থ বেঙ্গলের উড এবং টিমবারকে সদ্ব্যবহার করতে হবে তাহলে আমরা অনেকটা এগিয়ে যেতে পারব। আজকে রায়গঞ্জে স্পিনিং মিল হতে চলেছে, পশ্চিম দিনাজপুরে স্পিনিং মিল হতে চলেছে। আজকে যাদবপুর ইউনিভার্সিটির ফ্রুট প্রিজারভেটর, প্রফেসর সমীর চ্যাটার্জির সহায়তায় মালদাতে ম্যাঙ্গো প্রোসেসিং সেন্টার হতে পারে। শিলিগুড়িতে পাইন আপেল প্রোসেসিং ইন্ডাস্ট্রি করার জন্য চেষ্টা হচ্ছে। এই সমস্ত অ্যাগ্রো বেসড ইন্ডাস্ট্রি গড়ে তোলার চেষ্টা করা হচ্ছে। আজকে মিনি পেপার মিল, মিনি সুগার প্লান্ট, মিনি সিমেন্ট প্ল্যান্ট এগুলি ভায়েবল হবে কি না সেটা দেখা হচ্ছে। যদি এগুলিতে আমরা সফল হই তাহলে আমরা অনেক দূর পর্যন্ত এগিয়ে যেতে পারব। আজকে গোবর থেকে বাইও-গ্যাস জেনারেট করার জন্য বিশেষ চেষ্টা করা হচ্ছে। আমাদের অফিসার যারা রয়েছেন তারা এটা নিয়ে চিন্তা করছেন। যদি এই গোবর থেকে গ্যাস জেনারেট করা যায় তাহলে বোথ ইলেক্ট্রিসিটি এবং হিটের ব্যাপারে এগুলি আমরা কাজে লাগাতে পারব। এই গোবর গ্যাস প্ল্যান্টের জন্য মার্জিন মানি দেওয়া হচ্ছে। আজকে বাঁকুড়ার প্রোজেক্ট এরিয়াতে হ্যান্ডলুমকে সীমাবদ্ধ রাখিনি। হ্যান্ডলুমকে কেব্লিলের বুষ্ট আপ করার জন্য, ট্রেনিং ফেসিলিটিজ-এর জন্য আমরা তমলুকে ফার্নিচার রিসার্চ স্টেশন করেছি। আমাদের প্রোডাকশন ফর হ্যান্ডলুম সেক্টর অনেক বেড়ে যাচ্ছ। ১৯৭০-৭১ সালে হ্যান্ডলুম প্রোডাকশন ছিল ১৮০ মিলিয়ন মিটার। আজকে ২০৩ মিলিয়ন মিটার-এ পরিণত হয়েছে এবং ভ্যালু অ্যাডেড ওভার ৪০ ক্রোরস। এটা সম্প্রসারণ করার চেষ্টা করছি। বাঁকুড়া প্রোজেক্ট এরিয়ায় রুর‍্যাল ইন্ডাস্ট্রিয়াল প্রোজেটের মাধ্যমে গ্রামাঞ্চলে ক্ষুদ্র শিল্পের প্রসার করার চেষ্টা করছি। কঞ্চ শেল সম্পর্কে বলি, মাননীয় শীশ মহম্মদ

মহাশয়, আজকে শুনে খুশি হবেন, এটার সফেস্টিকেশনের জন্য আমরা বাজারে ১৪ লক্ষ কঞ্চ টাকার বিলি করেছি। অ্যাপেক্স হ্যান্ডলুম কো অপারেটিভ সোসাইটিতে ফিনিসড প্রোডাক্ট এর ভান্ডার করা আমাদের পক্ষে সম্ভব হয়েছে। বেঙ্গল স্টেট এইড টু ইন্ডাস্ট্রিজ থেকে আমাদের যে লোন দেওয়া হয়েছে তা পাওয়ার পর আমাদের এই ট্রাডিশনাল ইন্ডাস্ট্রি, কন্চ, বেলামেটাল, এই ইন্ডাস্ট্রি ডাইভারসিফায়েড এও ইম্প্রুভমেন্ট কিছুটা আমরা করতে পেরেছি, লো ডিস্টিবিউট করে দিয়েছি, এতে অনেকাংশে আমরা সফল হয়েছি। আমরা যে ইন্ডাস্ট্রিয়াল একজিবিশন করেছি, তাতে মাননীয় সমস্ত সদস্যদের ইনভাইট করেছি এবং আপনার মাধ্যমে সদস্যদের ইনভাইট করছি ঐ একজিবিশন দেখবার জন্য, এখন ঐ একজিবিশন ১৫ দিন থাকবে। আজকে এটাকে যদি এগিয়ে নিয়ে যেতে হয় তাহলে সবাইকে উৎসাহ দিতে হবে, এই ইণ্ডাস্ট্রি র ওরিয়েনটেশন বদলাতে হবে। প্রোনাউনসড প্রেফারেন্স ফর হোয়াইট কলার জবস বদলাতে হবে, সেই জন্য ব্যাঙ্কগুলোকে এগিয়ে আসতে হবে। ব্যাংক সম্বন্ধে রাষ্ট্রমন্ত্রী মহাশয় বলছেন মাননীয় সিদ্ধার্থ শংকর রায় এখানে যে ইস্টার্ন জোন কনসালটেটিভ কমিটি এসেছিল, তিনি সেই কমিটির কাছে আমাদের দাবি তুলে ধরেছেন এবং এখানে ডিপোজিট মোবিলাইজ, লেন্ডিং বাড়াতে যদি না পারি তাহলে ক্ষুদ্র শিল্পের প্রসার ঘটবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বোন মিলের কথা বলা হয়েছে, বোন মিল ইণ্ডাস্ট্রিটি সাফিসিয়েন্ট মেটিরিয়ালের উপর নির্ভরশীল। এটা কোথাও কোথাও আমরা পুনর্জীবন করতে পেরেছি, আর কোথাও পড়ে যাচ্ছে ফর ওয়ান্ট অব র মেটিরিয়্যালস্। স্টোন কোয়ারি সম্বন্ধে নিতাই পদ ঘোষ মহাশয় বলেছেন যে রোড্স এবং ইলেকট্রিসিটিতে এইগুলো দরকার নতুন ইউনিট সেটআপ করতে গেলে। এইগুলো কতদুর করা যায় সেটা আমরা নিশ্চয়ই দেখবো। একজন মাননীয় সদস্য আমাদের সমর্থন করেছেন বিরোধিতা করেননি, তবে তিনি এক্সাইজ প্রসিডিয়োর সম্বন্ধে বলেছেন, আমরা সেটা আংশিকভাবে কি করে সিমপ্লিয়ায়েড হয়, সেটা দেখবো। আমি মনে করি পাবলিক আন্ডার টেকিং কমিটির কনট্রিবিউশন উল্লেখযোগ্য। এইরকম কমিটির মাল্টিপ্লিকেশন হওয়া উচিত। কিন্তু এইসব কমিটির মধ্যে একটা লিয়াসো থাকা দরকার। একজন সদস্য বলেছেন প্রোডাক্টিভিটির সঙ্গে মিনিমাম ওয়েজ স্থির করতে হবে। মিনিমাম ওয়েজের ব্যাপারটা আমার নয়, এটা লেবার ডিপার্টমেন্টের, তারাই এটা করবেন। আমার সময় শেষ হয়ে এসেছে, আমি আর বিশেষ কিছু বলতে চাই না, আমি সমস্ত কাট মোশনের বিরোধিতা করছি এবং যে বন্ধুরা এখানে সৃজনশীল বক্তব্য রেখেছেন, তাঁদের সবাইকে ধন্যবাদ জানিয়ে, আমার কথা শেষ করছি এবং সমস্ত কাট মোশনের বিরোধিতা করছি।

**Mr. Speaker :** I now put the cut motions to vote.

The Motion of Shri Shish Mohammad that the amount of the Demand be reduced to Re. 1, was then put and lost.

The Motion of Shri Bhupal Chandra Panda that the amount Demand be reduced to Re. 1, was then put and lost.

The Motion of Shri Shish Mohammad that the amount Demand be reduced by Rs. 100, was then put and lost.

The Motion of Shri Netaipada Sarkar that the amount Demand be reduced by Rs. 100, was then put and lost.

The motion of Dr. Zainal Abedin that a sum of Rs. 4,48,11,000 be granted for expenditure under Grant No. 63, Major Heads : "321—Village and Small Industries (Excluding Public Undertakings), 521—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) and 721—Lons for Village and Small Industries (Excluding Public Undertakings)", was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 7.20 p.m. till 1 p.m. on Wednesday, the 10th March 1976, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 10th March, 1976 at 1.00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Apurba Lal Majumdar) in the Chair, 10 Ministers, 5 Ministers of State 1 Deputy Minister and 157 Members.

[1-00 — 1-10 p.m.]

### OATH OR AFFIRMATION OF ALLEGIANCE

**Mr. Speaker :** Honourable Members, any of you who have not yet made an Oath or Affirmation of Allegiance, may kindly do so.

(There was no to be take oath)

### Starred Questions
### (to which Oral Answers were given)

### বিদ্যুৎ সরবরাহ

*১৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *৯০।) **শ্রী কাশীনাথ মিশ্র :** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৬ সালের জানুয়ারি মাস পর্যন্ত কোনও জেলায় কতগুলি গ্রামে ও মৌজায় বিদ্যুৎ সরবরাহ করা হইয়াছে ; এবং

(খ) অবশিষ্ট কতগুলি গ্রামে ও মৌজায় ঐ সময় পর্যন্ত বিদ্যুৎ সরবরাহ করা হয় নাই?

**শ্রী আবুল বরকত আতাউল গনি খান চৌধুরি :** মিঃ স্পিকার, স্যার, "ক" ও "খ" একটি বিবরণী টেবিলে রাখা হল।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, এই যে স্কীম আপনি গ্রহণ করেছেন এই স্কীম অনুযায়ী ২৮,৪৫১ মৌজা এখনও পর্যন্ত বৈদ্যুতিকরণ হয়নি,

এটা কি কি কারণে হয়নি?

**শ্রী আবুল বরকত আতাউল গনি খান চৌধুরি ঃ** মিঃ স্পিকার, স্যার, ১৯৭২-৭৩ সালে আমরা নন-প্ল্যান্ড ফান্ডে কিছু টাকা রেখেছিলাম। কেন হয়নি, এটা এক কথায় বলতে গেলে বলতে হয় যে, টাকার অভাবে হয়নি। বাট আই অ্যাম ট্রাইং টু এক্সপ্লেন, ১৯৭২-৭৩ সালে নন-প্ল্যান্ড ফান্ডে আমাদের কিছু টাকা ছিল এবং সেই টাকা থেকে কিছু ইলেক্ট্রিফিকেশনের কাজ করেছিলাম, গ্রামীণ বৈদ্যুতিকরণের কাজ, তারপর টাকার অভাবে আমাদের প্ল্যান ড্রপ করতে হয়। আমরা এখন যে কাজগুলি করছি সেগুলির সমস্ত টাকা আর. ই. সি.-র টাকা এবং সেটার সবটাই প্ল্যান্ড ফান্ডের। মাননীয় সদস্যরা সবাই অবগত আছেন যে, এ বছর ৯ কোটি টাকা আর. ই. সি.-র স্যাংশন করা হয়েছে, এই ৯ কোটি টাকায় আমাদের যতটা করা সম্ভব আমরা ততটা করব। এখন এই আর. ই. সি.-তে তিন রকমের স্কীম আমরা নিয়ে থাকি বা ওরা নিয়ে থাকে। একটা হচ্ছে অনুন্নত জেলাগুলির জন্য স্কীম, এই অনুন্নত জেলা বলতে কলকাতা, হাওড়া এবং ২৪-পরগনা বাদে অন্যান্য জেলাকে ধরছে। আর একটা হচ্ছে মিনিমাম নিড প্রোগ্রাম স্কীম।

প্রথম ক্ষেত্রে অ্যাডভান্সড স্টেজ যেটা বললাম তাতে আর. ই. সি. ৭১/২ থেকে ৯১/২% সুদ ২০ বছরে। দ্বিতীয় ক্ষেত্রে ব্যাকওয়ার্ড ডিস্ট্রিক্ট-এ আর. ই. সি. ঋণ দিয়ে থাকে ৭১/২% ২৫ বছরের জন্য। তৃতীয় ক্ষেত্রে মিনিমাম নিড প্রোগ্রাম-এ ৭ থেকে ৭১/২% ৩০ বছরে। মোট কথা হল আর. ই. সি. ছাড়া আমাদের রুর্যাল ইলেক্ট্রিফিকেশন করার কোনও উপায় নেই। আমরা টাকা যা পাই তা সবই আর. ই. সি. থেকে। আর. ই. সি. যে ৯ কোটি টাকা দিচ্ছে সেটা এগ্রিকালচারাল বায়াসড। অনেক সময়ে সদস্যারা বলেন গ্রামে হয়েছে ও গ্রামে হচ্ছে কেন? আর. ই. সি. যা দিচ্ছে সেটা সব সময় ১০০% পারফেকশন হিসেবে তা ঠিক নয়। তবে ওদের যে গাইড লাইন সেটা কপি করে আমাদের দিতে হচ্ছে। এটা মেনলি এগ্রিকালচার বায়াসড অ্যান্ড আন্ডার গ্রাউন্ড ওয়াটার কানেকশন আছে কিনা, স্মল স্কেলে ইন্ডাস্ট্রি-তে রিটার্ন-এর চান্স আছে কিনা এই রকম কতকগুলি গাইডলাইন তারা দিয়েছে যার উপর ভিত্তি করে আমরা অগ্রসর হই।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** আর. ই. সি. থেকে যে ৯ কোটি টাকা পাচ্ছেন তাতে এগ্রিকালচার বেল্টগুলি কি সব কভার করা যাবে?

**শ্রী আবুল বরকত আতাউল গনি খান চৌধুরি ঃ** নিশ্চয় নয়।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** এই আর্থিক দুরবস্থা দূর করার জন্য কেন্দ্রীয় সরকার এই বাবদ টাকা অনুদান হিসেবে বা অন্য কোনও উপায়ে দেখার ব্যবস্থা করেছেন কি?

**শ্রী আবুল বরকত আতাউল গনি খান চৌধুরি ঃ** আমি আগেই বলেছি আমাদের কোনও টাকা নেই এবং আমরা যে টাকা পাই তা সবই আর. ই. সি. থেকে পাই। এটা সেন্ট্রাল গভর্নমেন্ট অর্গানাইজেশন।

**শ্রী শরৎ দাস ঃ** আর্থিক ও সামাজিক দিক থেকে যারা প্রভাব ও প্রতিপত্তিশালী তাদের গ্রামেই বিদ্যুৎ যাচ্ছে এবং যারা দরিদ্র্য আদিবাস ও হরিজন তাদের জায়গায় লাইন যাচ্ছে না। সেজন্য এর একটা নির্দেশ দেবেন কি যাতে ঐ সমস্ত দরিদ্র্যদের জায়গায় আসে বিদ্যুতের লাইন যায়?

**শ্রী আবুল বরকত আতাউল গনি খান চৌধুরি ঃ** এরকম অভিযোগ জানি না। তবে আর. ই. সি.-এর নরমস অনুসারে লাইন যাচ্ছে। আপনি যে কথাগুলি বলছেন সেগুলি ১৯৭২-৭৩ সালের কথা যখন আমরা নন-প্ল্যান থেকে কাজ আরম্ভ করেছিলাম এবং এই নন-প্ল্যান থেকে ৪ হাজার ৪৩টি গ্রামে আমরা কাজ আরম্ভ করেছিলাম। কিন্তু দুঃখের সঙ্গে বলছি টাকা অভাবে এই কাজ আমাদের ড্রপ করতে হয়। কোথাও ৪০%, কোথাও ৬০%, কোথাও ৭০%, কাজ হয়েছে। অনেকে বলেন পোল পড়ে গেছে তার চুরি হচ্ছে। এর একমাত্র কারণ হচ্ছে আমরা যে কাজ আরম্ভ করেছিলাম তা শেষ করতে পারলাম না। আমরা যে নন-প্ল্যান কাজ আরম্ভ করেছিলাম সেগুলি আর. ই. সি. নরমস-এর মধ্যে পরে না। বেশির ভাগ ক্ষেত্রে এগুলি এম. এল. এ.-দের সঙ্গে কথা বলে করেছিলাম।

[1-10 — 1-20 p.m.]

**শ্রী আবুল বরকত আতাউল গনি খান চৌধুরি ঃ** সেটা কমপ্লিট করতে হলে কোনও জায়গায় ৮০ পারসেন্ট, কোনও জায়গায় ৭০ পারসেন্ট, কোনও জায়গায় ৫০ পারসেন্ট, ১৮ কোটি ৩৮ লক্ষ টাকা প্রয়োজন। আমরা আজও প্রাণপণে চেষ্টা করছি, কিন্তু টাকা পাইনি ব'লে এগুলি কমপ্লিট করতে পারিনি।

### Explorations for oil

*198. (Admitted question No. *57.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of Commerce and Industries Department be pleased to state the present position of explorations for extraction of oil from Bakultala in Sunderbans and other coastal belts of West Bengal?

**Shri Tarun Kanti Ghosh :** This concerns the Central Government. However, target drilling up to 3,500 metres at Bakultola has been

completed by the Oil & natural Gas Commission team and drilling near Lakshmikantapore is proposed to be taken up very soon. Land acquisition proceedings are being initiated. Results of exploratory drilling have not been made available to the State Government till now.

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মন্ত্রী মহাশয় বললেন যে, বকুলতলায় যে টার্গেট ড্রিলিং ছিল সেটা কমপ্লিট হয়েছে এবং আমরা খবরের কাগজে দেখেছি ড্রিলিং-এর যে রিপোর্ট পাওয়া গেছে সেটা খুব ভাল। ওখানে তেল পাওয়া যাবে এটা কি সত্য?

**Shri Tarun Kanti Ghosh :** Results of exploratory drilling of state Government till now.

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি বোম্বে হাই-এর মতো পশ্চিমবঙ্গের অগভীর সমুদ্রে তৈল সন্ধানের কোনও পরিকল্পনা আছে কিনা?

**Mr. Speaker :** Does not arise.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি আজ পর্যন্ত কতটা ড্রিলিং হয়েছে এবং কতটা বাকি আছে?

**শ্রী তরুণকান্তি ঘোষ ঃ** দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে, অ্যানসারটা পড়লাম সেটা আপনারা শুনেননি। However, target drilling up to 3,500 metres at Bakultola has been completed by the Oil & natural Gas Commission team.

## কোলাঘাট বিদ্যুৎ প্রকল্প

*১৯৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩।) **শ্রীমতী গীতা মুখোপাধ্যায় ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কোলাঘাট থার্মাল পাওয়ারের জন্য যেসব পরিবারের জমি অধিগ্রহণ করা হয়েছে তার মধ্যে কটি পরিবারের একজন ক'রে কর্মক্ষম লোক উক্ত বিদ্যুৎ প্রকল্পের কাজ পেয়েছে ;

(খ) এখনও কত পরিবারের এরূপ কাজ পেতে বাকি আছে ; এবং

(গ) এই সমস্ত পরিবারের একজন ক'রে কাজ কবে নাগাদ দেওয়া হবে?

**শ্রীমতী গীতা মুখোপাধ্যায় ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি ১ নং ইউনিটের কাজে

**যখন** এগোতে পারবার মতো মন্ত্রী মহাশয় টাকা পেয়েছেন তখন ১ নং ইউনিটের কাজকর্মে ২ হাজার পরিবারের নোমিনির কাজ হয়ে যাবে?

**শ্রী আবুল বরকত আতাউল গনি খান চৌধুরি ঃ** মাননীয় সদস্যা অবগত আছেন কোলাঘাট সম্বন্ধে সমস্ত কথা। আমি তাকে আন্তরিক ধন্যবাদ দিচ্ছি তিনি যেভাবে ইন্টারেস্ট নিয়েছেন এবং সাহায্য করেছেন। মাননীয়া সদস্যা এটাও জানেন যে, এন্টায়ার প্রোজেক্ট করতে দরকার ১৯২ কোটি ৫৩ লক্ষ টাকা। এই টাকা পেতে আমাদের অসুবিধা হয়েছে সেটা আপনারা জানেন। তবে একটা কথা হাউসে বলতে আমার আপত্তি নেই যে এই ব্যাপারে উনি আমাদের সাহায্য করেছেন। ১৯৭৫-৭৬ সালে এই কাজ করবার জন্য আমাদের ছিল ৫ কোটি ৮৫ লক্ষ টাকা এবং এবারে আমরা আশা করছি ১০ কোটি টাকা পাব। ফিফথ ফাইভ ইয়ার প্ল্যানের শেষের দিকে আমাদের যে টার্গেট ছিল সেই অনুসারে আমাদের ইউনিট হবার কথা। সিক্সথ ফাইভ ইয়ার প্ল্যানের প্রথম দিকে বা দ্বিতীয় বছরে আমরা দুটি ইউনিট করার চেষ্টা করব। দুটি ইউনিটের মধ্যে আমাদের একটি ইউনিট রয়েছে। বর্তমান গভর্নমেন্টের কমিটমেন্ট এবং আমার নিজের কমিটমেন্ট হচ্ছে যেমন যেমন আমাদের কাজ এগুবে আমরা ঠিক তেমন তেমন লোক নেব এবং যে সমস্ত মানুষের জমি আমরা কেড়ে নিয়েছি, অ্যাকোয়ার করেছি এই কোলাঘাটের জন্য সেইসমস্ত পরিবারদের মধ্য থেকে ১ জন ক'রে লোককে আমরা চাকুরি দেব। এই ১০ কোটি টাকার খবর শুনে আমি অলরেডি ইনস্ট্রাকশন দিয়েছি আপনারা কিছু লোক নিয়োগ করতে পারেন।

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** ফার্স্ট ইউনিট অব কোলাঘাটের পাওয়ার জেনারেশন কবে নাগাদ স্টার্ট হবে তার একটা অ্যাপ্রক্সিমেট ডেট দিতে পারেন কি?

**শ্রী আবুল বরকত আতাউল গনি খান চৌধুরি ঃ** ফিফথ ফাইভ ইয়ার প্ল্যানের শেষ বছরে আমরা আশা করছি। আমাদের যদি টাকার অসুবিধা না হয় এবং কাজে যেভাবে এগিয়ে যাচ্ছে এবং মাননীয় সদস্যরা যেভাবে কোঅপারেশন করছেন সেই ভাবে কোঅপারেশন যদি করেন তা হলে ফিফথ ফাইভ ইয়ার প্ল্যানের শেষের দিকে আমরা প্রথম ইউনিট চালু করতে পারব, প্রোভাইডেড দেয়ার ইজ নো ফাইনান্সিয়াল ডিফিকাল্টি।

## লালগোলা ও ভগবানগোলা থানায় বৈদ্যুতিকরণ

***২০১।** (অনুমোদিত প্রশ্ন নং *৩০১।) **শ্রী মহম্মদ দেদার বক্স ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গ্রামীণ বৈদ্যুতিকরণ কর্পোরেশন কর্তৃক মঞ্জুরীকৃত পরিকল্পনা অনুযায়ী ১৯৭৬

সালের ১২ই ফেব্রুয়ারি পর্যন্ত লালগোলা ও ভগবানগোলা থানায় কোনও কোনও মৌজার বৈদ্যুতিকরণের কাজ শেষ হইয়াছে ; এবং

(খ) ঐ থানাগুলির অবশিষ্ট মৌজাগুলিতে বৈদ্যুতিকরণের কাজ কতদিনে শেষ হইবে?

**শ্রী আবুল বরকত আতাউল গনি খান চৌধুরি ঃ**

(ক) একটিও না। গত বছর জুন মাসে উক্ত পরিকল্পনা অনুযায়ী লালগোলা থানায় ২৭টি মৌজায় এবং ভগবানগোলা থানায় ১০৫টি মৌজায় বৈদ্যুতিকরণের কাজ হাতে নেওয়া হয়েছে।

(খ) প্রয়োজনীয় অর্থের সাপেক্ষে যত তাড়াতাড়ি সম্ভব মৌজাগুলিতে বৈদ্যুতিকরণের কাজ শেষ করার চেষ্টা করা হচ্ছে।

**শ্রী মহম্মদ দেদার বক্স ঃ** মন্ত্রী মহাশয় বললেন, একটিও না। গত বছর জুন মাসে ২৭টি মৌজা হাতে নেওয়া হয়েছে বললেন, আবার বললেন "একটিও না"। আপনি তা হলে কি পদ্ধতি নিচ্ছেন? জুন মাস থেকে আরম্ভ হয়েছে এখনও শেষ হয়নি যখন বললেন তখন আমার প্রশ্ন হচ্ছে, এই পদ্ধতিতে চললে কত দিন আপনাদের লাগবে?

**শ্রী আবুল বরকত আতাউল গনি খান চৌধুরি ঃ** আপনি পদ্ধতিটা ভালভাবেই জানেন, কারণ আপনি এগ্রিকালচার মিনিস্টারের দেশের লোক। এগ্রিকালচার ডিপার্টমেন্ট যখন বলে তখন আমরা ইলেক্ট্রিফিকেশন ক'রে থাকি। যেমন, ডিপ টিউবওয়েল, শ্যালো টিউবওয়েলের জন্য তারা টাকা দেয় এবং আমরা ক'রে দেই। আমরা অবশ্য চেষ্টা করি তার আশেপাশের গ্রামগুলোতে বিদ্যুৎ নিতে। তারপর, আমাদের হেলথ ডিপার্টমেন্ট আমাদের যেগুলো রিকুইজিশন করে দেয় যেমন, হাসপাতাল ইত্যাদিতে সেখানে আমরা বিদ্যুৎ নিয়ে যাই। এখানেও আমরা আশেপাশের গ্রামগুলোতে করি। তারপর, আর এ. সি. কয়েকটা ইনস্টলমেন্টে আমাদের টাকা দিয়ে থাকে এবং আমাদের কাজ করবার পর আর এ. সি. এসে দেখে কতটা কাজ আমরা করেছি এবং সেটা দেখে তারপর তারা আমাদের সেকেন্ড ইনস্টলমেন্ট দেয়।

[1-20 — 1-30 p.m.]

এইভাবে কিছুটা ইনস্টলমেন্টে কাজ করেছি। কিন্তু দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে মুর্শিদাবাদে এত চোরের উপদ্রব যে সমস্ত ট্রান্সফরমার এবং অন্যান্য জিনিস চুরি হয়ে যাচ্ছে যে ওখানে কাজ করা খুব মুশকিল। সেজন্য আমাদের কাজ করতে দেরি হচ্ছে।

মাননীয় সদস্য যদি আমার কাছে স্পেসিফিক ডেট চান সেটা আমার পক্ষে বাল মুশকিল। যেমন যেমন কাজ কমপ্লিট হবে টাকার যদি অভাব না হয় তা হলে যত তাড়াতাড়ি সম্ভব আমরা করব। আর. ই. সি. স্যাংশন করেছে লালগোলায় ২৭ টি মৌজা, আর ভগবানগোলায় ১০৫ টি মৌজা। তার মধ্যে কিছু শ্যালো টিউবওয়েল-এ কানেকশন দিতে পেরেছি আর কিছু ডিপ টিউবওয়েল দিতে পেরেছি এবং কিছু কিছু গ্রামে ইলেক্ট্রিফিকেশন দিতে পারব। আসল ডিফিক্যালটি হচ্ছে আমাদের কাজ শেষ হয়ে যাবার পর ওরা আবার এসে দেখেন যে তারা যে টাকা দিয়েছে সেই বাবদ আমরা খরচ করেছি কিনা, এবং তারপরে নেক্সট ইনস্টলমেন্টের টাকা দেয়। তবে যত তাড়াতাড়ি সম্ভব আমরা করব।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, বললেন যে, তারকাটা চোরদের জন্য কাজ তাড়াতাড়ি হচ্ছে না, তবে আমি যদি মাননীয় মন্ত্রী মহাশয়কে তারকাটা চোরদের নাম দিই তা হলে কি তাদের অ্যারেস্ট করবেন?

**Shri Abul Barkat Atawal Gani Khan Chowdhury :** Sir, it is a law and order problem and it is for the Home Minister to answer. It is not for me to answer.

### বীরভূম জেলার গভীর নলকূপের বৈদ্যুতিকরণ

*২০৪। (অনুমোদিত প্রশ্ন নং *৪২৭।) **শ্রী শচীনন্দন সাউ ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলার কোনও কোনও থানা আর. ই. সি.-র অন্তর্ভুক্ত করা হইয়াছে ;

(খ) দুবরাজপুর ও ইলামবাজার থানায় ডিপ টিউবওয়েলগুলিতে বিদ্যুৎ দেওয়া হইয়াছে কিনা ; এবং

(গ) কিভাবে রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন কর্পোরেশন-এর অন্তর্ভুক্তিকরণ নির্ধারণ করা হয়?

**শ্রী আবুল বরকত আতাউল গনি খান চৌধুরি ঃ**

(ক) রামপুরহাট, ময়ূরেশ্বর সাঁইথিয়া, মহম্মদবাজার, নানুর, লাভপুর ও মুরারই থানার অংশ বিশেষ গ্রাম বৈদ্যুতিকরণ প্রকল্পের অন্তর্ভুক্ত হইয়াছে।

(খ) পশ্চিমবঙ্গ সরকারের কৃষি বিভাগের রিকুইজিশন অনুযায়ী দুবরাজপুর ও

ইলামবাজার থানার সকল ডিপ টিউবওয়েল বিদ্যুৎ দেওয়া হইয়াছে।

(গ) সাধারণ কৃষি ভিত্তিক ও ক্ষুদ্র গ্রামীণ শিল্প উন্নয়ন ভিত্তিক প্রকল্প গ্রামীণ বৈদ্যুতিকরণ কর্পোরেশন মঞ্জুর করিয়া থাকে এবং এইরূপ সম্ভবনাময় এলাকা বৈদ্যুতিকরণ প্রকল্পের অন্তর্ভূক্ত হইয়া থাকে।

**শ্রী শচীনন্দন সাহু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, তিনি বললেন যে কৃষিভিত্তিক এলাকায় এই পরিকল্পনার অন্তর্ভূক্ত হয়েছিল। কিন্তু আমি তাকে জিজ্ঞাসা করছি যে, দুবরাজপুর, ইলামবাজার থানায় এত ডিপ টিউবওয়েল, শ্যালো টিউবওয়েল, রিভার লিফট ইরিগেশন থাকা সত্ত্বেও এই থানাকে আর. ই. সি.-র অন্তর্ভূক্ত না করার কারণ কি?

**শ্রী আবুল বরকত আতাউল গনি খান চৌধুরি ঃ** কারণ তো কিছু নেই। আমরা যেভাবে ইলেক্ট্রিফিকেশন করে থাকি যখন এগ্রিকালচার ডিপার্টমেন্ট শ্যালো টিউবওয়েল বা রিভার লিফট বা ডিপ টিউবওয়েল খনন করে আমাদের বলে অর্থাৎ রিকুইজেশন দেয়, টাকা দেয়, তখন আমরা সেগুলি করে দিই। আসেসেসারিলি যেখানে শ্যালো টিউবওয়েল হয়েছে বা রিভার লিফট বা ডিপ টিউবওয়েল হয়েছে সেই জায়গা আমাদের আর. ই. সি.-কে দিয়ে দিতে হবে নরমালি তা আরা করে থাকি না। এইজন্য করি না যেগুলি ইলেক্ট্রিফিকেশন করা হয়েছে আমরা সেই গ্রামগুলিতে করে দিয়েছি, কিন্তু যেখানে শ্যালো টিউবওয়েল বা ডিপ টিউবওয়েল বা রিভার লিফট হয়নি সেগুলি আমরা আর. ই. সি.-তে ঢোকাবার চেষ্টা করছি বিয়ারিং ইন মাইন্ড যে এগ্রিকালচার পোটেন্সিয়ালিটিস আর দেয়ার অর্থাৎ আন্ডার-গ্রাউন্ড ওয়াটার অ্যাভেলেবেলিটি ইজ দেয়ার।

## মুর্শিদাবাদ জেলায় গঙ্গার ভাঙ্গন

***২০৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৫৪।) **শ্রী শীশ মহম্মদ ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার সামসেরগঞ্জ থানা এবং ধুসড়িপাড়া হইতে সুড়ি থানার নুর পর্যন্ত গঙ্গার ভাঙ্গন অব্যাহত রহিয়াছে ; এবং

(খ) সত্য হইলে, ইহার প্রতিরোধের জন্য সরকার কি ব্যবস্থা অবলম্বন করিতেছেন?

**শ্রী আবুল বরকত আতাউল গনি খান চৌধুরি ঃ**

(ক) হ্যাঁ, ইহা আংশিকভাবে সত্য। ফরাক্কা ব্যারাজ হইতে সামসেরগঞ্জ থানার দুর্গাপুর (নিমতিতা) গ্রাম পর্যন্ত এবং রঘুনাথগঞ্জ থানার কুতুনপুর হইতে

খানদুয়ার নিম্নাংশ পর্যন্ত গঙ্গার দক্ষিণ তীরে ভাঙ্গন পরিলক্ষিত হইতেছে। সাম্প্রতিককালে নুরপুর এলাকায়ও ভাঙ্গন দেখা যাইতেছে।

(খ) এই ভাঙ্গন প্রতিরোধ করা অত্যন্ত কষ্ট সাধ্য ও ব্যয়বহুল। এই সংকটের মোকাবিলা করা রাজ্য সরকারের পক্ষে এককভাবে আর্থিক দিক থেকে সম্ভব নহে। তাই ফরাক্কা ব্যারাজ হইতে লালগোলা পর্যন্ত প্রায় ৪০ মাইল দীর্ঘ গঙ্গার তীরে ভাঙ্গন প্রতিরোধের জন্য ৬৩ কোটি টাকার একটি প্রকল্প প্রস্তুত করিয়া কেন্দ্রীয় সরকারের বিবেচনার জন্য প্রেরণ করা হইয়াছে। এই সম্বন্ধে কেন্দ্রের সিদ্ধান্ত এখনও জানা যায় নাই। তবে, ইতিমধ্যে রাজ্য সরকার তাহার সীমিত আর্থিক সঙ্গতির মধ্যে ঐ এলাকায় কিছু কিছু ভাঙ্গন প্রতিরোধমূলক কাজ করিয়াছেন। রঘুনাথগঞ্জ থানার ব্রাহ্মনগঞ্জ—হাজারপুর এলাকা ও হাজারপুর—সিদাইগাছি কুতুবপুর এলাকা এবং সামসেরগঞ্জ থানা দুর্গাপুর ধুলিয়ান এলাকায় ভাঙ্গন প্রতিরোধমূলক কাজ গ্রহণ করা হইয়াছে।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয়মন্ত্রী মহাশয় বললেন যে, সম্প্রতিকালে নূরপুর এলাকায় ভাঙ্গন দেখা দিয়েছে—একথাটা ঠিক নয়, নূরপুর গ্রাম শেষ হয়ে গিয়েছে। আমি মন্ত্রী মহাশয়ের কাছে প্রশ্ন করছি যে, এই নূরপুর এলাকায় আমারে রাজ্য সরকারের সীমিত অর্থের মধ্যে কোনও পাড় তৈরি করার পরিকল্পনা আছে কিনা?

**শ্রী আবুল বরকত আতাউল গনি খান চৌধুরি ঃ** আমি উটা আগে ওকে বলেছি, আবার বলছি আমাদের সীমিত অর্থের মধ্যে যে কাজগুলি করা সম্ভব তা আমরা করে থাকি। আমি মাননীয় সদস্যকে অনুরোধ করব তিনি যেন আমাদের টেকনিক্যাল অ্যাডভাইসারের সঙ্গে কথা বলেন এবং আমার সঙ্গে দয়া করে তার পরে কথা বলেন।

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, ফারাক্কা ব্যারেজ হওয়ার আগে মুর্শিদাবাদ জেলা এই বিরাট ভাঙ্গনের মুখে যেত না, এটা কি সত্য যে ফারাক্কা ব্যারেজ হওয়ার ফলে মুর্শিদাবাদের এই বিরাট এলাকা আজকে ভাঙ্গনের মুখে পড়েছে?

**Mr. Speaker :** It is a matter of opinion. It is difficult for the Hon'ble Minister to reply.

## গোসাবায় কোঅপারেটিভ রাইস মিল বন্ধের কারণ

***২০৭। (অনুমোদিত প্রশ্ন নং *৫৬৬।) শ্রী পঞ্চানন সিংহ ঃ** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ২৪-পরগনা জেলার গোসাবায় (সুন্দরবন) কোঅপারেটিভ রাইস মিলটি কবে থেকে এবং কি কারণে বন্ধ হয়ে আছে ;

(খ) ঐ মিলটি চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ;

(গ) থাকলে, কবে নাগাদ ঐ মলটি চালু হবে ব'লে আশা করা যায় ;

(ঘ) অনুরূপ কোঅপারেটিভ রাইস মিল সুন্দরবনের বাসন্তী ও অন্যান্য সংস্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(ঙ) থাকলে, কোন কোন স্থানে?

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ**

(ক) ১৯৭১ সাল থেকে রাইস মিলটি নিম্নলিখিত কারণে বন্ধ আছে ঃ

(১) ১৯৭০ সালে ক্রিত ধানের একটা বড় অংশ অসময়ের বৃষ্টিতে নষ্ট হয়ে যায় ;

(২) কার্যকর মূলধন প্রয়োজনের তুলনায় অপ্রতুল ছিল ;

(৩) ১৯৭৪-৭৫ সালের পূর্বে খোলা বাজারে ধান ক্রয় লাভজনক ছিল না ;

(খ) হ্যাঁ, আছে।

(গ) ন্যাশনাল কোঅপারেটিভ ডেভেলপমেন্ট কর্পোরেশন (এন. সি. ডি. সি.) বা ওয়েস্ট বেঙ্গল ফিনান্সিয়াল কর্পোরেশন মিলটির মেরামতি ও নবীকরণের জন্য টাকা বরাদ্দ করলেই উপযুক্ত ব্যবস্থা গ্রহণের পর মিলটি চালু করা যাবে।

(ঘ) না, এরূপ কোনও পরিকল্পনা আপাতত নাই।

[1-30 — 1-40 p.m.]

**শ্রী পঞ্চানন সিংহ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই বন্ধ কোঅপারেটিভ রাইস মিলটার সম্পত্তি বা যন্ত্রপাতি দেখাশোনা করার জন্য কোনও লোক দায়িত্বে আছে কিনা?

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** এখানে একটা বোর্ড অব ম্যানেজমেন্ট আছে, সেখানে স্টেট নমিনি আছে এবং তারাই এই মিল রক্ষণাবেক্ষণ এবং চালাবার জন্য দায়িত্বে

বর্তমানে আছে।

**শ্রী পঞ্চানন সিংহ ঃ** এই বন্ধ রাইস মিলের বহু মূল্যবান যন্ত্রপাতি কাজকর্ম না হওয়ায় স্বাভাবিকভাবেই নষ্ট হচ্ছে, বহু যন্ত্রপাতি অপসারিত হচ্ছে—এই খবর আপনি জানেন কি?

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** না এ খবর আমার জানা নাই।

**শ্রী পঞ্চানন সিংহ ঃ** অনুসন্ধান করে যদি দেখেন এটা সত্য তা হলে কোনও ব্যবস্থা গ্রহণ করবেন কি?

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** যদি মাননীয় সদস্য জানানো নিশ্চয়ই ব্যবস্থা গ্রহণ করব।

**শ্রী তুহিনকুমার সামন্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, বিভিন্ন জায়গায় পশ্চিমবঙ্গে কোঅপারেটিভ রাইস মিল চালু না থেকে বন্ধ আছে, সেগুলি চালাবার জন্য কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**Mr. Speaker :** The question does not arise.

**শ্রী পঞ্চানন সিংহ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে, ন্যাশনাল কোঅপারেটিভ ডেভেলপমেন্ট কর্পোরেশন, ওয়েস্ট বেঙ্গল ফিনান্সিয়াল কর্পোরেশন টাকা বরাদ্দ করলেই মিলটা চালু হবে, এই টাকা বরাদ্দ হতে কত সময় লাগবে জানাবেন কি?

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** এটা বলা সম্ভব নয়, তবে আমার দপ্তর থেকে এ বিষয়ে যাতে তাড়াতাড়ি হয়, টাকা পয়সার ব্যবস্থা হয় তার জন্য চেষ্টিত আছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** পাথর প্রতিমা মথুরাপুর কোঅপারেটিভ রাইস মিলটা চলছে কিনা বা কি অবস্থায় আছে সেটা জানেন কি?

**Mr. Speaker :** The question does not arise.

### হুগলি ও বর্ধমানে বোরো চাষের জন্য সেচের জল

***২০৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৫০০।) **শ্রী গণেশচন্দ্র হাটুই ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান মরশুমে ডি. ভি সি.-র জলাধার থেকে হুগলি এবং বর্ধমান জেলা কত একর জমিতে বোরো ধান চাষের জন্য সেচের জল দেওয়া হবে ;

(খ) তেনুঘাট থেকে বোরো চাযের জন্য এই বৎসর (১৯৭৬) কত জল পাওয়া যাবে;

(গ) তন্মধ্যে হুগলি এবং বর্ধমান জেলার জন্য প্রাপ্তব্য জলের পরিমাণ কত ;

(ঘ) উক্ত জলের জন্য বিহার সরকারকে কত টাকা দিতে হবে ; এবং

(ঙ) ডি. ভি. সি.-র জলাধার ও তেনুঘাট থেকে বোরো ধান চাযের জন্য সেচের জল ১৯৭৬ সালের মে মাস পর্যন্ত সরবরাহ অটুট রাখার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী আবুল বরকত আতাউল গনি খান চৌধুরি ঃ**

(ক) মোটামুটিভাবে স্থির হইয়াছে যে, পর্যাপ্তি পরিমাণে সেচের জল পাওয়া গেলে, (১) হুগলি জেলায় প্রায় ৫০ হাজার একর জমিতে এবং (২) বর্ধমান জেলায় প্রায় ৮০ হাজার থেকে ১ লক্ষ একর জমিতে বোরো চাযের জল সরবরাহ করা সম্ভব হবে।

(খ) ১,২০,০০০ একর ফুট জলের জন্য বিহার সরকারকে অনুরোধ করা হইয়াছে ; আশা করা যায় ১ লক্ষ একর ফুট জল পাওয়া যাবে।

(গ) মোট প্রাপ্তব্য জলের পরিমাণ হইতেই দুইটি জেলাতে উপরি উক্ত পরিমাণ জমিতে বোরো চাযের জন্য জল দেওয়া স্থির হইয়াছে ;

(ঘ) এখনও জলের মূল্যহার স্থিরীকৃত হয় নাই ;

(ঙ) বিহার সরকারের তেনুঘাট জলাধার এবং ডি. ভি. সি.-র জলাধারগুলি হইতে অতিরিক্ত জল সংগ্রহের চেষ্টা চলিতেছে, তদুপরি প্রাপ্তব্য জলের অপচয় রোধ করিবার জন্য সংশ্লিষ্ট জেলা কর্তৃপক্ষদিগকে প্রয়োজনীয় ব্যবস্থা লইতেও অনুরোধ করা হইয়াছে। উল্লেখ থাকে যে, খালগুলি মেরামতির স্বার্থে এ বৎসর ৩০শে এপ্রিল তারিখের পর আর বোরো চাযের জন্য জল সরবরাহ করা সম্ভব হবে না।

**শ্রী গণেশচন্দ্র হাটুই ঃ** এটা আগেই ঠিক করা হয়েছে যে হুগলি জেলায় ৫০ হাজার একরে এবং বর্ধমান জেলার ১ লক্ষ একরে সেচের জল দেওয়া হবে তেনুঘাট থেকে জল পাওয়া গেলে। তেনুঘাট-এর জলের অনিশ্চয়তার জন্য আমাদের জঙ্গীপাড়া, হরিপাল, সিঙ্গুর থানার জমির ধান শুকিয়ে গেছে এটা জানেন কি?

**শ্রী আবুল বরকত আতাউল গনি খান চৌধুরি ঃ** মাননীয় সদস্য আমাকে কয়েক বারই বলেছেন, কিন্তু ডিফিকাল্টি হচ্ছে তেনুঘাটের জলের, আমরা তেনুঘাটের জল পাবার জন্য চেষ্টা করছি, আমরা তখন যে অ্যাসেসমেন্ট করেছিলাম তাতে ভেবেছিলাম যে ৫০ হাজার একর থেকে ১ লক্ষ একরে জল দিতে পারব।

এখন পর্যন্ত আমরা তেনুঘাটের জল পাইনি। তেনুঘাটের জল না পেলে ডেফিনিটলি আমাদের ডিফিকাল্টি হবে। কারণ আমাদের রিজার্ভয়র ও যে জল আছে ডি. ভি. সি. ও কংসাবতীর সমস্ত জল আমরা ডেফিনিটলি দিয়ে ফেলব এবং দেওয়ার ফলে ডিমান্ড এর যে টার্গেট রেখেছিলাম তাতে আমরা পৌছতে পারব কিনা যথেষ্ট সন্দেহ আছে। আপনি যে সংবাদ দিলেন তাতে আমি আশ্চর্য নই। আমাদের সেই দপ্তরের অফিসাররা জানিয়েছেন যেহেতু তারা জানতে পারছেন না যে তেনুঘাটের জল পাবেন কিনা, সেই জন্য অনেকটা তারা ইকনমাইজ করবার চেষ্টা করছেন। সুতরাং ন্যাচারালি যেখানে ডিফিকাল্টিস দেখা দিয়েছে। এই সমস্ত ব্যাপারে একটা ডিসিপ্লিন থাকা দরকার। যে জলটা হলে এনাফ হয়ে যায় তার চেয়ে চাষী ভাইরা বেশি জল পাবে সেই ডিসিপ্লিন এখন পর্যন্ত আমরা যেখানে এনফোর্স করতে পারিনি।

**শ্রী গণেশচন্দ্র হাটুই ঃ** এই যে তেুনঘাটের জল পাওয়া যাবে না অফিসাররা জানিয়েছেন এতে চাষীদের মধ্যে একটা আশঙ্কা ও আতঙ্কের সৃষ্টি হয়েছে। যেখানে যে জল আছে তা বেশি অপচয় হয়। তেনুঘাটের জল সম্বন্ধে যদি তারা নিশ্চিত হতে পারে যে জল পাওয়া যাবে, তা হলে জলের আমরা কম হয়। যে ধান জলের অভাবে মারা যাচ্ছে তা বাঁচাতে পারে। কতদিন নাগাদ তেনুঘাটের জল পাওয়া যাবে বলে সিদ্ধান্ত করবেন?

**শ্রী আবুল বরকত আতাউল গনি খান চৌধুরি ঃ** বর্তমানে তা বলা ডিফিকাল্ট। আমরা বিহার গভর্নমেন্টকে বলেছি—তোমরা যা দাম চাও তা আমরা দিতে রাজি আছি জল দেও ইউনিয়ন ইরিগেশন মিনিস্টার দামটা ঠিক করে দেবেন। আপনারা দয়া করে জলটা দেন। এখন পর্যন্ত সেই জল আমরা পাইনি। মাননীয় সদস্যরা জানেন আমি বাইরে যাবার দিন বলে গেছি বিহার গভর্নমেন্টের সঙ্গে একটি আন্ডারস্ট্যান্ডিং হচ্ছে। সেই আন্ডারস্ট্যান্ডিং হলে তেনুঘাটের জল পাওয়া বেটার হত বিহারে চিফ মিনিস্টারের সঙ্গে যে আলোচনা হয়ে গেছে, ততে এগ্রিমেন্ট সই করতে অসুবিধা ছিল না। কিন্তু ডি. ভি. সি. এসে যাচ্ছে আগের আলোচনার মধ্যে, আমরা বিচার করে দেখেছি ডি. ভি. সি.-র কতকগুলি বক্তব্য এই সম্পর্কে থাকতে পারে কাজেই যে এগ্রিমেন্ট আমরা সই করতে যাচ্ছি সেটা আমরা ডি. ভি. সি.-কে দিয়েছি তাদের রি-অ্যাকশন বক্তব্য শোনবার জন্য। দু-এক দিনের মধ্যে সেটা আমরা জানতে পারব। তাদের রি-অ্যাকশন যদি

ফেভারেবল্ হয়, তা হলে আমি বলতে পারি রিজেনেবল তেনুঘাটের জল পেতে পারব।

**শ্রী পুরঞ্জয় প্রামাণিক ঃ** তবে কেন আপনি আগে বলেছিলেন জল পাওয়া যাবে বোরোর জন্য? সেই জল যদি আজকে না পাওয়া যায়, তা হলে কিসের চুক্তি হয়েছে?

**Shri Abul Barkat Atawal Ghani Khan Chowdhury :** Sir, the chukit has nothing to do with tenughat water. The chukti is with regard to very many outstanding problems with the Bihar Government. If those are settled, it is expected that the Bihar Government will make a gesture and there will not be difficulty in getting the water.

**শ্রী পুরঞ্জয় প্রামাণিক ঃ** আজকে তেনুঘাটের জল পাওয়া নিয়ে যে অসুবিধা দেখা দিচ্ছে সেখানে এ বছর বোরোর জন্য জলের ব্যবস্থা না করে কেন চাষী ভাইদের বলা হল তেনুঘাট থেকে জল পাব?

**শ্রী আবুল বরকত আতাউল গনি খান চৌধুরি ঃ** স্যার, আই হ্যাভ বিন মিস আন্ডারস্টুড। আমরা বার বার বলেছি আমাদের রিজার্ভয়ার-এ যে জল আছে, সেটা বোরো চাষের জন্য নয়। তবু আমরা দেখছি যে কোনও কারনেই, হোক বোরো চাষ হচ্ছে অ্যাজ এ ম্যাটার অব দ্যাট উই হ্যাড ডিসকারেজড দিস বাট আনফর্চনেটলি তবু একটা হচ্ছে। আমি এগ্রিকালচার ডিপার্টমেন্টকে বলেছি, বোরো চাষের জন্য মাইনর ইরিগেশন থেকে হোক বা অন্য কোনওভাবে হোক। তাদের একটা ব্যবস্থা করতে হবে। টেকনিক্যাল সাজেশন হচ্ছে, এইভাবে জল দিতে থাকলে ডি. বি. সি.-র যে সমস্ত ক্যানেল আছে তা শুকিয়ে বন্ধ হয়ে যাবে, কোনও কাজ করা যাবে না। ডেসপাইট দি টেকনিক্যাল অ্যাডভাইস আমরা জল দিচ্ছি। আগে থেকে এটা করা য়ায় না। তেনুঘাটে জল যা আছে তার কতটা স্পেয়ার করতে পাবে তা তারা দেখছে বিরার সরকারের সঙ্গে আলোচনা আরম্ভ করেছি, দু মাস আগে থেকে। অল দিস ফ্যাক্টর্স হ্যাভ টেকেন ইন্টু অ্যাকাউন্ট। এছাড়া নট দ্যাট উই আর কেলাস ; নট দ্যাট উই ডু নট নো। উই হ্যাভ বিন ট্রাইং অ্যান্ড সার্টেনলি, উই উইল ট্রাই।

[1-10 — 1-50 p.m.]

**শ্রী পুরঞ্জয় প্রামাণিক ঃ** উনি চেষ্টা করছেন, অস্বীকার করছি না। কিন্তু যখন চুক্তি করলেন তখন বর্ধমান জেলার সমস্ত এম. এল. এ. জেলাশাসক এবং সেচ বিভাগের কর্মচারিদের নিয়ে সভা হল. সেখানে অফিসারেরা স্থির করলেন এক লক্ষ একর জমিতে জল দেওয়া হবে। কিন্তু তখন জল দেওয়া হবে না বললে চাষীরা চায করত না। এখন

হাজার হাজার বিঘা জমির ফসল নষ্ট হয়ে যাচ্ছে।

**শ্রী আবুল বরকত আতাউল গনি খান চৌধুরি ঃ** ইট ওয়াজ থ্রাস্ট আপন দি ডিপার্টমেন্ট।

**শ্রী আশ্বিনী রায় ঃ** গতবারে এক লক্ষ ৮৯ হাজার একর জমিতে জল দিয়েছিলেন। এবার কমিয়ে এক লক্ষ ৩০ হাজার করলেন। এখন আপনি যদি জল না দেন, তা হলে এই জমির ফসল নষ্ট হয়ে যাবে। আপনি তেনুঘাটের জল পান বা না পান আপনি কি এখানে জলের ব্যবস্থা করবেন?

**শ্রী আবুল বরকত আতাউল গনি খান চৌধুরি ঃ** আমি পাওয়ার বন্ধ করে দিয়েছি। আই হ্যাভ টেকেন শো মাচ রিস্ক। আমি ডি. ভি. সি.-কে বলেছি পাওয়ার বন্ধ করতে। আই হ্যাভ রিকোয়েস্টেড ডি. ভি. সি. নট টু বাদার অ্যাবাউট পাওয়ার, বাট গিভ মি ইরিগেশন। আই হ্যাভ গন টু দ্যাট এক্সটেন্ট। আমি এইটুকু অ্যাসিওর করতে পারি যে, যেটুকু জল থাকবে তার সমস্ত জল ইরিগেশননের জন্য দেওয়া যাবে।

**শ্রী মনোরঞ্জন প্রামাণিক ঃ** মন্ত্রী মহাশয় কি জানাবেন, ডি. ভি. সি.-তে যখন জল কম আছে বলছেন তখনই দামোদর নদী দিয়ে জল অকারণে ছেড়ে দেওয়া হচ্ছে—তার কারণ কি?

**শ্রী আবুল বরকত আতাউল গনি খান চৌধুরি ঃ** আই হ্যাভ অলরেডি সেড অ্যান্ড আই অ্যাম রিপিটিং ইট ইজ আনফর্চুনেট। যে ডিসিপ্লিন অ্যানফোরস করা দরকার সেই ডিসিপ্লিন আমরা অ্যানফোরস করতে পারিনি এবং অনেক ক্ষেত্রে অপচয় হয়। এটা মাননীয় সদস্যরা নিশ্চয় স্বীকার করবেন এবং মাননীয় সদস্যরা নিশ্চয় জানেন যখন আমরা আলোচনা করি এগ্রিকালচার ডিপার্টমেন্টের সঙ্গে তখন আনফর্চুনেটলি মাননীয় সদস্যরা আসেননি। দু-একজন সদস্য আসেন। তারপর যখন দেখেন জল যায়নি, ন্যাচারালি তাদের কনস্টিটুয়েন্সিতে হাঙ্গামা হয়, তখন জলের জন্য চিৎকার করেন টু প্লে অ্যাক্টিভ রোল অন দি টু ইন্ট্রোডিউস ডিসিপ্লিন। দ্যাট ইজ নাম্বার ওয়ান। নাম্বার টু ইজ হোয়েদার উই লাইক ইট অব নট। বোরো কল্টিভেশন হ্যাজ টু বি ডিসকারেজড। এইভাবে আনসার্টেন উপর চলতে পারে না। জল না থাকলে কোথা থেকে জল দেব।

## গ্রাম বৈদ্যুতিকরণ

***২১০। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৬।) শ্রী নিতাইপদ সরকার ও শ্রী হরশঙ্কর ভট্টাচার্য ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বর্তমান মন্ত্রিসভা গঠনের পর হইতে ১৯৭৬ সালের জানুয়ারি মাস পর্যন্ত মোট কতগুলি গ্রামে বৈদ্যুতিকরণ

করা হইয়াছে?

**Mr. Speaker :** I think the honourable member is already satisfied with the answer given by the Hon'ble Minister in connection with another question. So the answer need not be repeated.

## মিঠাকুন্ড খালের উপর স্লুইস গেট

*২১৫। (অনুমোদিত প্রশ্ন নং *৯৮৭।) **শ্রী রবীন্দ্র ঘোষ** ঃ সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া জেলায় শ্যামপুর থানায় নবগ্রাম অঞ্চলের মিঠাকুন্ড খালের উপর একটি স্লুইস গেট প্রস্তুতির কোনও পরিকল্পনা আছে কিনা ; এবং

(খ) থাকিলে, তাহা কবে নাগাদ কার্যকর হবে?

**শ্রী আবুল বরকত আতাউল গনি খান চৌধুরি ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** ১৯৭২ সালে এই পরিকল্পনা গ্রহণ করা হয়েছিল। আজ পর্যন্ত কেন হয়নি সে কথা মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী আবুল বরকত আতাউল গনি খান চৌধুরি ঃ** দুটি কারণে হতে পারে। একটা হচ্ছে টাকা-পয়সার অভাব, আর একটা টেকনিক্যাল অ্যাপ্রুভ্যাল না থাকায়। যেহেতু টেকনিক্যাল অ্যাপ্রুভ্যাল ছিল না, তাই টাকা-পয়সা পাওয়া যায়নি।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** এই স্লুইস গেটটির একজিকিউটিভ ইঞ্জিনিয়ার অফিস থেকে প্ল্যান, এস্টিমেট ইত্যাদি হয়ে গিয়েছিল এবং ১৯৭২ সালেই সব কিছু হয়ে গেছে। তবুও বন্ধ হয়ে পড়ে আছে যেটা ১৯৭২ সালে হবার কথা। কেন বন্ধ হয়ে আছে সে কথা মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**Shri A. B. A. Ghani Khan Chowdhury :** It is not in my record. So. I cannot give any answer to this question.

## বাধ্যতামূলক অবসর গ্রহণ

*২১৭। (অনুমোদিত প্রশ্ন নং *১০৪৭।) **শ্রী গঙ্গাধর প্রামাণিক** ঃ সমবায় বিভাগের

মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সমবায় বিভাগে গত তিন বৎসরে কত জন কর্মচারীকে কি কি কারণে বাধ্যতামূলকভাবে অবসর গ্রহণ করানো হইয়াছে ;

(খ) উক্ত কর্মচারিগণ কোনও কোনও পদ অধিকার করিয়াছিলেন ;

(গ) উক্ত কর্মচারিগণের মধ্যে কতজন (১) তফসিল জাতি ও উপজাতি, (২) মুসলমান সম্প্রদায়ের এবং (৩) অন্য সম্প্রদায়ভূক্ত ; এবং

(ঘ) এই সমস্ত কর্মচারীর নিকট হইতে তাহাদের বিরুদ্ধে আনীত অভিযোগ সম্বন্ধে কোনও বক্তব্য রাখিবার সুযোগ দেওয়া হইয়াছিল কি?

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ**

(ক) ৪ জন কর্মচারীকে বাধ্যতামূলকভাবে অবসর গ্রহণ করানো হইয়াছে। ঐ ৪ জন অফিসারের গত দশ বৎসরের কার্যাবলির রিপোর্ট বিচার করিয়া দেখা গিয়াছে যে তাহা সন্তোষজনক সীমার নিচে।

(খ) ১ জন—সমবায় সমিতিসমূহের উপনিবন্ধক ; ২ জন—সমবায় সমিতিসমূহের সহ-নিবন্ধক ; ১ জন—জিলা সমবায় সমিতিসমূহের হিসাব পরীক্ষক।

(গ) উক্ত কর্মচারিগণের মধ্যে তিনজন অ-তফসিলভূক্ত এবং এক জন অন্য সম্প্রদায়ভূক্ত; মুসলমান সম্প্রদায়ের কেহ নাই।

(ঘ) পশ্চিমবঙ্গ সার্ভিস রুলের ৭৫(এএ) ধারা অনুসারে উক্ত কর্মচারিগণকে বাধ্যতামূলক-ভাবে অবসরগ্রহণ করানো হইয়াছে। সুতরাং তাহাদের বিরুদ্ধে অভিযোগ সম্বন্ধে কোনও বক্তব্য রাখিবার সুযোগ দেওয়ার কোনও কথা ওঠে না।

[1-50 — 2-00 p.m.]

**শ্রী মনোরঞ্জন প্রামাণিক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই বিভাগে ফোর্সফুলি মোট কতজনকে রিটায়ার করানো হয়েছে?

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** আমি তো আগেই বললাম ৪ জনকে রিটায়ার করানো হয়েছে।

**শ্রী মনোরঞ্জন প্রামাণিক ঃ** এর মধ্যে মোট কতজন শিডিউল্ড কাস্ট অ্যান্ড শিডিউল্ড

ট্রাইবস অফিসার আছেন, জানাবেন কি?

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** সে প্রশ্ন এখানে আসে না। আপনি যদি আমাকে স্পেসিফিক কোয়েশ্চেন এই ব্যাপারে করেন, তা হলে আমি তার উত্তর দেব।

**শ্রী মনোরঞ্জন প্রামাণিক ঃ** যাদের ডিসচার্জ করা হয়েছে তাদের মধ্যে কতজন শিডিউল্ড কাস্টস অ্যান্ড শিডিউল্ড ট্রাইবস অফিসার আছে, জানাবেন কি?

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** এই ৪ জনের মধ্যে ৩ জন হচ্ছে তফসিলি সম্প্রদায়ভূক্ত এবং একজন অন্য সম্প্রদায়ের।

**শ্রী নোরঞ্জ প্রামাণিক ঃ** ফোর্সফুলি যাদের রিটায়ার করানো হয়েছে তাদের মধ্যে কতজন শিডিউল্ড কাস্ট শিডিউল্ড ট্রাইবস আছে, বলবেন কি?

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** এর উত্তর আমি তো আগেই বলেছি—এর উত্তর দিতে গেলে নোটিশ চাই। আপনি এখন যে কথাটা জানতে চাইছেন প্রশ্ন করার সময় সেইভাবে কিন্তু করেননি। আপনি যা প্রশ্ন করেছেন ফোর্সফুলি কতজনকে রিটায়ার করানো হয়েছে—সমস্ত ডিপার্টমেন্টের মধ্যে কতজন তফসিলি সম্প্রদায়ভূক্ত আছে—এই প্রশ্নটা তো তার মধ্যে আসেনি। "খ" প্রশ্নের উত্তরে আমি বলেছি ৪ জনকে ফোর্সফুলি রিটায়ার করানো হয়েছে, তার মধ্যে ৩ জন তফসিলি সম্প্রদায়ভূক্ত।

**মিঃ স্পিকার ঃ** মোট ৪ জন গেজেটেড অফিসারকে ফোর্সফুলি রিটায়ার করানো হয়েছে। এই ৪ জনের মধ্যে আউট অব দ্যাট আপনি উত্তর দিয়েছেন ৩ জন হচ্ছে শিডিউল্ড কাস্টস। উনি জানতে চাইছেন ঐ ডিপার্টমেন্টে কি ৩ জন শিডিউল্ড কাস্টস গেজেটেড অফিসার আছে, না আরও আছে?

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** সেই প্রশ্নের উত্তর দেওয়া সম্ভব নয়। আপনি যদি স্পেসিফিক কোয়েশ্চেন এই ব্যাপারে করেন তা হলে তার উত্তর দেব।

**শ্রী মনোরঞ্জন প্রামাণিক ঃ** শিডিউল্ড কাস্ট অ্যান্ড শিডিউল্ড ট্রাইবস কর্মচারিদের যে অফিসার ব্যাঙ্কে নিয়োগ করা হয়, তাদের যোগ্যতার ক্ষেত্র কি কিছু কমিয়ে নেওয়া হয়?

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** অফিসার হিসাবে যাদের নিয়োগ করা হয় তাদের যোগ্যতার বিচারেই নিয়োগ করা হয়।

**শ্রী মনোরঞ্জন প্রামাণিক ঃ** যোগ্যতার বিচারে যদি শিডিউল্ড কাস্ট ক্যান্ডিডেটদের উপর বেশি প্রেফারেন্স দেওয়া হয় তা হলে তাদের অ্যাপয়েন্টমেন্টের পরে অযোগ্য বলে

ফোর্সফুলি রিটায়ারমেন্ট কি করে করেন সেটা জানাবেন কি?

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি তো উত্তরে বলেই দিয়েছি সেইসমস্ত অফিসারের গত ১০ বছরের কার্যাবলির রিপোর্ট গ্রহণ করেছি—মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে প্রশ্নটি এখানে বার বার ঘুরিয়ে করা হচ্ছে সে সম্বন্ধে পরিষ্কার ভাষায় এই সভায় আমি জানিয়ে দিতে চাই যে ৪ জনকে ফোর্সফুলি রিটায়ার করানো হয়েছে তার মধ্যে ৩ জন শিডিউল্ড কাস্টস হয়ে গেছে। এখন বেছে বেছে ফোর্সফুলি শিডিউল্ড কাস্টসদেরই রিটায়ার করানো হচ্ছে—এইটা যদি বলতে চান তা হলে আমি বলব সেটা আপনাদের সম্পূর্ণ ভুল ধারণা হচ্ছে—আমরা কিন্তু সেইভাবে কখন কোনও সময়েই দেখিনি।

**শ্রী মনোরঞ্জন প্রামাণিক ঃ** শিডিউল্ড কাস্ট অ্যান্ড শিডিউল্ড ট্রাইবস্ অফিসাররা যোগ্যতার দিক থেকে কম ছাড়া অন্য কোনও অফিসারদের যোগ্যতার মাপকাঠি নিরূপণ করেছেন কি?

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** এখানে সমস্ত অফিসারের যোগ্যতার মাপকাঠি নিরূপণ করা হয়েছিল। এই ৪ জনের পারফরমেন্স ওয়াজ ওয়ার্স্ট ইট সো হ্যাপেন্স যে ৪ জনের রিটায়ারমেন্ট হয়েছে সেই ৪ জনের মধ্যে ৩ জন শিডিউল্ড কাস্টস হয়ে গেছে। আমাদের সরকারের ঘোষিত নীতি হল শিডিউল্ড কাস্টসদের কিছু কিছু সুযোগ-সুবিধা দেব। অতএব সেখানে বেছে বেছে ৩ জন শিডিউল্ড কাস্টসকে ফোর্সফুলি রিটায়ার করিয়ে দিলাম এই জিনিস নয়।

**শ্রী অশ্বিনীকুমার রায় ঃ** যে ৪ জনকে ফোর্সড রিটায়ারমেন্টে করানো হয়েছে রিটায়ারমেন্টের সময় তাদের বয়স কত হয়েছিল, জানাবেন কি?

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** ৫০ বছরের উর্ধ্বে নিশ্চয় হয়েছিল রিটায়ারমেন্টের সময় এবং রুল ৭৫(এ) অনুসারে না হলে তো হয় না—তবে ৫১ কি ৫২ হয়েছিল একজ্যাক্টলি সেটা বলা মুশকিল, তবে ৫০ বছরের উর্ধ্বে নিশ্চয় হয়েছিল।

**শ্রী মনোরঞ্জন প্রামাণিক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই বিভাগে কি ঐ তিন জনই মাত্র শিডিউল কাস্ট ছিলেন এবং ঐ তিন জনকেই কি অবসরগ্রহণ করতে বাধ্য করা হয়েছে?

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ঐ বিভাগে মোট কতজন শিডিউল কাস্ট আছেন সে প্রশ্ন আদৌ করা হয়নি। সেভাবে যদি প্রশ্নটা দেওয়া হত, তা হলে আমি নিশ্চয় সেইভাবে তৈরি হয়ে আসতাম। এখানে জানতে চাওয়া হয়েছে কতজনকে

বরখাস্ত করা হয়েছে এবং তার মধ্যে কতজন শিডিউল কাস্ট। সেখানে আমি পরিষ্কারভাবে সংখ্যাগুলি দিয়েছি। তবে এখানে তারা শিডিউল কাস্ট বলেই তাদের বরখাস্ত করা হয়েছে বলে মাননীয় সদস্যরা যেটা কটাক্ষ করে বলছেন সেটা আদৌ সত্য নয়। এটা হয়ে গিয়েছে ৪ জনের মধ্যে তিন জন তফসিল জাতির। স্যার, আপনি জানেন, আমাদের সরকারের ঘোষিত নীতি হচ্ছে তফসিলভূক্ত সম্প্রদায়কে সুযোগ-সুবিধা দেওয়া। তবে এটা হয়ে গিয়েছে—ইট ইজ এ মেয়ার কো-ইন্সিডেন্ট।

**শ্রী শরৎচন্দ্র দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে, তাদের ১০ বছরের কাজকর্ম দেখা হয়েছে এবং সেখানে অসন্তোষজনক কাজকর্মের জন্য তাদের বাইফোর্স রিটায়ার করানো হয়েছে। আমার জিজ্ঞাস্য, যেখানে তারা ১০ বছর ধরে এই সমস্ত অপকর্ম করে আসছে সেখানে কি এমারজেন্সির জন্য অপেক্ষা করে ছিলেন যে এমারজেন্সির পরিপ্রেক্ষিতে তাদের রিটায়ার করাব?

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এ প্রশ্নের সঙ্গে এটা আসে না। ফোর্সড রিটায়ারমেন্টের প্রভিসন ৭৫(এ) রুলে আছে। এটা এমারজেন্সির পর করতে পারা যায়, আগেও করা যেত। তবে কখন ব্যবস্থা নেওয়া হবে সেটা সরকারের বিবেচনার উপর নির্ভর করে।

**শ্রী শরৎচন্দ্র দাস ঃ** যারা সন্তোষজনকভাবে কাজ করবে না তাদের পত্রপাঠ বিদায় করা উচিত। ১০ বছর ধরে যারা যারা ক্ষমাহীন অপরাধ করল, তাদের ক্ষমা করা হল এবং তারা তা করবার সুযোগ পেল। আমার জিজ্ঞাস্য, ১০ বছর ধরে যখন তারা অপকর্ম করছিল তখন আগে তাদের কেন বরখাস্ত করলেন না, হঠাৎ কেন করলেন?

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইট ইজ এ ম্যাটার অব অপিনিয়ন। আমি এসে হয়ত মনে করলাম যে একজন অপকর্ম করছে আবার অন্য জন হয়ত মনে করলেন না। আমাদের একটা রিভিউ কমিটি আছে এবং সেই রিভিউ কমিটি আলোচনা করে বলেছেন যে, সেই সমস্ত অফিসারের কাজ ১০ বছরের মদ্যে সন্তোষজনক হয়নি। ৫০ বছরের ঊর্ধ্বে, রুল ৭৫(এ)-তে তাদের জোর করে রিটায়ার করানো হয়েছে।

## কয়লাখনি হইতে রয়্যালটি ও সেস

***২১৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৪৯।) **শ্রী সুকুমার বন্দ্যোপাধ্যায় ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে অবস্থিত কয়লাখনিগুলি হইতে ১৯৭২ সাল হইতে ১৯৭৬ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত রয়্যালটি ও সেস বাবদ রাজ্য সরকারের মোট কি

পরিমাণ অর্থ পাওনা হইয়াছে ;

(খ) উক্ত পাওনার মধ্যে রাজ্য সরকার কি পরিমাণ অর্থ কয়লাখনিগুলি কর্তৃপক্ষের নিকট হইতে পাইয়াছেন ;

(গ) কয়লা খনিগুলি হইতে রাজ্য সরকারের রয়্যালটির পরিমাণ কিভাবে নির্ধারিত হয়; এবং

(ঘ) বকেয়া অর্থ কয়লা খনিগুলির কর্তৃপক্ষের নিকট হইতে আদায়ের জন্য রাজ্য সরকার কি কি কর্মপন্থা গ্রহণ করিয়াছেন?

**শ্রী তরুণকান্তি ঘোষ ঃ**

(ক) জাতীয়করণের পর হইতে ফেব্রয়ারির শেষ পর্যন্ত ধার্য করা রয়্যালটির পরিমাণ কোকিং কোলের বাবদ ৩১,৩১,১৪৭.২৭ টাকা ও নন-কোকিং কোলের বাবদ ৮,৮৮,০৭,২১৪.৯৬ টাকা হইয়াছে। সেসের হিসাব ভূমি ও রাজস্ব দপ্তরের বিষয়।

(খ) কোকিং কোল বাবদ আদায় হইয়াছে ১৭,৯৯,৫১৪.৭৮ টাকা ও নন-কোকিং কোল বাবদ ৫,১৯,৫০,০০০ টাকা।

(গ) ইজারার বিধান অনুযায়ী প্রত্যেক খনি হইতে নিয়মিতিভাবে কয়লা উত্তোলন ও অন্যত্র পাঠানোর হিসাব দাখিল করিতে হয়। সাধারণ তাহারই ভিত্তিতে রয়্যালটি ধার্য করা হয়। সন্দেহ হইলে আসানসোল অফিসের মাইনিং অফিসারগণ খনির প্রকৃত হিসাব ও মালের পরিমাণ জায়গায় গিয়া পরীক্ষা করেন।

(ঘ) ইস্টার্ন কোল ফিল্ড, কোল ইন্ডিয়ার বিভিন্ন স্তরের কর্মচারিদের সহিত আলোচনা, পত্রালাপ ছাড়া কেন্দ্রীয় খনি মন্ত্রকের পদস্থ কর্মচারী ও রাজ্য কেন্দ্র মন্ত্রী পর্যায়েও পত্রের দ্বারা যোগাযোগ করা হইয়াছে।

[2-00 — 2-10 p.m.]

**শ্রী সুকুমার বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে বিবরণ দিলেন তাতে দেখছি যে পশ্চিমবাংলা সরকারের বেশ কয়েক কোটি টাকা কয়লাখনি কর্তপক্ষের কাছে বাকি আছে। সেই টাকা আদায়ের জন্য আলোচনাও চলছে। আমার জিজ্ঞাস্য হচ্ছে, এই যে বিপুল টাকা রাজ্য সরকারের পাওনা হয়েছে বিগত কয়েক বছর ধরে, সেই টাকা আদায়

করার জন্য সুনির্দিষ্ট সময়সীমা কি কেন্দ্রীয় সরকার দিয়েছেন যে, এই সময়ের মধ্যে দিতে হবে?

**শ্রী তরুণকান্তি ঘোষ ঃ** আমি মাননীয় সদস্য সুকুমারবাবুকে বলতে পারি যে কয়লা খনির যারা কর্তৃপক্ষ তারা একটা অদ্ভুত যুক্তির অবতারণা করে টাকা নিয়ে টালবাহনা করছেন। তারা যুক্তি দিয়েছেন যেহেতু স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ডের কাছে টাকা পান, যেতে ডি. পি. এল.-এর কাছে টাকা পান। সেহেতু পশ্চিমবঙ্গ সরকারের যেটা পাওনা সেটা তারা দিতে চাচ্ছেন না। তাদের কাছে চিঠি লেখা হয়েছে যে ওটার সঙ্গে এটার কোনও সম্পর্ক হতে পারে না। আমাদের রয়্যালটি দিতে হবে। আমাদের কাছে যদি তাদের কিছু পাওনা থাকে, তা হলে সেটা তারা আদায় করে নিতে পারেন। এই ব্যাপারে আলাপ-আলোচনা চালিয়ে যাচ্ছি এবং তাদের বলা হয়েছে যে, কোনও ডিপার্টমেন্ট যদি তাদের টাকা বাকি থাকে তা হলে সেই টাকা আদায় করার জন্য তারা যে বন্দোবস্ত করতে পারেন করুন। কিন্তু তার জন্য আমাদের যেটা পাওয়া আছে সেটা থেকে আমাদের বঞ্চিত করতে পারবেন না।

**শ্রী হরশঙ্কর ভট্টাচার্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, জাতীয়করণ করার পরে ৫০ কোটি টাকারও বেশি এই কয়লা খনির মালিকরা দেয় না। সেই বকেয়া রয়েলটি আদায়ের জন্য কারও কোনও সম্পত্তি ক্রোক করেছেন কিনা বা কোনও ব্যবস্থা অবলম্বন করেছেন কিনা জানাবেন কি?

**শ্রী তরুণকান্তি ঘোষ ঃ** এখানে প্রশ্ন হচ্ছে ৫০ কোটি টাকা নয়। ২৫ কোটি টাকা এবং তার সঙ্গে সুদ যোগ করলে ৪০ কোটি টাকা হয়। আমাদের কোল ন্যাশনালাইজড যখন হয়ে গেল তখন ভারত সরকারকে জানিয়েছি, যারা ক্ষতিপূরণ করবেন তাদের কাছে দাবি করা হয়েছে ক্ষতিপূরণের জন্য আমাদের যে টাকা পাওনা সেটা দিয়ে তারা ক্ষতিপূরণ করতে পারেন।

## Starred Questions
## (to which answers were laid on the Table)

### কংসাবতীর ভাঙ্গন

*২০০। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৮।) **শ্রী ফণিভূষণ সিংহবাবু ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলার চিলতোড় গ্রামটিকে কংসাবতীর ভাঙ্গন হইতে রক্ষা করিবার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনাটির কাজ শুরু হইবে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, এই ব্যাপারে একটি পরিকল্পনা রচনা করা হইয়াছে।

(খ) প্রয়োজনীয় অর্থের সংস্থান হইলেই কাজ শুরু করা হইবে।

## ক্ষুদ্র ও কুটির শিল্পের উন্নয়ন

*২০২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩০।) **শ্রী নিতাইপদ সরকার ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ক্ষুদ্র ও কুটির শিল্পের উন্নয়নের জন্য গত তিন বৎসরে কোনও কোনও পরিকল্পনা কার্যকর করা হইয়াছে ; এবং

(খ) বর্তমানে ক্ষুদ্র ও কুটির শিল্পে—

(১) মোট লগ্নির পরিমাণ,

(২) সরকারি লগ্নির পরিমাণ, ও

(৩) নিযুক্ত শ্রমিকের সংখ্যা কত?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ক্ষুদ্র ও কুটির শিল্পের উন্নয়নের জন্য গত তিন বৎসরে যে সমস্ত পরিকল্পনা কার্যকর করা হইয়াছে তাহাদের একটি তালিকা লাইব্রেরি টেবিলে স্থাপন করা হইল।

(খ) (১) বর্তমানে ক্ষুদ্র ও কুটির শিল্পে মোট লগ্নির পরিমাণ বলা সম্ভব নহে। তবে আনুমানিক ৩,৮৫.৮৪ কোটি টাকা লগ্নিকৃত আছে।

(২) সাধারণতা প্রাইভেট সেক্টরের অন্তর্গত ক্ষুদ্রশিল্পে কোনও সরকারি লগ্নি হয় না। তবে অতিরিক্ত কর্মসংস্থান প্রকল্প অনুযায়ী প্রান্তিক ঋণ হিসাবে সরকারি লগ্নির পরিমাণ আনুমানিক ১ কোটি ৩৬ লক্ষ টাকা। ইহা ছাড়াও হস্ত ও হস্তচালিত তাঁত শিল্পে এবং রেশম শিল্পে সরকারি লগ্নির পরিমাণ যথাক্রমে ১.৮১ কোটি টাকা এবং ২৫ লক্ষ টাকা।

(৩) বর্তমানে ক্ষুদ্র ও কুটির শিল্পে নিযুক্ত শ্রমিকের সংখ্যা ১৫ লক্ষ ৯

হাজার ২৪৮ জন।

**সেচের কাজে ডি. ভি. সি.-র জল**

***২০৩।** (অনুমোদিত প্রশ্ন নং ৩৬৩।) **ডাঃ শৈলেন্দ্রনাথ চট্টোপাধ্যায় ঃ** সেচ এবং জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৬ সালে বোরো চাষের জন্য ডি. ভি. সি. হইতে (১) হুগলি ও (২) বর্ধমান জেলার জন কত একর ফুট জল বরাদ্দ করা হইয়াছে ;

(খ) সরকার কি অবগত আছেন যে, (১) বর্তমান বৎসরে জলের যোগান যে থাকার জন্য হুগলি জেলার কিছু খালে (যেগুলিতে গত বৎসরও জল সরবরাহ করা হইয়াছিল) এ বৎসর জল দেওয়া হইতেছে না ; (২) গত ৪/৫ ফেব্রুয়ারি তারিখে দামোদর উপত্যকায় প্রচুর বৃষ্টিপাত হওয়ার ফলে ডি. ভি. সি.-র বাঁধগুলিতে প্রচুর জলের যোগান হইয়াছে ; এবং

(গ) অবগত থাকিলে, এই সকল খালে জল সরবরাহের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**সেচ এবং জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মোটামুটিভাবে স্থির হইয়াছে যে, পর্যাপ্ত পরিমাণে সেচের জল পাওয়া গেলে, (১) হুগলি জেলায় প্রায় ৫০ হাজার একর জমিতে এবং (২) বর্ধমান জেলায় প্রায় ৮০ হাজার থেকে এক লক্ষ একর জমিতে বোরো চাষের জল সরবরাহ করা সম্ভব হবে। সাধারণত বোরো চাষের জন্য প্রতি একর জমিতে ৪ একর ফিট জল লাগে।

(খ) (১) হ্যাঁ।

(২) ইহা সঠিক নহে।

(গ) বিহার সরকারের তেনুঘাট জলাধার এবং ডি. ভি. সি.-র জলাধারগুলি হইতে অতিরিক্ত জল সংগ্রহের চেষ্টা চলিতেছে ; তদুপরি প্রাপ্তব্য জলের অপচয় রোধ করিবার জন্য সংশ্লিষ্ট জেলা কতৃপক্ষদিগকে প্রয়োজনীয় ব্যবস্থা লইতেও অনুরোধ করা হইযাছে।

**বিধানসভার মুদ্রণালয়**

*২০৯। (অনুমোদিত প্রশ্ন নং *৫৭৭।) **শ্রী শম্ভুনারায়ণ গোস্বামী ঃ** শিল্প এবং বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্য বিধানসভার কার্যাবলী ছাপাইবার জন্য ও অন্যান্য কার্যের সুবিধার্থে বিধানসভার নিজস্ব প্রেস স্থাপনের কথা সরকারের বিবেচনাধীন আছে কিনা ; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ উহা কার্যকর হইবে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) উপরি লিখিত উত্তরের পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন ওঠে না।

**মুর্শিদাবাদ জেলার ত্রিমোহিনী গ্রামের মার্কেটিং কো-অপারেটিভ সোসাইটি**

*২১২। (অনুমোদিত প্রশ্ন নং *৭১৩।) **শ্রী নাসিরুদ্দিন খান ঃ** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় নওদা থানার ত্রিমোহিনী গ্রামের মার্কেটিং কো-অপারেটিভ সোসাইটিতে সরকারি কত টাকা বিনিয়োগ করা হইয়াছে ;

(খ) উক্ত সোসাইটির বর্তমান মূলধন কত ;

(গ) বর্তমানে উক্ত সোসাইটিতে কতজন সদস্য আছেন ; এবং

(ঘ) উক্ত সোসাইটিতে কোনও বিরাট রকমের চুরি কোনও খবর সরকার পেয়েছেন কিনা?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ ন**

(ক) উক্ত সমিতির শেয়ার মূলধনে সরকারি বিনিয়োগ ৬৬,২০০ টাকা। গুদাম নির্মাণের জন্য সমিতিকে সরকার ২২.৫০০ টাকা ঋণ এবং ৭,৫০০ টাকা অনুদান বরাদ্দ করিয়াছেন।

(খ) শেয়ার মূলধন—৮৩,৭৪০ টাকা।

(গ) সমিতির মোট সদস্য—৬৪৬ জন। তন্মধ্যে রাজ্য সরকার—১, সমবায় সমিতিসমূহ—১৭ এবং ব্যক্তি সদস্য—৬২৮।

(ঘ) হ্যাঁ, পাওয়া গিয়াছে। ১৯৬৯ সালের ১৬ই জুন তারিখ রাত্রে সমিতির কার্যালয় হইতে তিন হাজার সাতশ অষ্টাশি টাকা চৌদ্দ পয়সা চুরি হয়। পরে নওদা থানায় এফ. আই. আর. রুজু করা হয়।

## বিদ্যুৎ পর্ষদে নিযুক্ত কর্মচারী

***২১৬। (অনুমোদিত প্রশ্ন নং *১০৩০।) শ্রী শিশিরকুমার ঘোষ ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২ সাল হইতে ১৯৭৫ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্যদে কোনও শ্রেণীর কত জন শ্রমিক-কর্মচারী নিযুক্ত হয়েছে ; এবং

(খ) উক্ত নিয়োগের ভিত্তি কি ছিল?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৭২ সাল থেকে ১৯৭৫ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্যদে তৃতীয় শ্রেণীতে ৫,৭১৯ জন এবং চতুর্থ শ্রেণীতে ৮,৩২৩ জন মোট ১৪,০৪২ শ্রমিক কর্মচারী নিযুক্ত হয়েছে।

(খ) ঐ সময় গ্রামীণ বৈদ্যুতিকরণ এবং অন্যান্য কাজের বৃদ্ধি হেতু পর্যদের কার্যকলাপের ক্রমাগত সম্প্রসারণ ঘটে। এর জন্য প্রয়োজন অনুযায়ী শ্রমিক কর্মচারী নিয়োগ করা হয়।

## কল্যাণী স্পিনিং মিল

***২১৯। (অনুমোদিত প্রশ্ন নং *১১৩৩।) শ্রী নরেশচন্দ্র চাকি ঃ** সরকারি সংস্থা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৬ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত কল্যাণী স্পিনিং মিলে কত টাকা বিনিয়োগ করা হইয়াছে ;

(খ) বর্তমানে উক্ত মিলে কতজন ব্যক্তি কাজ করেন ;

(গ) (১) ১৯৭৩-৭৪, (২) ১৯৭৪-৭৫ এবং (৩) ১৯৭৫-৭৬ সালে এই কারখানায় কত টাকা লাভ বা লোকসান হইয়াছে ;

(ঘ) উক্ত লাভ বা লোকসানের কারণ কি ; এবং

(ঙ) উক্ত মিলটিকে লাভজনক অবস্থায় লইয়া যাওয়ার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হইতেছে?

**সরকারি সংস্থা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৭৬ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত বিনিয়োগ পরিমাণ এইরূপ ঃ—.

| সরকারি বিনিয়োগ | | টাকা |
|---|---|---|
| (১) শেয়ার ক্যাপিটাল | ... | ১,৫৮,২১,০০০ |
| (২) ঋণ | ... | ৪,১৬,১২,১৯৬ |
| ব্যাঙ্কের ঋণ | ... | ১,২৭,১৫,০০০ |

(খ) ২,৯৬৪ জন।

(গ)

| সাল | ক্ষতি |
|---|---|
| ১৯৭৩-৭৪ | (-) ৫২,৬১,১৭২ টাকা |
| ১৯৭৪-৭৫ | (-) ১,৪৭,২৭,৪৩৫ টাকা |
| ১৯৭৫-৭৬ (২৮.২.৭৬) পর্যন্ত | এখনও হিসাব পরীক্ষা হয় নাই |

(ঘ) লোকসানের কারণগুলি এইরূপ ঃ—

(১) অক্টোবর ১৯৭৪ সাল হইতে বস্ত্রশিল্প সারা ভারতে অসম্ভব রকম মন্দার ভিতর দিয়া যাইতেছে। এক দিকে তুলার দর উঁচু অন্যদিকে সুতার দর নিচু। ইহার ফলে কল্যাণী স্পিনিং মিল সহ অন্যান্য অনেক মিল প্রচন্ড লোকসানের মধ্যে দিয়া চলিতেছে।

(২) অস্বাভাবিক এবং অভূতপূর্ব লোড শেডিং ও লো ভোল্টেজ বিদ্যুৎ সরবরাহের ফলে উৎপাদনে ক্ষতি।

(৩) সুতার উপর কেন্দ্রীয় শুল্ক হারের অস্বাভাবিক বৃদ্ধি।

(৪) ব্যাঙ্ক ঋণ জনিত মোটা টাকা সুদ।

(৫) অনবরত ভেরিএবল ডিয়ারনেস অ্যালাটেন্সর বৃদ্ধির ফলে শ্রমিকদের মজুরি

বৃদ্ধি।

(৬) ক্যানটিন চালাইবার জন্য প্রতি মাসে সাবসিডি হিসাবে মোটা টাকা খরচা।

(৭) বিভিন্ন কারণে উপযুক্ত মানের সুতা তৈয়ারি না হওয়া।

(৮) কল্যাণী স্পিনিং মিলে কর্মীর সংখ্যা কাজের অনুপাতে বেশি হওয়ায় পরও সামগ্রিক উৎপাদন অপেক্ষাকৃত কম।

(৯) মিলটিকে লাভজনক সংস্থায় পরিণত করার জন্য নিম্নলিখিত ব্যবস্থা লওয়া হইয়াছে ঃ—

(১) পরিচালকমন্ডলীকে ঢেলে সাজানো হইয়াছে।

(২) অধিকাংশ ক্ষেত্রে সরকারি সংস্থা হইতে তুলা ক্রয়ের ব্যবস্থা করা হইয়াছে এবং ইহার ফলে কাঁচা মালের জন্য খরচ বেশ কিছুটা কমিয়া গিয়াছে।

(৩) মিলের অভ্যন্তরীণ শৃঙ্খলা কার্যকরভাবে নিয়ন্ত্রণ করিয়া কটন ওয়েস্টের হার কমানো হইয়াছে।

(৪) কোম্পানির বিক্রয় বিভাগ ও বিক্রয় নীতিকে পুনর্বিন্যাস করা হইয়াছে এবং স্বীকৃত ডিলারদের মাধ্যমে সূতা বিক্রয় করার ফলে বিক্রয়ের হার এবং সূতার দর উভয়েরই বৃদ্ধি হইয়াছে।

(৫) উন্নতমানের সূতা উৎপাদনের এবং উৎপন্ন সূতার উপর আই. এস. আই.-এর ছাপ মারিবার ব্যবস্থা করা হইয়াছে।

(৬) বিশেষজ্ঞ সংস্থার মাধ্যমে শ্রমিকদের আদর্শ উৎপাদন সূচক মাপকাঠি নির্ণয় করিবার ব্যবস্থা করা হইয়াছে এবং ইহার সাহায্যে অতিরিক্ত শ্রমিকের সংখ্যা নির্ধারণ করা যাইবে।

(৭) মিলের কর্তৃপক্ষ দ্বারা তৈয়ারি ভায়েবিলিটি রিপোর্টকে উপযুক্ত সমীক্ষা করাইবার ব্যবস্থা করা হইয়াছে। কিছু কিছু পুরাতন যন্ত্রপাতির বদলে নূতন যন্ত্রপাতি বসাইয়া মিলটিকে আধুনিকীকরণের ব্যবস্থা লওয়া হইতেছে।

(৮) সূক্ষ্ম সূতার উপর কেন্দ্রীয় শুল্কের হার কিছুটা কমাইবার জন্য কেন্দ্রীয় সরকারের সহিত যোগাযোগ করা হইতেছে।

(৯) মিলের অভ্যন্তর ভাগে শ্রমিকদের আচরণবিধি সংশোধনের জন্য

কোম্পানির স্ট্যান্ডিং অর্ডারকে পর্যালোচনা করা হইতেছে এবং আচরণবিধি সংশোধনের ফলে মিলের অভ্যন্তর ভাগে শৃঙ্খলা কঠোরভাবে বজায় রাখা সম্ভব হইবে।

(১০) সরকার এই মিলটির অবস্থা বিশদভাবে পর্যালোচনার জন্য অর্থমন্ত্রী, শ্রমমন্ত্রী, সরকারি সংস্থার মন্ত্রী ও সরকারি সংস্থার প্রতিমন্ত্রীদের লইয়া একটি কমিটি গঠন করিয়াছে। এই কমিটি মিলটির বর্তমান অবস্থা বিবেচনা করিয়া এই সিদ্ধান্ত লইয়াছে যে, মিলটির সুষ্ঠু পরিচালনার জন্য পরিমিতি আর্থিক অনুদান দিতে হইবে, শ্রমিকদের বিশৃঙ্খলা বন্ধ করিতে হইবে, অতিরিক্ত শ্রমিকের সংখ্যা নিরূপণ করিয়া উপযুক্ত ব্যবস্থা লইতে হইবে, আর একটি নির্দিষ্ট সময়ের মধ্যে মিলটিকে স্বয়ং নির্ভর হইতে হইবে।

### চাপড়া থানায় ড্রেনেজ স্কীম

*২২০। (অনুমোদিত প্রশ্ন নং *১২৫৮।) **শ্রী গিয়াসুদ্দিন আহম্মদ ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নদীয়া জেলার চাপড়া থানায় ড্রেনেজ স্কীমটি কেন্দ্রীয় সরকারের গঙ্গা ফ্লাড কন্ট্রোল বোর্ড-এর অনুমোদন লাভ করেছে কিনা ; এবং

(খ) অনুমোদন পেয়ে থাকলে, কাজটি কবে নাগাদ শুরু হবে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### হাওড়া জেলার সমবায় সমিতি

*২২১। (অনুমোদিত প্রশ্ন নং *১২৬১।) **শ্রী সরোজরঞ্জন কাঁড়ার ঃ** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি হাওড়া জেলায় সেচ সমবায় সমিতি স্থাপনের জন্য কতগুলি প্রস্তাব আসিয়াছে এবং সেগুলি কোনও পর্যায়ে আছে?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** হাওড়া জেলার উদয়নারাণপুর ব্লক হইতে এ পর্যন্ত তিনটি সেচ সমবায় সমিতি গঠনের প্রস্তাব আসিয়াছে। আর্থিক সংস্থান না হওয়ার দরুন সমিতিগুলি এখনও রেজিস্ট্রি করা সম্ভব হয় নাই।

## Cottage and Small Scale Industries in Midnapore district

*223. (Admitted question No. *1355.) **Shri Hemanta Dutta, Shri Rajani Kanta Doloi, Shri Braja Kishore Maitry and Shri Prafulla Kumar Maiti :** Will the Minister-in-charge of the Cottage and Small Scale Industries Department be pleased to state the steps taken to foster the growth of cottage and small scale industries in Midnapore district ?

**Minister-in-charge of the Cottage and Small Scale Industries Department :** To foster the growth of cottage and small scale industries in Midnapore district, the following steps have been taken by the Department of Cottage & Small Scale Industries, West Bengal :—

(1) Loans are advanced to the S.S.I. units under he B.S.A.I. Act at a cheaper rate of interest. Loans are also advanced from the R.I.P. nucleus fund. Besides, under the Margin Money Scheme, 10% of the total project cost is given to the entrepreneurs for setting up of new or expansion of existing units.

(2) Subsidy on consumption of power and interest charged on working capital loan from the financial institutions and banks are given to the small scale industrial units.

(3) 10% to 15% subsidy on total fixed assets is also given to the entrepreneurs for setting up of new or expansion of existing small units.

(4) Quotas/Permits for scarce categories of raw materials and Essentiality Certificates for import licences for imported raw materials and spare parts for machineries are issued.

(5) For intensive development of rural industries, the whole of Midnapore District has been declared as Rural Industries project District.

(6) A scheme "Package of Consultancy Services" has also been very recently introduced to render assistance to S.S.I. units at pre-investment, investment and post-investment stages.

(7) Industrial Estates would be set up at Kharagpur, Haldia and Midnapore during the Five Year Plan period to foster further growth of small scale industries.

(8) Efforts are being taken to develop ancillary industries in the district.

(9) Machinery on Hire Purchase basis are given to S.S.I. units by the N.S.I.C.—a Government of India Undertaking and W.B.S.I.C. Ltd., a State Government Undertaking.

(10) For the development of Cashew Nut, one co-operative society has been organised at Ramnagar area of Contai sub-division and has been running for the last two years.

(11) For special development in Jhargram area, the Jhargram Development Board has been frames. A stoneware Scheme has been sanctioned and an amount of Rs. 50,000—is being spent for the said scheme. The scheme is being operated by the West Bengal State Handicrafts Co-operative Society Ltd.

(12) Under the Handicrafts sector, a District Central Mat Marketing Society has been functioning at Sabong and Egra in Midnapore district.

(13) For the development of Horn Industry a Training-cum-Servicing Centre has been running at Vaishnabchak.

(14) For the tile making, blacksmithy, leather, carpentry and handloom industries, the Midnapore District Service-cum-Marketing Industrial Co-operative Union Ltd. with headquarter at Tamluk has been functioning since 1967.

(15) For the development of handloom and powerloom industries in the district three Handloom Development Offices each at Tamluk, Contai and Midnapore Sadar have been set up.

(16) It has been decided to set up a Research Centre for furnishing fabrics at Tamluk. For this purpose, a sum of Rs. 85,000 has since been sanctioned. To implement this scheme, handloom and other essential equipments have already been set up there. It is expected that production will start soon.

(17) For the development of handloom industries in the district, this Dept. have sanctioned the following amounts to the different handloom weavers co-operative societies during the current financial year :—

(i) Subsidy (rebate) on sales of handloom cloth (up to Jan. 76) — Rs. 1.71 lakhs.

(ii) Loans/Grant for improved appli ances (up to Dec. 75) — Rs. 15 thousand.

(iii) Working capital loan (up to Dec. 75) — Rs.1.00 lakh.

(18) Besides, for the development of Handloom industry in the district, bank loan of Rs. 8.34 lakhs has been given to handloom weavers for the period from July 1974 to December 1975.

(19) Permits for 120 powerlooms have so far been given to different powerloom co-operative societies. For this purpose, a loan of Rs. 3/60 lakhs has been given to the societies.

(20) Permits for 92 powerlooms have so far been given to private individuals.

## বিদ্যুৎ উৎপাদন

***২২৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১২।) **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ১৯৭৫ সালের জুন মাস হইতে সাঁওতালডিহি, ব্যান্ডেল, ডালখোলা প্রভৃতি বিদ্যুৎ কেন্দ্রগুলিতে বিদ্যুৎ উৎপাদন বৃদ্ধি পাইয়াছে ; এবং

(খ) সত্য হইলে—

(১) উক্ত বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রগুলি হইতে বর্তমানে গড়ে দৈনিক কত মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন হইতেছে,

(২) বর্তমানে কোন উৎপাদন কেন্দ্রে কয়টি ইউনিট চালু আছে, ও

(৩) কোলাঘাট বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রের কাজ কবে নাগাদ শুরু হইবে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে ব্যান্ডেলে ৪টি ৭৫ মেগাওয়াট ইউনিট এবং সাঁওতালডিহিতে ২টি ১২০ মেগাওয়াট ইউনিট আছে। একটি ইউনিট বার্ষিক রক্ষাণাবেক্ষণের জন্য বন্ধ রাখিয়া বাকি ৫টি ইউনিট হইতে দৈনিক গড়ে ৪০০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন সম্ভবপর। বিদ্যুৎ চাহিদা অনুযায়ী এই ৫টি ইউনিট চালু রাখা হইতেছে। ডালখোলায় কোনও বিদ্যুৎ কেন্দ্র নাই।

(খ) (১) রাত্রিকালীন বিদ্যুতের সমস্যার জন্য বর্তমানে ব্যান্ডেল তাপবিদ্যুৎ কেন্দ্রে গড়ে দৈনিক ৩০০ মেগাওয়াট এবং সাঁওতালডিহি বিদ্যুৎ কেন্দ্রে গড়ে ১০০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপন্ন হইতেছে।

(২) বর্তমানে ব্যান্ডেলে চারটি ও সাঁওতালডিহিতে একটি ইউনিট চালু আছে।

(৩) কোলাঘাটে বিদ্যুৎ কেন্দ্র স্থাপনের প্রাথমিক কাজ শুর হয়ে গেছে এবং এই কাজ ত্বরান্বিত করার প্রচেষ্টা চলছে।

## Pharmaceutical Industrial Estate

***225.** (Admitted question No. *1174.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Cottage and Small Scale Industries

Department be pleased to state—

(a) whether there is any proposal for setting up of a Pharmaceutical Industrial Estate in West Bengal; and

(b) if so,—

(i) the proposed locaion of the estate ;

(ii) the salient features of the proposal, and

(iii) the present position of the proposal ?

**Minister-in-charge of the Cottage and Small Scale Industries Department :**

(a) Not at the moment.

(b) (i), (ii) and (iii) Does not arise.

**বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রগুলির রক্ষণাবেক্ষণ**

*২২৬। (অনুমোদিত প্রশ্ন নং *২১৩।) **শ্রীমতী গীতা মুখোপাধ্যায় ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কলকাতা ইলেক্ট্রিক সাপ্লাই কর্পোরেশন লিঃ তাহার বিভিন্ন বিদ্যুৎ উৎপাদন স্টেশনগুলি সঠিকভাবে রক্ষণাবেক্ষণ করিতেছেন না এই মর্মে একটি অভিযোগ বিদ্যুৎ কর্মীদের পক্ষ হইতে সরকারের নিকট পেশ করা হইয়াছে; এবং

(খ) সত্য হইলে—

(১) উক্ত অভিযোগের তদন্ত করা হইয়াছে কিনা, ও

(২) হইয়া থাকিলে, তাহার ফলাফল কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সাধারণভাবে কলকাতা ইলেক্ট্রিক সাপ্লাই কর্পোরেশনের সকল বিদ্যুৎ উৎপাদন স্টেশনগুলি সম্বন্ধে এইরূপ কোনও অভিযোগ সরকার পান নাই। তবে কিছুদিন

পূর্বে কলকাতা ইলেক্ট্রিক সাপ্লাই মজদুর সমিতি এই মর্মে সরকারের নিকট একটি অভিযোগ করেন যে উক্ত বিদ্যুৎ কর্পোরেশনের কাশীপুরস্থ বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রটি (জেনারেটিং স্টেশন) ঠিকমতো রক্ষণাবেক্ষণ ও ইহার বয়লার সংস্কারসাধন করিলে ১৫ মেগাওয়াটের বেশি বিদ্যুৎ উৎপাদন করিতে সক্ষম হইত যার ফলে এই কেন্দ্রটি বন্ধ করিবার প্রয়োজন হইত না।

(খ) (১) সরকার উক্ত অভিযোগের ভিত্তিতে এই ব্যাপারে যথাযথ অনুসন্ধান করিয়াছেন।

(২) অনুসন্ধান করিয়া দেখা গিয়াছে যে, উক্ত কেন্দ্রটি চালু রাখা সবদিক হইতেই অলাভজনক (আন-ইক্নমিকাল) এবং বিপজ্জনক (হ্যাজারডাস)। সেহেতু কেন্দ্রটি বন্ধ করিবার শেষ তারিখের পরেও কিছুদিন চালু রাখিয়া অবশেষে বন্ধ করিয়া দিতে হয়।

### আপার কংসাবতী পরিকল্পনা

***২২৭।** (অনুমোদিত প্রশ্ন নং *২৬৯।) **শ্রী ফণিভূষণ সিংহবাবু ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আপার কংসাবতী পরিকল্পনাটি বর্তমানে কি অবস্থায় আছে ; এবং

(খ) কবে নাগাদ উক্ত পরিকল্পনাটির কাজ শুরু হইবে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আপার কংসাবতী পরিকল্পনাটির ২২ কোটি ৬৬ লক্ষ টাকার একটি মডিফায়েড এস্টিমেট প্রস্তুতির কাজ কিছুদিন হইল সমাপ্ত হইয়াছে এবং উহা কেন্দ্রীয় জল পর্ষদ ও যোজনা পর্ষদের নিকট অনুমোদনের জন্য পাঠানো হইয়াছে।

(খ) কেন্দ্রীয় জল পর্ষদ ও যোজনা পর্ষদের অনুমোদন পাওয়া গেলেই রাজ্য অর্থ বিভাগের সম্মতি লইয়া পরিকল্পনাটির কাজ আরম্ভ করা যাইবে।

### ফারাক্কার জলে প্লাবন

***২২৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৫৫।) **শ্রী মহঃ দেদার বক্স ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে—

(১) মুর্শিদাবাদ জেলার জঙ্গীপুর মহকুমার সুতি ও রঘুনাথগঞ্জ থানার প্রায় পঞ্চাশটি মৌজা ফারাক্কার জলে ডুবিয়া গিয়াছে, ও

(২) জঙ্গীপুর হইতে নদীয়া জেলা পর্যন্ত ভাগিরথীর তীরে ভাঙ্গন দেখা দিয়াছে ; এবং

(খ) সত্য হইলে, সরকার এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) হ্যাঁ, ফরাক্কা ব্যারেজ প্রোজেক্টের ফিডার ক্যানেল দিয়া জল ছাড়ার ফলে জঙ্গীপুর মহকুমার সুতি ও রঘুনাথগঞ্জ থানার প্রায় পঞ্চাশটি মৌজা জলমগ্ন হইয়াছে।

(২) হ্যাঁ, ভাগিরথীর উভয় তীরে উক্ত অঞ্চল জুড়িয়া জায়গায় জায়গায় ভাঙ্গন দেখা দিয়াছে।

(খ) এই অবস্থার প্রতিকারের জন্য সেচ ও জলপথ বিভাগ পাগলা ও বাঁশলই নদীর উপর দুইটি ক্রুশ বাঁধ নির্মাণের প্রস্তাব দিয়াছে। কিন্তু ভাগিরথী নদীর জলের সমতল উঁচু থাকার জন্য ঐ প্রস্তাব কার্যকর করা সম্ভবপর নয়। বিকল্প ব্যবস্থা হিসাবে ৯ কোটি ৪২ লক্ষ টাকা ব্যয়ে দুইটি পরিকল্পনা তৈয়ারি করা হইয়াছে। ইহা দ্বারা পাগলা ও বাঁশলই নদীর বন্যার জল রেগুলেটারের সাহায্যে পাম্প করিয়া বাহির করিয়া দিবার ব্যবস্থা রহিয়াছে। ইহা ছাড়া উক্ত নদী দুটির প্রান্তদেশে বাঁধ নির্মাণের সংস্থানও ঐ পরিকল্পনায় করা হইয়াছে। পরিকল্পনাটি বর্তমানে সরকারের বিবেচনাধীন আছে।

## মাছ

*২২৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩২।) **শ্রী নিতাইপদ সরকার ঃ** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, খোলা বাজারে মাছের দাম দৈনন্দিন বৃদ্ধি পাইতেছে ; এবং

(খ) সত্য হইলে, সুলভে মাছ সরবরাহের জন্য সরকার কি কি পরিকল্পনা গ্রহণ করিয়াছেন?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বাজারে মাছের প্রয়োজনের তুলনায় যোগান অল্প হওয়ায় মাছের দর বৃদ্ধি

পাইয়াছে। মীনপোষ অধিকর্তা কর্তৃক প্রেরিত গত তিন বছরে মাছের (কেজি প্রতি) গড় দর দেওয়া হইল ঃ ১৯৭৩—৭.৬২ টাকা, ১৯৭৪—৮.৩৪ টাকা, ১৯৭৫—৯.৬৫ টাকা।

(খ) জনসাধারণ যাহাতে সুলভে মাছ পাইতে পারেন তাহার জন্য সরকার (১) **স্বল্পমেয়াদি পরিকল্পনায়** ভারতের অন্যান্য রাজ্য ও বাংলাদেশ হইতে সরকারি ও বেসরকারি পর্যায়ে অধিক পরিমাণে মাছ আমদানির চেষ্টা করিতেছে। (২) **দীর্ঘমেয়াদি পরিকল্পনায়** মাছের উৎপাদন বাড়াইবার জন্য বৈজ্ঞানিক পদ্ধতিতে সরকারি ও বেসরকারি জলাশয়ে মিশ্র মৎস্য চাষের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে। অধিক পরিমাণে চারা পোনা সরবরাহেরও ব্যবস্থা করা হইয়াছে। (৩) ফিস ডিলার্স লাইসেন্স অর্ডার, ১৯৭৫ চালু করা হইয়াছে।

## হরিজন বস্তির বৈদ্যুতিকরণ

*২৩০। (অনুমোদিত প্রশ্ন নং *৪২৯।) **শ্রী শচীনন্দন সাউ ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ সরকার হরিজন পল্লীর রাস্তায় বিদ্যুৎ সরবরাহের জন্য কোনও বিশেষ ব্যবস্থা গ্রহণ করিয়াছেন কিনা ; এবং

(খ) গ্রহণ করিয়া থাকিলে—

(১) তাহা কি, ও

(২) বীরভূম জেলায় এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) গ্রামীণ বৈদ্যুতিকরণ কর্পোরেশন আর. ই. সি.-এর আর্থিক আনুকূল্যে পশ্চিমবাংলার বিভিন্ন জেলায় হরিজন বস্তির রাস্তায় বৈদ্যুতিক আলোর এক বিশেষ ব্যবস্থা পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্যদের কাজের অন্তর্ভূক্ত। এ পর্যন্ত উক্ত কর্পোরেশন হইতে ১৮৬টি হরিজন বস্তি বৈদ্যুতিকরণের জন্য আর্থিক সাহায্য পাওয়া গিয়াছে। তন্মধ্যে ৫২টির জন্য আর্থিক সাহায্য গত ডিসেম্বরে পাওয়া গিয়াছে। গত ডিসেম্বর পর্যন্ত উক্ত অর্থসাহায্যে ৮০টি হরিজন বস্তির রাস্তায় বৈদ্যুতিক আলোর ব্যবস্থা

করা গিয়াছে। আরও ১১টিতে বৈদ্যুতিকরণের কাজ চলিতেছে।

(২) বীরভূম জেলায় ২২টি হরিজন বস্তিতে বৈদ্যুতিকরণে অনুমতি পাওয়া গিয়াছে। তার মধ্যে ১১টিতে বৈদ্যুতিকরণ করা হইয়াছে ও আরও একটিতে বর্তমানে কাজ চলিতেছে।

### বোরো চাষের জন্য সেচের জল

***২৩১।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৮৬।) **শ্রী অশ্বিনী রায় ঃ** সেচ এবং জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি পশ্চিমবঙ্গে—(১) দামোদর উপত্যকা, (২) কংসাবতী উপত্যকা, (৩) ময়ূরাক্ষী উপত্যকায় ১৯৭২-৭৩, ১৯৭৩-৭৪ এবং ১৯৭৪-৭৫ সালে (ং) আমন, (ং) রবি ও (ং) বোরো চাষের চাষের জন্য কত একর জমিতে জল সরবরাহ করা হইয়াছে?

**সেচ এ জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৭২-৭৩

| | | |
|---|---|---|
| (১) দামোদর উপত্যক— | আমন ... | ৭,৫৭,৫৫৮ একর |
| | রবি ... | ৪৩,১২১ ” |
| | বোরো ... | ৮২,৩৫৯ ” |
| (২) কংসাবতী উপত্যক— | আমন ... | ৩,৪৬,৫৬৩ একর |
| | রবি ... | ৫২৫ ” |
| | বোরো ... | ৪১ ” |
| (৩) ময়ূরাক্ষী উপত্যক— | আমন ... | ৫,৩০,৫২৮ একর |
| | রবি ... | ৭,৫০০ ” |
| | বোরো ... | নাই |

১৯৭৩-৭৪

| | আমন | রবি | বোরো |
|---|---|---|---|
| (১) দামোদর উপত্যক | [illegible] | [illegible] | [illegible] |

| | | | আমন | রবি | বোরো |
|---|---|---|---|---|---|
| (২) | কংসাবতী উপত্যক | ... | ৪,৩২,২৭৫ | ৩৮,৬৫৭ | নাই |
| (৩) | ময়ূরাক্ষী উপত্যক | ... | ৫,৩৪,৭৬৪ | ৬২,২২৫ | ২৪,৭৫২ |

১৯৭৪-৭৫

| | | | আমন | রবি | বোরো |
|---|---|---|---|---|---|
| (১) | দামোদর উপত্যক | ... | ৭,৬২,৭৬০ | ৪৯,০১৬ | ১,৮৯,৯০৩ |
| (২) | কংসাবতী উপত্যক | ... | ৪,৮৪,১১১ | ৬১,৩৩৪ | নাই |
| (৩) | ময়ূরাক্ষী উপত্যক | ... | ৫,৩৫,৫০৯ | ৩১,৮১৭ | ৩২,০৯৬ |

## সূতি লিঙ্ক রোডের সজিনীপাড়া ও ইসলামপুর পর্যন্ত বৈদ্যুতিকরণ

*২৩২। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫৫।) **শ্রী শীশ মহম্মদ ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার সূতি লিঙ্ক রোড হইতে সজিনীপাড়া ও ইসলামপুর পর্যন্ত বিদ্যুৎ সরবরাহের জন্য তার লাগানো হইয়াছে ; এবং

(খ) সত্য হইলে—

(১) কতদিনে ঐ খতে বিদ্যুৎ সরবরাহ করা হইবে, ও

(২) আলো ও পাখা ছাড়া অন্য কি কি কাজে ঐ বিদ্যুৎ ব্যবহার করা হইবে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) বৈদ্যুতিকরণের কাজ প্রায় সম্পূর্ণ হইয়া আসিয়াছে এবং আশা করা যায় ১৯৭৬ সালের মার্চ মাসের মধ্যে বিদ্যুৎ সরবরাহ চালু হইয়া যাইবে।

(২) উপযুক্ত প্রস্তাব পেশ করিলে, ক্ষুদ্র সেচ কার্যে এবং শিল্পের জন্য বিদ্যুৎ দেওয়া যাইবে।

**সুন্দরবনে শিল্প**

***২৩৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৬৭।) **শ্রী পঞ্চানন সিংহ ঃ** বাণিজ্য এবং শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ২৪-পরগনা জেলার সুন্দরবনে অনগ্রসর এলাকায় কোনও মাঝারি বা বড় শিল্প স্থাপনের পরিকল্পনা আছে কিনা ; এবং

(খ) থাকিলে, কোথায় কোথায় এবং কি ধরনের শিল্প স্থাপনের পরিকল্পনা আছে?

**বাণিজ্য এবং শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ২৪-পরগনা জেলার রায়চকে বছরে ৩,০০০ টন প্রোসেসড মেরিন প্রোডাক্টস তৈরি করিবার একটি বেসরকারি প্রকল্পের জন্য লেটার অব ইনটেন্ট মঞ্জুর হইয়াছে।

**বিদ্যুৎ**

***২৩৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৫০২।) **শ্রী গণেশচন্দ্র হাটুই ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবাংলায় বর্তমানে গড়ে প্রতিদিন কত মেগাওয়াট বিদ্যুতের চাহিদা আছে

(খ) গড়ে প্রতিদিন কত মেগাওয়াট বিদ্যুৎ পাওয়া যাইতেছে ;

(গ) পঞ্চম পঞ্চবার্ষিক পরিকল্পনার শেষে ঐ চাহিদা কি পরিমাণ হইবে ; এবং

(ঘ) কৃষিক্ষেত্রে ও কলকারখানায় বিদ্যুতের চাহিদা বৃদ্ধির পরিপ্রেক্ষিতে সরকার উক্ত পরিস্থিতিকে মোকাবিলা করার জন্য কি চিন্তা করিতেছেন?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবাংলায় দৈনিক মোট অনিয়ন্ত্রিত বিদ্যুতের চাহিদা প্রায় ১,১৫৪ মেগাওয়াট। এই চাহিদার বিবরণ নিম্নে দেওয়া হইল ঃ—

| | | মেগাওয়াট |
|---|---|---|
| সি. ই. এস. সি. এলাকার চাহিদা | . . . | ৬১০ |
| পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্ষদ— | | |
| দক্ষিণবঙ্গ | . . . | ২৬০ |
| উত্তরবঙ্গ | . . . | ৩৯ |
| ডি. ভি. সি. (উপত্যকা/অঞ্চল) | . . . | ১৯০ |
| ডি. পি. এল. | . . . | ৫৫ |
| | | ১,১৫৪ |

(খ) গড় প্রতি দিন ১,০৮৬ মেগাওয়াট বিদ্যুৎ পাওয়া যাইতেছে। ইহার বিবরণ নিম্নে দেওয়া হইল ঃ—

| | | মেগাওয়াট |
|---|---|---|
| সি. ই. এস. সি.-র উৎপাদন | . . . | ২৬০ |
| ডি. ভি. সি.-র সরবরাহ | . . . | ৩০৪ |
| ডি. পি. এল.-র উৎপাদন | . . . | ১৬০ |
| পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্ষদ | . . . | ৩৪৭ |
| বিহার বিদ্যুৎ পর্ষদ হইতে আমদানি | . . . | ১৫ |
| | | ১,০৮৬ |

(গ) পঞ্চম পরিকল্পনার শেষ ঐ চাহিদা প্রায় ১,৭৪৫ মেগাওয়াট হইবে বলিয়া অনুমান করা হয়। ইহার নিম্নে দেওয়া হইল ঃ—

| | | মেগাওয়াট |
|---|---|---|
| নিম্নবঙ্গে সর্বোচ্চ চাহিদা (ডি. ভি. সি. বাদ) | . . . | ১,৩৪২ |
| ডি. ভি. সি. | . . . | ৩৩৫ |
| উত্তরবঙ্গ | . . . | ৬৮ |
| | | ১,৭৪৫ |

(ঘ) কৃষিক্ষেত্রে ও কলকারখানায় ক্রমবর্দ্ধমান বিদ্যুৎ চাহিদা মিটাইবার জন্য বিভিন্ন বিদ্যুৎ সংস্থা নিম্ন লিখিত বিদ্যুৎ প্রকল্পগুলি চালু করিবার কাজ হাতে নিয়াছে—

পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্ষদ ঃ সাঁওতালডিহি ৩য় ও ৪র্থ ১২০ মেগাওয়াট ইউনিট; ব্যান্ডেল ২০০ মেগাওয়াট ৫ম ইউনিট ; কোলাঘাট তিনটি ২০০ মেগাওয়াট ইউনিট।

জলঢাকা ঃ দুইটি ৪ মেগাওয়াট ইউনিট এবং কার্শিয়াং ১ মেগাওয়াট দুইটি ইউনিট ; এবং উত্তরবঙ্গে দুইটি ৩.৫ মেগাওয়াট ডিজেল ইউনিট।

ডি. পি. এল. ১১০ মেগাওয়াট ১টি ইউনিট।

ডি. ভি. সি. চন্দ্রপুরায় ৬ষ্ঠ ১২০ মেগাওয়াট ও দুর্গাপুর ২০০ মেগাওয়াট একটি ইউনিট।

### পর্যটন উন্নয়ন কর্পোরেশন

*২৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *৫৭৫।) **শ্রী শম্ভুনারায়ণ গোস্বামী ঃ** পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গ সরকারের অধীনে রাজ্য পর্যটন উন্নয়ন কর্পোরেশন গঠন করা হইয়াছে ;

(খ) সত্য হইলে, উক্ত কর্পোরেশনের সদস্য সংখ্যা কত ; এবং

(গ) উক্ত কর্পোরেশন আজ পর্যন্ত কি কি কাজ করেছেন?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) নয়।

(গ) রাজ্য পর্যটন উন্নয়ন কর্পোরেশন আজ পর্যন্ত নিম্নলিখিত কাজগুলি করেছে ঃ

(১) পশ্চিমবঙ্গের পর্যটক আকর্ষণযোগ্য স্থানগুলি এবং দার্জিলিং জেলার স্যান্ডাকফু অঞ্চল ও ২৪-পরগনার সুবিস্তৃত সুন্দরবন অঞ্চলসহ বিভিন্ন স্থান সম্বন্ধে খবরাখবর সংগ্রহ করিয়া পর্যটনের উন্নয়নের জন্য

পরিকল্পনা প্রণয়ন।

(২) পশ্চিমবঙ্গের বিভিন্ন স্থানে অবস্থিত ১৪টি টুরিস্ট লজের দায়িত্ব গ্রহণ,

(৩) শিলিগুড়িতে একটি টুরিস্ট লজ স্থাপন,

(৪) হলদিয়াতে একটি টুরিস্ট লজ স্থাপনের ব্যবস্থা গ্রহণ,

(৫) দার্জিলিং-এর মিরিকে একটি পর্যটক কেন্দ্র স্থাপনের পরিকল্পনা প্রণয়ন এবং রূপায়ণের কাযকর ব্যবস্থা গ্রহণ,

(৬) দার্জিলিং-এ লুইস জুবলি স্যানিটোরায় পরিচালনার ভার গ্রহণ।

## Salt

***236**. (Admitted question No. *461.) **Shri .Md. Safiullah :** Will the Minister-in-charge of the Cottage and Small, Scale Industries Department be pleased to state—

(a) if it is a fact that salt is being manufactured in West Bengal as a cottage industry ; and

(b) if so—

(i) the methods utilised for this purpose,

(ii) the areas of loalisation of this industry,

(iii) number of people engaged in this industry, and

(iv) the particulars of financial assistance rendered to the salt manufacturers ?

**Minister-in-charge of the Cottage and Small Scale Industries Department :**

(a) Yes.

(b) (i) Through the process of evaporation.

(ii) Diamond Harbour and Gosaba area in 24 Parganas dis-

trict and Contai sea-shore area in Midnapore district.

(iii) Not known.

(iv) The State Government in the Cottage and Small Scale Industries Department did not receive any application for financial assistance from the salt manufacutrers in the small scale sector. They may, however, avail of the facilities that the State Government offer for the small scale industries, in general.

## মেজিয়ায় কয়লার ভান্ডার

***২৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *৭৭৩।) শ্রী শরৎ দাস ঃ** শিল্প এবং বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, জিওলজিক্যাল সার্ভে অফ ইন্ডিয়া রিপোর্ট দিয়াছেন যে, বাঁকুড়া জেলার মেজিয়ায় প্রচুর পরিমাণে কয়লার ভান্ডার মজুত রহিয়াছে ; এবং

(খ) সত্য হইলে—

(১) উক্ত রিপোর্ট জি. এস. আই. কোনও তারিখে পেশ করিয়াছেন এবং তাহা কোন তারিখে রাজ্য সরকারের হস্তগত হইয়াছে,

(২) ঐ রিপোর্টে কয়লার পরিমাণ কত বলিয়া অনুমিত হইয়াছে,

(৩) ঐ কয়লা উত্তোলনের জন্য এবং উক্ত কয়লা সম্পদকে হলদিয়া পোতাশ্রয় এবং সাঁওতালডিহি তাপবিদ্যুৎ কেন্দ্রে সরবরাহের জন্য যোগাযোগ ব্যবস্থার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**শিল্প এবং বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) ১৯৭৪ সালের নভেম্বর মাসে জি. এস. আই. রিপোর্ট তৈরি করেছেন। ঐ রিপোর্ট রাজ্য সরকারের হস্তগত হয়েছে ১৯৭৫ সালের আগস্ট মাসে।

(২) খননযোগ্য মোট কয়লার পরিমাণ প্রাথমিক হিসাবে প্রায় ১,৮০০ লক্ষ টন।

(৩) কয়লা উত্তোলনের বিষয় কেন্দ্রীয় সরকাকের বিবেচ্য। তবে কয়লা খনি উন্নয়নের জন্য আরও বিস্তৃত নিরীক্ষা ও দামোদরের উপর ব্রিজ তৈরি করে বাঁকুড়া—মেজিয়া-রাণীগঞ্জ রেল যোগাযোগ স্থাপন করার জন্য পশ্চিমবঙ্গ সরকার ইতিমধ্যে ভারত সরকারের সংশ্লিষ্ট বিভিন্ন মন্ত্রকের সঙ্গে যাগাযোগ করেছেন। প্রস্তাবিত নূতন রেলপথ হলদিয়া হয়ে কয়লা রপ্তানির সুযোগ বৃদ্ধি করবে এবং অন্যান্য তাপবিদ্যুৎ কেন্দ্রের মধ্যে সাঁওতালডিহিতেও সরবরাহ হতে পারবে।

## সুবর্ণরেখা নদীর জল বন্টন

*২৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *৯২৫।) **শ্রী সুধীরচন্দ্র দাস ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সুবর্ণরেখা নদীর জল বন্টন সম্পর্কে বিহার ও উড়িষ্যা সরকারের সহিত পশ্চিমবঙ্গ সরকারের বৈঠক হইয়াছে কিনা ;

(খ) হইয়া থাকলি, উক্ত বৈঠকে কি সিদ্ধান্ত গ্রহণ করা হইয়াছে ;

(গ) সুবর্ণরেখা নদীর জল মেদিনীপুর জেলার কোনও কোনও এলাকায় প্রবাহিত করিবার পরিকল্পনা গ্রহণ করা হইয়াছে ; এবং

(ঘ) উক্ত পরিকল্পনাগুলির রূপ কি?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বিহার সরকারের সহিত এ বিষয়ে খুব শীঘ্রই একটি চুক্তি হইবার সম্ভাবনা আছে; কিন্তু উড়িষ্যা সরকারের সহিত এইরূপ কোনও চুক্তি সম্ভাবনা আপাতত নাই। এমতাবস্থায় জনস্বার্থে চুক্তি স্বাক্ষরিত হইবার পূর্বে কোনও সিদ্ধান্ত প্রকাশ করা সমীচীন নয়।

(গ) এবং (ঘ) নদীর আহরণযোগ্য জলের পরিমাপের উপরই কোনও পরিকল্পনা গ্রহণ করা বা না করা নির্ভর করে। সুতরাং সুবর্ণরেখা নদী হইতে পশ্চিমবঙ্গের প্রাপ্য জলের পরমাণ নিরূপিত না হওয়া পর্যন্ত কোনও নির্দিষ্ট

পরিকল্পনা গ্রহণ করা বা ঐ সম্পর্কে বিস্তারিত তথ্য পরিবেশন করা সম্ভব নয়।

### Ship Building Yard at Haldia

*239. (Admitted question No. *1357.) **Shri Braja Kishore Maiti, Shri Ranani Kanta Doloi, Shri Prafulla Maiti and Shri Hemanta Dutta :** Will the Minister-in-charge of Commerce and Industries Department be pleased to state the present position of the proposal for setting up a Ship Building Yard at Haldia in Midnapore district ?

**Minister-in-charge of the Commerce and Industries Department :** The final decision on the site has not yet been announced by the Government of India though several techno-economic working groups studied all related questions earlier and foreign consultant teams have reportedly already submitted their reports to the Central Government. The State Government is pursuing the matter.

### জলবিদ্যুৎ

*২৪০। (অনুমোদিত প্রশ্ন নং *২০) **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গে সুন্দরবন এলাকায়, দিঘা সমুদ্র এলাকায় এবং কোলাঘাট এলাকায় জলবিদ্যুৎ উৎপাদনের জন্য সরকার অনুসন্ধানকার্য চালাইতেছেন; এবং

(খ) সত্য হইলে—

(১) অনুসন্ধান করার জন্য বিদেশ হইতে কোনও বিশেষজ্ঞ আনা হইয়াছে কিনা, ও

(২) উকত পরিকল্পনা কার্যকর হইলে কত পরিমাণ জলবিদ্যুৎ উৎপাদন হইতে পারে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কেবলমাত্র সুন্দরবন এলাকার একটি জোয়ার-ভাঁটা হইতে বিদ্যুৎ উৎপাদনের

প্রকল্প (টাইডাল পাওয়ার প্ল্যান) স্থাপনের জন্য প্রয়োজনীয় অনুসন্ধান ও গবেষণা কার্য চালানো হইতেছে। কিন্তু দীঘা বা কোলাঘাটে অনুরূপ কোনও প্রকল্প তৈরির প্রস্তাব সরকারের হাতে নাই।

(খ) পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্ষদের গবেষণা কেন্দ্র (রিসার্চ ইউনিট) বর্তমানে যে অনুসন্ধান কার্য চালাইতেছেন তাহার জন্য বিদে হইতে কোনও বিশেষজ্ঞকে পর্ষদ আমন্ত্রণ জানান নাই। তবে সম্মিলিত জাতিপুঞ্জর উন্নয়ন কর্মচারী (ইউ. এন. ডি. পি.) সহায়তায় জোয়ার-ভাঁটা হইতে বিদ্যুৎ উৎপাদনের ব্যাপারে বিশেষজ্ঞ অধ্যাপক ই. এস. উইলসন ভারতে যেসকল স্থানে জোয়ার-ভাঁটা হইতে বিদ্যুৎ উৎপাদনের সম্ভাবনা আছে সেই সমস্ত স্থানগুলি পরিদর্শন করিয়া গিয়াছেন। তিনি গুজরাটের কচ্ছ ও বম্বে উপসাগর এবং সুন্দরবন এলাকার নদী ও খাঁড়িগুলি পরিদর্শন করিয়াছেন। প্রফেসর উইলসনের মতে এই তিনটি সূত্র হইতে যথেষ্ট পরিমাণে বিদ্যুৎশক্তি উৎপাদিত হইতে পারে এবং তিনি সম্মিলিত জাতিপুঞ্জোর উন্নয়ন কর্মসূচির মাধ্যমে ভারত সরকারের নিকট তাহার রিপোর্ট পেস করিয়াছেন। রাজ্য সরকারের সেচ দপ্তর, কলকাতা পোর্ট ট্রাস্ট এবং নদী গবেষণা প্রতিষ্ঠানের (রিভার রিসার্চ ইনস্টিটিউট) সহায়তায় পশ্চিমবঙ্গে বর্তমানে গবেষণার কাজ চলিতেছে।

(২) অনুমিত হইতেছে যে, জোয়ার-ভাঁটা হইতে কচ্ছ উপসাগরে ২০০ হইতে ৫০০ মেগাওয়াট, ... উপসাগরে প্রায় ৫,০০০ মেগাওয়াট এবং সুন্দরবনের বিভিন্ন নদী ও খাঁড়ি হইতে ২০০ হইতে ৩০০ মেগাওয়াট বিদ্যুৎ পাওয়া যাইতে পারে।

## Fsih

*241. (Admitted question No. *1189.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of Fisheries Department be pleased to state the steps taken to make the State self-sufficient in fish production ?

**Minister-in-charge of the Fisheries Department :** As a step towards achieving self-sufficiency in fish production the Government have formulated measures both short term and long term—during the 5th Plan period the main components of which are noted below :

(a) Increased production of quality fish seed by induced breeding

and production and distribution of quality fingerlings amongst the pisciculturist at subsidised rate ;

(b) Setting up of composite fish culture farms in Government tanks and demonstration centres in private parties tanks in the rural areas ;

(c) Setting up of Fish Farmers' Development Agency in the districts for all round development of inland waters ;

(d) Assistance to the educated unemployed youths, psciculturists, fishermen and their co-operatives in setting up fish seed farms, undertaking fishing operations in the coastal areas with assistance from the National Co-operative Development Corporation Ltd. ; and

(e) Construction of a fishing harbour at Roychowk, 24-Parganas and procurement of trawlers for deep sea fishing purpose. Also, construction of a fish landing jetty at Namkhana, work at both of which are going on.

## বাঁকুড়া জেলায় শিল্প

*২৪২। (অনুমোদিত প্রশ্ন নং *২৭৬।) **শ্রী ফণিভূষণ সিংহবাবু** ঃ শিল্প এবং বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বাঁকুড়া জেলাকে শিল্পে অনগ্রসর বলিয়া ঘোষণা করা হয় নাই;

(খ) সত্য হইলে, ইহার কারণ কি ; এবং

(গ) পশ্চিমবঙ্গ সরকার বিষয়টি কেন্দ্রীয় সরকারের গোচরে আনিবার জন্য কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**শিল্প এবং বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্য নহে।

(খ) ও (গ) প্রশ্নে ওঠে না।

**মাছ**

*২৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *৬৬০।) **শ্রী মহম্মদ দেদার বক্স ঃ** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের জন্য বছরে কত মাছ প্রয়োজন ; এবং

(খ) রাজ্যের নিজস্ব উৎস হইতে উৎপাদনের পরিমাণ কত?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গে বছরে আনুমানিক ৮ লক্ষ ২৫ হাজার মেট্রিক টন মাছের প্রয়োজন

(খ) ১৯৭৪-৭৫ সালে রাজ্যের নিজস্ব উৎস হইতে উৎপাদনের পরিমাণ ছিল ২ লক্ষ ৫৭ হাজার মেট্রিক টন।

**হাঙর খাল খনন**

*২৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৯।) **শ্রী নিতাইপদ সরকার ঃ** সেচ এবং জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি- -

(ক) নদীয়া জেলার ২ নং ব্লকের হাঙর খাল খননের প্রকল্প কতদূর অগ্রসর হইয়াছে; এবং

(খ) উক্ত প্রকল্পটি কতদিনের মধ্যে সম্পূর্ণ হইবে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) স্থানীয় লোকের প্রতিবন্ধকতার জন্য হাঙর খাল খননের কাজ বেশি দূর অগ্রসর হয় নাই।

(খ) এ সম্পর্কে নিশ্চিত করিয়া এখনই কিছু বলা সম্ভব নয়।

**হিংলো সেচ প্রকল্প**

*২৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩০।) **শ্রী শচীনন্দন সাউ ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলার হিংলো সেচ প্রকল্পের কাজ বর্তমানে কি অবস্থায় আছে ;

(খ) কত দিনের মধ্যে ইহার কাজ শেষ হইবে বলিয়া আশা করা যায় ; এবং

(গ) এই প্রকল্পের ফলে কোনও কোনও থানায় কত পরিমাণ জমিতে জলসেচ করা সম্ভব হইবে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রস্তর খনন এবং মাটির ড্যামের স্পিল ওয়ে অংশে কাট অফ নির্মার্ণের কাজ অগ্রসর হচ্ছে। মেইন ক্যানেলে মাটি খননের কাজ অনেকখানি হয়েছে। আনুষঙ্গিক স্ট্র্যাকচার নির্মাণের কাজও অগ্রসর হচ্ছে।

(খ) প্রকল্পটির কাজ পুরাপুরিভাবে আগামী ১৯৭৮ সালের জুলাই মাসের মধ্যে সম্পূর্ণ হবে বলে আশা করা যায়।

(গ) এই প্রকল্পটির রূপায়িত হলে নিম্নলিখিত থানায় নিম্নবর্ণিত পরিমাণ জমিতে জলসেচ করা সম্ভব হবে ঃ

| থানা | | জমির পরিমাণ |
|---|---|---|
| | | একর |
| খয়রাশোল | ... | ৭,০০০ |
| দুবরাজপুর | ... | ১২,০০০ |
| ইলামবাজার | ... | ১২,২৫০ |
| | মোট | ৩১,২৫০ |

## ডি. ভি. সি. এলাকায় সেচ কর

***২৪৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৮৮।) **শ্রী অশ্বিনী রায় ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সরকার ডি. ভি. সি. এলাকায় সেচ করের হার বৃদ্ধির বিষয়ে চিন্তা করিতেছেন ; এবং

(খ) সত্য হইলে, উক্ত বৃদ্ধির সম্ভাব্য হার (১) আমন, (২) বোরো ও (৩) রবি মরশুমে কত হইবে, এবং (৪) কোনও সময় হইতে উহা চালু হইবে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। বিধানসভার বর্তমান অধিবেশনেই এই সম্পর্কে একটি বিল উত্থাপন করা হইতেছে।

(খ) এই সম্পর্কে তথ্যাদি বিলটি সভায় পেস করা হইলে জানা যাইবে। বিলটি সভায় উপস্থিত করিবার পূর্ব জনস্বার্থে উহার বিবরণ প্রকাশ করা বাঞ্ছনীয় নয়।

**সুন্দরবন অঞ্চলের পর্যটন ব্যবস্থা**

*২৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *৫৬৫।) **শ্রী পঞ্চানন সিংহ ঃ** পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ২৪-পরগনা জেলার সুন্দরবন অঞ্চলে পর্যটন ব্যবস্থার উন্নতিকল্পে গত তিন বৎসরে সরকার কি কি বাবদে কত টাকা ব্যয় করিয়াছেন ;

(খ) সরকার কি অবগত আছেন যে, সুন্দরবনের বিভিন্ন এলাকায় পর্যটকদের আকর্ষণের উপযোগী যথেষ্ট প্রাকৃতিক উপকরণ আছে ; এবং

(গ) অবগত থাকিলে, একটি পর্যটন-নিবাস স্থাপনের জন্য সরকার কি ব্যবস্থা করিতেছেন?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সুন্দরবন সন্নিহিত বকখালিতে ১৯৭২ সালে আড়াই লক্ষ টাকা ব্যয়ে একটি পর্যটন নিবাস স্থাপন করা হইয়াছে। আর্থিক অস্বাচ্ছন্দের জন্য গত তিন বৎসরে আর কোনও পরিকল্পনা গ্রহণ ও তজ্জন্য কোনও অর্থ ব্যয় সম্ভব হয় নাই।

(খ) হ্যাঁ।

(গ) সুন্দরবন অঞ্চলের সন্নিকটে বকখালিতে একটি পর্যটন আবাস স্থাপন করা হইয়াছে। তাছাড়া সুন্দরবনে পর্যটনের উন্নয়নের জন্য পশ্চিমবঙ্গ পর্যটন উন্নয়ন কর্পোরেশন একটি পরিকল্পনা রচনা করিয়াছে। পর্যটকদের সুন্দরবন অঞ্চল দেখানোর জন্য লঞ্চ ক্রয় ও জলতরীতে পর্যটকদের জন্য ভাসমান আবাস কেন্দ্র স্থাপনে এই পরিকল্পনার অন্তর্ভুক্ত।

## গোবর হইতে গ্যাস

***২৪৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৫০৩।) **শ্রী গণেশচন্দ্র হাটুই ঃ** কুটির এবং ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৬ সালের জানুয়ারি মাস পর্যন্ত পশ্চিমবঙ্গে গোবর থেকে গ্যাস তৈরির জন্য কোনও জেলায় কতগুলি প্ল্যান্ট বসানো হয়েছে ;

(খ) উক্ত গ্যাস প্ল্যান্ট বসানোর জন্য কি পরিমাণ খরচ হয় ; এবং

(গ) এই প্ল্যান্ট বসানোর জন্য সরকার থেকে সাবসিডি দেওয়া হয় কিনা?

**কুটির এবং ক্ষুদ্রায়তন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৭৬ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় যে সমস্ত গোবর গ্যাস প্ল্যান্ট বসানোর কাজ করা হয়েছে তা নিম্নরূপ ঃ

| | | |
|---|---|---|
| (১) ২৪-পরগনা | ... | ২৫ |
| (২) মেদিনীপুর | ... | ৯ |
| (৩) নদীয়া | ... | ১৫ |
| (৪) বর্ধমান | ... | ২৭ |
| (৫) হুগলি | ... | ২৮ |
| (৬) পুরুলিয়া | ... | × |
| (৭) মুর্শিদাবাদ | ... | ১২ |
| (৮) বীরভূম | ... | ৬ |
| (৯) বাঁকুড়া | ... | ৩ |
| (১০) হাওড়া | ... | ১৮ |
| (১১) মালদহ | ... | ১ |
| (১২) পশ্চিম দিনাজপুর | ... | ২৫ |
| (১৩) দার্জিলিং | ... | ১ |

(১৪) কোচবিহার ... ১

(১৫) জলপাইগুড়ি ... ×

(খ) ১৫ কিউবিক মিটার পর্যন্ত আয়তনের গ্যাস প্ল্যান্টের হিসাব নিম্নে দেওয়া হল ঃ

| গ্যাস প্ল্যান্টের কিউবিক মিটার | আয়তন কিঃ ফুট | আনুমানিক খরচ টাকা |
|---|---|---|
| ২ | ৭০ | ২,৩৩২ |
| ৩ | ১০৫ | ৩,০১৬ |
| ৪ | ১৪০ | ৩,৩৬০ |
| ৬ | ২১০ | ৪,১৭৫ |
| ৮ | ২৮০ | ৫,০০০ |
| ১০ | ৩৫০ | ৬,১০০ |
| ১৫ | ৫২৫ | ৮,৫০০ |

(গ) হ্যাঁ।

## Unstarred Questions
## (to which writen answers were laid on the Table)

### ভিখারির সংখ্যা

৩৬। (অনুমোদিত প্রশ্ন নং ২৯২।) **শ্রী মহঃ দেদার বক্স ঃ** ত্রাণ ও কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি পশ্চিমবাংলায় পেশাগত মোট ভিখারির সংখ্যা কত?

**ত্রাণ ও কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** এই সম্পর্কে কোনও পরিসংখ্যান সরকারের জানা নাই।

### সমবায় আন্দোলন

৩৭। (অনুমোদিত প্রশ্ন নং ৩৩১।) **শ্রী নিতাইপদ সরকার এবং শ্রী হরশঙ্কর ভট্টাচার্য ঃ** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সরকার সমবায় আন্দোলন জোরদার করিবার জন্য ব্যাপক

কর্মসূচি গ্রহণ করিয়াছেন ;

(খ) সত্য হইলে, এই বিষয়ে কি কি কর্মসূচি গ্রহণ করা হইয়াছে ; এবং

(গ) ক্ষেতমজুরদের মধ্যে সমবায় প্রথা প্রবর্তনের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) কৃষিকার্যের জন্য স্বল্পমেয়াদি ঋণ পর্যাপ্ত পরিমাণে যাহাতে পাওয়া যায় সেইজন্য কৃষি ঋণদান সমিতিগুলিকে শক্তিশালী করিবার পরিকল্পনা গ্রহণ করা হইয়াছে। বর্তমান বৎসরের মোট ৩৬ কোটি টাকা স্বল্প এবং মধ্য মেয়াদি ঋণদানের পরিকল্পনা আছে। দীর্ঘমেয়াদি ঋণদানের জন্য কেন্দ্রীয় এবং প্রাথমিক জমি-উন্নয়ন ব্যাঙ্কগুলিকে শক্তিশালী করা হইতেছে। প্রতিটি কৃষি ব্লকে সার, বীজ ইত্যাদি সমবায়ের মাধ্যমে বিতরণ করিবার কার্যসূচি গ্রহণ করা হইয়াছে। প্রধান মন্ত্রীর সার, বীজ ইত্যাদি সমবায়ের মাধ্যমে বিতরণ করিবার কার্যসূচি গ্রহণ করা হইয়াছে। প্রধান মন্ত্রীর বিশ-দফা কর্মসূচি অনুযায়ী বিদ্যালয়ে ও কলেজে সমবায়ের ভান্ডার গড়িয়া তোলার পরিকল্পনা লওয়া হইয়াছে। গ্রামাঞ্চলে সমবায়ের মাধ্যমে মোটা কাপড় ও অন্যান্য নিত্যপ্রয়োজনীয় দ্রব্যাদি বন্টনের পরিকল্পনাও গ্রহণ করা হইয়াছে।

কলকাতা শহর ছাড়াও জেলা এবং মহকুমা স্তরে সমবায় আবাসন সমিতি গড়িয়া তোলার পরিকল্পনাও গ্রহণ করা হইয়াছে।

(গ) এ যাবৎ ক্ষেতমজুরদের জন্য পৃথক কোনও সমবায় প্রথা প্রবর্তিত না হইলেও তাহাদের অর্থনৈতিক উন্নতির জন্য নিম্নলিখিত ব্যবস্থা গৃহীত হইয়াছে ঃ

ভারত সরকারের 'ন্যাশনাল কমিশন অন এগ্রিকালচার'-এর সুপারিশক্রমে পঞ্চম পঞ্চবার্ষিক পরিকল্পনাকালে পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় পঞ্চাশটি ফারমার্স সার্ভিস সমবায় সমিতি গঠনের পরিকল্পনা গৃহীত হইয়াছে। উক্ত সমিতির মাধ্যমে সমিতির এলাকাধীন ক্ষেতমজুর সভ্যদের অর্থনৈতিক উন্নতি বিধানের জন্য নানাবিধ সুযোগসুবিধা (যেমন হাঁস, মুরগি, ছাগ, শূকর ও মৌমাছি পালন করিবার জন্য অর্থ সাহায্যে, সমিতির মাধ্যমে গঠিত সেচের বাঁধ, কূপ ইত্যাদির নির্মাণ করিবার জন্য উপযুক্ত পারিশ্রমিকের বিনিময়ে ক্ষেতমজুর সভ্যদের নিয়োগ ও বনজ সম্পদ সংগ্রহের ব্যাপারে মজুরি দান ইত্যাদি) দিবার ব্যবস্থা রহিয়াছে। ইতিমধ্যে বাঁকুড়া জেলা একটি, হুগলি জেলায় দুইটি, পশ্চিম দিনাজপুর জেলায় একটি, পুরুলিয়া জেলায় একটি এবং দার্জিলিং জেলায় একটি মোট ৬টি সমিতি গঠিত হইয়াছে এবং সি. এ. ডি. পি. এলাকায় ২০টি, কম্যান্ড এলাকায় (কংসাবতী,

দামোদর ভ্যালি ও ময়ূরাক্ষী) ১৩টি ও অন্যান্য ১১টি সমিতি গঠনের ব্যবস্থা গৃহীত হইয়াছে। ইহা ছাড়া বারত সরকারের নির্দেশক্রমে পশ্চিম দিনাজপুর, মালদহ ও মুর্শিদাবাদ জেলা লইয়া গঠিত গৌড় গ্রামীণ ব্যাঙ্কের এলাকায় এই ধরনের কুড়িটি সমিতি গঠন করিবার প্রস্তাবও রহিয়াছে।

**মৎস্যচাষ ও মৎস্যজীবীদের উন্নয়ন প্রকল্প**

**৩৮**। (অনুমোদিত প্রশ্ন নং ৩৩৩।) **শ্রী নিতাইপদ সরকার ঃ** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সরকার মৎস্যচাষ উন্নয়ন ও মৎস্যজীবীদের উন্নয়নের জন্যে মাস্টার প্ল্যান কমিটি গঠন করিয়াছিলেন ; এবং

(খ) সত্য হইলে—

(১) উক্ত কমিটি কোনও তারিখে তাহাদের প্রতিবেদন সরকারের নিকট পেশ করিয়াছিলেন,

(২) ঐ প্রতিবেদনে কি কি মৌলিক সুপারিশ আছে, ও

(৩) উক্ত সুপারিশগুলির বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) (১) উক্ত কমিটি তিন খন্ডে সমাপ্ত একটি প্রতিবেদন সরকারের নিকট ১৯৭৫ সালের জুন মাসে পেশ করিয়াছিলেন।

(২) এবং (৩) প্রতিবেদনটির প্রথম দুইটি খন্ডে বিভিন্ন তথ্য সন্নিবেশ করা হইয়াছে। কমিটি উহার সুপারিশসমূহ তৃতীয় বা শেষ খন্ডে অন্তর্ভুকত করিয়াছেন। বিভিন্ন বিষয়ে কমিটির সুপারিশসমূহ এবং উহার উপর সরকারের উত্তর সম্বলিত একটি ইংরাজি বিবরণ প্রস্তুত করা হইয়াছে। বিবরণীটির এক খন্ড লাইব্রেরি টেবিলে রাখা হইল।

**ইছামতিকে নাব্য করার পরিকল্পনা**

**৩৯**। (অনুমোদিত প্রশ্ন নং ৩৩৭।) **শ্রী নিতাইপদ সরকার ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ইছামতির উত্তরাংশ সম্পূর্ণ মজিয়া যাইতেছে ; এবং

(খ) সত্য হইলে, উক্ত অংশকে পুনরায় নাব্য করিবার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ (ক) হ্যাঁ।

(খ) আপাতত এই রকম কোনও পরিকল্পনা নাই।

**যমুনা খাল খনন প্রকল্প**

৪০। (অনুমোদিত প্রশ্ন নং ৩৩৮।) **শ্রী শক্তিকুমার ভট্টাচার্য ও শ্রী নিতাইপদ সরকার** ঃ সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, হরিণঘাটার যমুনা খাল খননের প্রকল্পটি সরকার গ্রহণ করিয়াছেন;

(খ) সত্য হইলে, উক্ত প্রকল্পটির কাজ কতদূর অগ্রসর হইয়াছে ; এবং

(গ) কতদিনের মধ্যে উহা সম্পূর্ণ হইবে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ (ক) হরিণঘাটা থানা এলাকার মধ্য দিয়া প্রবাহিত যমুনা নদী ও উহার শাখা খালগুলির সংস্কারের জন্য "যমুনা বেসিন ড্রেনেজ স্কীম" নামে ৫ কোটি ৪ লক্ষ টাকার একটি প্রকল্প রচনা করা হইয়াছে।

(খ) প্রকল্পটি কিছু সংশোধন সাপেক্ষে রাজ্য টেকনিক্যাল কমিটির অনুমোদন লাভ করিয়াছে এবং উহা গঙ্গা বন্যা নিয়ন্ত্রণ কমিশন ও প্ল্যানিং কমিশনের অনুমোদনের জন্য প্রেরিত হইয়াছে। উক্ত সংস্থাদ্বয়ের অনুমোদন লাভের পর প্রয়োজনীয় অর্থের সংস্থান হইলেই প্রকল্প অনুযায়ী কাজ শুরু হইবে।

(গ) প্রোজেক্ট রিপোর্ট অনুযায়ী প্রকল্পটির কাজ শেষ করিতে শুরু হওয়ার পর ৬ বৎসর সময় লাগিবে, অবশ্য যদি প্রতি বৎসর প্রয়োজনীয় অর্থের সংস্থান হয়।

**সি. এ. ডি. পি. প্রকল্প**

৪১। (অনুমোদিত প্রশ্ন নং ৩৪৩।) **শ্রী নিতাইপদ সরকার** ঃ কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে কোনও জেলায় কয়টি সি. এ. ডি. পি. প্রকল্প চালু হইয়াছ ;

(খ) বিভিন্ন ক্ষেত্রে কম্যান্ড এরিয়ায় পরিমাণ কত ;

(গ) উক্ত প্রকল্পগুলির মধ্যে কোনও প্রকল্পে—

(১) কত একর জমিতে সেচব্যবস্থা চালু করা হইয়াছে, ও

(২) কতগুলি গভীর ও অগভীর নলকূপ বসিয়াছে ; এবং

(ঘ) উক্ত প্রকল্পগুলি অবিশষ্ট এলাকাসমূহ কতদিনের মধ্যে সেচের আওতাভুক্ত হইবে বলিয়া আশা করা যায়?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ (ক) এ পর্যন্ত অনুমোদিত ২০টি প্রকল্পের মধ্যে, ১৯৭৬ সালের ফেব্রুয়ারি মাসের শেষ পর্যন্ত নিম্নলিখিত ১৫টি প্রকল্প চালু হইয়াছে ঃ

| জেলা | প্রকল্প | | প্রকল্পের অধীনস্থ জমির পরিমাণ (০০০ একরে) |
|---|---|---|---|
| হুগলি | বৈচি | ... | ১১ |
| নদীয়া | ১। রানাঘাট ২। আড়ংঘাটা | ... | ১০ |
| | ২। হরিণঘাটা | ... | ১১ |
| বর্ধমান | কালনা ২। বৈদ্যপুর | ... | ১২ |
| মেদিনীপুর | ১। ডেবরা | ... | ১১ |
| | ২। তমলুক ১। নাইকুড়ি | ... | ১২ |
| ২৪-পরগনা | ১। গাইঘাটা | ... | ১১ |
| | ২। দেগঙ্গা বেড়াচাঁপা | ... | ১০ |
| মুর্শিদাবাদ | বহরমপুর | ... | ১৬ |
| বীরভূম | নলহাটি ১। তেজহাটি | ... | ৮ |
| মালদহ | রাতুয়া ২। সম্বলপুর | ... | ১২ |
| পশ্চিম দিনাজপুর | ১। কালিয়াগঞ্জ | ... | ১০ |
| | ২। গোয়ালপুকুর ২। চাকুলিয়া | ... | ১০ |
| জলপাইগুড়ি | ফালাকাটা জটেশ্বর | ... | ১০ |
| বাঁকুড়া | সোনামুখী | ... | ১৩ |
| | মোট | ... | ১৬৭ |

পুরুলিয়ার সাহারজোের প্রকল্পের উপ-আধিকারিক মহোদয় মার্চ মাসের প্রথম সপ্তাহে

কার্যে যোগদান করিবেন বলিয়া আশা করা য়ায়, তাহা হইলে উপরি-উক্ত ১৫টি প্রকল্প সহ মোট ১৬টি প্রকল্প চালু হইবে।

(খ) উপরি-উক্ত হিসাব মতো ১৫টি প্রকল্পের অধীনস্থ কৃষি জমির (কম্যান্ড এরিয়া) পরিমাণ ১ লক্ষ ৬৭ হাজার একর।

(গ) (১) নিম্নলিখিত প্রকল্পগুলিতে গভীর নলকূপ প্রোথিত হইয়াছে এবং তাহার মধ্যে নিম্নোক্ত প্রোথিত কিছু সংখ্যক নলকূপের বৈদ্যুতিকরণের কাজ সমাপ্ত হইয়াছে ঃ

| প্রকল্পের নাম | প্রোথিত গভীর নলকূপের সংখ্যা | বৈদ্যুতিকরণ সমাপ্ত হইয়াছে এইরূপ নলকূপের সংখ্যা |
|---|---|---|
| বৈচি | ২৪ | ১০ |
| রানাঘাট (২) | ১৪ | ১৪ |
| কালনা (২) | ২০ | ৩ |
| ডেবরা | ৩৫ | ১ |
| বহরমপুর | ১০ | ৮ |
| রাতুয়া (২) | ২৩ | — |
| কালিয়াগঞ্জ | ১৫ | — |
| | ১৪১ | ৩৬ |

প্রোথিত গভীর নলকূপগুলির বৈদ্যুতিকরণের কাজ এবং জলবহনকারী পাইপ বসানোর কাজ সমাপ্ত হইলে গড়ে প্রতিটি গভীর নলকূপের সাহায্যে ১২৫ একর জমিতে সেচব্যবস্থা চালু করা সম্ভবপর হইবে। ইহাদে সাহায্যে অন্তত ১৭,৬২৫ একর জমিতে সারা বছর জলসেচ করা সম্ভব হইবে।

(২) ইহা ছাড়া উপরি-উক্ত ১৫টি প্রকল্প চালাইতে আর্থিক বছরের মধ্যে ১,১৫০টি অগভীর নলকূপ প্রোথন করিবার কাজ হাতে লওয়া হইয়াছে। ১,১৫০টি অগভীর নলকূপ চালু হইলে গড়ে প্রতিটি নলকূপ হইতে ১০ একর হারে আরও ১১,৫০০ একর জমিতে সারা বছর সেচব্যবস্থা চালু করা সম্ভব হইবে।

(ঘ) উক্ত প্রকল্পগুলির মধ্যে হরিণঘাটা এবং দেগঙ্গা প্রকল্প সম্বন্ধে ভূনিম্নস্থ জলের পরিমাণ সম্বন্ধে স্টেট ওয়াটার বোর্ডের নিকট হইতে প্রয়োজনীয় তথ্যাদি চাওয়া হইয়াছে।

অবশিষ্ট প্রকল্পগুলির বাকি সেচব্যবস্থার কাজ ১৯৭৬-৭৭ সালের আর্থিক বছরের মধ্যে সমাপ্ত হইতে পারে যদি ব্যাঙ্কগুলি হইতে প্রয়োজনীয় ঋণের ব্যবস্থা সম্বন্ধে চূড়ান্ত নিষ্পত্তি করা সম্ভবরপর হয় এবং যদি পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্যদ এই গভীর ও অগভীর নলকূপগুলিতে জরুরি ব্যবস্থা অবলম্বন করিয়া প্রয়োজনীয় বৈদ্যুতিকরণের কাজ সমাপ্ত করিতে পারেন।

### হিংলো সেচ প্রকল্পে নিযুক্ত স্থানীয় শ্রমিক

৪২। (অনুমোদিত প্রশ্ন নং ৪৩১।) **শ্রী শচীনন্দন সাউ ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলায় হিংলো সেচ প্রকল্পের কাজে স্থানীয় শ্রমিকদের নিযুক্ত করা হইয়াছে কিনা ; এবং

(খ) হইয়া থাকিলে, কতজন লোককে ঐ প্রকল্পে নিযুক্ত করা হইয়াছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

### Dankuni Drainage Channel

43. (Admitted question No. 450) **Shri Girija Bhusan Mukhopadhyaya :** Will the Minister-in-charge of the Irrigation and Waterways Department be pleased to state—

(a) if it is true that the first phase of Dankuni Dranage Channel has been completed and the work for Phase II has been taken up ; and

(b) if so, the extent of time by which the work for Phase It is expected to be completed ?

**Minister for Irrigation and Waterways Department :**

(a) Work on Dankuni Drainage Channel, Phase I, is nearing completion and expected to be completed by 1976-77. Work on Phase II will be taken up after observing field condition on completion of the Phase I work.

(b) It is not possible to forecast this stage.

### বাসন্তী থানা এলাকার বৈদ্যুতীকরণ

৪৪। (অনুমোদিত প্রশ্ন নং ৫৬৮।) **শ্রী পঞ্চানন সিংহ ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, ২৪-পরগণা জেলার বাসন্তী থানার (সুন্দরবন) বিভিন্ন মৌজায় বৈদ্যুতীকরণের কাজ শুরু হইয়া গত বৎসরাধিককাল বন্ধ থাকায় তার, খুঁটি ও অন্যান্য সাজসরঞ্জাম নষ্ট এবং অপহৃত হইতেছে ;

(খ) অবগত থাকিলে, উহা প্রতিকারের জন্য সরকারের কি কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন ; এবং

(গ) ঐ সকল মৌজায় কতদিনের মধ্যে গ্রামীণ বৈদ্যুতীকরণের কাজ সম্পন্ন হইবে বলিয়া আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় ঃ**

(ক) বাসন্তী থানার অন্তর্গত নিম্নলিখিত মৌজাগুলি বিদ্যুতায়িত করা হইয়াছিল ঃ

| | | জে এল নং |
|---|---|---|
| (১) কুমারখালি | .... | ৫৭ |
| (২) তিতকুমার | .... | ৭০ |
| (৩) খড়িমাচান | .... | ৭১ |
| (৪) ধুরি | .... | ৭২ |
| (৫) চড়বিদ্যারাবাদ | .... | ৫৮ |
| (৬) আমঝড়া | .... | ৭৩ |

উপরোক্ত মৌজাগুলিতে যে ১১ কে ভি ট্রান্সমিশন লাইন-এর মাধ্যমে বিদ্যুৎ সরবরাহ করার কথা তাহার ব্যাপক অংশ চুরি যাওয়ার ফলে বিদ্যুৎ সরবরাহ করা যায় নাই। প্রতিনিয়ত চুরি হওয়ার ফলে পরবর্তী নির্মাণকার্য ও হাতে লওয়া হইতে পারে নাই।

(খ) এই এলাকায় চুরি বন্ধ করিবার জন্য রাজ্য সরকার ও রাজ্য বিদ্যুৎ পর্যদ্ উচ্চতম পুলিশ কর্তৃপক্ষের সঙ্গে যোগাযোগ রক্ষা করিয়া চলিতেছেন।

(গ) সুন্দরবন অঞ্চলের স্থল ও জলভাগের অদ্ভুত ভৌগোলিক অবস্থা, ঐ অঞ্চলে

ট্রান্সমিশন লাইন টানিয়া লইয়া যাইবার প্রতিকূল। গোসাবা অঞ্চলে মাইক্রো-ডিজেল বিদ্যুৎ উৎপাদনের জন্য একটি পরিকল্পনা প্রস্তুত করিয়া আর্থিক সহায়তার জন্য আর ই কর্পোরেশান-এর নিকট পেশ করা হইয়াছিল। প্ল্যানিং কমিশন ও সি ডবউি পি সি-র সম্মতি না পাওয়ায় উক্ত পরিকল্পনাটি এখন অনুমোদন পায় নাই।

এই সকল অঞ্চলে বৈদ্যুতীকরণের পরিকল্পনা আর্থিক সহায়তার উপর নির্ভরশীল।

## জুনিয়ার কলেজ খোলার পরিকল্পনা

৪৫। (অনুমোদিত প্রশ্ন নং ৫৭৯।) **শ্রী শম্ভুনারায়ণ গোস্বামী ঃ** শিক্ষা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান বৎসরে পশ্চিমবঙ্গে কতগুলি জুনিয়র কলেজ খোলার পরিকল্পনা আছে ;

(খ) তার মধ্যে শহরাঞ্চলে কতগুলি ও গ্রামাঞ্চলে কতগুলি ;

(গ) এজন্য জেলা বা ব্লক ভিত্তিক কোনও কোটা নির্দিষ্ট হয়েছে কিনা ; এবং

(ঘ) হয়ে থাকলে কোন জেলায় এবং কোন্ ব্লকে কতগুলি কলেজ স্থাপিত হবে?

**শিক্ষা বিভাগের মন্ত্রী মহাশয় ঃ**

(ক) এক হাজারের মত উচ্চ মাধ্যমিক বিদ্যালয়কে স্বীকৃতিদানের পরিকল্পনা আছে।

(খ), (গ) ও (ঘ) সমগ্র বিষয়টি বিবেচনাধীন আছে।

## নূতন শিল্প

৪৬। (অনুমোদিত প্রশ্ন নং ২৬০।) **শ্রী হরশঙ্কর ভট্টাচার্য ঃ** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, জরুরী অবস্থা ও বিশ-দফা কর্মসূচি ঘোষিত হওয়ার পর হইতে—

(ক) কয়টি নতুন (ছোট, মাঝারি ও বড়) শিল্পে উৎপাদনের কাজ শুরু হইয়াছে ;

(খ) ১৯৭২ সাল হইতে যতগুলি লেটার অব ইনটেন্ট দেওয়া হইয়াছিল তাহাদের মধ্যে কতগুলির উৎপাদনের কাজ শুরু হইয়াছে ;

(গ) পুরুলিয়া মিনি স্টিল ও সিমেন্ট কারখানা, বাঁকুড়ায় নাইলন ও খড়্গাপুরে স্কুটার কারখানার কাজ শুরু হইয়াছে কিনা ; এবং

(ঘ) না হইলে, তাহার কারণ কী?

**বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় ঃ**

(ক), (খ), (গ) ও (ঘ) প্রয়োজনীয় তথ্যাদি সংগ্রহ করা হইতেছে।

## তালডাংরা বিধানসভা কেন্দ্রের বৈদ্যুতীকরণ

৪৭। (অনুমোদিত প্রশ্ন নং ২৬৭।) **শ্রী ফণীভূষণ সিংহবাবু ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৫-৭৬ সালে বাঁকুড়া জেলার কতগুলি মৌজায় বৈদ্যুতীকরণ করিবার পরিকল্পনা আছে ;

(খ) ১৯৭৬ সালের জানুয়ারি মাস পর্যন্ত কতগুলি মৌজায় বৈদ্যুতীকরণ করা হইয়াছে ;

(গ) তন্মধ্যে কতগুলি মৌজা তালডাংরা বিধানসভাকেন্দ্রের অন্তর্ভুক্ত ; এবং

(গ) ১৯৭৬-৭৭ সালে উক্ত বিধানসভা কেন্দ্রের কোন্ কোন্ মৌজায় বৈদ্যুতীকরণ করিবার পরিকল্পনা রহিয়াছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) ১৯৭৫-৭৬ সালে বাঁকুড়া জেলার ১৩০টি মৌজায় বৈদ্যুতীকরণ করিবার প্রস্তাব আছে।

(খ) ১৯৭৬ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত বাঁকুড়া জেলায় ৬২৬টি মৌজা বৈদ্যুতীকরণ করা হইয়াছে (১৯৬১ সালের আদমসুমারী অনুযায়ী)।

(গ) ১৭টি মৌজা তালডাংরা থানার অন্তর্ভুক্ত। (রাজ্য বিদ্যুৎ পর্ষদ থানাওয়ারী তথ্য রাখে।)

(ঘ) তালডাংরা থানার ২৯টি মৌজা এবং সিমলাপাল থানার ১৪৬টি মৌজা লইয়া একটি অঞ্চল বৈদ্যুতীকরণের প্রকল্প, গ্রামীণ বৈদ্যুতীকরণ কর্পোরেশন মঞ্জুর করিয়াছেন। এই প্রকল্পটি "মিনিমাম নীডস প্রোগ্রামের" আওতাভুক্ত। এই প্রকল্প অনুসারে ১৯৭৬-৭৭ সালে ৭৮টি মৌজা বৈদ্যুতীকরণ করা হবে। অবশ্য তালডাংরা থানার কোন্ কোন্ মৌজা ১৯৭৬-৭৭ সালে বৈদ্যুতীকরণ করা হইবে তাহা এখনও ঠিক করা হয় নাই।

### বারাকপুর-কলিকাতা মিনি বাস চলাচল ব্যবস্থা

**৪৮।** (অনুমোদিত প্রশ্ন নং ৯৩৭।) **শ্রী শিশিরকুমার ঘোষ ঃ** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ২৪ পরগণা জেলার ব্যারাকপুর হইতে কলিকাতা পর্যন্ত মিনি বাস চালাবার কোনও পরিকল্পনা আছে কিনা ;

(খ) থাকিলে, কতদিনে তাহা কার্যকর হইবে ; এবং

(গ) এই অঞ্চলে মিনি বাস চালাইবার জন্য কোন আবেদন সরকারের নিকট জমা পড়িয়াছে কিনা?

**স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রী মহাশয় ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এই বিষয়ে কয়েকজন হাইকোর্টে মামলা দায়ের করিলে হাইকোর্ট মামলা নিষ্পত্তি না হওয়া পর্যন্ত ঐ রুটে কোন মিনি বাস দেওয়া হইতে আর টি এ কলিকাতাকে বিরত করিয়াছেন। বিষয়টি এখন বিচারাধীন আছে।

(গ) হ্যাঁ।

### হুগলি জেলার দ্বাদশ শ্রেণীর বিদ্যালয়

৪৯। (অনুমোদিত প্রশ্ন নং ৮০৪।) **শ্রী বলাইলাল শেঠ ঃ** শিক্ষা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৭৬ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত হুগলী জেলায় কতগুলি বিদ্যালয় দ্বাদশ শ্রেণীর বিদ্যালয়ের জন্য দরখাস্ত করিয়াছে?

**শিক্ষা বিভাগের মন্ত্রী মহাশয় ঃ** ১১৮টি।

### Appointments under Judicial Departments

**50**. (Admitted question No. 100.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Judicial Department be pleased to state—

(a) The total number of persons appointed to Calss III and Class IV posts under the Judicial Department by the present Government in the State up to 31st January, 1976; and

(b) the total number of them belonging to—

(i) Muslim community,

(ii) Scheduled Castes, and

(iii) Scheduled Tribes ?

**Minister-in-charge of the Judicial Department :** (a) 89.

(b) (i) 44.

(ii) 97.

(iii) 7.

**Calling Attention to Matters of Urgent Public Importance**

**Mr. Speaker :** The Minister-in-Charge of the Power Department will please make a statement on the subject of commissioning of Rammam Hydel Project, attention called by Shri Md. Safiullah and three other Members on the 8th March, 1976.

**Shri Abul Barkat Atawal Ghani Khan Chowdhury :** Mr. Speaker, Sir, in reply to the notice of calling attention relating to "Commissioning of the Rammam Hydel Project" in Darjeeling district I would like to inform the House as follows :

Considering that power to be available from Stage II of Jaldhaka would be utilized in meeting the demand of Chukka Project in Bhutan for construction power and the additional demand for the defence installations early implementation of Rammam Project was stressed to the Central Electricity Authority of the Government of India.

The Project Report was initially submitted in January, 1974 to the Central Electricity Authority, revised cost of the Project is now Rs. 24.15 crores for an installed capacity of 50 MW. Technical Advisory Committee of the Planning Commission considered the project report

and wanted a few clarifications which also forwarded in due course. The only point still outstanding is the finalisation of the agreement with the Government of Sikkim for sharing the water of river Rammam and the benefit of electricity to be generated. The Chief Minister of Sikkim in his letter to Chief Minister of West Bengal recognised the necessity of undertaking the project to benefit both the States and intimated that the terms of agreement were under consideration of the Government of Sikkim. The official opinion of the Government of Sikkim is awaited and is being closely pursued.

Meanwhile an amount of Rs. 1 crore has been spent by West Bengal State Electricity Board from its survey and investigation provision with concurrence of the Central Electricity Authority for development of infrastructure for the project site. Geological survey of the project site has also been completed and forwarded to the Central Electricity Authority. Implementation of the project would take about 4/5 year after final clearance from the Government of India. This was discussed at the meeting of the Working Group of the Planning Commission in January, 1976. Acknowledging the necessity for the implementation of the project the Planning Commission preferred to have the project formally cleared from the Central Electricity Authority before any provision could be made specifically in the Plan Programme for the purpose.

**শ্রী অনন্তকুমার ভারতী ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আজকে একটা জরুরি বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। ই. এস. আই.-এর ওষুধ দোকানে এম. বি. আর. ল্যাবরেটারিজ যে ওষুধ সাপ্লাই করে, সেই ওষুধের গায়ে দাম লেখা আছে এবং কত ওষুধ আছে তার মাপ লেখা আছে, এবং সেই শিশিটা সিল করা, সেখানে লেখা আছে ১০০ মিলিগ্রাম ওষুধ আছে—আজকে ই. এস. আই.-এর স্ল্যাব বেড়েছে এক হাজার টাকা পর্যন্ত যারা মাইনে পান তারাও ই. এস. আই.-এর সুযোগ পাবেন। আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন এই শিশিতে ২৫ মিলিগ্রাম ওষুধ আছে কি না সন্দেহ। ই. এস. আই.-এর যেসব দোকান আছে, সেইসব দোকান থেকে বিভিন্ন রোগীরা ১০০ মিলিগ্রাম ওষুধ শিল করা শিশিতে পাচ্ছে, কিন্তু তাতে ২৫ মিলিগ্রাম ওষুধ আছে কিনা সন্দেহ এবং

সেইসব ওষুধের মান নিম্ন এবং ডিফেক্টিভ। আমি সেইজন্য বলছি, এই যে কোম্পানি এম. 'বি. আর. ল্যাবরেটারিজ লিমিটেড, এদের ডাকিয়ে এবং সংশ্লিষ্ট যে মন্ত্রী মহাশয় আছেন তার সঙ্গে যোগাযোগ ক'রে যাতে এই জাতীয় দুর্নীতিপরায়ণ কোম্পানি—যারা ই. এস. আই.-এর সুযোগসুবিধা পান, তাদের ক্ষতিগ্রস্ত করবার জন্য এই রকম দুর্নীতি আশ্রয় নেয়, তাদের লাইসেন্স যাতে ইমিডিয়েটলি ক্যান্সেল ক'রে দেওয়া হয় তার ব্যবস্থা করুন।

**শ্রীমতী গীতা মুখোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি গভীর বেদনার সঙ্গে একটি গুরুতর ঘটনা আমাদের এই হাউসের সমস্ত সদস্যের বিবেচনার জন্য এবং প্রতিকার করানোর জন্য উপস্থিত করছি। ওল্ড মালদহের কাটোয়ারি মৌজায় ৫৭৪ নং খতিয়ানের ১৪৪৫ নং দাগে ৩২.৬২ একর জম ভেস্টেড হয়েছিল এবং সেই ভেস্টেড জমিতে পাট্টা দেওয়া হয়েছিল। সেই পাট্টা নিয়ে তারা যখন—যারা পাট্টা পেয়েছিল, তারা যখন দখল নিতে গিয়েছিল, তখন আজ সকালবেলা জোতদার ভাগা শেঠ বা বাঘা শেঠ, টেলিফোনে ঠিক নামটা বোঝা গেল না, আজকে সকালবেলা ৬টি গুলি চালিয়েছে এবং সুধীর ঠাকুর নামে একজন মারা গেছে এবং আরও তিনজন আহত হয়েছে। এই যে পাট্টা পাবার পর জমির দখল নিতে গিয়ে জোতদারের হাতে এই যে লোকটি মারা গেল এবং এই যে লোকগুলো আহত হল, এটা হচ্ছে স্বয়ং মুখ্যমন্ত্রীর কনস্টিটিউয়েন্সি। সুতরাং অনতিবিলম্বে এই গুরুতর বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করা হল, সেই বিষয়ে এই হাউসকে জানিয়ে দেওয়া হোক।

[2-10 — 2-20 p.m.]

**শ্রী আবুল বরকত আতাউল গনি খান চৌধুরি ঃ** মিঃ স্পিকার, স্যার, আমি মাননীয় সদস্যদের জানাতে পারি যে, আমি শনিবার যাচ্ছি, আমি নিজে যাব এবং আপনারও আসতে পারেন, ইউ আর ওয়েলকাম টু সি ইওরসেলভস হোয়াট হ্যাজ হ্যাপেনড। এটা আমি মাননীয় সদস্যদের জানিয়ে দিচ্ছি।

**শ্রীমতী গীতা মুখোপাধ্যায় ঃ** আপনি সেখানে তদন্ত করবেন, এটা আমরা ধরে নিতে পারি?

**শ্রী সত্য ঘোষাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। গত মে মাসে সরকার নিজেই ঘোষণা করেছিলেন যে, সমস্ত পলিটেকনিক স্কুলগুলির পরিচালনার দায়িত্ব সরকার নিজে নেবেন। এই দাবি পলিটিকনিক স্কুলস-এর সমস্ত শিক্ষক কর্মচারীরা দীর্ঘদিন ধরে করে আসছে। অথচ সরকারি তরফ থেকে একথা ঘোষণা করা সত্ত্বেও আজও তা কার্যকর করা

হয়নি এবং ধাপে ধাপে কার্যকর করতে গিয়ে আজকে ভয়ানক অসুবিধা হচ্ছে, সেইজন্য এই বিষয়টা দেখে এই সিদ্ধান্ত যাতে কার্যকর হয় তার জন্য পলিটেকনিক স্কুলস-এর সমস্ত শিক্ষক এবং কর্মচারীরা রাজভবনের সামনে অনশন ধর্মঘট করছেন। আপনার মাধ্যমে মন্ত্রিসভাকে এই কথা বলতে চাই যে, তাদের নিজেদের প্রতিশ্রুতি তারা নিজেরাই কার্যে পরিণত করতে চান কিনা, এই কথা তাদের কাছে গিয়ে মন্ত্রিসভার থেকে একজন বলে আসলে ভাল হয়।

## LEGISLATION

## THE LOWIS JUBILEE SANITARIUM (TAKING OVER OF MANAGEMENT) BILL, 1976

**Shri Tarun Kanti Ghosh :** Sir, I beg to introduce the Lowis Jubilee Sanitarium (Taking over of Management) Bill, 1976 and to place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

স্যার, এই লুইস জুবিলি স্যানিটরিয়ামটা নেওয়ার জন্য প্রথমে আমাদের এই অর্ডিনেন্স করতে হয়েছিল, কারণ অ্যাসেম্বলি খোলা ছিল না। দার্জিলিং-এ যাতে মধ্যবিত্ত সমাজের মানুষের জন্য একটা আবাসস্থল করতে পারি তার জন্য আমরা এটা করেছি।

(Secretary then read the title of the Bill)

**Shri Tarun Kanti Ghosh :** I beg to move that the Lowis Jubilee Sanitarium (Taking over of Management) Bill, 1976, be taken into consideration.

আমি আগেই যে কথা বলেছি, এটা অত্যন্ত ছোট বিল। টুরিজিম-এর দিক দিয়ে দার্জিলিং-এ যাতে সাধারণ মানুষ, মধ্যবিত্ত সমাজের মানুষ থাকতে পারে তার সুযোগসুবিধা করবার জন্য এই ম্যানেজমেন্ট আমরা গ্রহণ করেছি। লুইস জুবিলি স্যানিটেরিয়ামে প্রায় ২৫০ মত মানুষের থাকবার বন্দোবস্ত আছে। যখন এটা স্টার্ট করা হয়েছিল তখন যাঁরা এটা শুরু করেছিলেন তাঁদের উদ্দেশ্য ছিল এখানে মধ্যবিত্ত মানুষ এসে যাতে থাকতে পারেন। কিন্তু বেশ কিছু দিন ধরে এটার পরিচালনা ভালভাবে হচ্ছিল না, এবং আমরা মনে করলাম যে, দার্জিলিং ডিস্ট্রিটে টুরিস্ট ইনফ্লো বাড়াবার এবং লিমিটেড ইনকাম গ্রুপ-এর লোকেদের থাকবার জন্য একটা সুবন্দোবস্ত করব। এই উভয় উদ্দেশ্য নিয়েই আমাদের দার্জিলিং ডিস্ট্রিক্ট ডেভেলপমেন্ট কাউন্সিল এই লুইস জুবিলি স্যানিটেরিয়ামে

ম্যানেজমেন্ট টেকিং ওভারের দাবি করেছিল এবং সেই অনুযায়ী আমরা এটা টেক ওভার করেছি। আমি আশা করব এখানকার উন্নতি করে যাতে সাধারণ মানুষ এখানে থাকতে পারে সে ব্যবস্থা আমরা করতে পারব।

**শ্রী সত্য ঘোষাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বেশি বক্তৃতা করবার কিছু নেই, সরকার নিয়ে নিয়েছেন এই লুইস জুবিলি স্যানিটেরিয়ামকে, এটা ভাল কথা। সুতরাং আমি এবিষয়ে কিছু বক্তৃতা করতে চাই না। আমি সামান্য একটি কি দুটি মাত্র কথা মন্ত্রী মহাশয়ের বিবেচনার জন্য বলছি। একটা ব্যাপারে একটু লক্ষ্য করবার আছে, সরকারের আগে যে ম্যানেজমেন্ট ছিল সেই ম্যানেজমেন্ট না থাকাই ভাল। কিন্তু সেই সঙ্গে সঙ্গে যারা সেখানে কাজ করছিল তাদের সম্পর্কে একটু আতংক আছে, যদি সরকার মনে করেন যে তারা ঠিক নেই, তাহলে তাদেরকে বাদ দিয়ে দেওয়া যেতে পারা যাবে। এ বিষয়ে তাদের তরফে একটা অ্যাসিউরেন্স পাওয়া দরকার যে, যারা কাজ করছে তাদের ওপর কোনও আঘাত আসবে না।

তারপর আগে এখানে আসন ছিল ২৫০-এর মতন এবং এর জন্য যে টাকা লোকে দেবে তার এইরকম হোটেল দার্জিলিং-এ অনেক আছে। কিন্তু কম পয়সার লোক যারা তারা যদি শখ করে মাঝে মাঝে দার্জিলিং-এ যায় না বলে তাদের জন্য এখানে থাকার ব্যবস্থা হবে কি? সাধারণভাবে সিজন সময় হোটেলে যে টাকা সেটা সাধারণ মানুষের পক্ষে কেনা সম্ভব নয়। সেজন্য নিম্ন মধ্যবিত্ত মানুষ যাতে যেতে পারে—যেমন দীঘায় করা হয়েছে—সেই রকম কম টাকায় ব্যবস্থা হলে ভাল হত। এ বিষয়ে যদি দৃষ্টি না দেন তাহলে শৈল বিহার বড় লোকের বিহার হয়ে যাবে এবং আমাদের দেশের মানুষের নিজের দেশ সম্বন্ধে জানার যে ইচ্ছা সেটা ব্যহত হবে। এই দুটি বিষয়ে তার বিশেষ দৃষ্টি আকর্ষণ করছি। আর একটি কথা বলব এই দপ্তর আরও ভালভাবে পরিচালিত হওয়া উচিত এবং আরও ভালো লোকের হাতে পড়া উচিত। এই কথা বলে এই বিলটি সমর্থন করে আমি শেষ করছি।

**শ্রী অরুণকান্তি ঘোষ ঃ** স্যার, উনি যেসব কথা বললেন সেসবই অযুক্তি। আমরা নিশ্চয় ছোট করব যাতে শ্রমিকদের কোন অসুবিধা না হয় আর খরচ এমনভাবে করবার চেষ্টা করব যাতে মধ্যবিত্ত মানুষের পকেট থেকেই সেটা চলতে পারে। কিন্তু লোকসান দিয়ে চালান সম্ভব নয়। কিন্তু আপনাদের সেটা থাকবে উন্নতি করার এবং যতটা সম্ভব সস্তা রাখার এর শ্রমিকদের যতটা পারা যায় কল্যাণ করার তা করা।

The motion of Shri Tarunkanti Ghosh that the Lowis Jubilee Sanitarium (Taking over of Management) Bill, 1976, be taken into

consideration, was then put and agreed to.

**Clause 1 to 16 and Preamble**

The queston that clauses 1 to 16 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Tarun Kanti Ghosh :** Sir, I beg to move that the Lowis Jubilee Sanitarium (Taking over of Mangement) Bill, 1976, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**Voting on Demands for Grants**

**Mr. Speaker :** The four demands for grants No. 62, 64, 80 and 82 will be taken up together. I call upon the Hon'ble Minister-in-charge to move.

**Demand No. 62**

**Major Heads : 320—Industries (excluding closed and Sick Industries), 520—Capital Outlay on Industrial Research and Development (excluding Public Undertaking and Closed and Sick Industries), 525— Capital Outlay on Tea-Communication and Electronics Industries and 720— Loans for Industrial Research and Development (excluding Closed and Sick Industries.**

**Shri Tarun Kanti Ghosh :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 8,78,59,000 be granted for expenditure under Demand No. 62, Major Heads : "320—Industries (excluding Closed and Sick Industries), 520—Capital Outlay on Industries Research and Development (excluding Public Undertaking and Closed and Sick Industries), 525—Capital Outlay on Tele-Communication and Electronic's Industries and 720—Loans for Industrial Research and Development (excluding Closed and sick Industries)."

### Demand No. 64

### Major Heads: 328—Mines and Minerals and 528—Capital Outlay on Mining and Metallurgical Industries

**Shri Tarun Kanti Ghosh :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 19,93,000 be granted for expenditure under Demand No. 64, Major Heads : "328—Mines and Minerals, and 528—Capital Outlay on Mining and Metallurgical Industries."

### Demand No. 80

### Major Heads : 526—Capital Outlay on Consumer Industries (excluding Public Undertakings and Closed and Sick Industries)

**Shri Tarun Kanti Ghosh :** sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 36,00,000 be granted for expenditure under Demand No. 80, Major Heads : "526—Capital Outlay on Consumer Industries (excluding Public Undertakings and Closed and Sick Industries)"

### Demand No. 82

### Major Head : 530—Investments in Industrial Financial Institutons (excluding Public Undertakings)

**Shri Tarun Kanti Ghosh :** sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 30,00,000 be granted for expenditure under Demand No. 82, Major Heads : "530—Investments in Industrial Financial Institutons (excluding Public Undertakings)"

[2-20 — 2-30 p.m.]

Sir, in moving these demands I would like to tell the members of the House that what I am going to say may not be heartening to them, but there are certain points which will satisfy them. We are all aware

of the difficulties through which we are passing. The country is still passing through a global recession and the bold steps taken by the Government of India under the dynamic leadership of Shrimati Indira Gandhi have checked the inflation in our country. But the recession throughout the world has affected our industries also. High project costs, tight credit policy, high prices of raw materials have all become a great restraint for starting new industrial ventures in our State. In this State jute is the biggest industry which employs $2^1/_2$ lakh people and millions or people are tied up with this industry. For the last few years, particularly in the year 1975, demand for jute goods in foreign markets went down to a certain extent. It is mainly due to three factors. One is competition from synthetics, secondly, recession in America and other European countries where house building went down to a certain extent, resulting in less demand of jute goods and, thirdly, competition from our neighbour, a friendly country, Bangladesh. But Government of India, as you are aware, have taken proper and timely steps. They have abolished export duty on jute carpet backing and hessian. There is also a possibility of improvement in the economic situation of foreign countries. Therefore, we hope that the demand for jute goods in foreign after the second half of this year will increase. As a matter of fact, for the purpose of an enquiry in the jute industry a Committee has been constituted and it is now studying the whole matter. One of our principal officers is also in that Committee. That Committee's report has not year been submitted. So, I am not in a position to give the House any further details.

As regards the wagon building industry in West Bengal, there are six wagon building companies in West Bengal out of which five wagon building companies are in the public sector and only one is in the private sector, and about sixty thousand people are employed directly or indirectly in this industry. Unfortunately, due to lack of orders for a considerable period of time this wagon building industry was in a very difficult position. Although Railways have placed certain amount of or-

ders we feel that the orders are not enough to make this industry viable ; these orders are not enough to place this industry on an economic level. Now, Sir, the biggest automobile industry in the country is located in West Bengal. Due to high price of petroleum and high cost of motor cars, sale of automobiles has come down and the Government of West Bengal took certain steps in this regard by reducing the sales tax on automobiles. Although the sale has not come up to the level it was there two years back, it has registered certain improvements in the recent past. Now the other thing that I would like to mention in this connection, which is also placed in a very difficult position, is the cotton textile industry. My friends must be knowing that this Government has been trying its utmost to do away with the inustices and unfairness about the cotton price. The textile mills in the western sector are placed in a very advantageous position. They can purchase cotton at a very low price, because when cotton comes to Calcutta the freight charges are much higher. although the Railways have been giving equalisation treatment as far as iron and steel are concerned, they have not done so in regard to cotton textiles. The State Government is trying very hard to extend this euqilisation treatment in regard to railway freight to cotton but up till now no fruitful result has emerged. Although 1975 started in a very bad way the situation improved considerably after the declaration of emergency. The other main factor which was [illegible] eat restraint on the industrialisation of the State was the situation [illegible] We are giving power to the new industries for more than [illegible] After the new generation of power came into operation and the introduction of the rationalisation scheme, power situation has [illegible] to a great extent and we are now trying to give more power to the new industries. It is being done by pushing some of the shifts from day time to night time. As you know, there was surplus in the [illegible] shift and shortage in the day shift. So if we can push some of [illegible] with the active co-operation of the labour from day to night, [illegible] more power not only to the new industries but also

we may be able to review the whole position of power restriction that was imposed some time back. Apart from all these things, I may tell you that the industrial development in West Bengal during the last three years and nine months has not been very small but it is substantial. One great proof of industrial development is the total amount of employment that it has created. As a matter of fact, the concern of M.L.A:s and M.P.s or politician for more industries is not to see that some people can become rich, that some capitalists become rich. The concern of them for more industries is to see that more job opportunities are created for the unemployed youth of this State. From that point of view, according to the figure given by the Labour Department of the Government of India in regard to new jobs created among all the States of India, West Bengal tops the list. It is more than Maharastra. During the last three years the total number of new jobs created in West Bengal has been one lakh 97 thousand in the organised sector. The total growth rate is 8.5 per cent., whereas in Maharastra, which is an industrially advanced State, the total number of new jobs created during the same period was one lakh 61 thousand and the growth rate was less than 6.5 per cent.

The total job created in U.P. was 1 lakh 54 thousand, in Tamilandu it was 77 thousand, in Haryana and Panjab combined it was about 80 thousand. These figures will show that the industrial climate has certainly improved in West Bengal, otherwise we would not have been able to top the list in the whole of India in the matter of providing new jobs. During the period of 3 years and 9 months from April, 1972 to December, 1975 a total number of 2,040 new companies with an total authorished capital of Rs. 675 crores were registered in West Bengal. During the 9 months of 1972 alone the authorised capital of the companies registered was Rs. 187 crores which was 60 crores more than the authorised capital of the companies registered between the years 1967 and 1972. This would show that the growth during those 6 years was less than the growth during 9 months of 1972. As a matter of

fact, in the last 3 years the total job increase was 1 lakh 97 thousand whereas during the last 6 years the total number of jobs increased in West Bengal was 31 thousand only.

Sir, I may tell my friends that during the last 3 years a total number of 317 projects have gone ahead considerably and out of that, 180 projects have been fully completed and commissioned and the rest are in advanced stage of being commissioned. I am expecting that within 1976 we will be able to complete them also. This will show that we are really not lagging behind. Apart from this, the total number of projects sanctioned by the Government of India up to 1975, i.e., during the last 5 years was 865 and the total investment of capital of these projects would come to Rs. 999.65 crores. I am sure, the members will agree that this is a picture not to be ashamed of, but certainly there is nothing to be self-complacent because there is huge unemployment problem in this state and we must go ahead for bigger projects creating new jobs. As a matter of fact, for that purpose we have been trying very hard so that the capacity of Haldia Refinery may be increased. At the present moment the capacity of Haldia Refinery is 2.5 million tonnes of crude oil but we are trying to increase the capacity to 3.5 million tones, our object being, by increasing the capacity of refining more crude oil, to get more naptha which will enable us to establish a down-stream petro-chemical complex providing lot of employment for educated youngmen as also skilled and semi-skilled labour in our state. But up till now this has not succeeded although a few days back a month back the Petroleum Minister Mr. Malavya wrote to our Chief Minister and also spoke to him that due to high cost of importing petroleum it was very difficult to consider about increasing the capacity of Haldia Refinery. He also said that due to paucity of fund it was difficult for the Planning Commission to allot more money.

Out point is very simple. We are fortunate that we are finding lot of petroleum, whether it is in Bakultala or Assam or in any other place,

does not matter. Now it is for the Government of India to decide where the refinery will be established. Consumption of petroleum and petroleum products in Eastern India is very substantial. So we feel that instead of transporting all these petroleum finished products from the western and southern coast more crude should be sent here. We shall refine it and we shall use these petroleum products and Naptha in our State which will alleviate the suffering of the unemployed youth.

The second project for which we are clamouring is about Haldia ship-building yard. Sir, you may be aware that this ship-building yard was first contemplated when there was U.F. ,Government here, when there was naxal movement and a complete breakdown of law and order. At that time Centre thought that something should be done to improve the unemployment position by strengthening the engineering industry so that new employment opportunities for our unemployed youths might be created. In 1972 the situation improved when Congress Government came to power. The law and order situation also improved. Now many reports have been submitted about this ship-building yard. Unfortunately we do not know what is the fate of it. But we feel that necessary infrastructure for ship-building yard is existing in West Bengal. So we claimed very strongly from this Assembly and from the State that Haldia ship-building yard should be in West Bengal. Whether Paradip which is in Orissa will have a ship-building yard does not concern us. We have much affection for Orissa. It is for the Government of India to decide whether Orissa will have a ship-building yard or not. But I would again say that because of infrastructure and all other facilities which I have already mentioned this ship-building yard should be established in West Bengal.

The other thing which I would like to stress before my friends here is that at one time, i.e., about 10/15 years back the pharmaceutical industry was mostly located in West Bengal but unfortunately after some years the multi-national companies had shown preference for lo-

cations in the west coast. So the position of drug manufacturing deteriorated. But I would say Shri Manubhai Shah, the then Commerce Minister and Shri Moraji Desai, the then Finance Minister, did their best to improve the matter. We have nothing to say against the west coast or any other place but we feel that when we have got doctors, when we have scientists, when we have infrastructure, when we have skilled labour, the pharmaceutical industry should flourish here. If we get necessary help from the Government of India we can again develop this industry because we have all the basic materials for drug manufacturing.

The other thing which I would like to mention is that all the headquarters of the financial institutions are located in western coast, i.e., in Bombay. We have been demanding that at least one department should be located in West Bengal and I do believe that all the members present here will support this move that we are talking about.

[2-40 — 2-50 p.m.]

As far as the help from the financial institution is concerned, I may tell the House that the help that we received during the last three years is hundred per cent more than in previous three years. In any case, I would like to tell the House through you, Sir, that the industrial climate is good. There is lot of interest for the expansion of industry and the progress that we have been able to achieve during the last three years in spite of tremendous constraints in regard to power and other matters. As I have said, Sir, the progress has not been less compared to many other States. I have requested for the distribution of a book entitled "A Review of Industrial Growth in West Bengal" amongst the members. I will be very much helpful to the honourable members if they go through this book and find what has been achieved during the last three years and particularly during the last one year. I believe that West Bengal is marching towards industrilisation and is going ahead. It may be that we are not marching forward as rapidly

as we all want to but we believe that we are not standing still. We are certainly marching forward and we are marching forward more rapidly than many people believe.

With these words, Sir, I commend my motions for the acceptance of the House.

**Shri Speaker :** All the cut motions are in order and taken as moved. I call upon Shri Harasankar Bhattacharya to speak.

**Demand No. 62**

**Shri Harasankar Bhattacharya :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1.

**Shri Netaipada Sarkar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100.

**Shrimati Ila Mitra :** -ditto-

**Demand No. 80**

**Shri Shish Mohammad :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1.

**Shrimati Ila Mitra :** -ditto-

**Shri Shish Mohammad :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100.

**Demand No. 82**

**Shrimati Ila Mitra :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1.

**শ্রী হরশঙ্কর ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার স্যার, এই একটা বিভাগ আজকে যেখানে আলোচনা হচ্ছে, এই কেটা বরাদ্দ যে সম্পর্কে আলোচনা করতে গেলে আমাদের প্রথমেই বলে নিতে হয় যে এই বিভাগের শিল্পের ক্ষেত্রে—বৃহৎ শিল্পের ক্ষেত্রে সর্বভারতীয় মান থেকে আমরা ক্রমশই নেমে যাচ্ছি। অন্তত এই একটা বিভাগ সম্পর্কে আপনি মাননীয়

স্পিকার স্যার, নিঃসন্দেহে একথা বলতে পারেন। এবং একথা ধরে বিশেষ করে এই মন্ত্রিসভার গত তিন বছরে বিশেষ করে আমরা ক্রমশ নেমেই চলেছি। আমি দুটি মাত্র সূচক সংখ্যা ব্যবহার করব, বেশি তত্ত্বে যাব না। সর্বভারতীয় দুটি মান—একটি হচ্ছে সমস্ত ভারতবর্ষের গোটা গড়ের একটা গ্রোথ রেট আছে শিল্প ক্ষেত্রে। অল ইন্ডিয়া গ্রোথ রেট যা তার হাফ রেট হচ্ছে ওয়েস্ট বেঙ্গলের। এই একটা মান, আর একটা হচ্ছে সমগ্র ভারতবর্ষের শিল্পোৎপাদন যা হয় তার অনুপাত পশ্চিমবঙ্গে কি। ১৯৫১ সালে ছিল ২২.২ পারসেন্ট, এটা ১৯৭৪ সালের হিসাব, ১৯৭৫ সালের হিসাব পাওয়া যায়নি পশ্চিমবঙ্গে তার অর্ধেক অর্থাৎ ১০ পারসেন্ট কি কাছাকাছি। উনি তো বলছেন আমাদের যথেষ্ট দ্রুত অগ্রগতি হচ্ছে, কেমন করে এসব বলেন তা বুঝি না। ওকে তুলনা করে বলতে হবে, অন্যান্য রাজ্যের গড় কি? অনেক উন্নত রাজ্য আছে, অনুন্নত রাজ্যও আছে ; গুজরাট, মহারাষ্ট্র, তামিলনাড়ু, পাঞ্জাব, হরিয়ানার মতো উন্নত রাজ্য আছে আবার অন্ধ্রপ্রদেশের মতো অনুন্নত রাজ্যও আছে। উনি সর্বভারতীয় গড়ে সঙ্গে আমাদের পশ্চিমবঙ্গের অগ্রগতি কি করে করালেন? আসল কথা হচ্ছে যে গভীর অন্তর্দৃষ্টি নিয়ে একটা বিভাগ পরিচালনা করতে হয়, ততটা গভীর অন্তর্দৃষ্টি সত্য সত্যই তিনি দিতে পারছেন না।

স্যার, আমি আপনাকে বলি—আপনি দেখবেন উনি যে হেডিং ৩২০—ইন্ডাস্ট্রিস (এক্সক্লুডিং ক্লোজড অ্যান্ড সিক ইন্ডাস্ট্রিস)—উনি স্যার, ৮ কোটি ৭৮ লক্ষ ৫৯ হাজার টাকা পেয়েছেন ৩২০ ইন্ডাস্ট্রি (এক্সক্লুডিং ক্লোজড অ্যান্ড সিক ইন্ডাস্ট্রিস) এটা যদি স্যার, মেনে নিন তা হলে তো ওর দপ্তরের হিছু থাকে না। সমস্তই সিক অ্যান্ড ক্লোজড ইন্ডাস্ট্রি বলে ধরে নিতে হয়। এক্সক্লুডিং ক্লোজড অ্যান্ড সিক ইন্ডাস্ট্রিস ওয়েস্ট বেঙ্গলে কয়টি ইন্ডাস্ট্রিস আছে বলুন। ওর যে কৃতিত্ব ৩২০—ইন্ডাস্ট্রিস এক্সক্লুডিং ক্লোজড অ্যান্ড সিক ইন্ডাস্ট্রিস—নো ইন্ডাস্ট্রি ইজ নাউ এক্সক্লুডিং ক্লোজড অ্যান্ড সিক ইন্ডাস্ট্রিস—এত সুন্দর পরিচালনা যে মোটামুটি সবই সিক অ্যান্ড ক্লোজড ইন্ডাস্ট্রিস উনি করে ফেলেছেন।

স্যার, আসুন আমাদের দুটো প্রধান শিল্প—ইঞ্জিনিয়ারিং এবং পাট উনি নিজে স্বীকার করলেন প্রথম শুরুতে একেবারে আই. জে. এম. এ.-র বক্তব্য খবরের কাগজে যা আমরা পাই, চেম্বার অব কমার্স মন্ত্রিসভার কাছে যা পাঠান। তা তিনি রিপিট করে গেলেন—পাটের বৈদেশিক চাহিদা কমে গেছে, পাটের কাঁচামালের যোগান কমে গেছে। আই. জে. এম. এ.-র বাইরে একজন স্বাধীনমন্ত্রী হিসেবে আই. জে. এম. এ.-র কথা ছাড়া আর কিছু বলেননি। গোয়েঙ্কার কথার বাইরে কিছু বলেননি। ওরা তো পাট শিল্পের রপ্তানি দাম কম করে রেখেছেন। তিনি কম্পিটিশন-এর প্রয়োজনে দাম কমাবেন। গত বছর থেকে দাম বৃদ্ধি পাচ্ছে তা তিনি বললেন না। তাতে আই. জে. এম. এ.-

র সুবিধা হবে না। উনি বললেন না আমি চাপ দিয়ে কম্পিটিশন-এ আমাদের পাট বিক্রি করতে পারি। উনি তো বললেন না আমি চাপ দিয়ে তাদের মুনাফা কমাতে বাধ্য করেছি। ঠিকই পাটের কাঁচামাল শর্টেজ হয়েছে। উনি তো বললেন না কারণ যে গত বছর চাষীরা পাটের দাম পায়নি বলে এবার পাটের উৎপাদন কম হয়েছে। উনি তো সে কথা বললেন না যে পাটের বাজার নিয়ে ফাটকাবাজি করে জুট কর্পোরেশন তাদে কাজ করে। মন্ত্রীকে আই. জে. এম. এ.-র স্বার্থের বাইরে পারলেন না।

তারপরে আপনি আসুন ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রি-তে। এঞ্জেল ইন্ডিয়া গত পূজার সময় থেকে। আমরা সকলে জানি এঞ্জেল ইন্ডিয়ায় কি হচ্ছে। গভর্নমেন্ট গ্লুকোনেট, ব্রিটিনিয়া ইঞ্জিনিয়ারিং নিয়ে নেবার সিদ্ধান্ত করেছেন। তাদের আর্থিক অবস্থা ভয়ানক খারাপ কিন্তু উনি কোনও কথা উচ্চারন করলেন না সে সম্বন্ধে। প্রত্যেকটা ক্ষেত্রে ভারত সরকারের এই সিদ্ধান্ত—অযোগ্য দুর্নীতি গ্রস্ত পরিচালক বর্গ প্রত্যেকটি শিল্পকে ফাঁপা-ফোঁমরা করে ফেলেছে। এই সমস্ত পরিচালকদের সম্পর্কে কোনও ব্যবস্থা অবলম্বনের কথা বললেন না। এই যে সিক ইন্ডাস্ট্রিস-এর যে লিস্ট, একটা পশ্চিমবঙ্গে ক্রমশ বেড়ে চলেছে এবং প্রত্যেকটি ক্ষেত্রে রয়েছে এই ফিনান্সিয়াল ইরেগুলারিটিস। কিন্তু কোনও ক্ষেত্রেই ভারত সরকার বলেননি শ্রমিকরা ধর্মঘট করেছে, ঘেরাও করেছে। প্রত্যেকটি ক্ষেত্রে একথা উচ্চারিত হয়েছে যে মালিকের পরিচালকের অযোগ্যতা দুর্নীতিগ্রস্ততা ও ফিনান্সিয়াল ইরেগুলারিটিস রয়েছে। যার নাম বাংলা ভাষায় চুরি করেছে বলা যায় একথা তিনি বলেননি।

তারপর সেন র‍্যালের অবস্থা খুব খারাপ, প্রোডাকশন ম্যানেজমেন্ট নিয়ে নেওয়া হল, বিক্রির ব্যবস্থা সঞ্জয়ের হাতে ... হল। পারচেজ অব র-মেটিরিয়াল যে সমস্ত কোম্পানির হাতে পুরানো যার সাপ্লায়ের, তারা কারা ছিলেন? সেন-র‍্যালের মার নামে বা বৌদির নামে। একটা কোম্পানি আপনারা নেবেন তার মাল যারা সাপ্লাই করছে, তাদের আপনি পরিবর্তন করুন।

[2-50 — 3-00 p.m.]

বিক্রি করে যারা তাদের পরিবর্তন করুন। দুটি ক্ষেত্রেই পুরানো মালিকদের বেনামি কোম্পানি রয়ে গেল। খারাপ হচ্ছে এর ফলে। ইঞ্জিনিয়ারিং ক্ষেত্রে বিশেষ স্থান আছে ওয়াগান ইন্ডাস্ট্রির। এই ক্ষেত্রে আমাদের বহু পূর্বেই প্রতি বছর যখন আলোচিত হয়েছে, যেদিন থেকে বিধানসভায় এসেছি, ডাইভারসিফিকেশন না করলে আর চলবে না। ওয়াগানের অর্ডার রেলওয়ে বোড দিচ্ছে না। যদি বা অর্ডার দেয় দাম অত্যন্ত কম দেয়। যদি বা রপ্তানির অর্ডার আসে যুগোশ্লাভিয়া এত কম দিয়েছে যে ইন্ডাস্ট্রিসের অবস্থা খরাপ হয়ে

গিয়েছে। কিন্তু এটাও দেখেছি ওয়াগান প্রোডাকশন ছাড়া, ডাইভারসিফিকেশনের চেষ্টা কখনও সেই ইন্ডাস্ট্রি করেনি বা সরকার থেকে চাপ দিয়ে সেই ডাইভারসিফিকেশন করাতে পারেননি। আমরা জানি ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রিতে ওয়াগনের ব্যাপারে এই অবস্থা। বিড়লা সাহেব চাপ দিয়েছন টেক্সম্যাকোতে দু হাজার ছাঁটাই করে দেব, যদি আমার অর্ডার যোগাড় না করে দাও। বিড়লা সাহেব এই চিঠি দিয়েছেন শিল্প বাণিজ্য দপ্তরে। আমরা কি বিড়লা সাহেবের অর্ডার সাপ্লায়ার হলাম নাকি? উনি দাবি করেছেন এখনই অর্ডার যোগাড় না করে দিলে দু হাজার ছাঁটাই করে দেব। কি অডাসিটি? এটা কোথা থেকে এসেছে? না, উনি বলবেন যদি অর্ডার সাপ্লাই না করতে পারেন তবে কনসেশন দিন, বিক্রয়কর উঠিয়ে দিন, এক্সাইজ কমিয়ে দিন ইত্যাদি। এরা রাইটার্স বিল্ডিংসে ক্রমশ চাপ বাড়িয়ে চলেছে। এটা সুযোগ পেয়েছেন সেলস ট্যাক্স যখন হিন্দ মটরের ক্ষেত্রে কমিয়ে দিয়েছেন। তাই এবারও বলছেন এই রকম কথা। চাপ ক্রমশ বাড়িয়ে চলছেন। তারপরে আসুন চা-বাগানে। ওনাররা কোনও ইনভেস্টমেন্ট করছে না। তারা বন্ধ করে দিয়েছে। তারা বলছে নূতন চারা গাছ লাগাব না, নূতন বাগান তৈরি করব না, যে টাকা আছে সেই টাকা কোনও মতে লুটপাট করে নাও। আমাদের রাজ্য সরকার ভারত সরকারকে লিখেছেন এদের নূতন প্ল্যান্টেশনে সাহায্য কর। প্রথমে ঋণ তারপরে চাপ দিয়েছে, ঋণটা সাহায্যে পরিণত কর। ভাল ব্যবসা। এই রপ্তানির জন্য নানা রকম সাবসিডি পাবে, নাা রকম ইনসেন্টিভ পাবে, কিছু কিছু আন্ডার ইনভয়েসিং করে ফরেন ব্যাঙ্কে কিছু টাকা রাখবে আর মাঝখান থেকে সরকারের ঋণ গ্রান্টে পরিণত হবে—ভাল ব্যবসা। চটের কথা তো আগেই বলেছি, আপনি আসুন, এই যে যারা নামে কোনও মতে মুখে সমাজতন্ত্রের কথা বলেন, সাম্যবাদের কথা বলেন না, তারা একটা পথ খুঁজে পেয়েছেন দেখে আমি আনন্দিত হয়েছি, জাপানের পুঁজিতন্ত্রের মধ্যে দিয়ে সমাজতন্ত্রে যাওয়ার পথ খুঁজে পেয়েছেন। এটা দেখে ভাল লাগল। কিছুকাল ধরে দেখছি সিক ইন্ডাস্ট্রিগুলো স্টেট ইন্ডাস্ট্রিতে এসে গেল। ভাল ব্যবস্থা। মন্ত্রী অথবা ক্যাপিটালিস্ট শুযে নিয়ে সিক করলে স্টেট সেক্টর হবে এবং তারপর সোশ্যালিস্ট সেক্টরে পরিণত হয়ে যাবে। একদিন ওয়েস্ট বেঙ্গলের স্টেট সেক্টরের ইতিহাস লেখা হলে সেখানে লেখা থাকবে মহান সমাজতন্ত্রের আদর্শে অনুপ্রাণিত হয়ে যে জোয়ার এসেছিল আমাদের দেশে সমাজতন্ত্রের সেক্টর তৈরি হয়ে আমাদের একানে সিক ইন্ডাস্ট্রির লিস্ট বাড়িয়েই চলেছি। বার বার তো এই সম্পর্কে আলোচনা করেছি। এই আলোচনা করে কি হবে? এই সরডিডের যে অবস্থা ডাইভারসিফিকেশনের চেষ্টা না করে শুধু ইঞ্জিনিয়ারিং, পাট এবং চায়ের উপর নির্ভর করে এবং যেটা আমার সবচেয়ে আপত্তি শিল্প-বাণিজ্যমন্ত্রীর কছে যেটার প্রাধান্য দরকার—রাষ্ট্রীয় উদ্যোগ, রাষ্ট্রীয় পরিচালনা নিশ্চয়ই নেই, অ্যাগ্রো-বেসড ইন্ডাস্ট্রিস গেল।

উনি সেদিকে না যেয়ে বসে থাকেন কখন কোনও প্রাইভেট সেক্টর লেটার অব ইনটেন্ট চাইবেন, উনি লেটার অব ইনটেন্ট ইস্যু করে দেবেন, পাওয়ার চাইবেন, পাওয়ার ইস্যু করে দেবেন। ওর নিজের কোনও ইনিসিয়েটিভ ড্রাইভ কিছু নেই এবং এই ইনিসিয়েটিভ ড্রাইভ না থাকার জন্য, নিজস্ব ইন্ডাস্ট্রি তৈরি করবার চেষ্টা না থাকার জন্য আজকে পশ্চিমবাংলার এই রকম অবস্থা হয়েছে। শুধু প্রাইভেট সেক্টরের উপর নির্ভর করে চলে যা হয় তাই হয়েছে। স্যার, আমি এখন কিছু ডিটেলসে যাব। ওর যে সব ডিমান্ডগুলি আছে প্রত্যেকটি ডিমান্ডে তিনি কি কি চেয়েছেন, ওর কি কি পরিকল্পনা সেটা আমি আলোচনা করব। প্রথম হচ্ছে ডিমান্ড নং ৬২ ; ৩২০ ইন্ডাস্ট্রিজ। এখানে দেখতে পাচ্ছি ৬ কোটি ৪৯ লক্ষ ৩৯ হাজার টাকা চেয়েছেন। স্যার, আপনি দয়া করে দেখবেন উনি এই টাকার বেশির ভাগই চেয়েছেন ইট উৎপাদনের জন্য। স্যার, গতবারও ওর মাথায় এই ইট ঢুকেছিল। তিনি বৃহৎ শিল্পের মন্ত্রী, ক্ষুদ্র বা কুটির শিল্পের মন্ত্রী, বড় শিল্পের মন্ত্রী—তিনি ৮ কোটি টাকা বাজেটের ভিতর শুধু ইট প্রোডাকশনের জন্য বেশির ভাগ টাকা চেয়েছেন। স্যার, আমি লং লিস্ট পড়লাম না তিনি কেমন করে ইট প্রোডাকশনের মাধ্যমে পশ্চিমবাংলায় সম্পদ সৃষ্টি হবে সেটা বলেছেন। গতবারে বলেছিলাম এই কথা, আজও সেই কথা। পরে আসুন ৩৭৮—ফিফথ ফাইব-ইয়ার প্ল্যানে আইটেমস-এর মধ্যে দেখতে পাচ্ছি প্রোডাক্টিভ ইভেসটন্টে বাড়ল না, প্রশাসন ব্যয় বেড়েই চলেছে আর এই জিনিস প্রতি বাজেটেই উনি এনেছেন। আজকে পশ্চিমবালায় প্রোডাক্টিভ ইনভেস্টমেন্ট বাড়াবার সক্রিয় কোনও ব্যবস্থা নেই। অথচ রিঅর্গানাইজেশন অব দি ডাইরেক্টরেট অব ইন্ডাস্ট্রিজ যেখানে ছিল ১ লক্ষ ৮ হাজার টাকা সে জায়গায় উনি ৩ লক্ষ টাকা করেছেন। প্রত্যেক বারই উনি প্রশাসনিক ব্যয় বাড়িয়ে চলেছেন। আর হচ্ছে কাকে কাকে কোন কোন কোম্পানিকে তিনি ধার দেবেন। ওনার পছন্দমতো ইন্সেটিভ স্কীম যেটা সেটা বাড়ছে। প্রতি বছর লোকসান হচ্ছে আর প্রতি বছর উনি সেই লোকসান বাড়াবার বাজেট পেশ করে যাচ্ছেন। ব্রিক, সিংকোনা কালটিভেশন আর ইপিকা এছাড়া কি আর কিছুই নেই। প্রতি বারই বাজেট বরাদ্দ চাইবেন আর প্রতিবারই বাড়তি লোকসান আরও বাড়তি লোকসান হচ্ছে। এই বাজেটে দেখতে পাচ্ছি ৩৮২ পেজে হেড ৫২০ ক্যাপিটাল আউটলে অন ইন্ডাস্ট্রিয়াল রিসার্চ অ্যান্ড ডেভেলপমেন্ট। স্টেট এটনায়ার টাকা দিচ্ছে কিন্তু কিছুই হচ্ছে না। আমার মনে হয় এটা স্টেট প্ল্যানিং বোর্ডের হাতে দেওয়া উচিত। আমরা স্টেট প্ল্যানিং বোর্ডের কাজকর্ম দেখেছি তাদের যে প্রসিডিংস হয় সেটাও দেখেছি। এই ইন্ডাস্ট্রিয়াল রিসার্চ অ্যান্ড ডেভেলপমেন্ট কিরকম হওয়া উচিত তার একটা গাইডেন্স দিতে পারত এই শিল্প দপ্তর, শিল্পমন্ত্রী কিন্তু সেই দৃষ্টিভঙ্গি তার বা তার আমলাদের নেই। এটা স্টেট প্ল্যানিং বোর্ডের হাতে দেওয়া উচিত বলে মনেকরি। তারপর হেড নং ৫২৫—তাতে কি বলছে—ইলেক্ট্রনিক্স ইন্ডাস্ট্রি কর্পোরেশন—গতবারে বাজেট এস্টিমেটে

ছিল ৫ লক্ষ টাকা। আজকে সেই ইলেক্ট্রনিক্সের জন্য ২৫ লক্ষ টাকা। স্যার, আমি জানি না ইলেক্ট্রনিক্স প্রায়রিটি সম্বন্ধে ওর কোনও ধারণা আছে কিনা।

[3-00 — 3-10 p.m.]

আজকে উনি বোধহয় টেলিভিশনের বাজারটা খোঁজ রাখেননি, টেলিভিশন এখন আর বিক্রি হচ্ছে না। ৫ লক্ষ টাকা ইলেক্ট্রনিক্স যেটা গতবারে ছিল, এবারে ২৫ লক্ষ টাকা টি. ভি. সেট, টকি-টকি তৈরি করবেন—আমাদের দরিদ্র্য পশ্চিমবাংলা কি সুন্দর অবস্থায় আছে দেখুন। নেক্সট হেড ৭২০, পেজ ৩৮৫-৭২০ হেড হচ্ছে ইনফ্রাস্ট্রাকচার তৈরি করার ব্যাপার—স্যার, আপনি জানেন আমি গতবারে বলেছিলাম ইনফ্রাস্ট্রাকচার তৈরি করে ইকনমিক গ্রোথ হয় না, ইনভেস্টমেন্ট না করলে হয় না। ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট কর্পোরেশন কখন ইকনমিক ডেভেলপমেন্ট ঘটাতে পারে না, আমি গতবারেও এই কথা বলেছিলাম, এইবার আবার সেটা রিপিট করছি। নেক্সটা আপনি দেখুন ডিমান্ড নং ৬৪—৩৯৬ পাতায় দেখা যাচ্ছে মাইনস অ্যান্ড মিনারেলস—স্যার, উনি টি. ভি. সেটে কতটা বাড়ালেন, ইনফ্রাস্ট্রাকচারে কতটা বাড়ালেন সেটা আপনি চিন্তা করুন। স্যার, পশ্চিমবঙ্গের একটি গুরুত্বপূর্ণ জিনিস হচ্ছে খনি। স্যার, আমরা বলি মাটির তলায় অসংখ্য খনিজ দ্রব্য রয়ে গেছে। এই খনিজ দ্রব্য উৎপাদনে বাড়িয়েছেন ২ লক্ষ ৪৮ হাজার টাকা। স্যার, এই খনিজ দ্রব্য উৎপাদনের জন্য আমাদের সার্ভে করতে হয়। এখন এই সার্ভে করার জন্য রিসার্চ এবং ডেভেলপমেন্ট অব মাইনস, এই কাজের জন্য এবং সার্ভে অ্যান্ড ম্যাপিং-এর জন্য বাড়িয়েছেন ২ লক্ষ ৪৮ হাজার টাকা। এর প্ল্যান্টের ভিতর আপনি আসুন—উনি বাজেট বরাদ্দ বাড়ালেন ২ লক্ষ ৪৮ হাজার টাকা, আর রিঅর্গানাইজেশন অব দি জিওলজিক্যাল প্রস্পেক্টিং প্ল্যান্টের প্রশাসনিক ব্যয় বাড়ালেন ২ লক্ষ ৯৫ হাজার টাকা—স্যার, এতে করে কিভাবে খনিজ দ্রব্যের প্রস্পেক্টিং হবে? এর পরে আপনি ডিমান্ড নং মিনার‍্যাল ডেভেলপমেন্ট কর্পোরেশনে আসুন। স্যার, মাইনস একটা মস্ত বড় সম্পদ, মিনার‍্যাল ডেভেলপমেন্ট কর্পোরেশন একটা মস্ত বড় জিনিস। মাস ৮ আগে স্টেটসম্যান কাগজে একদিন হঠাৎ মিনার‍্যাল ডেভেলপমেন্ট কর্পোরেশনের বিজ্ঞাপন দেখলাম। সেখানে তার বলছে আমরা নিজেরা প্রসপেকটিং এবং মাইনিং করব না, তোমরা যারা মাইনিং করতে চাও আমাদের কাছ থেকে লাইসেন্স নাও। স্যার, লাইসেন্স দেবার জন্য মিনার‍্যাল ডেভেলপমেন্ট কর্পোরেশন গঠিত হয়েছিল? আপনি চিন্তা করুন তারা নিজেরা প্রসপেকটিং করবেন না, মাইনিং করবেন না, খবরের কাগজে বিজ্ঞাপন দিচ্ছেন ইনভাইটিং অ্যাপ্লিকেশন—আমাদের কাছে তোমরা আবেদন কর, আমরা লাইসেন্স দেব। সেই লাইসেন্স অনুযায়ী প্রাইভেট সেক্টরকে ওপেন করে দিচ্ছেন। আমাদের মাটির তলার প্রাকৃতিক সম্পদের জন্য মিনারেল ডেভেলপমেন্ট

কর্পোরেশন হচ্ছে, এটা শুনে আমরা খুব আনন্দিত হয়েছিলাম। আমরা ভেবেছিলাম আমাদের প্রাকৃতিক সম্পদ সরকারের হাতে থাকবে। কিন্তু মিনারেল ডেভেলপমেন্ট কর্পোরেশনের পরবর্তী বিজ্ঞপ্তি দেখে আমরা হতাশ হয়ে গেলাম, সেখানে প্রাইভেট সেক্টরকে ঢুকতে দেওয়া হচ্ছে। স্যার, আমাদের কাছে সেকেন্ড অ্যানুয়াল রিপোর্ট অব ওয়েস্ট বেঙ্গল মিনারেল ডেভেলপমেন্ট কর্পোরেশনের যে রিপোর্ট বিতারিত হয়েছে ভেরি ভেরি সরি সেটা পড়তে পারা যায় না। তাতে বলছে আমাদের হাতে মিনারেল ডেভেলপমেন্টের যে ভার দেওয়া ছিল সেখানে গত কয়েক বছর ধরে আমরা শুধুমাত্র বাজারে কেনাবেচার দালালি করেছি, মিনারেল ডেভেলপমেন্টের কাজে হাত দিইনি। এখন এই দালালি করতে গিয়ে আমাদের অনেক ব্যথা পেতে হয়েছে। সরকারি দপ্তরগুলি আমাদের কাছে কোথাও কোনও অর্ডার দেয়নি, লোয়েস্ট টেন্ডার হওয়া সত্ত্বে আমরা অর্ডার পাইনি। দেখা যাচ্ছে ৫টি এন্ট্রাপ্রেনিওর-এর কাছ থেকে কিনে ওরা কলকাতার সি. এম. ডি. এ.-কে সাপ্লাই দিত, এখন সেইসব ছোট ছোট ব্যবসায়ী সরাসরি সি. এম. ডি. এ.-কে সাপ্লাই দেবার চেষ্টা করেছে, ফলে আমাদের উড়ে গেছে। স্টেট গভর্নমেন্টের ডিপার্টমেন্টগুলি তারাও অর্ডার দেয় না। স্যার, এই হচ্ছে ওর মিনারাল ডেভেলপমেন্ট কর্পোরেশনের কাজের নমুনা। কাজেই স্যার, আপনি কি করে আশা করবেন আমাদের পশ্চিমবঙ্গে শিল্পে উন্নত হবে। তারপর স্যার, হেড নং ৫২৮, সেখানে দেখা যাচ্ছে লো টেম্পারেচার কারবোনাইজেশন প্ল্যান্ট অ্যাট ডানকুনি সেখানে সেটা হবে। গতবারে বোধ হয় ধরা হয়েছিল ১২ লক্ষ টাকা আর এবারে ধরা হয়েছে ৫ হাজার টাকা। কি হল ব্যাপারটা স্যার, বুঝলাম না। তা হলে কি কারবোনাইজেশন প্ল্যান্ট কাজ শুরু করে দিয়েছে? স্যার, দু-তিনটা কাগজ হাতে থাকলে খুব ক্কোনিনাদ করে অনেক কিছুই বলা যায় কিন্তু স্যার, বাজেটের তথ্যে এসব চালাকি চলবে না। আপনি আজকে বলুন, লো টেম্পারেচার কারবোনাইজেশন প্ল্যান্টের কি হল? তারপর স্যার, ডিমান্ড নং ৮০, হেড নং ৫২৬, পাতা নং ৪৭২—সেখানে দেখা যাচ্ছে ক্যাপিটাল আউটলে অন কনজিউমার ইন্ডাস্ট্রিজ-এ বরাদ্দ চেয়েছেন ৩৬ লক্ষ টাকা। এর মধ্যে ২০ লক্ষ টাকা আমেদপুর সুগার মিল—যেটা কবে প্রফিট করবে জানি না, যার ক্যাপটিভ সুগার প্ল্যান্টেশন এরিয়া এখনও তৈরি হয়নি, তার জন্য। আর দেখা যাচ্ছে ১০ লক্ষ টাকা ইঁটের জন্য। আর একটা গ্যাস সাপ্লাই আন্ডারটেকিং কিনে নেবেন। স্যার, আমরা আগেই বলেছি যে ইঁটের জন্য টাকা খরচ করাটা ইনভেস্টমেন্টে নয়, একটা পুরানো গ্যাস কোম্পানি কিনে নেওয়াটাও ইনভেস্টমেন্ট নয়। আর ঐ যে ২০ লক্ষ টাকা সুগার মিলকে দেওয়া হচ্ছে, সেখানে সেই সুগার মিলের ক্যাপটিভ সুগার প্ল্যান্টেশন এরিয়া যদি আগে তৈরি করে এই টাকাটা দেওয়া হত তা হলে সেটার বেটার ইউটিলাইজেশন হত। তারপর স্যার, ডিমান্ড নং ৮২, হেড ৫৩০—স্যার, এটা খুব মজার জিনিস, এটাই হচ্ছে আসল, এটাই হচ্ছে কিং পিন,

স্টার। স্যার, এই ওয়েস্ট বেঙ্গল ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশন, একে ৩০ লক্ষ টাকা দেবার কথা উনি বলেছেন। স্যার, এটা আজকাল খুব একটা মজার জিনিস হয়ে দাঁড়িয়েছে যে, একটা কর্পোরেশন করে দিলেই লোকচক্ষুর অন্তরালে অনেক জিনিস ঘটানো যায়। একটা কর্পোরেশনের ভেতরের কাজকর্ম অ্যাসেম্বলিতে ততটা আলোচিত হবার সুযোগ পায় না। স্যার, এই ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্টের কর্পোরেশনের যে কি বাজেট, কি রিপোর্ট সেটা আমরা এখনও পর্যন্ত পাইনি। আজকে আলোচনা হবে তাই মন্ত্রী মহাশয়ের কাগজ অমৃতবাজারে একটা ছোট্ট খবর বেরিয়েছে যে, তাদের ২০.৭০ লক্ষ টাকা প্রফিট হয়েছে এবং এ সম্পর্কে একটা রিপোর্ট এম. এল. এ.-দের মধ্যে বন্টন করা হবে। যদিও এখনও বন্টন করা হয়নি তবে এটা বন্টিত হবে এ খবরটা আজকের কাগজে আছে। এই ওয়েস্ট বেঙ্গল ডেভেলপমেন্ট কর্পোরেশনের কাজ কি? ২১টা জয়েন্ট সেক্টার প্রোজেক্টের তৈরির কথা ভাবছে। স্যার, ফিজিবিলিটি রিপোর্ট তৈরি হলেই প্রোডাকশন, এমপ্লয়মেন্ট, গ্রোথ হয় না। এই রিপোর্ট কবে তৈরি হবে ঠিক হচ্ছে।

[3-10 — 3-20 p.m.]

তৃতীয় কথা হচ্ছে, এই জয়েন্ট সেক্টরের নাম করে বড় বড় বিগ হাউস, যারা এম. আর. টি. পি.-তে আটকে যায় তারা বেনামিতে এদের সঙ্গে জয়েন্ট সেক্টরে আসেন। যারা মনোপলি অ্যান্ড ট্রেড রেস্ট্রিকটিভ প্র্যাকটিসেস অ্যাক্টে নিজেরা বাড়াতে পারছে না তারা বেনামিতে এই জয়েন্ট সেক্টরের নাম করে পশ্চিমবঙ্গের সরকারের সুযোগ-সুবিধা, তার টাকা, তার তদবির—এই সমস্তর সুযোগ নিয়ে আজকে আমাদের প্রফিটের একটা অংশ নিয়ে যাবে। কাজেই আমি জয়েন্ট সেক্টরের তীব্র আপত্তি করছি। আগের বারেও আপত্তি করেছিলাম এবং এবারেও আপত্তি করছি যে জয়েন্ট সেক্টরের কখনই আমাদের দেশ সোশ্যালিজমে পৌঁছুতে পারে না। আজকে ওয়েস্ট বেঙ্গল ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশন-এর কাজ দেখুন, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এখানে আছেন, আপনি দেখুন, একটা ইন্ডাস্ট্রিও নিজের দায়িত্বে হয়নি। ২১টা জয়েন্ট সেক্টর প্রোজেক্ট আর তার জন্য ১ কোটি টাকা—৯৭ লক্ষ টাকার বিভিন্ন কোম্পানির শেয়ার কিনছেন। কার কার শেয়ার কিনছেন এবং কেনই বা কিনছেন? তার জন্য আবার বরাদ্দ চাইছেন এক কোটি টাকা। প্রাইভেট সেক্টরের শেয়ার কেনার জন্য পাবলিক মানি খরচ করার তীব্র আপত্তি করছি। এটা কোনও ধরনের সোশ্যালিজম? এটা কোন ধরনের অর্থনীতি? এটা তো গেল শিল্পমন্ত্রীর কারবার। এবারে আপনি দেখুন, উনি তো বাণিজ্যমন্ত্রীও বটে। বাণিজ্যমন্ত্রী হিসাবেও ওর কিছু কিছু দায়িত্ব আছে। বাণিজ্যমন্ত্রী হিসাবে ওনার দায়িত্ব কি সেটা আমি বাজেটে খুঁজে পাইনি, এমন কি ওনার বক্তৃতার মধ্যেও সেটা দেখিনি। স্যার, একটা কথা আছে যে বাণিজ্যে বসতি লক্ষ্মী। ওনার ঘরে লক্ষ্মী বাঁধা আছে। থাকুক, আরও বাড়ুক তাতে

আমার কিছু আপত্তি নেই। আমার কথা হচ্ছে, আমাদের দেশের যে কষ্ট, যে প্রাইজে মাল বিক্রয় হয় তার মধ্যে স্পেড আছে—যাকে বলা হয় প্রাইস স্প্রেড। উৎপাদক যে দ্রব্য পায় বা উৎপাদনের যা খরচ এবং কনজিউমাররা যে দামে কেনেন কোথাও দ্বিগুণ, তিন গুণ হয়ে যাচ্ছে। এটা তো হোরডিংয়ের ফল? এই হোরিডিং বন্ধ করার দায়িত্ব তো বাণিজ্য মন্ত্রীর। কতবার হোলসেল, কতবার রিটেল খুলতে পারবেন উনি ৩ বছরে একটা আইন আনতে পারতেন, একটা কোম্পানি—একজনকে হোলসেলের এজেন্সি দিল। সেই এজেন্ট আবার সাব-এজেন্ট দিল, সাব-এজেন্ট আবার তস্য সাব-এজেন্ট নিয়োগ করতে পারবেন? একটা সুসভ্য ভদ্র দেশেও তো আইন আছে যে একটা জায়গায় দু-বারের বেশি হোলসেল এজেন্ট হবে না, সাব-এজেন্ট হবে না। আমি জানি, আমাদের অর্থমন্ত্রী, শঙ্কর ঘোষ মহাশয় ঠাট্টা করে বলছিলেন যে হরশঙ্করবাবু সেলস ট্যাক্স ধরব কি করে কারণ ১৮টা স্তর আমি খুঁজে পাচ্ছি? সকলেই বলছে একে বিক্রয় করেছি, ওকে বিক্রয় করেছি। কাজেই ১৮টা সাব-এজেন্সি যদি হয় তা হলে দাম কত বাড়বে? বাপ প্রোডাকশন করল, তার ছেলে সাব-এজেন্ট, ছেলে বলল, আমার মা সাব-এজেন্ট। মা বলল, আমার ছোট ছেলে সাব-এজেন্ট। তারপর ভাইপো, ভাগনে সব সাব-এজেন্ট—এ এক চমৎকার বাণিজ্য জগৎ। উনি তো কমার্স মন্ত্রীও বটে, উনি তো একটা আইন করবেন যে সাব-এজেন্সি কয়টা চলবে? সর্বশেষ উপসংহারে আর কি বলব, শুধু এই কথা বলি খুব রুগ্ন ও ক্ষুদ্র শিল্পের জন্ম দিয়েছেন। উনি জন্মদায়িনী মা। আর নার্স হচ্ছেন আমাদের গোপালবাবু। তিনি আজকে উপস্থিত নেই। তিনি রুগ্ন শিল্পগুলিকে নার্স করবেন। এই মা এবং নার্স মিলে আমাদের পশ্চিমবাংলার শিল্পজগতে কি করবেন আমি বুঝতে পারছি না। সুতরাং এই কথা বলি যে রুগ্ন শিশুদের উৎপাদন হবে। এই কথা বলে কাট মোশন মুভ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অহীন্দ্র মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শিল্প বাণিজ্যমন্ত্রী যে ব্যয়বরাদ্দের দাবি উপস্থিত করেছেন, আমি এটা সমর্থন করছি এবং আমার বক্তব্য শিল্প উন্নয়নের ক্ষেত্রে বিশেষ করে হলদিয়ার উপর সীমাবদ্ধ রাখতে চাইছি। স্যার, আপনি জানেন খুব সম্ভব, আমার মনে পড়ে ১৯শে এপ্রিল, ১৯৭৪ সালে এই বিধানসভায় একটা সর্বসম্মত প্রস্তাব গ্রহণ করা হয়েছিল, সেটা হচ্ছে হলদিয়াতে একটা শিপ বিল্ডিং ইয়ার্ড করার জন্য। আপনি জানেন, সেদিন সেই প্রস্তাবের উত্থাপক হিসাবে এশিয়ার বৃহত্তর জাহাজ নির্মাণ কারখানা হলদিয়াতে হোক, তার যে যোগ্য স্থান, তার সব কটা যুক্তি এবং তার সপক্ষে যা কিছু পয়েন্টস, তা বিস্তারিতভাবে আলোচনা হয়েছিল এবং সর্বসম্মতভাবে সেই গৃহীত প্রস্তাবের মধ্যে দিয়ে পশ্চিমবাংলার ৪ কোটি ৮০ লক্ষ মানুষের যে মনোভাব সেই মনোভাব প্রতিফলন এই হাউসে আমরা দেখেছি। আজকে প্রায় দু বছর হতে চলব, এই প্রস্তাব গৃহীত হবার পর থেকে দু বছর পূর্ণ হতে আর এক মাস আট দিন বাকি,

এখনও আমরা পশ্চিমবাংলার মানুষেরা অন্ধকারে আছি, ঐ জাহাজ কারখানার ভবিষ্যৎ কি হল বা কি হবে। মাননীয় শিল্পমন্ত্রী তার বক্তৃতার মধ্যে এই উদ্বেগটাই প্রকাশ করে গেছেন এবং যথার্থভাবেই তার উদ্বেগ প্রকাশের মধ্যে দিয়ে পশ্চিমবাংলার ৪ কোটি ৮০ লক্ষ মানুষের উদ্বেগ প্রকাশিত হয়েছে। এই কথা সকলেই স্বীকার করবেন যে শিল্প-বাণিজ্যের ক্ষেত্রে আজকে যদি আশানুরূপ সফল লাভ না করতে পারি, যদি আমরা আজকে একটা ইন্ডাস্ট্রিয়াল রেভলিউশন, শিল্প বিপ্লব, যেটার একমাত্র সম্ভাবনা হলদিয়ার ক্ষেত্রে আছে ঐ জাহাজ নির্মাণ কারখানার মধ্যে দিয়ে সমস্ত একজিস্টিং ইঞ্জিনিয়ারিং ইউনিটগুলো যা রয়েছে এবং নূতন ইঞ্জিনিয়ারিং ইউনিট গড়ে তোলবার যে বিপুল সম্ভাবনা, সেই সম্ভাবনা আজকে হলদিয়ায় জাহাজ নির্মাণ কারখানা যদি না হয় তা চিরদিনের মতো লুপ্ত হয়ে যাবে এবং পশ্চিমবাংলার যে একটা উজ্জ্বল ভবিষ্যতের স্বপ্ন আমরা দেখছি, প্র্যাকটিক্যালি গত ৪ বছরে পশ্চিমবাংলার অর্থনৈতিক অবস্থা রূপান্তরের ক্ষেত্রে, মুখ্যমন্ত্রী এখানে উপস্থিত আছেন, আমরা কৃতজ্ঞতার সঙ্গে তার অবদান স্বীকার করি এবং এও স্বীকার করি এই পিছিয়ে পড়া পশ্চিমবাংলার প্রতি আমাদের প্রধানমন্ত্রীর যে সস্নেহ এবং সজাগ দৃষ্টি আছে, সেটাও আমরা স্বীকার করি, এই সমস্ত মেনে নিয়ে যদি আজকে দেখা যায় যে পশ্চিমবাংলা তার ন্যায্য প্রাপ্য থেকে বঞ্চিত হয়ে গেল তা হলে পশ্চিমবাংলার ভবিষ্যৎ কোথায় দাঁড়াবে, সেটা বুঝতে পারছেন এবং এটার কারোর আর বুঝতে বাকি থাকে না। আমি বলব, আজকে মুখ্যমন্ত্রী এখানে উপস্থিত আছেন, তিনি তার সর্বশক্তি দিয়ে, তার যে ক্ষমতা আছে, তা তিনি প্রয়োগ করুন এবং মাননীয় বাণিজ্যমন্ত্রী, তার সমস্ত ক্ষমতা প্রয়োগ করে দেখুন যে হলদিয়ায় জাহাজ নির্মাণ কারখানা, আমরা দিল্লি থেকে আদায় করতে পারি কিনা, তা যদি না হয় তা হলে পশ্চিমবঙ্গের প্রতি অবিচার করা হবে। আমরা বারবার বলছি, এটা পটেন্সিয়ালিটি, পটেন্সিয়ালিটি ইজ নট অ্যাকচ্যুয়ালিটি, এটা কি করে অ্যাকচ্যুয়ালি জাহাজ নির্মাণ কারখানা করা সম্ভবপর হয় সেটা দেখতে হবে। যেহেতু এটার উপর অনেক অ্যানিসিলিয়ারি ইন্ডাস্ট্রিজ নির্ভর করছে। এছাড়া আর একটা জিনিসের সম্ভাবনা সম্পর্কে সকলের মনে আছে, তারও কোনও হদিশ আমরা পাচ্ছি না। সেটা হল পেট্রোকেমিক্যাল ইন্ডাস্ট্রিজ, এই পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স নির্ভর করছে হলদিয়ার রিফাইনারি কাজের উপর আজ পর্যন্ত হলদিয়ায় রিফাইনারি ক্যাপাসিটি যদি ৩.৫ মিলিয়ন টন হয় তা হলে আশা করি কিছু নেই। কিন্তু এর থেকে যে ন্যাপথার প্রোডাকশন হবে, সেটা দুর্গাপুর ফার্টিলাইজার কর্পোরেশনকে সাপ্লাই দিয়ে, এবং হলদিয়ার নিজস্ব যে ফার্টিলাইজার হচ্ছে, তাকে সাপ্লাই দিয়ে এমন কিছু বাড়তি থাকবে না যার উপর পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স গড়ে উঠতে পারে। এই পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্সের দ্বারা ওখানে সিন্থেটিক ফাইবার হতে পারে, সিন্থেটিক রাবার ফ্যাক্টরি হতে পারে এবং আর অনেক অ্যানিসিলিয়ারি ইন্ডাস্ট্রিজ গড়ে উঠতে পারে।

[3-20 — 3-30 p.m.]

কিন্তু এখনও আমরা জানি না বাণিজ্য দপ্তর কি করছে বা সেরকম প্রেসার ক্রিয়েট করছে কিনা, সেখানে অন্ততপক্ষে ঐ হলদিয়া রিফাইনারির ৭ মিলিয়ন টন্স-এ তাদের ক্যাপাসিটিকে এক্সপেন্ডেড করার জন্য চেষ্টা করছে কিনা, কেননা ৭ মিলিয়ন টন্স-এ ক্যাপাসিটি এক্সপেন্ডেড না হলে হলদিয়া রিফাইনারি থেকে পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স গড়ে তোলবার মতো আমরা কোনও সহযোগিতা পাব না। সুতরাং পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স এবং হলদিয়ার শিপ বিল্ডিং ইয়ার্ড যা পশ্চিমবাংলার ভবিষ্যতের পক্ষে, যা পশ্চিমবাংলার বর্তমানের পক্ষে অপরিহার্য তা যদি আমরা না করতে পারি তা হলে আমাদের সমস্ত আশা নির্মূল হয়ে যাবে। আগেও বলেছি যে এ বিষয়ে ওয়েস্ট বেঙ্গলে যে ফিফথ ফাইভ ইয়ার প্ল্যানের অ্যাপ্রোচ ছিল হলদিয়া রিফাইনারির ক্যাপাসিটি সেখানে ৭ মিলিয়ন টন্স বাড়াবার কথা বলা হয়েছে। আমরা জানি না এ সম্বন্ধে এই দপ্তর কি চিন্তা করছে। কিন্তু আজ পর্যন্ত হলদিয়াতে ৬৮টি মৌজা দখল করা হয়েছে প্রায় ১৮ বর্গমাইল জায়গা নিয়ে, ফলে সেখানকার সমস্ত গ্রামবাসীরা উদ্বাস্তু হয়ে গেছে, ১৪ পুরুষের বাস্তুভিটে ছেড়ে রাস্তায় ভিখারির মতো ঘুরে বেড়াচ্ছে। অথচ ওখানকার এমপ্লয়মেন্ট ক্যাপাসিটি ফার্টিলাইজার কর্পোরেশনের ১,৪০০, আর ইন্ডিয়ান অয়েল কর্পোরেশনে হাজার, ১,২০০ বেশি হবে না। এখানে যদি হলদিয়া থমকে দাঁড়ায় তাহলে সারা পশ্চিমবাংলা এবং পূর্ব ভারত যে স্বপ্ন দেখছে, দূর অস্ত, অনেক দূরের কথা। যাদের ঘরবাড়ি চলে গেছে, তাদের ঘরের বেকার ছেলেরা চাকুরির জন্য কুকুরের মত, শিয়ালের মত ঘুরে বেড়াচ্ছে, তাদের কি হবে? কোনও পরিকল্পনা হচ্ছে না, উন্নয়ন কাজ হচ্ছে না, আবার ৫২ গ্রামের ওপর নোটিশ জারি করা হয়েছে। যে সমস্ত গ্রাম দখল করা হয়েছে সেই সমস্ত জায়গায় কোনও উন্নয়নের পদধ্বনি শোনা যাচ্ছে না, তাই আমি অনুরোধ করব মাননীয় মন্ত্রী এবং মন্ত্রীসভার কাছে যে, হলদিয়া না হলে আমরা বাঁচব না, জীবন-মৃত্যুর সন্ধিক্ষণে দাঁড়িয়ে শিল্প গড়ার পরিকল্পনা দেখছি—পশ্চিমবাংলার কোটি কোটি মানুষ এবং আমরা গত চার বছর ধরে একটা বিষয়ে একটা স্বপ্ন দেখতে শুরু করেছি এবং উই অর এন্টারিং ইনটু এ নিউ এরা অফ হিস্ট্রি, অবস্থার পরিবর্তন করছি এবং রূপান্তরের পথে চলেছি, একটা শিল্প বিপ্লব এবং অর্থনৈতিক বিপ্লবের পথে চলেছি। সুতরাং আমাদের দাবি, যে দাবিতে ১৯শে এপ্রিল এই হাউসে পশ্চিমবাংলার কোটি কোটি মানুষের মনোভাবের প্রতিফলন ঘটেছে—আমাদের দাবি হলদিয়াতে কেন্দ্রকে জাহাজ নির্মাণ কারখানা ক'রে দিতে হবে এবং পেট্রোকেমিক্যাল কমপ্লেক্স গড়ে তুলতে হবে, তার জন্য আমরা পশ্চিমবাংলার মানুষ চিরদিন কেন্দ্রের কাছে এবং এই মন্ত্রী সভার কাছে কৃতজ্ঞ থাকতে পারি। এই কয়টি কথা বলে আজকে এই বাজেট বরাদ্দের যে দাবি উপস্থিত করা হয়েছে তাকে আমি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নিতাইপদ ঘোষ ঃ** মাননীয় স্পিকার স্যার, মাননীয় শিল্পমন্ত্রী শিল্পখাতের যে ব্যয়-বরাদ্দের দাবি উপস্থিত করেছেন তাকে আমি সমর্থন করছি। সমর্থন করছি এই কারণে যে মাননীয় স্পিকার স্যার, আপনি জানেন আজকে হরশংকরবাবু ইণ্ডাস্ট্রি সম্বন্ধে অনেক কথা বলে গেলেন, কিন্তু তাঁকে আমি বলি যে, তাঁদের আমলে ১৯৬৭ সাল থেকে ১৯৭১ সাল পর্যন্ত ৯২৪টি কারখানা বন্ধ হয়ে ১ লক্ষ ৮৬ হাজার কর্মী ছাঁটাই হয়েছিল, কিন্তু আমাদের সরকারের আমলে এই ৪ বছরে অধিকাংশ কর্মীই কাজ পেয়েছে। শুধু তাই নয়, ১ লক্ষ ৯৭ হাজার কর্মীর নতুন করে কর্মসংস্থান হয়েছে। তারপর ১৯৬৭ সাল থেকে ৭১ সাল পর্যন্ত কত বিনিয়োগ হয়েছিল, আর এখন কত বিনিয়োগ হচ্ছে? ১৯৬৭ সাল থেকে ৭১ সাল পর্যন্ত দেখেছি ১২৮টি কম্পানির রেজিস্ট্রেশন হয়েছিল, সেখানে এইবারে কোম্পানি রেজেস্ট্রি হল ৬৭৫টি।

এক সেন্ট্রাল গভর্নমেন্ট থেকে ৬৫টি সংস্থাকে লাইসেন্স দেওয়া হয়েছে যার ক্যাপিটেল হচ্ছে ৯৯৯ কোটি টাকা। এই টাকা লগ্নী করে ১ লক্ষ ৯৭ হাজার লোক কাজ পেয়েছে। অতএব আশা করি নিশ্চয় কিছু কাজ হয়েছে। তিনি বলেন শিল্পগুলি যদি রুগ্ন হয়ে যায় তাহলে কি হবে এর মা ও দায়ের উপমা দিলেন। শিল্পমন্ত্রী কি কারখানা চালাবেন, না এ বিষয়ে তাঁর পার্টিরও কিছু দায়িত্ব আছে। আজ কোন ডাইনির নজরের ফলে ছেলেমেয়েকে বিসর্জন দেবার চেষ্টা করছেন। তিনি বললেন প্রাইভেট সেক্টরে ৮ কোটি টাকা বরাদ্দ আছে। আমাদের সরকার থেকে যতই চেষ্টা করুন না কেন, ৮ থেকে ১৬ কোটি টাকা করুন না কেন, পশ্চিমবাংলায় ব্যবস্থা হবে না যদি না আমরা ভালভাবে তার জন্য চেষ্টা করি। শিল্প রুগ্নতার দিনের ক্ষতি হবে এটা ঠিক। সমাজতান্ত্রিক দৃষ্টি নিয়ে দেখলে সরকারি পরিচালনায় এইসব শিল্পকে আনতে হবে। কিন্তু এই সমস্ত শিল্পে যে লস হচ্ছে তার জন্য দায়ি কি সরকার, না অন্যকিছু। সেজন্য আমি বলব তাদেরও দেখা দরকার যাতে এই সমস্ত শিল্প রূগ্ন না হয়। সরকারের সীমিত ক্ষমতার মধ্যে প্রাইভেট সেক্টরে শিল্প গড়া ছাড়া উপায় নেই। সেইজন্য প্রাইভেট সেক্টরে ডাকা হচ্ছে। আজ জুট অ্যাগ্রো বেসড ইণ্ডাস্ট্রি ডুবছে। এই জুট শিল্পকে না বাঁচাতে পারলে পশ্চিমবাংলার ভবিষ্যৎ অন্ধকার। কাঁচামাল ও বিভিন্ন কারণে পশ্চিমবাংলা শিল্পের নাম একটি উৎকৃষ্ট স্থান। সেজন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব অ্যাগ্রো বেসড ইণ্ডাস্ট্রি করার চেষ্টা করুন। বীরভূমে যেসব চিনিকল চালু হয়েছে তাতে ১ কোটি টাকা ইনভেস্ট করেছেন। কিন্তু আখ উৎপাদন ভাল হচ্ছে না। যাতে আখ চাষ ভাল হয় সেজন্য চাষীদের ঘাস জমি বন্টন করার ব্যবস্থা করুন। শেষে, আমি মাইনস সম্বন্ধে বলব পশ্চিমবাংলার কয়লা ও লোহা ছাড়া আরও অনেক ক্ষুদ্র ক্ষুদ্র মিনারেলস আছে। এই মিনারেল নিয়ে বেকাররা যাদের অল্প পুঁজি তারা ভাল ব্যবসা করতে পারে।

[4-00 — 4-10 p.m.]

স্যার, আমরা সবাই মন্ত্রীসভার কাছে বলছিলাম যে মিনারেলের উন্নতির জন্য মিনারালস ডেভেলপমেন্ট কর্পোরেশন গঠিত করুন, সেই মিনার‍্যালস ডেভালপমেন্ট কর্পোরেশান গঠিত হয়েছে, কিন্তু সেই মিনার‍্যাল ডেভালপমেন্টের নাম তুলে দিয়ে মিনার‍্যাল ট্রেডিং কর্পোরেশন করে দিন। তারা ডেভেলপমেন্ট করতে চেষ্টা করলেও ডেভেলপমেন্ট করতে পারবে না। আমি বলছি উত্তরবঙ্গে ডলোমাইটের একটা বিরাট স্তর আছে, তারা মাপ করল, দেখল যে সেখানে উন্নত মানের ডলোমাইট আছে। রাজস্থান থেকে দুর্গাপুরে ডলোমাইট আসছে, আমরা উত্তরবঙ্গ থেকে ডলোমাইট দূর্গাপুরে আনতে পারি, কিন্তু ফরেস্ট ডিপার্টমেন্ট বলছে ওখানে পার্মিসান দিতে পারব না। ১৮শো বর্গমাইল যেখানে ফরেস্ট সেখানে ১ বর্গমাইল জায়গা ছাড়লে কি ক্ষতি হত আমি জানি না। এইরকমভাবে যদি একটা ডিপার্টমেন্টের সঙ্গে আর একটা ডিপার্টমেন্টের রেষারেষি চলে যে কার ক্ষমতা বেশি তা হলে উন্নতি হবে না। বীরভূম জেলায় মিনার‍্যাল ডেভেলপমেন্ট কর্পোরেশান হয়েছে, সেখানে পোথর খোলার জন্য ৩৫/৩৬ জন শিক্ষিত বেকার যুবক মিলে একটা সংস্থা করেছেন, তাদের মিনার‍্যাল ডেভেলপমেন্ট কর্পোরেশান থেকে লিজ দেওয়া হয়েছে। তারা পাথরের ব্ল্যাস্ট, চীপস তৈরি করল, ব্যাংক থেকে লোন নিল, লোন নিয়ে দেখল রাস্তার অভাবে মাল আসছে না। বহু মাইল রাস্তা হয়েছে, কিন্তু যেখানে ২০ হাজার লোকের কর্মসংস্থান হতে পারে, যেখানে শিক্ষিত বেকার যুবকদের কর্মসংস্থান হতে পারে সেখানে ৮/১০ মাইল রাস্তা প্রায়োরিটি দিয়ে করে দিলে কি ক্ষতি হত আমি জানি না। এই অব্যবস্থা শুধু নয়, ইলেকট্রিসিটির জন্য ১ বছর আগে টাকা জমা দেওয়া হয়েছে, আমি বহুবার মিনার‍্যাল ডেভেলপমেন্ট কর্পোরেশানে গেছি, কিন্তু আজ পর্যন্ত প্রায়োরিটি দিয়ে ইলেকট্রিসিটি পেল না। কি করে উন্নতি হবে? আজকে বিহারের পাকুড় থেকে পাথর আনা হচ্ছে, বিহার তার জন্য রয়্যালটি পাচ্ছে, সেই রয়্যালটি আমাদের পশ্চিমবঙ্গ পেতে পারত। সেজন্য আমার দাবি ডিপার্টমেন্টের মধ্যে সমন্বয়সাধন করা হোক, না হলে এই মিনার‍্যাল ডেভেলপমেন্ট কর্পোরেশানকে উঠিয়ে দেওয়া হোক। আমরা দেখেছি তারা বিভিন্ন দিক থেকে চেষ্টা করে যাচ্ছে। সামান্য টাকা দিয়ে রাস্তা করে দিলে এক বছরে তার টাকা আদায় হয়ে যেত, কিন্তু সেখানে কোনও রাস্তা হল না। এটা অত্যন্ত দুঃখের। আমি মন্ত্রীসভার কাছে অনুরোধ করব বিভিন্ন ডিপার্টমেন্টের সঙ্গে পরস্পরের প্রতিযোগিতার ক্ষেত্র যেন এই মিনার‍্যাল ডেভেলপমেন্ট কর্পোরেশান না হয় এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গোবিন্দ চ্যাটার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা এমন সময়ে এই শিল্প-বাণিজ্য খাতে আলোচনার জন্য উপস্থিত হয়েছি যখন পশ্চিমবঙ্গে প্রকৃতপক্ষে শিল্পে

নাভিশ্বাস উঠেছে। গতকাল শ্রমমন্ত্রী বিধানসভায় বলেছেন যে ১ লক্ষ ৪৪ হাজার লোক জরুরি অবস্থা ঘোষিত হওয়ার পর বেকার হয়েছে এবং বহু শিল্প বন্ধ হয়ে গেছে। প্রাসঙ্গিকভাবে বলতে চাই যে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে বহু বড় বড় শিল্প প্রতিষ্ঠানের পরিচালকরা যারা মনোপলি হাউসের মধ্যে পড়ে বা ইনটারকানেকটেড কোম্পানির ক্ষেত্রে পড়ে এরা জাতীয়করণ বা অধিগ্রহণের ভয়ে আর একটা কারণ থাকতে পারে, দায়িত্ববোধহীনভাবে বিভিন্ন কোম্পানির ক্ষেত্রে টাকা নানাভাবে বের করে দিচ্ছে, শিল্পকে ধ্বংস করার রাস্তাতে নিয়ে যাওয়া হচ্ছে। এইসব বড় বড় শিল্প প্রতিষ্ঠানে প্রতি বছর অডিটর আসেন, কন্টিনিউয়াস অডিট হয়, কিন্তু তাঁরা দায়সারা কাজ করে যান। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিভিন্ন ক্ষেত্রে ট্রাভেলিং এনটারটেনমেন্ট করে, বিল ম্যানিপুলেট করে, স্টক ম্যানিপুলেট করে, প্রোডাকশানের মালকে বাইরে বের করে দিয়ে বে-আইনিভাবে নানা কায়দায় টাকা সরিয়ে দেওয়ার প্রচেষ্টায় রয়েছে।

এরা এরকমভাবে শুধু যে নিজেদের কোম্পানির সর্বনাশ করছে তা নয়, শেয়ার-হোল্ডারদের সর্বনাশ করছে তা নয়, তারা শ্রমিকদের সর্বনাশের পথে ঠেলে দিচ্ছে। আমি আমার নিজের এলাকার একটা ঘটনা বলছি। সেখানে একটা বড় শিল্প প্রতিষ্ঠান রয়েছ এবং সেখানকার উৎপন্ন মালস্টোর্স অ্যাণ্ড স্টকিস্ট দেখছি রাতের অন্ধকারে বাইরে চলে যায় এবং এই ঘটনাকে উপলক্ষ্য করে সেখানে একটা চক্র গড়ে উঠেছে যাদের কাজ হচ্ছে বড় কোম্পানির চোরাই মাল চালান করার ব্যাপারে এঁদের সাহায্য করা। স্যার, এক উপলক্ষ করে এখানে খুন, জখম পর্যন্ত হয়। এখান ল অ্যাণ্ড অর্ডারের প্রশ্ন জড়িত রয়েছে। স্যার, কলকাতা শহরে যে সমস্ত বড় বড় শিল্প প্রতিষ্ঠান রয়েছে তাদেরও কিছু কিছু ক্ষেত্রে এই অবস্থা হচ্ছে এবং তাদের সংক্যা নগণ্য নয়। এই সমস্ত শিল্প প্রতিষ্ঠানের শ্রমিক, কর্মচারিরা খুব শংকিত হয়ে আছে এবং তারা তাদের নিজেদের দাবি-দাওয়া অর্থাৎ মাইনে বৃদ্ধির দাবি ভুলে গিয়ে শুধুমাত্র তাদের শিল্পকে বাঁচাবার কাজে নেমে পড়েছে। স্যার, আমাদের ভারতবর্ষে এবং বিশেষ করে পশ্চিমবাংলায় তো বটেই, মাল্টি ন্যাশনাল কোম্পানীর যারা শোষক রয়েছে তাদের কথা এই প্রসঙ্গে আসে। আমি ১৯৭৩-৭৪ সালের একটা হিসেব দিচ্ছি। গত ১ বছরে অ্যালকালি কেমিক্যাল ১৭৮ লক্ষ টাকা, সিবা ১১৪ লক্ষ টাকা, সাইনামাইড ১১৫ লক্ষ টাকা, গ্ল্যাগসো ১৭৫ লক্ষ টাকা, ফাইজার ২০৯ লক্ষ টাকা, মে অ্যাণ্ড বেকার ২০১ লক্ষ টাকা এরকম রেটে তারা প্রফিট করেছে। এদের মধ্যে অনেকেরই আমাদের পশ্চিমবাংলায় কাজকর্ম আছে। এদের সুপার প্রফিটের ঝোঁক রয়েছে এবং দামের ব্যাপারে এদের কোনও বাদবিচার নেই। সাধারণ মানুষের নিত্য প্রয়োজনীয় জিনিস, যেমন ওষধ, তার দাম যখন খুশি ডিকটেটেড প্রাইস করে তারা এইভাবে তাদের লাভের অংক বাড়িয়ে তুলছে এবং অন্যদিকে কিছু কিছু কোম্পানীকে কায়দা করে টুকরো টুকরো করে দিচ্ছে। এর ফলে

সেখানকার শ্রমি এবং কর্মচারীদের ক্ষতি হচ্ছে। এরকম মাল্টি-ন্যাশনাল কোম্পানি বহু রয়েছে এবং এর মধ্যে ব্যাংকও রয়েছে। তাদের হাতে প্রচণ্ড টাকা গিয়ে পড়ছে এবং তার মাধ্যমে নাশকতামূলক কার্য হচ্ছে। আমরা চিলির ঘটনা জানি, সেখানকার আলেনদে সরকারকে গদিচ্যুত করবার জন্য কত টাকা ব্যয় করা হয়েছিল। আমেরিকার খবর যেটা আমাদের এখানে এসে পৌঁছায় তাতে দেখছি বড় বড় কোম্পানি যাদের বিভিন্ন কন্টিনেন্ট ব্যবসা রয়েছে তারা কিভাবে টাকা দিয়ে নাশকতামূলক কার্য করছে নিজেদের ব্যবসা ছাড়া। তারপর লকিং কর্পোরেশনের ঘটনা কাগজে বেরিয়েছে এবং পশ্চিমবাংলায় আমরা এই ঘটনা থেকে বাইরে নয়। তাছাড়া, মনোপলি ক্যাপিটালের আক্রমণ রয়েছে। আমরা সম্প্রতি হিন্দুস্থান মোটরের ঘটনা দেখেছি। বিড়লা ব্রাদার্সের কথা হরশংকরবাবু বলেছেন যে, তারা ক্যাবিনেটকে আল্টিমেটাম দিয়েছে। শুধু তাই নয়, টাটা কোম্পানি সর্বভারতীয় ক্ষেত্রে ভারত সরকারকে আল্টিমেটাম দিয়ে বলেছে তাদের ডিমাণ্ড চার্টার যদি মেনে না নেওয়া হয় তাহলে তারা টাটা ইণ্ডাস্ট্রিস বনধ করে দেবে।

[4-10 — 4-20 p.m.]

এখন সর্বভারতীয় ক্ষেত্রে আক্রমণ হয়েছে পশ্চিমবাংলার ক্ষেত্রে আক্রমণ আছে। পশ্চিমবাংলার বিশেষ অবস্থা হচ্ছে যে মনোপলিস্টদের ঘাঁটির সবচেয়ে বড়ঘাঁটি ভারতবর্ষের মধ্যে। অন্য কোন রাজ্যে মনোপলি ক্যাটিটালিস্টদের এত বড় তাণ্ডব নেই। মাননীয় শিল্পমন্ত্রী যদি ভাবেন যে এই সমস্ত সমস্যাগুলি কেন্দ্রীয় সরকারের ব্যাপার এবং এই ব্যাপারে রাজ্যের কিছু করণীয় নাই, তা হলে আরও ঘোরতর সর্বনাশের ব্যাপার হবে। এই রাজ্যে অবস্থিত শিল্প সংস্থাগুলি যদি বিপন্ন হয় এবং সরকারের উপর যদি হুমকি দিয়ে চাপ দিয়ে কাজ আদায় করবার চেষ্টা হয়, তাহলে আমাদের রাজ্যে শিল্প মার খাবে এটা বুলে গেলে বলবে না। এদিক থেকে আমাদের শিল্পমন্ত্রীর যে বাজেট বর্ক্তৃতা এবং গতবারের বর্ক্তৃতাও দেখেছিলাম তাতে এই সমস্ত সমস্যাগুলির কোনও উল্লেখ নাই। আমাদের শিল্প দপ্তর এইসমস্ত সমস্যাগুলির ব্যাপারে যদি একটা সেল নিয়োগ করে এগুলিকে স্টাডি করে সে সম্বন্ধে কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করে, তার কোনও ব্যবস্থা বা আয়োজন দেখছি না। সেজন্য আমি বিচার করতে বলব মাননীয় শিল্পমন্ত্রীকে যেমন কেন্দ্রীয় স্তরে প্রধানমন্ত্রীর নিজস্ব রিসার্চ অ্যাণ্ড অ্যানালিটিক্যাল উইং আছে, অনুরূপে কোন সংস্থা আমাদের রাজ্যের ক্ষেত্রে করা যায় কিনা। সেটা শিল্পমন্ত্রী বা মুখ্যমন্ত্রীর কৃতিত্বে হোক যাতে ইচ্ছাকৃতভাবে শিল্পের ক্ষতি করা এবং মানুষকে বেকারত্বের দিকে ঠেলে দেওয়া এই যে সর্বনাশা প্রচেষ্টা রয়েছে তাকে যাতে কাউন্টার অ্যাটাক করা যায় এবং উপযুক্ত সময়ে যাতে ব্যবস্থা গ্রহণ করা যায় সেটা দেখা দরকার। এটা নিঃসন্দেহে পার্লামেন্টের ব্যাপার, সেজন্য পার্লামেন্টকে যাতে প্রভাবিত করতে পারেন, কেন্দ্রীয় সরকার

যাতে এই জিনিসটা টেক আপ করেন সেদিক দিয়ে আমাদের রাজ্য সরকারের নিশ্চয়ই দায়িত্ব আছে। আমরা দেখছি পশ্চিমবাংলার ক্ষেত্রে আমাদের অগ্রগতি খুব একটা হচ্ছে না। আজকে মাননীয় শিল্পমন্ত্রী যে বক্তৃতা করলেন তা সত্ত্বেও আমি বলব যে খুব একটা অগ্রগতি হচ্ছে না এবং মন্ত্রী মহাশয় যে তথ্য সরবরাহ করেছেন যে বইটা আজকে দিলেন দু-একদিন আগে দিলে হয়ত পড়ে দেখতে পারতাম, যাই হোক যে সমস্ত ফিগার আমরা পেয়েছি তাতে দেখছি স্টেট ইনকাম ৩.৯ পারসেন্ট বাড়া মানে সাধারণের মনে হবে যে আমাদের ইণ্ডাস্ট্রিগুলি ভালভাবে চলছে কিন্তু অবস্থা হচ্ছে এই যে আমাদের রাজ্যের ক্ষেত্রে এই যে স্টেট ইনকাম বেড়েছে করেসপণ্ডিং টু ন্যাশনাল ইনকাম এটা প্রধানত হয়েছে এগ্রিকালচারাল প্রোডাকশন উন্নতির ফলে এবং ১৯৪৯-৫০ বেস ইয়ার ধরলে এগ্রিকালচার প্রোডাকশন ইনটেক হিসাবে ধরলে ১৯৭৪-৭৫-এ ১৮২তে পৌঁছে যেখানে ১৯৭৪-৭৫ সালে ১৬৭ ছিল। অন্যদিকে শিল্প উৎপাদন অত্যন্ত সামান্য বেড়েছে, প্রায় স্ট্যাটিক থেকে গেছে। এটা শিল্প দপ্তরের কোনও কৃতিত্ব বহন করবে না। স্টেট ইনকাম বাড়ার সঙ্গে সঙ্গে তার করেসপণ্ডিং রিফ্লেকশান ইণ্ডাস্ট্রিয়াল ইনকাম, ইণ্ডাস্ট্রিয়াল প্রোডাকশান যদি দেখতে না পায় তাহলে এটা একটা রেটগ্রেড স্টেট বলতে হবে। এগ্রিকালচার প্রোডাকশানে যেটা ব্যাকলগ ছিল সেটা ইমপ্রুভ করেছে। এগ্রিকালচারাল প্রোডাকশান ইমপ্রুভ করেছে কিন্তু এটার যদি রিপ্লেকশান স্টেট ইনকাম-এ হয় তাহলে সেটা ইণ্ডাস্ট্রিয়াল বেজে শ্রীবৃদ্ধি করছে না। এই অবস্থায় কাল কুটির শিল্পের ক্ষেত্রে বলেছিলাম আমাদের রাজ্যে ব্যাংকের সংখ্যা কম এবং ব্যাংক ফিনান্সের ক্ষেত্রে পশ্চিমবঙ্গে ব্যাংকের ভূমিকা যে গৌরবোজ্জ্বল তা তো নয়। সেখানে সর্বভারতীয় অ্যাভারেজ হচ্ছে ২৯ হাজার মানুষের পিছু একটি করে ব্যাংক সেখানে আমাদের এখানে মানুযপিছু একটা করে ব্যাংক। পেড আপ ক্যাপিটালের ক্ষেত্রে আমাদের রাজ্যে গত বৎসর ২০ কোটি টাকা মাত্র পেড আপ ক্যাপিটাল বেড়েছে। আর অথরাইজড ক্যাপিটাল, যে বই দিয়েছেন তা থেকে দেখছি উইথ অ্যান অথরাইজড ক্যাপিটাল অব ৬.৫৫ ক্রোড় বলেছেন। কিন্তু আপনি নিশ্চয়ই জানেন যে অথরাইজড ক্যাপিটাল আর পেড আপ ক্যাপিটালের মধ্যে পার্থক্য আছে। যেমন ইন্ডাস্ট্রির ক্ষেত্রে সাকশন অ্যান্ড ইনস্টল্ড ক্যাপাসিটির মধ্যে পার্থক্য আছে, ক্যাপিটালের ক্ষেত্রেও তাই। অথরাইজড ক্যাপটিাল এক কোটি টাকা হতে পারে কিন্তু তার পেড আপ ক্যাপিটাল মাত্র ১০ লক্ষ টাকা, এখানে অথরাইজড ক্যাপিটাল নয়, এখানে পেড আপ ক্যাপিটালটাই ধরতে হবে। যদিও এর মধ্যে ফ্যাক্টরি, ওয়ার্কিং কিভাবে ইউজ হচ্ছে দেখতে হবে। আমাদের এখানে পেড আপ ক্যাপিটাল ইনক্রিজ করেছে ২.৪ পারসেন্ট যেখানে অল ইন্ডিয়া অ্যাভারেজ ৫.৮ পারসেন্ট। অর্থাৎ সর্বভারতীয় ইনক্রিজ হচ্ছে ৫.৮ পারসেন্ট সেখানে আমাদের হয়েছে ২.৪ পারসেন্ট ৫০ পারসেন্ট কম। এবং আমাদের রাজ্যে ফ্লাইট ব্যাক ক্যাপিটাল হচ্ছে না। যে সমস্ত বড় বড় প্রতিষ্ঠান,

মাল্টিন্যাশনাল কর্পোরেশন, মনোপলি ক্যাপিটাল আমাদের এখানে মুনাফা করছে তারা ক্যাপিটাল ফ্লাইট ব্যাক করছে না। এটা এম. আর. টি. পি. অ্যাক্টের আওতায় না পড়লে অন্যভাবে কি করে করা যায় তা চিন্তা করতে হবে। জয়েন্ট সেক্টর প্রোজেক্টে এখানে দেখলাম যে কিছু কিছু মাল্টি-ন্যাশনাল কর্পোরেশনের নাম রয়েছে যে লিস্ট দিয়েছেন, ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশন-এর যে বুকলেট বিলি হয়েছে তার মধ্যে আছে। আমাদের রাজ্যে এখানে একটা বিশেষ সমস্যা আছে সেটা হচ্ছে অ্যানসিলারি ইন্ডাস্ট্রি গড়ে উঠছে না এবং এটা ক্ষুদ্র শিল্পের ব্যাপারে এবং বৃহৎ শিল্পের ব্যাপারে দরকার। সেজন্য বড় শিল্পের সঙ্গে এটাকে ট্যাগ করে মালিকদের যদি বাধ্য করানো হয় তা হলে অ্যাডিশনাল এমপ্লয়মেন্ট জেনারেটেড হতে পারে। কিন্তু এ সম্বন্ধে মন্ত্রী মহাশয় কিছু বললেন না, বাজেটের মধ্যেও কিছু দেখতে পাচ্ছি না। অধ্যক্ষ মহাশয়, এই অ্যানসিলিয়ারি ইন্ডাস্ট্রির ক্ষেত্রে পশ্চিমবঙ্গে যে সমস্ত সুযোগ-সুবিধা রয়েছে সেগুলি রাজ্যের স্মল স্কেল ইন্ডাস্ট্রি এবং মিডিয়াম ইন্ডাস্ট্রি, এই দুটিকে নিয়ে পরিকল্পনা করে, দুটি দপ্তরের মধ্যে কো-অর্ডিনেশন করেন এবং এর উপর যদি বেশি গুরুত্ব দেন তা হলে বোধ হয় নূতন এমপ্লয়েমন্ট জেনারেট হতে পারে এবং তা হলে ফারদার অ্যানসিলারি ইন্ডাস্ট্রিস বাড়ানোর জন্য রাস্তা পরিষ্কার হতে পারে অনেকটা। এখন আমাদের রাজ্যে যে সমস্ত বড় সমস্যা সেখানে একজিস্টিং ইউনিটগুলি সিক হয়ে পড়ছে কিন্তু আজকের দিনে এই সমস্ত মুকাবিলা করবার জন্য একটা জিনিস সিরিয়াসলি ভাবা দরকার। এখানে ২০ পয়েন্ট প্রোগ্রামে ওয়ার্কার্স পার্টিসিপেশনের কথা আছে। কিন্তু এখানে যেভাবে নেওয়া হচ্ছে তাতে আমার আপত্তি আছে কারণ সেখানে তারা শুধু এক্সচেঞ্জ অব ইনফরমেশন করবে, আমি মনেকরি তাদের প্লান্ট লেভেলে রাখা উচিত। তা যদি না করেন তা হলে লাভজনক শিল্প গড়ে উঠা সম্ভব নয়। আমি জানি না রাজ্য সরকারের মন্ত্রীরা কি দৃষ্টি দিয়ে এটাকে দেখবেন। এই ব্যাপারে শিল্প দপ্তর ওয়ার্কার্স পার্টিসিপেশন যদি এনসিয়োর করতে না পারেন তা হলে ইন্ডাস্ট্রিয়াল প্রোডাকশন অপটিমাম লেভেলে নিয়ে যাওয়া সম্ভব নয়। কারণ তাদের বহু হ্যাজার্ডস-এর মধ্যে দিয়ে তাদের কাজ করতে হয়। সেই হ্যাজার্ডস-এর মধ্যে জেনুইন থাকতে পারে, কতকগুলি জেনুইন নাও থাকতে পারে।

[4-20 — 4-30 p.m.]

আমি আর একটা বিষয়ের প্রতি শিল্প মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের দেশে শিল্পোৎপাদন এবং শিল্প প্রসারের জন্য বড় সমস্যার সৃষ্টি হয়েছে এনভাইরনমেন্টাল পলিউশন। আপনি হয়ত সংবাদপত্রের দেখেছেন কাল পার্লামেন্টেও এ নিয়ে আলোচনা হয়েছে, হুগলি নদীর জল ভীষণভাবে পলিউটেড হয়ে যাচ্ছে। এই যে ইন্ডাস্ট্রিয়াল এক্সপ্যানশন হচ্ছে তাতে যে এনভাইরনমেন্টাল পলিউশন হয় তার জন্য আমি অনুরোধ

জানাব যে লাইসেন্স দেবার সময় এটা যেন খতিয়ে দেখা হয়। কেননা এই এনভাইরনমেন্টাল পলিউশনের জন্য এমন অবস্থা দাঁড়াচ্ছে যে তাতে শিল্পের প্রসারই রোধ করবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সমস্ত বিষয়গুলি মাননীয় শিল্পমন্ত্রী মহাশয়ের বাজেট বক্তৃতায় উল্লেখ না থাকার জন্য দুঃখের সঙ্গে আমি তার যে ডিমান্ড তা সমর্থন করতে পারছি না।

**শ্রী গঙ্গাধর প্রামাণিক ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আজকে কর্মাস অ্যান্ড ইন্ডাস্ট্রি বাজেট সম্পূর্ণভাবে সমর্থন করতে গিয়ে দুই-একটি কথা বলতে চাই। আজকে মন্ত্রীর পর যে প্রথম বক্তা সি. পি. আই. সদস্য হরশঙ্করবাবু তাকে উদ্দেশ্য করেই দুই-একটি বলতে চাই। আমাদের ইন্ডাস্ট্রি মিনিস্টার ফরওয়ারডের লাস্ট মেন্টেনসটি পড়লেই দেখা যাবে তিনি বলেছেন দি ওনলি ম্যাজিক অ্যাজ আওয়ার প্রাইস মিনিস্টার হ্যাজ সেইড দ্যাট ক্যান ব্রিংগ আউট দিস ইজ, "হার্ড ওয়ার্ক, ক্লিয়ার ভিশন, আয়রন উইল অ্যান্ড দি স্ট্রিকটেস্ট ডিসিপ্লিন।" আপনি যদি দেখেন তো দেখবেন ১৯৬৭ সাল থেকে ১৯৭১ সাল পর্যন্ত তারা যে মূল্যের চাষ করেছিলেন সেই মুল্যে বার করতে পারেননি, লাঙ্গল দিয়ে দিলেন তাতে ধরিত্রী দ্বিধা হও এমন অবস্থা, রক্তপাত হয়ে গেল, মূল্যে তোলা সম্ভব হল না, মূলো ভিতরে চলে গেল, এইরকম একটা অবস্থায় তারা দেশকে এনেছিলেন। আপনি দেখবেন ফোর্থ প্ল্যানে ভারতবর্ষের সেন্ট্রাল প্রোজেক্টের টোটাল ফিনান্সের মাত্র ফোর পারসেন্ট পেয়েছিলেন, অর্থাৎ ফোর্থ প্ল্যানে— ১৯৬৯-৭৪ সালের মধ্যে কেন এত আনরেস্ট? দেশের প্রতি তাদের মমতা একেবারে ছিল না, এইরকম অবস্থার সৃষ্টি করেছিলেন, এইরকম অরাজক অবস্থার সৃষ্টি করেছিলেন যে সেন্ট্রাল থেকে পশ্চিমবঙ্গে টাকা দাদন করতে একেবারে নারাজ হয়েছিলেন। এই নারাজ হবার কারণেই আজকে হরশঙ্করবাবু যে কথা বলছেন যে ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ ছিল ২২.৭৫ পারসেন্ট শেয়ার, সেটা এসে দাঁড়াল টেন পারসেন্টে, খুব স্বাভাবিক। তার কারণ হচ্ছে ১৯৫৯ সালে পশ্চিমবাংলায় শান্তি বিরাজ করছিল, সেখানে ইনভেস্টমেন্ট হয়েছে, ইন্ডাস্ট্রি চলেছে, গ্রোথ হয়েছে। কাজে কাজেই পার্টিসিপেশন ইন দি টোটাল ইনভেস্টমেন্ট ইন ইন্ডিয়া ২২.৭৫ পারসেন্ট ইন নর্মাল কন্ডিশনে হয়েছে। আজকে ১৯৭৪-এ উনি বলছেন টেন পারসেন্ট, কারণ হচ্ছে ১৯৬৯ সাল থেকে পশ্চিমবাংলাকে যে অবস্থায় আনা হয়েছে, সেই অবস্থা থেকে আবার নর্মাল স্টেটে আনতে গেলে যে অবস্থা দরকার তা তারা সৃষ্টি করেননি, যার ফলে সেই অবস্থায় ফিরে যাওয়া সম্ভব হয়নি, বড় ইন্ডাস্ট্রি হয়নি। আপনি যদি দেখেন তো দেখবেন, গত ৮/৯ বছরে যেখান থেকে হেভি ইন্ডাস্ট্রি মেইনলি প্রোডাকশন যেটা—যেখানে প্রোডাকশন বাড়ে পার্টিসিপেশন বাড়ে লোকের এমপ্লয়মেন্ট হয় সেগুলি হচ্ছে স্টিল মিল, রিফাইনারি, কেমিক্যাল, ফরটিলাইজার, ফারমাসিউটিক্যাল কম্পানিজ অ্যান্ড শিপ বিল্ডিং—এগুলো ডিউরিং দিস পিরিয়ড—লাস্ট ফোর্থ ফাইভ ইয়ার প্ল্যান-এ সেন্ট্রাল গভর্নমেন্টের যে টাকা ছিল তা সমস্তই তারা ইনভেস্ট করেছিলেন এক পশ্চিমবঙ্গ

ছাড়া আর সমস্ত প্রদেশে। কাজে কাজেই এখন আপনি জানেন একটি হেভি ইন্ডাস্ট্রি করতে গেলে তাতে যথেষ্ট সময় প্রয়োজন হয়। আজকে হুকুম এল আর কালকে সুইচ টিপে দিলাম এবং সঙ্গে সঙ্গে তার প্রোডাকশন আরম্ভ হয়ে গেল। তা সম্ভব নয়, একটা হেভি ইন্ডাস্ট্রি করতে গেলে তার একটি ব্লুপ্রিন্ট তৈরি করতে হয়, আর জায়গা ঠিক করতে হয়, কনস্ট্রাকশন করতে হয়, প্রয়োজনমতো বাইরে থেকে মেশিন আমদানি করতে হয়, মেশিন এলে তা বসাতে হয়, তার জন্য লোকজন যোগাড় করতে হয়, র-মেটিরিয়ালস ইত্যাদি যোগাড় করে তবে তার প্রোডাকশন আরম্ভ করতে হয়। এই যে টাইম এই টাইমের গ্যাপের মধ্যে অন্যান্য প্রদেশে টাকা এর জন্য ইনভেস্টমেন্ট করা হয়েছে প্রোডাকশন—পার্টিসিপেশন ইন প্রোডাকশন বেশি হতে বাধ্য, কাজেও তাই হয়েছে। সুতরাং এতে নিরাশ হবার কিছু নাই, আপনি নিশ্চয়ই আশা প্রকাশ করতে পারেন—আমাদের সি. পি. আই. ও আর. এস. পি. বন্ধুদের মতো হতাশ হবার কারণ নাই। লো টেম্পারেটার কারবোনাইজেশন প্ল্যান্ট যেটা হয়েছে আমাদের এখানে—আপনার সেই প্ল্যান্ট ২৪ কোটি টাকার প্ল্যান্ট। দু বছরের ভেতর যেখানে কনস্ট্রাকশন আরম্ভ হয়ে গেছে এবং এতে স্টেট পার্টিসিপেশন-এর কথা ছিল। সেন্ট্রাল গভর্নমেন্ট তখন বলেছিলেন—যদি তোমরা ২৬ পারসেন্ট স্টেট পার্টিসিপেট কর, আমরা ২৪ কোটি টাকা দিতে পারি। আজ পশ্চিমবাংলার যা কন্ডিশন যে অবস্থা এসেছে, আমাদের এই সৎ সরকার ক্ষমতায় অধিষ্ঠিত হবার পর যে অবস্থা ফিরিয়ে এনেছে আজকে তার পরিপ্রেক্ষিতে সেন্ট্রাল গভর্নমেন্ট ২৪ কোটি টাকার বেশি প্ল্যান্ট স্যাংশন করেছেন, টাকারও ব্যবস্থা তারা করেছেন। যেটা গভর্নমেন্টকে একটা পয়সাও তাতে পার্টিসিপেট করতে হচ্ছে না। ইট ইজ এ কমপ্লিমেন্ট টু দি অ্যাডমিনিস্ট্রেশন রান বাই দিস গভর্নমেন্ট। কাজে কাজেই যারা দেশের অবস্থাকে খারাপ সৃষ্টি করেছিল, আজকে তারা আমরা যারা স্টেট পরিচালনা করছি, তাদের ... দাঁড় করানোর চেষ্টা করে নিজেরা আসামী না হয়ে আজকে কি রকম তারা দিবাস্বপ্ন দেখছেন আশ্চর্য। আজকে তারা বিধানসভায় কি রকম অসত্য কথা বলে দেশকে বিভ্রান্ত করবার চেষ্টা করছেন। যার জন্য আজকে সমস্ত অসত্য প্রচার বন্ধ করবার জন্য সেন্ট্রাল গভর্নমেন্ট এই ব্যবস্থা করেছেন ; এই কারণে করেছেন— মানুষকে বিভ্রান্ত করে ইন্ডাস্ট্রিয়ালিস্টদের বিভ্রান্ত করে যাতে পশ্চিমবাংলায় কোনও টাকা দাদন করা না যায়। এই অসৎ প্রচেষ্টা বন্ধ করবার জন্য আজকে এই সরকারকে এই ব্যবস্থা নিতে হয়েছে। দেশের যারা শত্রু দেশকে ধ্বংস করবার জন্য অপর দেশের মুখাপেক্ষী হয়ে থাকে, তাদের কথায় যারা ডাইভেস্টেড হয়ে দেশকে বিভ্রান্তির পথে নিয়ে যায়, তাদের মুখ বন্ধ করবার জন্য কাল আর একটি বিল পাস করতে হয়েছে। ফরেন কান্ট্রিস থেকে টাকা আসতে গেলে তার জন্য সরকারি পারমিশন নিতে হবে, কি কি বাবদ সেই টাকা তারা খরচ করছেন তাও সরকারকে দেখাতে হবে। আজকে পশ্চিমবাংলাকে বিভ্রান্ত করবার

জন্য যে সমস্ত রাজনৈতিক উঠে পড়ে লেগেছে, এর দ্বারা তাদের মুখ বন্ধ হয়ে যাবে। আমি আশাকরি এর পরে পশ্চিমবাংলাকে অর্থনৈতিক উন্নতি হতে বাধ্য যদি আমরা সকলে সেইভাবে কাজ করতে পারি।

এখানে আর একটি কথা বলতে চাই—হলদিয়া ও দুর্গাপুরে ইনফাস্ট্রাকচার আছে—এখানে যদি আমরা বেসিক মেটিরিয়াল তৈরি করবার প্লান্ট-এর ব্যবস্থা করি আমি বিশ্বাস করি এই ফারমাসিউটিক্যাল প্রডিউশ-এর জন্য আজকাল যেমন আমরা পরমুখাপেক্ষী হয়ে থাকি, তা আর হতে হবে না। এতে করে পশ্চিমবঙ্গের যে অর্থকরি ব্যবস্থা আছে, তা আরও সুদৃঢ় আমরা করতে পারব।

[4-30 — 4-40 p.m.]

এই সরকারকে দিচ্ছি। ইন্ডাস্ট্রি মিনিস্টার এবং এই ডিপার্টমেন্ট তারা চেষ্টা করছেন সেন্ট্রাল গভর্নমেন্টকে রাজি করাতে যাতে এখানে এইরকম বেসিক মেটিরিয়ালস তৈরি করা যায়। একটা কথা অত্যন্ত আক্ষেপের সঙ্গে বলতে হচ্ছে এবং দৃষ্টি আকর্ষণ করছি ইন্ডাস্ট্রি মিনিস্টারের আজকে বর্ধমান, জলপাইগুড়ি ইত্যাদি কতকগুলো জেলাকে ইন্ডাস্ট্রিয়ালি অনগ্রসর বলা হয়েছে এবং ২৪ পরগনার মাত্র ব্যারাকপুর এবং বজবজে সম্ভবত কিছু সম্ভবত আছে, একথা আমরা অস্বীকার করছি না। কিন্তু ২৪-পরগনার যে আয়তন তাতে এই জেলা অন্তত তিন-চারটে জেলার পরিমাণের সমান। সেই হিসাবে যে ইন্ডাস্ট্রি আছে তা ২৪-পরগনার পরিপূরক নয়। এই কারণে আমি অনুরোধ জানাব ইন্ডাস্ট্রি মিনিস্টারের মাধ্যমে ক্যাবিনেটের কাছে যে ২৪ পরগনাকে ইন্ডাস্ট্রিয়ালি ব্যাকওয়ার্ড হিসাবে ঘোষণা করে সেখানে ইন্ডাস্ট্রির ব্যবস্থা গ্রহণ করা হোক। এই কথা বলে বাজেটকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী তরুণকান্তি ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি প্রথমেই মাননীয় সদস্য শ্রী গঙ্গাধর প্রামাণিক তার বক্তব্যের শেষে যে প্রস্তাব রেখেছেন আমি তাকে পূর্ণ সমর্থন জানাই মনে প্রাণে। ২৪ পরগনার বিস্তীর্ণ এলাকা ব্যারাকপুর সাব-ডিভিশন এবং সদর সাব-ডিভিশন ছাড়া যে কোনও জেলার মতো সমানভাবে ব্যাকওয়ারড। হতে পারে, পুরুলিয়া, বাঁকুড়া, ওয়েস্ট দিনাজপুর এরা হয়ত অত্যন্ত ব্যাকওয়ারড কারণ এইসব জেলাগুলো কলকাতা থেকে বহু দূর আছে এবং ২৪ পরগনা কলকাতার কাছাকাছি হওয়ায় এখানকার লোকদের কলকাতায় কাজ করার সুযোগ থাকতে পারে। কিন্তু ২৪-পরগনা এবং হাওড়া সমানভাবে ব্যাকওয়ার্ড এ বিষয়ে-কোনও সন্দেহ নেই। এখানে মাননীয় সদস্য শ্রী অহিন মিশ্র বলে গিয়েছেন তাকে ধন্যবাদ জানাই এবং গঙ্গাধরবাবুও বলে গিয়েছেন হলদিয়ার কথা। আমাদের সবাইকে জোর করে বলতে হবে হলদিয়ার কথা। নিতাই ঘোষ মশাই

জুট ইন্ডাস্ট্রি সম্বন্ধে বলেছেন। জুট সম্বন্ধে পশ্চিমবঙ্গ সরকারের যতটুকু করণীয় করা সম্ভব করার চেষ্টা করা হচ্ছে। আমরা ভারত সরকারের কাছে যাগাযোগ করে ভারত সরকারের কাছে তুলে ধরার চেষ্টা করছি যে এই যে এই ইন্ডাস্ট্রিতে লক্ষ লক্ষ কৃষক জড়িত আছেন এবং তার ব্যবস্থা করা হচ্ছে। সুগার মিল সম্বন্ধে নিতাইবাবু যে কথা বলেছেন সে সম্পর্কে নিতাইবাবু এবং বীরভূমের এম. এল. এ.-দের বলব এখানে আখ যা হয় অন্যভাবে কাজে লাগানো হয়, চিনির জন্য আসে না। নিজেরা যাতে কাজে না লাগায় এবং সুগার কেনের জন্য আসে সেদিকে দৃষ্টি দিতে তাদের আমি অনুরোধ করব। সুগার মিলের ব্যাপারে এইটুকু বলতে পারি আমি সেদিকে দৃষ্টি রেখেছি। গোবিন্দবাবু বক্তব্য রেখে গেলেন, তিনি ও হরশঙ্করবাবু একই পার্টির সদস্য। কিন্তু তার বক্তৃতার মধ্যে একটা কনস্ট্রাকটিভ সুর ছিল তার জন্য আমি তাকে ধন্যবাদ জানাচ্ছি। তিনি যে কথা বলেছেন তা নিশ্চয় মনে রাখব এবং শেষ কালে আমার অত্যন্ত স্নেহভাজন ভাই হরশঙ্করবাবু, তিনি আমাকে তরুণদা বলেন, তার বক্তব্যের উপর বলব। তিনি কমিউনিস্ট পার্টির সদস্য। তিনি যে কথা বলেন সেটা সব সময় তার মনের কথা নাও হতে পারে, বেশির ভাগ মনের কথা না হতে পারে। কারণ কমিউনিস্ট পার্টির সদস্য হওয়াতে যে নির্দেশ আসে সেই নির্দেশ অনুযায়ী তাকে বক্তব্য রাখতে হয়। অতএব ব্যক্তিগতভাবে তাকে আমি কিছু বলতে চাইছি না। তবে এইটুকু বলতে চাইছি তারা পশ্চিমবঙ্গে প্রোডাকশন কোনও রকম বাড়াতে পারেননি সেজন্য দায়ী করব হরশঙ্করবাবুর পার্টিকে। ইউ এফ গভর্নমেন্টের আমলে গত ১৯৬৬ সালে তাদের শেয়ার ছিল ২০% অব দি টোটাল অল ইন্ডিয়া প্রোডাকশন। সেই প্রোডাকশন ১৯৭০ সালে ১৪%। আমি তাকে জানিয়ে দিচ্ছি যখন তারা মার্কসিস্ট কমিউনিস্ট পার্টির লেজুড় হিসাবে কাজ করেছিলেন তখন এই পশ্চিমবাংলায় এমন অবস্থা সৃষ্টি হয়েছিল যে এখানে একটি বড় শিল্প ভারত সরকারের কাছ থেকে আসেনি। ১৯৬৭ সালের পর থেকে যত স্টিল মিল, ফার্টিলাইজার ফ্যাক্টরি রিফাইনারি ক্যাপাসিটি যা উৎপাদন হয়েছে বা বেড়েছে তা পশ্চিমবাংলার বাইরে গেছে। Thanks to Communist leadership and thanks to members who supported teh U.F. Govt. এটা ডোন্ট ফরগেট ইট ইন এনি কেস। আজকে লো কারবনাইজেশ প্ল্যান্ট কেন কমে গেল বলছেন। আমাদের দিকে আঙ্গুল দেখাচ্ছেন। কিন্তু একটা আঙ্গুল আমাদের দিকে দেখাতে গিয়ে তিনটি আঙ্গুল আপনাদের দিকে থাকছে এটা মনে রাখবেন। আজকে লো ইনসিডেন্ট্যালি এক্সপেন্স-এর জন্য ৫ হাজার টাকা দিয়েছি। আশাকরি উনি লেখাপড়া জানেন, প্রফেসারি করেন, তিনি মূর্খ নন এটা জানা উচিত। গঙ্গাধরবাবু অবশ্য বলেছেন একথা এবং এটা ওরও জানা উচিত ২২ কোটি টাকা প্ল্যান্টের জন্য ২৬% পশ্চিমবঙ্গ সরকার দিতে রাজি হয়েছিল এবং তার জন্য ২৬% রাখাও হয়েছিল। কিন্তু সিদ্ধার্থ রায়ের প্রচেষ্টায় এবং সকলের আন্তরিকতায় ভারত

সরকার সেই প্ল্যান্ট-এর পুরা টাকা দিতে রাজি হয়েছেন, আমাদের একটি পয়সাও সেখানে লাগছে না। কেবল জমি কেনার ১২ লক্ষ টাকা ধরা হয়েছে আর ৫ হাজার টাকা কিছু যদি দরকার-টরকার হয় সেজন্য রাখা হয়েছে। তিনি এখনও পর্যন্ত এ জিনিসটা জানেন না যদিও তার এটা জানা উচিত ছিল। তিনি বলেছেন ৮ কোটি টাকার মধ্যে ১ কোটি ৭৫ লক্ষ টাকা ইট কাটার জন্য ইট শিল্প করার জন্য রাখা হয়েছে বলেছেন—কিন্তু এটা পি. ডবলিউ. ডি. ডিপার্টমেন্টের ব্যাপার, শিল্প খাতে চলে এসেছে। তিনি বললেন ৬ কোটি সবই ইট শিল্পের জন্য রাখা হয়েছে। কি করে তিনি এই হিসাব দিলেন বুঝতে পারছি না। তিনি ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশনের কথা বলেছেন। তারা কি কাজ করেছে তা তিনি বুঝতে পারছেন না। অবশ্য ওর এটা বোঝা শক্ত এ বিষয়ে আমার কোনও সন্দেহ নেই কারণ বুঝেও যদি তিনি বঝতে চান না। আমি তাকে বলব এই ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশন ১৯৭২-৭৩ সালে খরচ করেছিল ২ লক্ষ ৪ হাজার টাকা, ১৯৭৩-৭৪ সালে খরচ করেছিল ৫১ লক্ষ টাকা, ১৯৭৪-৭৫ সালে খরচ করেছিল ৫৬ লক্ষ টাকা আর ১৯৭৫-৭৬ সালে খরচ করেছে ২ কোটি ১২ লক্ষ টাকা। আপনি নিশ্চয় জানেন কমিউনিস্ট পার্টি আমাদের সমর্থন করেন, অবশ্য অন্য পার্টি যদি সমর্থন করেন তা হলে সে সমর্থন নিতে আমাদের আপত্তি নেই। কিন্তু কমিউনিস্ট পার্টির যে নীতি সেই নীতি মেনে আমরা চলব এ তো কখনোই হতে পারে না। আমাদের যে নীতি অর্থাৎ ভারত সরকারের যে নীতি তা হচ্ছে এখানে প্রাইভেট সেক্টরও থাকবে, পাবলিক সেক্টরও থাকবে আবার জয়েন্ট সেক্টরও থাকবে। আজকে প্রাইভেট সেক্টরকে সাহায্য করার দরকার নিশ্চয় আছে। কারণ প্রাইভেট সেক্টরে যে ইণ্ডাস্ট্রি হচ্ছে আমরা চাই সেটা হোক। আজকে দেশে শিল্প হোক, বেকারত্ব ঘুচে যাক এটা আমরা চাই। ওঁরা হয়তো চান না, কারণ তা হলে ওঁদের আর অস্তিত্ব থাকবে না। আমরা নিশ্চয় এটা চাই এবং এই ভারত সরকারে যতদিন ইন্দিরা গান্ধী থাকবে তত দিন এই প্রাইভেট সেক্টর থাকবে। এবং এই নীতি মেনেই আজকে পশ্চিমবাংলায় যদি কোনও প্রাইভেট সেক্টর শিল্প করে তাহলে আমরা তাদের সাহায্য করব যাতে আমাদের এখানে শিল্প প্রসার লাভ করতে পারে। জয়েন্ট সেক্টরের কথা বললেন। আমরা নিশ্চয় জয়েন্ট সেক্টর করব। তবে ঐ ৮ কোটি টাকার মঞ্জুরি দিয়ে যদি বলি বলেন সব করতে হবে তা হলে ভুল করবেন। অবশ্য নিশ্চয় আমরা জয়েন্ট সেক্টরের মাধ্যমে শিল্প করব এবং পাবলিক সেক্টরের মাধ্যমে ভারত সরকার যাতে শিল্প স্থাপন করেন তার চেষ্টা আমরা করব।

[4-40 — 4-50 p.m.]

অতএব সেদিক দিয়ে মুখ্যমন্ত্রী যে চেষ্টা করেছেন, সবাই চেষ্টা করেছেন সেইসব

কাগজপত্র আমার কাছে এখন নেই—হলদিয়া রিফাইনারি ক্যাপাসিটি বাড়াবার জন্য চেষ্টা করছি, হলদিয়া শিপ বিল্ডিং ইয়ার্ড বাড়াবার জন্য আমরা চেষ্টা করে যাচ্ছি, থার্ড ইউনিট অব দি ড্রাগস অ্যাণ্ড ফার্মাসিউটিক্যাল ওখানে হতে পারে, তার জন্য আমরা চেষ্টা করে যাচ্ছি। কিন্তু তাই বলে আমরা পাবলিক সেক্টরকে সাহায্য করব না, জয়েন্ট সেক্টরকে সাহায্য করব না, এ হতে পারে না। জয়েন্ট সেক্টরের কাজকে আরও ত্বরান্বিত করে এগিয়ে নিয়ে যাবার যে চেষ্টা করা হচ্ছে তাতে কোন সন্দেহ নেই। আমরা আশা করছি এই বছরের মধ্যেই স্কুটার ফ্যাক্টরির প্রোডাকশন শুরু করতে পারব। আমাদের অনেক কোটি টাকার টায়ার অ্যাণ্ড প্রোজেক্ট তৈরী করা হয়েছে, সেই প্রোজেক্টের অনুমোদন আমরা পেয়ে গেছি। ভারত সরকারের কাছ থেকে আমরা ফরেন কোলাবোরেশনের অনুমোদন পেয়ে গেছি এবং তার জন্য যে টাকা দরকার বিভিন্ন ফিন্যান্সিয়াল ইন্সটিটিউশনের কাছ থেকে বন্দোবস্ত হয়ে গেছে, মেশিনারি অর্ডার দিয়ে এই কাজকে আমরা এগিয়ে নিয়ে যাব। সিমেন্ট কারখানার জন্য লাইম দরকার। এনকোয়ারি করে লাইমের অর্ডার পাওয়া গেছে, কাজেই এখানে বেনিফিটস কিছু নিশ্চয় করা যাবে। কাজেই ঐ সিমেন্ট ফ্যাক্টারির কাজ দৃঢ় এগিয়ে চলেছে। পুরুলিয়ার অ্যালয় স্টিল ফ্যাক্টরির প্রাইভেট পার্টনার পেয়েছি, ফরেন কোলাবোরেটর পেয়েছি—ফরেন কোলাবরেটর টার্মস অ্যাণ্ড কনডিশনস ভারত সরকারের অনুমোদনের জন্য রয়েছে। আমি এটুকু আপনাকে জানাতে পারি যে একটির পর একটি জিনিসে আমরা এগিয়ে চলেছি। হরশংকরবাবু মিনারেল ডেভেলপমেন্ট কর্পোরেশন কি করেছে সেটা জানতে চেয়েছেন। আমি এইটুকু জানাতে চাই এই মিনারেল ডেভেলপমেন্ট কর্পোরেশন দু-বছর হল কাজ শুরু করেছে। ৩টি অনগ্রসর ডিস্ট্রিক্ট—পুরুলিয়া ইজ ওয়ান অব দি মোস্ট ব্যাকওয়ার্ড ডিস্ট্রিক্টস ইন দিস স্টেট। পুরুলিয়া, বীরভূম, আর জলপাইগুড়ি এই তিনটি হল অনগ্রসর জেলা। বীরভূমে কিছু চালকল আছে, তাছাড়া আর কোন শিল্প নেই এবং জলপাইগুড়িতে কিছু চা-বাগিচা ছাড়া আর কিছু সেখানে নেই। এই তিনটি জেলাতে কাজ শুরু করার ফলে ১,২০০ মত লোক করতে পারছে। তিনি বলেছেন প্রাইটে মাইনসকে আমরা সাহায্য করছি কেন—প্রাইভেট মাইনস মানে টাটা, বিড়লা নয়। তিনি কি জানেন না আমরা কাদের সাহায্য করছি? তিনি কি জানেন না ছোট ছোট বেকার যুবক তাদের দিয়ে মাইন করানো হচ্ছে? কাজেই তাদের আমরা সাহায্য অনুদান দিয়ে মাইনিং-এর কাজে এগিয়ে যাচ্ছি। তারা যেটা উৎপাদন করছে সেটা বিক্রী করবার ব্যবস্থা করে দিচ্ছি। ডাজ হি নট নো ইট? তারা যে শুধু কাজ পেয়েছে তাই নয়, দু-বছর কাজ করার পরে আজকে এমন একটা অবস্থা এসেছে যে এই বছর প্রফিট করবে বলে আমি দৃঢ় বিশ্বাস করি। অতএব মিনারেট ডেভেলপমেন্ট কর্পোরেশন সম্বন্ধে যে কথা তিনি বললেন একমাত্র কম্যুনিস্ট ভাষা অনুযায়ি না বললে চলবে না, তাই এই কথা বললেন। আরও নানারকম কথা তুলবার চেষ্টা করেছেন। আমি এটা

বলতে চাই পশ্চিমবঙ্গে ১ লক্ষ ৯৭ হাজার অর্গানাইজড সেক্টরে চাকরি বেড়েছে, এটা ভারত সরকারের তথ্য—আপনি অনেক তথ্য দেখিয়েছেন, দয়া করে এটা একটু খুঁজে দেখবেন। আমরা প্রায়ই মহারাষ্ট্রের কথা শুনি। মহারাষ্ট্রে অর্গানাইজড সেক্টরে ১ লক্ষ ৬ হাজার মানুষের চাকরি বেড়েছে ৩ বছরে, সেখানে পশ্চিমবাংলা ১৯৭৫ সালে ১ লক্ষ ৯৭ হাজার লোকের চাকরি বেড়েছে। আমি বলছি, ৫ লক্ষ বাড়লে খুশি হতাম, ১০ লক্ষ বাড়লে আরও বেশি খুশী হতাম। ভারতবর্ষের মধ্যে কোথাও যদি বেড়ে থাকে তাহলে আমি বলব পশ্চিমবঙ্গে বেশী বেড়েছে কংগ্রেস সরকার গঠিত হবার পর। ইউ. এফ. গভর্নমেন্টে এমন একটা অবস্থা সৃষ্টি করেছিলেন ৬ বছরে ১২৮ কোটি টাকার প্রস্তাব এসেছিল, আর আমাদের আমলে সেই জায়গায় ১৮৭ কোটি টাকার প্রস্তাব এসেছে এবং ফ্যাক্টরি রেজিস্টার্ড হয়ে গেছে। কাজেই সেদিক দিয়ে আমি বলব তাঁরা যাই বলুন না কেন পশ্চিমবঙ্গে যে শিল্প-বাণিজ্য, কৃষি, কুটিরশিল্প ইত্যাদি বিভিন্ন বিষয়ে যে এগিয়ে চলেছে ইনস পাইট অব অল ডিফিকাল্টিজ—আমরা পিছিয়ে নেই এবং অনেক ডিফিকালটিজ তাঁরা নিজেরা সৃষ্টি করেন। আমরা পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে পরিস্কার করে ঘোষণা করতে চাই লেবারের পিছনে দাঁড়িয়ে আছি, শ্রমিকদে পিছনে দাঁড়িয়ে আছি, কৃষকদের পিছনে দাঁড়িয়ে আছি, তাদের মত শুধু শ্রমিকদের ক্ষেপিয়ে ব্যক্তিগত দলের স্বার্থসিদ্ধির জন্য শিল্পে অশান্তি সৃষ্টি করতে চাই না—কালকে লেবার মিনিস্টার যেকথা বলেছেন যে কত ম্যানডেজ নষ্ট হয়েছে—সেই ফিগার আপনারা পেয়েছেন। এইভাবে যদি হতে থাকে তাহলে কি ইণ্ডাস্ট্রি হবে? অতএব আজকে এই কথা কম্যুনিস্ট বন্ধুদের বলব তারা যদি সত্যিকারের শ্রীমতী গান্ধীকে সমর্থন করতে চান তাহলে আমাদের যে কর্মপন্থা রয়েছে সেই কর্মপন্থাকে সফল করুন। আর তা যদি করতে চান তাহলে নিজেদের আমূল পরিবর্তন করুন, ঠিক পথে চিন্তা করুন। সেন্ট্রাল গভর্নমেন্টের যে নীতি রয়েছে সেই নীতির সঙ্গে খাপ খাইয়ে আমরা চলবার চেষ্টা করছি এবং চলব। যে যাই মনে করুন না, পশ্চিমবঙ্গের উন্নতি হচ্ছে এবং হবে। অশুভ শক্তিগুলো যেভাবেই চেষ্টা করুক না কেন আমরা এগিয়ে যাবই। এই বলে যে সমস্ত ছাঁটাই প্রস্তাব এসেছে তার বিরোধিতা করছি বেং মাননীয় সদস্যদের অনুরোধ করছি ব্যয়-বরাদ্দ মঞ্জুর করার জন্য।

**Mr. Speaker :** I now put the cut motions under Demand No. 62 and the main demand to vote.

The motion of Shri Harasankar Bhattacharyya that the amount of the demand be reduced to Re. 1, was then put and lost.

The motion of Shri Netaipad Sarkar that the amount of the de-

mand be reduced by Rs. 100, was then put and lost.

The motion of Shrimati Ila Mitra that the amount of the demand be reduced by Rs. 100, was then put and lost.

The motion of Shri Tarun Kanti Ghosh that a sum of Rs. 8,78,59,000 be granted for expenditure under Demand No. 62, Major Heads : "320—Idustries (excluding closed and Sick Industries), 520—Capital Outlay on Industrial Research and Development (excluding Public Undertakings and Closed and Sick Industries), 525—Capital Outlay on Tele-Cmmunication and Electronics Industries and 720—Loans for Industrial Research and Development (excluding Closed and Sick Industries)", was then put and agreed to.

**Mr. Speaker :** There is no cut motions under Demand No. 64, so I put the main demand to vote.

The motion of Shri Tarun Kanti Ghosh that a sum of Rs. 19,93,000 be granted for expenditure under Demand No. 64, Major Heads : "328—Mines and Minerals, and 528—Capital Outlay on Mining and Metallurgical Industries", was then put and agreed to.

**Mr. Speaker :** I now put all the cut motions under Demand No. 80 and the main demand to vote.

The motion of Shri Shish Mohammad that the amount of the demand be reduced to Re. 1, was then put and lost.

The motion of Shrimati Ila Mitra that the amount of the demand be reduced to Re. 1, was then put and lost.

The motion of Shri Shish Mohammad that the amount of the demand be reduced by Rs. 100, was then put and lost.

The motion of Shri Tarun Kanti Ghosh that a sum of Rs. 36,00,000 be granted for expenditure under Demand No. 80, Major Head : "526—Capital Outlay on Consumer Industries (excluding Public Under-

takings and Closed and Sick Industries)", was then put and agreed to.

**Mr. Speaker :** I now put all the cut motions under Demand No. 82 and the main demand to vote.

The motion of Shrimati Ila Mitra that the amount of the demand be reduced to Re. 1, was then put and lost.

The motion of Shri Tarun Kanti Ghosh that a sum of Rs. 30,00,000 be granted for expenditure under Demand No. 82, Major Head : "530—Investments in Industrial Financial Institutions (excluding Public Undertakings)", was then put and agreed to.

[4-50 — 5-00 p.m.]

**Demand No. 76**

**Major Heads : 321—Village and Small Industries (Public Undertakings), 505—Capital Outlay on Agriculture (Public Undertakings), 520—Capital Outlay on Industrial Research and Development (Public Undertakings), 521—Capital Outlay on Village and Small Industries (Public Undertakings), 526—Capital Outlay on Consumer Industries (Public Undertakings), 705—Loans for Agriculture (Public Undertakings), 711—Loans for Dairy Development (Public Undertakings), 722—Loans for Machinery and Engineering Industries (Public Undertakings), 723—Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Public Undertakings), 726—Loans for Consumer Industries (Public Undertakings) and 730—Loans to Industrial Financial Institutions (Public Undertakings).**

**Shri Atish Chandra Sinha :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 3,60,98,000 be granted for expenditure under Demand No. 76, Major Heads : "321—Village and Small Industries (Public Undertakings), 505—Capital Outlay on Agriculture (Public Undertakings), 520—Capital Outlay on Industrial Research

and Development (Public Undertakings), 521—Capital Outlay on Village and Small Industries (Public Undertakings), 526—Capital Outlay on Consumer Industries (Public Undertakings), 705—Loans for Agriculture (Public Undertakings), 711—Loans for Dairy Development (Public Undertakings), 722—Loans for Machinery and Engineering Industries (Public Undertakings), 723—Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Public Undertakings), 726—Loans for Consumer Industries (Public Undertakings) and 730—Loans to Industrial Financial Institutions (Public Undertakings)", was then put and agreed to.

Sir, out of total provision, a sum of Rs. 276.23 lakhs is to come from plan funds against various schemes included in the 5th Five-Year Plan period in the shape of loans and also for contribution towards share and a non-Plan allocation of Rs. 84.75 lakhs for the various undertakings. (The details of the Budget Estimates may be seen at page No. 1759 to 1792 of the detailed Civil Budget, Part II, for 1976-77.)

The Planning Commission has also approved the scheme of setting up of Sixth Power Unit at Durgapur Projects Limited and an outlay of Rs. 300 lakhs therefor is to be borne by the Company from its own resources.

Durgapur Chemical Limited has undertaken a number of schemes, e.g., expansion of existing line, procurement of additional equipment, coal-tar Chemical Project, manufacture of basic materials for Drugs, etc., to bring about remarkable changes in its production pattern. A sum of Rs. 10 lakhs has been allotted for these schemes.

Westing house Saxby Farmer Ltd. is about to attain break-even point and now wants to diversify its operational and production pattern for promotion of agricultural development in West Bengal. Therefore, five new schemes, viz. (a) Agricultural Pump Unit, (b) Opening of a new unit at Siliguri, (c) Reopening of Kurseong Unit and further expan-

sion, (d) Opening of a new unit at Durgapur and (e) Road Brake Units have been undertaken by the company. For execution of the above schemes, the Company has been allotted a sum of Rs. 7 lakhs. Electro-Medical and Allied Industries Ltd. is securing foreign collaboration for obtaining technical know how for expansion and production of highly sophisticated high power X-ray machines. This requires proper capital investment and as such a sum of Rs. 50 lakhs has been provided.

The Kalyani Spinning Mills Limited wants to embark on a modernisation programme in 1976-77 and for this a sum of Rs. 25 lakhs has been provided.

West Bengal Dairy and Poultry Development Corporation is now operating some very vital schemes for development of animal husbandry in rural areas, which is highly important in the context of the 20 Point Economic Programme. The Company is now operating one milk scheme for the Siliguri and jalpaiguri area and other schemes for manufacture of cattle and poultry feed, for hatchery, and for installation of another Feed Plant at Burdwan. A sum of Rs. 6 Lakhs has been allotted for the purpose.

West Bengal Agro Industries Corporation Ltd. is now playing vital role in the promotion of agriculture in West Bengal by supplying agricultural inputs, by affording extension services through Agro Service Centres and Custom Service Centers, by manufacturing Pump sets, sprayers and threahers and by distributing tractors, power tillers and by establishing agro based industries. A sum of Rs. 25.00 lakhs has been provided for the Corporation.

West Bengal State Warehousing Corporation is already constructing godowns at Dinhata, Siliguri and Tarakeswar for 5,000 M.T. The Corporation will expand further constructing godowns for additional storage capacity at Midnapore, Garbeta, Memari, Kaliaganj and Krishnagar totalling 7,500 M.T. There is also a proposal for setting up of a cold

storage at Kaliagaunj to help the potato growers of North Bengal most of whom belong to the category of small and marginal farmers. To strengthen the share capital base of the Corporation and to enable it to go ahead with its new construction projects, a sum of Rs. 20 lakhs has been provided.

West Bengal Financial Corporation requires further equity participation to strengthen its financial base and borrowing capacity from Reserve Bank of India/Industrial Development Bank of India so that it may cater to the needs of Small Scale Industries Sector. Accordingly a sum of Rs. 30 lakhs has been provided for the Corporation.

A sum of Rs. 5 lakhs has been provided towards the cost of land to be required for the proposed Export Processing Zone at Salt Lake.

West Bengal Small Industries Corporation is expanding its operational orbit rapidly and has already made a significant dent in the aggegate development of Small Scale Industries Sector in West Bengal. It will be setting up a large number of industrial/commercial estates and will be financing the import of raw materials and warehousing facilities of Small Scale Industries Units. A provision of Rs. 25.23 lakhs has been made for the Corporation.

West Bengal State Ceramic Development Corporation is proposed to be formed by the State Government to promote the growth of this industry and to open new channels of production. A provision of Rs. 10 lakhs has been made for the purpose.

Necessary provision for the reorganisation of Small Scale Industries Units which have been transferred to Public Undertakings Department from Cottage and Small Scale Industries Department, has been made in the Plan Budget of the Cottage and Small Scale Industries Department.

The Department of Public Undertakings which came into being after the present Ministry came to power in 1972, has already given a

good account of itself by the creditable performance of the Public Undertakings Under the administrative control of this Department.

Durgapur Projects, Ltd. has continued to produce more power with a commendable efficiency. Its power generation has increased from 829.279 MKWT in 1973.74 to 884.000 MKWT in 1974.75. It has reduced its annual loss from Rs. 332.23 lakhs in 1973-74 to Rs. 152.65 lakhs in 1974.75.

The Durgapur Chemicals Limited which was so long a sick child of the State Government has now almost turned the corner and is now utilising about 90% of the installed capacity of Phthalic Anhydride Plant. It expects to do still better after its present development programme is implemented. West Bengal Saxby Farmer has stated a remarkable recovery and is about to reach the break even point. Kalyani Spinning Mills has increased its spindles and in spite of wide fluctuation in the yarn market has been able to increase production in 1974-75. We are taking a number of steps to improve the operational efficiency of the Mill. The Electro-Medical and Allied Industries Ltd. has reached break-even point and has developed a cardiac monitoring unit. It is able to produce about 40 machines per year now. West Bengal Small Industries Corporation has raised its turnover from Rs. 628 lakhs in 1972-73 to Rs. 1,200 lakhs in 1974-75. With an estimated profit of Rs. 64 lakhs in 1974-75 it will pay the State Government considerable amount as dividend. In 1973-74, West Bengal Small Industries Corporation has paid the State Government a dividend of Rs. 4,91,000@ 10%. West Bengal Agro Industries Corporation continues to run Agro Services Counters, Custom Service Centres. It supplies various agricultural inputs and has continued to make profits. In 1974-75 its profit was about Rs. 4 lakhs. The company is also paying dividends to the State Government. West Bengal Dairy and Poultry Development Corporation is supplying poultry feed and distributing milk, etc. West Bengal State Warehousing Corporation is also increasing its storage capacity rapidly and has earned

profit of Rs. 1.70 lakhs in 1973-74. West Bengal Financial Corporation continues to render financial help to Small and Medium Industries in the State and has earned substantial profit of Rs. 23.80 lakhs in 1974-75. The Great Eastern Hotel Ltd. and the West Bengal Handloom and Powerloom Development Corporation have since been placed under the administrative control of the Public Undertakings Department and they are showing good results during the current year. The Great Eastern Hotel has already earned a net surplus of Rs. 3.49 lakhs from July, 19.75 to January, 10.76 after the Government took it over. A good progress has been achieved in the establishment of the Spinning Mill in North Bengal.

All the 5 Small Scale Industries Units have shown a highly remarkable increase in production during 1975-76 and Government Central Lock Factory has shown working profit. Other units have shown improvement in their operational results by reducing their losses.

The Public Undertakings under, the administrative control of the Department of Public Undertakings have thus redeemed to a great extent the tarnished image of the Public Sector on the people. It deserves mention that all the Public Undertakings are enjoying good health in respect of Labour Management relation.

We sincerely hope that the Public Undertakings will prosper further and help to contribute to the State's exchequer while serving the people. In fulfilling this noble and challenging task, we seek the co-operation and sympathy of the honourable Members of the House and also their approval to the Budget Estimates for 1976-77.

**Mr. Speaker :** The cut motions are in order and are taken as moved.

**Shri Shish Mohammad :** Sir, I beg to move that the amount of the demand be reduced by Rs. 100.

[5-00 — 5-10 p.m.]

**শ্রী হরশঙ্কর ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার স্যার, গতবারের বক্তৃতায়ও বলেছিলাম যে, এই বিভাগই পশ্চিমবঙ্গের ভবিষ্যৎ এবং এই বিভাগের প্রসার আমাদের অর্থনীতিকে স্থিতিশীল এবং গতিশীল, দুটোই করতে পারবে। আমাদের অর্থনীতিকে যদি বাঁচাতে হয় তা হলে এই যে পাবলিক আন্ডারটেকিংগুলি রয়েছে এইগুলিকে চোখের মণির মতো রক্ষা করতে হবে এবং শুধু তাই নয় এগুলির কর্মকুশলতাও বাড়াতে হবে এবং এগুলিই হবে আমাদের দেশের শিল্পের অগ্রগতির ভিত্তি। আমরা লক্ষ্য করেছি যে, এই বিভাগে প্রফিট আরম্ব হয়েছে, মুনাফা উপস্থিত নেই, ওরা পাবলিক সেক্টর বা পাবলিক আন্ডারটেকিংস পছন্দ করেন না এবং আমরা জানি নব-কংগ্রেস বলে পরিচিত অনেক সদস্যরও মনে মনে পাবলিক আন্ডারটেকিংস-এর ওপরে ভরসা নেই। কিন্তু প্রফুল্লচন্দ্র সেনের মতো আজ যারা আছেন তাদের চোখ একটু খুলে যাবে, কারণ আজকে পাবলিক আন্ডারটেকিংস-এ প্রফিট আরম্ভ হয়েছে এবং আমাদের দৃঢ় বিশ্বাস এই প্রফিট বাড়তে থাকবে এবং এই পাবলিক আন্ডারটেকিংসগুলি প্রকৃতই নিজে ভায়েবল হবে, আরও নতুন নতুন শিল্প প্রসারের ক্যাপিটাল এই বিভাগ সংগ্রহ করবে, এই বিশ্বাস আমাদের আছে। স্যার, শুধুমাত্র মুনাফাই নয়, পাবলিক কমার্সিয়াল ভেঞ্চারস কাজ করতে পারে, মুনাফা করতে পারে, এই বিশ্বাস ক্রমশ ফিরিয়ে আনছে। এই বিভাগের গুরুত্ব হচ্ছে এখানেই যে গত ১ বছর বা ২ বছরে এই বিশ্বাস তারা লোকের মনে এবং মাননীয় সদস্যদের মনে ফিরিয়ে আনতে পেরেছেন। মাননীয় স্পিকার মহাশয়, ওদের ভাষায় কয়েকটি সৃজনমূলক, গঠনমূলক কথা আমি এই সুযোগে বলতে চাই, গতবারেও বলেছিলাম—তা বলে কোনও লাভ নেই, উনি নিজের গোঁ অনুযায়ী এমনভাবে চলেন যে, অন্যের কথাটুকুতেও কান দেন না। যেমন ধরুন প্রায় ৩০০ কোটি টাকা এখানে ওয়েস্ট বেঙ্গল পাবলিক আন্ডারটেকিংস-এ খাটছে, এর ভেতর সবটাই কিন্তু ওর দপ্তরের ভেতর নয়, বিভিন্ন বিভাগীয় যে সমস্ত কমার্সিয়াল নেচারের কাজকর্ম আছে সেগুলিও এর মধ্যে। সুতরাং খুব বেশি হলে ৭৫ থেকে ৮০ কোটি টাকা এই পাবলিক আন্ডারটেকিংস দপ্তরের। কিন্তু মোট প্রায় ৩০০ কোটি টাকা আছে বা ২/১ কোটি টাকা কম এইরকম টোটাল ক্যাপিটালের পরিমাণ পাবলিক আন্ডারটেকিংস-এ খাটছে।

নানা বিভাগের ভেতরে এগুলি ছড়ানো আছে। কিন্তু এর ফল ভাল হচ্ছে না। প্রত্যেকটি বিভাগ তার নিজস্ব আন্ডারটেকিং-এর জন্য পৃথক হিসাব রক্ষার পদ্ধতি করে। প্রত্যেকটি বিভাগের যদি পৃথক অডিট এজেন্সি বা অডিট কোর্ড হয়। পারচেড পলিসি সেল পলিসি এবং প্রাইসিং পলিসি যদি আলাদা হয় তা হলে সুষ্ঠুভাবে কাজ হতে পারে না। আজ একটা সরকারি দপ্তর আর একটা সরকারি দপ্তর থেকে মাল কেনে না বা

কিনতে চায় না। একটা বিভাগ আর একটা বিভাগ থেকে বেশি দাম বা কম দাম আদায় করেন যা উচিৎ নয়। অতএব সমস্তগুলিই একটা মন্ত্রীর অধীনে আনুন বা ব্যুরো অফ পাবলিক এনটার প্রাইজেস হিসেবে একটা মন্ত্রী বা সেক্রেটারির আন্ডারে জড়ো করুন বা পাবলিক আন্ডারটেকিংগুলির জন্য একটা ইউনিফর্ম পলিসি ঠিক করুন। এগুলি সম্পর্কে একটা রিঅর্গানাইজেশন করা দরকার হয়ে পড়েছে। আদান গ্রান্ট উপস্থিত হয়েছে তাতে প্রাইসিং পলিসি বদল করা দরকার। যতদিন এ কাজ না করবেন ততদিন আপনারা হয় ইচ্ছা করে নিজেদের ইউনিটকে রুগ্ন করে রাখবেন বা নিজেদের রুগ্ন করে রেখে প্রাইভেট ব্যবসায়ীদের সুযোগ দেবেন। আপনাদের প্রাইসিং পলিসি ৩ মাস অন্তর রিভিউ করা দরকার। অর্থনীতিতে দাম উৎপাদনের সমান হবে। কিন্তু ব্যবসায় জগতে এটা একটা ফ্যাক্ট যে প্রাইস ইজ এ ম্যাটার অব পলিসি। সুতরাং কস্ট সঙ্গে প্রাইস-এর যে সম্পর্কে এটা অনেক ক্ষেত্রে না রাখা সম্ভব হতে পারে। অতএব একটা প্রাইভেট সেক্টর যদি আর একটা প্রাইভেট সেক্টরকে বিক্রি করে তা হলে কস্ট প্রাইজ দিতে হবে। আপনারা মালটি, প্রাইস ঠিক করতে পারেন। অতএব প্রাইসিং পলিসি প্রত্যেকটি আন্ডারটেকিংস-এ ৩ মাস অন্তর রিভিউ করা উচিত। অতএব মারকেট রিসার্চ বা মারকেট অ্যানালিসিস করে ৩ মাস অন্তর প্রাইস পলিসি চেঞ্জ করা উচিত। কেন ডি. পি. এল. সস্তা দামে সি. ই. এস. সি.-কে ইলেক্ট্রিসিটি দেখে ৬টা এক্সপ্লেন করুন। ডি. সি. এল. বা দুর্গাপুর কেমিক্যালস যে সস্তা দামে সি. ই. এস. সি.-কে বিদ্যুৎ দেয় তারা তা কত দামে কলকাতার লোককে বিক্রি করে? হোয়াই আর ইউ অ্যালাউইং ইট টু কনটিনিউ ফর ইয়ারস টুগেদার? কোথায় আপনাদের দ্বিধা? দুর্গাপুর কেমিক্যালস ক্ষেত্রে আপনাদের মারকেট ফ্লাকচুয়েশন-এর সুযোগ আপনাদের নিতে হবে।

[5-10 — 5-20 p.m.]

আপনার কাছ থেকে জিনিস কিনে অল্প একটু প্রোসেসিং করে বা না করে রপ্তানি হচ্ছে অত্যন্ত উচ্চ দামে। আমরা কি জানি না? তা হলে আপনার প্রাইসিং পলিসি চেঞ্জ করছেন না কেন? আপনি যদি নিজে দুর্গাপুর কেমিক্যালস, দুর্গাপুর প্রোজেক্টের প্রাইসিং পলিসি চেঞ্জ করেন তাহলে আপনি আরও বেশি ভায়েবল হবেন এবং পাবলিক সেক্টারের যে প্রফিট সেটা সরকার পাবেন। স্যার, তৃতীয় কথা যেটা বলা দরকার সেটা হচ্ছে লিঙ্ক প্রোজেক্টস, অর্থাৎ বাই-প্রোডাক্টস-এর ভাল করে ব্যবহার, অথবা পরবর্তী স্তরে যে প্রোডাকশন হচ্ছে সেই কমোডিটি প্রোডাকশন করা, সেই দিকে ড্রাইভ অত্যন্ত কম। আমরা লক্ষ্য করেছি বিশেষ করে দুর্গাপুর কেমিক্যালসের কথা বলব, দুর্গাপুর কেমিক্যালসের যে টোটাল প্রোডাকশন, যে সমস্ত কমোডিটি করছে এই কমোডিটির একটু আধটু চেঞ্জ করে অসংখ্য নতুন নতুন কেমিক্যালস হতে পারে। আজকের দিনে দক্ষিণ-পূর্ব এশিয়ার

বাজারে কেমিস্যালসের ক্ষেত্রে এন্টায়ার বাজার নিতে পারেন যদি লিঙ্ক প্রোজেক্টগুলি লিঙ্ক কমোডিটিজগুলি কন্টিনিউয়াসলি আপনি তৈরি করে যান। সেই দিক থেকে কোনওরকম পাবলিক আন্ডারটেকিং-এর যে চেষ্টা সেই চেষ্টা দেখতে পাচ্ছি না। যদি উনি নিজের প্রোডাকশন থেকে পরবর্তী প্রোডাকশন শুরু না করেন তা হলে সেই পরবর্তী প্রোডাকশন করবে প্রাইভেট ব্যবসাদাররা, পাবলিক আন্ডারটেকিংস উইল বি ইউটিলাইজড বাই দি প্রাইভেট ট্রেডার্স ফর দেয়ার প্রাইভেট মোটিভ, যেটা আমরা চাই না। আমরা চাই যে লোকে ট্যাক্স দিয়েছে, লোকে কষ্ট করেছে, সেই ট্যাক্সের টাকায়, কষ্ট করা টাকায় যে পাবলিক আন্ডারটেকিংসগুলি তৈরি হল তার থেকে যে পরবর্তী শিল্পগুলি সেগুলি পাবলিক আন্ডারটেকিংস-এ হোক, তারই আমব্রেলার তলায় তৈরি হোক এবং সেই আমব্রেলা ক্রমশ প্রসারিত হতে থাকুক। স্যার, ৪ নং সাজেশন আমার একটা দেওয়া দরকার, আমি গতবার দিয়েছিলাম, কিন্তু উনি কিছুই করেননি। গতবার বলেছিলাম যে মালমশলা দিয়ে এদের পরিচালনা করছেন সেই মালমশলাকে আপনি একটা ট্রেনিং দিন। সিভিল সার্ভিস কালচারের যে ব্যুরোক্র্যাটিক ফর্মালিটিজ, তারা যেভাবে চলে, তার যে মানসিকতা, সেই মানসিকতা, সেই মানসিকতা দিয়ে কখনও পাবলিক আন্ডারটেকিং চলে না, তার জন্য একটা ইন্ডাস্ট্রিয়াল সার্ভিস কালচার দরকার এবং সেই কালচার আনতে পারে কে—যদি আপনি এই মালমশলাকে একটা ট্রেনিং দিয়ে নেন অথবা আপনি একটা নতুন কেডার তৈরি করেন। আপনারা বেঙ্গল ইকনমিক সার্ভিস করুন না কেন, যেখানে ইন্ডিয়ান ইকনমিক সার্ভিস করেছে অল ইন্ডিয়া পাবলিক সেক্টর আন্ডারটেকিংস-এ। পাবলিক সেক্টর আন্ডারটেকিংস চালাবার জন্য আপনি ভালভাল ইঞ্জিনিয়ারদের নিন, ভাল ভল ইকনমিক্সে পাস করা ছেলেদের নিন, ম্যানেজমেন্ট পাস করা ছেলেদের নিন, একটা ম্যানেজেরিয়াল কেডার তৈরি করুন। ৩ শো কোটি টাকার পাবলিক আন্ডারটেকিং চালানো একটা ছেলে ভুলানো ব্যাপার নয়। কিন্তু স্যার, এইসব কথা ওঁর কানে কিছুতেই ঢোকানো যাবে না এবং উনি ডোবাবেন। স্যার, ওয়ারকার্স পার্টিসিপেশন ইন ম্যানেজমেন্ট আপনাকে ভাবতে হবে, আইডিয়াল এমপ্লয়ার হিসাবে সরকার যদি এই কাজ না করেন তা হলে সরকারের কি অধিকার আছে প্রাইভে সেক্টরকে বলা যে তোমরা ওয়ারকার্স পার্টিসিপেশন কর। উনি মুখে শ্রীমতী ইন্দিরা গান্ধীর কথা বলেন, ২০ দফা কর্মসূচির ঢাক-ঢোল পিটিয়ে যাচ্ছেন, কিন্তু ২০ দফা কর্মসূচির ১৫ দফায় কি আছে বলুন তো? ১৫ দফাতে আছে ওয়ারকার্স পার্টিসিপেশন ইন ম্যানেজমেন্ট করে দিতে হবে। এটা ইন্দিরা গান্ধীর কথা, এটা সি. পি. আই. বলছে না, এটা কংগ্রেসের নীতি, জাতীয় নীতি হয়ে গেছে। এই যে ১৫ দফা এটা জয়নাল আবেদিন সাহেব কবে নিজের ক্ষেত্রে প্রয়োগ করবেন? এই প্রসঙ্গে একটা কথা বলি, আজকাল একটা ব্যাপার হয়েছে যে তোমরা শ্রমিক, তোমরা এস, তোমরা প্ল্যান্ট লেভেলে থাক।

প্রোডাকশন পর্যন্ত তোমাদের দায়িত্ব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানেই চালাকি। ইন্দিরা গান্ধী এটা করতে বলেননি, কিন্তু এরা তার থেকে কমিয়ে করবেন অর্থাৎ প্রোডাকশন পর্যন্ত। স্যার, পার্চেজ অব র-মেটেরিয়ালস, সেলস এবং অ্যাকাউন্টিং-এ চুরি হয়। কাজেই ম্যানেজমেন্টের প্রত্যেকটি স্তরে ইনক্লুডিং পার্চেজ, সেলস অ্যান্ড অ্যাকাউন্টিং সব জায়গায় ওয়ার্কারদের রাখতে হবে। শ্রমিকরা প্রোডাকশন বাড়াও, বাড়ি চলে যাও এবং বোনাস নিও না এই সমস্ত কথা বললে চলবে না। এই সমস্ত কথা আমাদের ভাবতে হবে। ইন্দিরা গান্ধী তার ২০ দফা কর্মসূচিতে বলেছেন এটা শুধু প্রোডাকশনের ক্ষেত্রে নয়, টোটাল ম্যানেজমেন্টের ক্ষেত্রেও এটা মানতে হবে। তারপর, আর একটা ব্যাপারে আমাকে একটু সমালোচনা করতে হবে। স্যার, ওয়েস্ট বেঙ্গল অ্যাগ্রো ইন্ডাস্ট্রিস কর্পোরেশনের কাজকর্ম দেখে আমি দুঃখিত হয়েছি। কেন আমরা এটাকে এইভাবে ফেলে রেখেছি? অ্যাগ্রো ইন্ডাস্ট্রিস কর্পোরেশনের প্রধান কাজ হচ্ছে সারের দালালি করা। আপনারা আমসত্ত্ব তৈরি করছেন অর্থাৎ প্রোসেসিং ইন্ডাস্ট্রি আপনাদের মাথায় ঢুকেছে। আপনারা লেবু থেকে লেবুর আচার তৈরি করছেন, ডাল থেকে পাঁপড় তৈরি করছেন। একে অ্যাগ্রো ইন্ডাস্ট্রিস বলে না। বড় বড় কোম্পানি টিউবওয়েল তৈরি করছে এবং এরা মাঝখান থেকে দালালি করে দাম নিয়ে নিচ্ছে। দিস ইজ নট অ্যাগ্রো ইন্ডাস্ট্রিস কর্পোরেশন। আই মাসট সে দ্যাট দি কনসেপশন অব দি অ্যাগ্রো ইন্ডাস্ট্রিস কর্পোরেশন হ্যাজ ভেহিমেন্টলি চেঞ্জড। অ্যাগ্রো ইন্ডাস্ট্রিতে যে স্ট্যাগনেশন হয়েছে তাতে পশ্চিমবাংলাকে পিছিয়ে রাখছে। আমরা দেখছি আমাদের এখানে অ্যাগ্রো ইন্ডাস্ট্রিস কর্পোরেশন ঠিকভাবে গড়ে উঠতে পারেনি। আমি একবার মন্ত্রী মহাশয়কে একটা চিঠি দিয়েছিলাম এবং তিনি ভদ্রতা করে তার উত্তর দিয়েছিলেন। আমি সেই ঘটনা এখানে রিপিট করছে। আমি বলেছিলাম এখানে একটা রাইস প্রোডাক্টস কর্পোরেশন তৈরি করতে হবে অথবা অ্যাগ্রো ইন্ডাস্ট্রিস কর্পোরেশনের মাধ্যমে তার সাবসিডিয়ারি একটা রাইস প্রোডাক্টস কর্পোরেশন করতে হবে রাইস মিল মডার্নাইস করবার জন্য। টাকা এফ. সি. আই. দিতে চাচ্ছে। কাজেই এই রাইস প্রোডাক্টস কর্পোরেশন যদি এফ. সি. আই.-র কাছ থেকে টাকা নেয় এবং ব্রান অয়েল কিনে নেয় এবং তার ভিত্তিতে যদি আমরা নূতন শিল্প করি তা হলে পশ্চিমবাংলার অনগ্রসর জেলার চিত্র পাল্টে যাবে। আমাদের ধান্যপ্রধান রাজ্য এবং ধানই আমাদের প্রধান উপকরণ। ধান থেকে চাল হয়—অর্থাৎ কত ধানে কত চাল। কিন্তু এই ধান থেকে কুড়ো হয়, তুষ হয় এবং কুড়ো থেকে ব্রান অয়েল, ভোজ্য তেল হয় এবং এটা থেকে আবার সাবান তৈরি করার মালমশলা তৈরি হয়। তুষ থেকে কেমিক্যাল সিমেন্ট হয়, সিন্থেটিক রাবার হয় এবং সেটা থেকে যে ছাই হয় তার দ্বারা প্যাকিং বক্স এবং অন্যান্য বোর্ড তৈরি হয়। আমাদের পশ্চিমবাংলায় ইন্ডাস্ট্রিয়াল এস্টেট আছে কিন্তু প্রাইভেট ব্যবসায়ীরা এই কাজগুলি করতে চায়। আমি বলি তাদের হাত থেকে এই ইনিসিয়েটিভ

কেড়ে নিন, নিজেরা এইগুলি করুন। স্যার, চাল ফ্রি পাওয়া যাবে। পশ্চিমবাংলায় চাষীরা ধান বেচে দেবে এবং চাল তারা ফ্রি পাবে, জৈব সার তারা পাবে এবং যে সার দিয়ে ধান তৈরি হবে।

[5-20 — 5-30 p.m.]

সাবান তেল চাল সমস্ত তারা ফ্রি পাবে। এই যে অবস্থা এই অবস্থা আজকের বিজ্ঞানের উন্নতি সম্ভবপর হয়েছে। কিন্তু স্যার, আমাদের আমসত্ত্ব তৈরি করার যে চিন্তা এই প্রসেসিং-এর চিন্তা এর হাত থেকে এখনও উনি চলে যাচ্ছেন না। আমি তাই আবেদন করব যে দুই দিন পর সিক ইন্ডাস্ট্রিগুলি একটু মুষ হয়ে হয়ত ওর কাছে আসবে কিন্তু যতদিন না ওয়েস্ট বেঙ্গল অ্যাগ্রো ইন্ডাস্ট্রি কর্পোরেশন তিন-চারটা সাবসিডিয়ারি তৈরি করে এইরকম অগ্রসর হতে পারেন ততদিন পশ্চিমবাংলার শিল্প জগৎ নড়বে না। ঐ ইঞ্জিনিয়ারিং অবস্থা আমাদের চলে গেছে। পাট তো স্যার, কয়েকটা ফ্যামিলির হাতে, আর চা-বাগান অত্যন্ত কম কয়েকটা ফ্যামিলির হাতে তারা তো স্যার, চুরি করে বিদেশি টাকা মেরে দিচ্ছে। একমাত্র ভরসা হচ্ছে ওয়েস্ট বেঙ্গল অ্যাগ্রো ইন্ডাস্ট্রি কর্পোরেশন এবং অনেক সাবসিডিয়ারি যেটা উনি তৈরি করছেন না। উনি চান প্রাইভেট সেক্টারে হউক। ওর দিনাজপুরে একটা ব্রান অয়েল-এর ফ্যাক্টরি করেছেন তাতে উনি আনন্দে নৃত্য করতে পারেন। আমি স্যার, আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে নিবেদন করতে চাই যে উনি ওয়েস্ট বেঙ্গল অ্যাগ্রো ইন্ডাস্ট্রি কর্পোরেশনটা খুঁটি হিসাবে রেখে তার শাখা-প্রশাখা বিস্তার করুন, বিস্তার করে এখানে একটা শিল্প প্রসারের ধারা গ্রামাঞ্চলে শুরু করে দিন।

**শ্রী নরেশচন্দ্র চাকি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পাবলিক আন্ডারটেকিং-এর খাতে মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দের দাবি উত্থাপন করেছেন সেই দাবিকে আমি সমর্থন করছি এবং সমর্থন করে দুই-একটি কথা আপনার মাধ্যমে নিবেদন করতে চাই। আজ আমরা আমাদের দেশকে যে অবস্থায় নিয়ে যেতে চাইছি আমাদের প্রিয় প্রধানমন্ত্রীর নেতৃত্বে আমরা যে দেশকে আর্থিক উন্নতির পথে পদক্ষেপ করাতে চাইছি, সেই চিন্তা ধারার সামনে সঙ্গতি রেখে পাবলিক আন্ডারটেকিং-এর একটা গুরুত্বপূর্ণ ভূমিকা অন্তত আমাদের অর্থনীতিতে আছে। এটা আজকে সকলেই স্বীকার করবেন। এবং আমরা জানি যেসব আন্ডার-ডেভেলপ কান্ট্রি মনোপলিস্ট ক্যাপিটাল-এর মনোপলিস্ট ক্যাপিটালিস্টদের জগদ্দল পাথরের যে শোষণ সেই শোষণকে মুকাবিলা করে দেশের লোককে কিছুটা রিলিফ আমরা পাবলিক আন্ডারটেকিং-এর মাধ্যমে দিতে পারি। কিন্তু আমরা কি দেখছি এবং আমরা বেদনা অনুভব করব যে ভাইটাল রোল পাবলিক আন্ডারটেকিং-এর গুরুত্ব আমাদের দেশে বা এই প্রদেশে পাবলিক আন্ডারটেকিং সাফল্যের সঙ্গে সেই ভূমিকা

যথাযথভাবে পালন করতে পারছে না। যদিও আমরা লক্ষ্য করছি যে মাননীয় মন্ত্রী জয়নাল সাহেব এবং অতীশ সিন্‌হা মহাশয়ের নেতৃত্বে এই দপ্তর কিছুটা উন্নতির পথে যাচ্ছে এবং একটা উল্লেখযোগ্য ঘটনা আমরা লক্ষ্য করছি যে ৭১-৭২ সালে যেখানে পাবলিক আন্ডারটেকিংগুলিতে মোট লোকসান ছিল ৬৯১.৩৫ লাখ, সেখানে ৭৪-৭৫ সালে লসের পরিমাণ কমে এসে দাঁড়িয়েছে ৩৯৮.৩৫ লাখ। এটা উল্লেখযোগ্য অগ্রগতি সন্দেহ নাই। এই অগ্রগতি স্বীকার করে নিয়ে আমি বলতে চাই যে যে এখনও যে ৩৯৮,৩৫ লস হচ্ছে এটাও কিন্তু কম কথা নয়।

আজকে সাধারণ মানুষের ট্যাক্সের টাকা এইভাবে নষ্ট হবে এটা ঠিক নয়। সবথেকে বেদনার কথা একটা প্রাইভেট সেক্টার যেখানে লাভ করে সেখানে পাবলিক আন্ডারটেকিং লাভ করতে পারে না কেন তা আমি ভেবে পাচ্ছি না। আজকে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বলতে চাই এই পাবলিক আন্ডারটেকিংকে আরও ভালভাবে পদক্ষেপ করানো দরকার। আমার ব্যক্তিগত মতো হল আমাদের কর্টেজ ইন্ডাস্ট্রিস সেক্টরে, আমরা দেখেছি বিশেষ করে, হ্যান্ডলুম এবং পাওয়ারলুমের ক্ষেত্রে বা বিভিন্ন ধরনের কটেজ ইন্ডাস্ট্রিস বড় বড় মনোপলিস্টদের কাছে মার খেয়ে যাচ্ছে, আজকে বড় বড় এন্টাপ্রিনিয়োর যারা তারা তাদের এক্সপ্লয়েট করার চেষ্টা করছে, আমরা মনেকরি পাবলিক সেক্টার এখানে গুরুত্বপূর্ণ ভূমিকা নিতে পারে। এখানে যেসব স্পিনিং মিল আছে সেইসব স্পিনিং থেকে এই হ্যান্ডলুম এবং পাওয়ারলুমকে সূতা দিতে পারেন এবং যদি পয়োজন হয় তা হলে তাদের প্রোডাকশনগুলি কিনে নিয়ে পাবলিক আন্ডারটেকিং তা বিক্রি করতে পারে এবং তা হলেই আজকে এই হ্যান্ডলুম ও পাওয়ারলুমের যে শোচনীয় অবস্থা, অর্থের অভাবে এইসব বড়বড় ব্যবসায়ীদের খপ্পরে পড়ছে, এদের হাত থে তাদের রক্ষা করতে পারবেন এবং পশ্চিমবঙ্গের ইকনমিকে বাঁচিয়ে দিতে পারবেন। কিন্তু, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের স্টেটে ফিনান্স কর্পোরেশন থেকে কল্যাণীতে স্পিনিং মিল করেছে তা আজকে দুর্নীতির একটা ঘাঁটিতে পরিণত হয়েছে। ১৯৭৩-৭৪ সালে ৫২ লক্ষ টাকা, আর এই ৭৫ সালে সেটা বেড়ে দেড় কোটি টাকা লস হল। এই লস কি করে হয় সেটা আজকে আমাদের ভেবে দেখতে হবে। আমি এখানে পরিষ্কার করে বলতে চাই এখানে দুর্নীতি কমাবার ব্যবস্থা করা দরকার। এই কল্যাণী স্পিনিং মিলে বেশি দাম দিয়ে খারাপ তুলা কিনে সেই তুলা আবার কম দামে বিক্রি করে দিল, আমার কাছে হিসাব আছে, স্যার, তা আমি দেখিয়ে দিতে পারি। দুর্নীতির দায়ে সেখানে যে ম্যানেজিং ডাইরেক্টার তাকে অপসারণ করার অর্ডার দেওয়া হল। ১৪ তারিখে সে যাওয়ার আগে ৫৭২ বেল তুলা কম দামে বিক্রি করে দিল—১৯ টাকায় কিনে ১৮.৬০ পয়সায় বিক্রি করে দিল এবং এইভাবে সেখানকার লক্ষ লক্ষ টাকা নষ্ট হয়ে গেল। এইগুলি দেখবার জন্য রাজ্যপালের অর্ডারে এনকোয়ারি কমিটি হয়েছিল কিন্তু সেই এনকোয়ারির রিপোর্ট এখনও

তৈরি হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, নূতন ম্যানেজিং ডাইরেক্টার মাননীয় মন্ত্রী মহাশয়ের আদেশে সেখানে ডিসিপ্লিন রেস্টোর করার চেষ্টা এবং প্রোডাকশন গেন করার চেষ্টার। কথা বলেছেন, সেখানে এই অফিসারের এত বড় সাহস যে সে মন্ত্রী মহাশয়ের কথা ডিফাই করছে। যেখানে মন্ত্রী মহাশয় ম্যাকসিমাম প্রোডাকশনের কথা বলছেন সেখানে এরা কিভাবে কারচুপি করছে দেখুন। যেখানে ম্যানেজিং ডাইরেক্টার রিপোর্ট দিচ্ছেন যে ১৮০টি মেশিন চালু আছে সেখানে চেয়ারম্যানের রিপোর্ট দেখা যাচ্ছে ১৫০টি মেশিন চালু আছে। এইভাবে এদের রিপোর্টের মধ্যেও নানা কারচুপি করছে। নিউলি ফ্রেমড লগবুকের সঙ্গে ডেলি ওয়ার্ক রিপোর্টের কন্ট্রাডিকশন হচ্ছে। তাই আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে তিনি যদি এইসব কারচুপি ধরতে পারেন তা হলে নিশ্চয়ই পাবলিক সেক্টার সম্বন্ধে লোকের বাল ইমেজ মেন্টেন করতে পারবেন। আর তা না হলে পাবলিক সেক্টারের জন্য দেশের লোকের ভাল সহযোগিতা পাবেন না। আশা করি মন্ত্রী মহাশয় এইসব দুর্নীতি দূর করে পাবলিক সেক্টারকে আরও শক্তিশালী ও লাভজনক করে তুলবেন। এই আবেদন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ।

[5-30 — 5-40 p.m.]

**শ্রী মৃগেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিধাসভায় পাবলিক আন্ডারটেকিং সম্পর্কে আলোচনা করতে গিয়ে দেখছি, এটা সুখের বিষয় যে সকলের ঐক্যমত প্রতিষ্ঠিত হয়েছে যে এই দপ্তরের অগ্রগতি অব্যাহত। গত কয়েকদিন যাবৎ সি. পি. আই. সদস্যদের াবসথা খুব খারাপ, তাদের মধ্যে একমাত্র হরশঙ্করবাবু যতগুলি বিষয়ে আলোচনার জন্য আসছে, তাতে বক্তৃতা করে যাচ্ছেন। একা কুম্ভ রক্ষা করে নকল বুঁদির গড়। মহাবীর কুম্ভ কমারস অ্যান্ড ইন্ডাস্ট্রিতে রণং দেহি বলে ঝাঁপিয়ে পড়লেন, কিন্তু আন্ডারটেকিং-এর বেলায় তিনি আত্মসম্পর্ণের সুর দিয়েছেন, পাঁপড় ভাজা লেবুর আচার দিয়ে সুন্দরভাবে শেষ করেছেন। অবশ্য এই দপ্তরের মন্ত্রী মহাশয়কে তিনি কতকগুলি সুচিন্তিত পরামর্শ অগ্রগতির জন্য আর্থিক ক্ষেত্রে যে ভূমিকা গ্রহণ করেছেন, তার জন্য এই দপ্তরের মন্ত্রী মহাশয়, এই দপ্তরের রাষ্ট্রমন্ত্রী মহাশয় এবং এই দপতরের কর্মচারিবৃন্দের কাছে এই বিধানসভা বিশেষ কৃতজ্ঞতাভাজন হলেন, স্বীকার করছি। পশ্চিমবাংলার মতো সমস্যা কন্টকিত রাজ্য যে সমাজতন্ত্রের স্বপ্ন চিরকাল ধরে দেখেছি অথচ বার বার পুঁজিবাদী শোষণের কাছে, বার বার অ্যাডমিনিস্ট্রেটিভ ট্রাবলের কাছে আমরা চূড়াত হয়েছি, মার খাছি এই প্রতিকূল অবস্থার বিরুদ্ধে লড়াই করে এই দপ্তর ভারতবর্ষের ক্ষুদ্র রাজ্যে সমাজতন্ত্রের স্বপ্ন রচনা করতে প্রেরেছি, তার জন্য কে না কৃতজ্ঞতা জানাবে এই দপ্তরের প্রতি? মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই দপ্তরের রেকর্ড উন্নয়নের রেকর্ড, এই দপ্তর আগে ছিল শিল্প-বাণিজ্য দপ্তরের অঙ্গীভূত। ১৯৭২ সালের পর এই দপ্তরে ১২টি

ইউনিট আছে, আন্ডারটেকিং আছে, তার মধ্যে ১০টি আন্ডারটেকিং নিয়ে আমরা যাত্রা শুরু করেছিলাম, তখন ছিল লাল আলো, তখন কথা উঠেছিল দুর্গাপুর ক্যামিক্যালকে বিক্রি করে দিতে হবে, তখন কথা উঠেছিল দুর্গাপুর প্রোজেক্ট লিঃ-কে চালাতে পারব না, তখন কথা উঠেছিল পাবলিক আন্ডারটেকিং মানেই লস এবং সারা ভারতবর্ষে প্রচার যন্ত্রের মাধ্যমে পুঁজিবাদী শোষণ ব্যবস্থার পক্ষ থেকে বার বার ঘোষণা করা হয়েছিল যে সরকারের হাতে গেলেই শিল্প মার খায়। সরকারের হাতে সমস্ত শিল্প যন্ত্রপাতি তুলে দিলে, জাতীয়করণের বিরুদ্ধে এমন একটা আবহাওয়া প্রচারযন্ত্র মারফৎ পুঁজিবাদীরা প্রচার করেছিলেন যে আন্ডারটেকিং-এ লস হবে, প্রোডাকশন কমে যাবে, মিসম্যাজেনমেন্ট দেখা দেবে এবং তার জন্যই প্রোডাকশন নিচে চলে যাচ্ছে, এই অভিযোগ তুলে যখন সারা ভারতবর্ষে প্রচারযন্ত্র সোচ্চার হয়েছিল দক্ষিণপন্থী প্রতিক্রিয়াশীলরা, তখন ভারতবর্ষের ভিতর থেকে অর্থনৈতিক ট্রাবল ক্রিয়েট করে, ট্রেড ইউনিয়ন ট্রাবল ক্রিয়েট করে সি. পি. আই. এবং অন্য সমস্ত পার্টি এক সঙ্গে পুঁজিপতি প্রতিক্রিয়াশীলদের সমর্থন করেছিলেন, তখন জবরদস্ত শাসন ব্যবস্থা আন্ডারটেকিং ডিপার্টমেন্ট ক্ষমতা নিয়ে যে রেকর্ড সৃষ্টি করেছেন এ বিষয়ে অস্বীকার করবার চেষ্টা করি না কেন যে এই দপ্তরের পক্ষ থেকে গোলমাল আছে। তা সত্ত্বেও একথা স্বীকার করতে কোনও বাধা নাই যে এই দপ্তরের লস যা দেখছি, যে লস ১৯৭১ সালের, আমরা ১৯৭২ সালে দেখেছি তার তুলনায় সেটা অর্ধেকে নেমে গেছে। এই লসের মূল কারণ হল ইন্টারেস্ট এবং ডেপ্রিসিয়েশন গুণতে গুণতে লসে দাঁড়াচ্ছে। যদি ক্যাস হিসাবে ধরা যায় তা হলে আরও গর্ব করে বলা যায় পাবলিক আন্ডারটেকিং-এর ১২টি ইউনিটে আমরা লাভবান হতে চলেছি, একমাত্র দুর্গাপুর প্রোজেক্ট লিঃ খানিকটা ঠিক থাকলেই বাকি ১১টির ক্ষেত্রে আমরা নতুন নতুন কৃতিত্বের অধিকারী হয়েছি এবং এই কৃতিত্বের অধিকারী শুধু মন্ত্রিসভা এবং তার দপ্তরের কর্মচারিদের নয়, এটা গর্বের সঙ্গে বলতে পারি যে সিদ্ধার্থশঙ্কর রায়ের মন্ত্রিসভাকে অসমর্থন করে আমরা যারা এই বিধানসভায় এসেছি, প্রত্যেকেই গর্ব বোধ করি এই পাবলিক আন্ডারটেকিং-এর সাফল্যে, পশ্চিমবঙ্গের সমাজতন্ত্রের সাফল্যে, পাবলিক আন্ডারটেকিং-এর সাফল্যকে যারা কলুষিত করতে চান, যারা পাঁপড় ভাজা, আমসত্ত্ব, কাঁঠালের আমসত্ত্বের দিকে নিয়ে যেতে যান, তারা সবুজ আলো পছন্দ করেন না, লাল আলোকেই বেশি পছন্দ করেন। পশ্চিমবঙ্গের কল্যাণী স্পিনিং মিলে লস দেখাব হয়েছে, লস বেড়ে গেছে। আমি নিজে টেক্সটাইল ইউনিয়নের সঙ্গে যুক্ত আছি। গত কয়েক বছর ধরে পশ্চিমবাংলার বিভিন্ন টেক্সটাইল শিল্পে, বস্ত্র শিল্পে লেবার ওয়েজ প্রতিটি অ্যাওয়ার্ডে বেনে চলেছে, তুলোর দাম বেড়ে চলেছে, সুতোর দাম কমে গেছে।

আজকে কল্যাণী স্পিনিং মিল সম্বন্ধে না৷ কথা বলা হচ্ছে—পশ্চিমবাংলার সমস্ত সরকারি স্পিনিং মিল যেখানে আজকে লোকসান যাচ্ছে, সেক্ষেত্রে আমি ব্যক্তিগত দায়িত্ব

নিয়ে বলতে পারি কল্যাণী স্পিনিং লিস অন্যান্য সরকারি অধিকৃত স্পিনিং মিল থেকে অপেক্ষাকৃত ভালভাবে চলছে। যেসব খুঁটি মাটি দোষত্রুটি আছে তা সেই দপ্তর বিচার করবে। তবে সামগ্রিকভাবে দেখতে গেলে কল্যাণী স্পিনিং মিল পাবলিক আন্ডারটেকিং লস খেলেও এই দপ্তরের একটি ইউনিট হিসেবে পশ্চিমবঙ্গে বিভিন্ন উন্নতিশীল দপ্তরের মতো এটাও এগিয়ে চলেছে। এই পাবলিক আন্ডারটেকিং ডিপার্টমেন্টটি আমাদের পশ্চিমবঙ্গের এই মন্ত্রিসভার একটি গর্বের বিষয়। এর লসের কথায় বিরোধীপক্ষ থেকে বারবার এখানে তুলে ধরা হয়েছে। কিন্তু তবুও দেয়া যায় দুর্গাপুর প্রোজেক্ট লিমিটেড ১৯৭১-৭২ সালে যে লসে চলছিল। তা থেকে লস অনেক বেশি কমে গেছে— ৩৭৬.০৬ লক্ষ থেকে ১৯৭৪-৭৫ সালে লস কমে দাঁড়িয়েছে ১৫২.৬৫ লক্ষ টাকা। অর্থাৎ অর্ধেক থেকেও কম হয়ে গেছে লসের পরিমাণ। শুধু টাকার অঙ্কে লস কমেছে তা নয়, এই পাবলিক আন্ডারটেকিং ডিপার্টমেন্টে মূল কথা হল পাবলিক সার্ভিস অ্যামেনিটিস কত হল, প্রোডাকশন কতটা বাড়ল। কারণ দাম আমরা বাড়িয়ে দিতে পারি, কমিয়েও দিতে পারি। যদি প্রোডাকশন বাড়ানো যায়। অবশ্য সে সমস্ত প্রাইভেট ইণ্ডাস্ট্রিস আছে তাদের ইনকাম ট্যাক্স এর দু-নম্বর খাতা রাখার সুযোগ আছে, তিন নম্বর খাতা করে সেলস ট্যাক্স-এর হিসাব রাখবার সুযোগ-সুবিধা সেখানে রয়েছে। ম্যানেজমেন্ট এই ব্যবস্থা সেখানে করে থাকে। কিন্তু এই পাবলিক আন্ডারটেকিং তার এইসব সুযোগ-সুবিধা নাই। তাসত্ত্বেও আমাদের প্রোডাকশন টারগেট এর ক্ষেত্রে একটা উল্লেখযোগ্য পয়েন্ট তুলে ধরছি আজ। এমারজেন্সি পিরিয়ড-এ জরুরি অবস্থায় কোক প্রোডাকশন বেড়ে গেছে—দুর্গাপুর প্রজেক্টস্ লিমিটেডের ৫৩.৯২ পারসেন্ট। আজ অবশ্য এর লাভের অঙ্কে যেতে চাচ্ছি না। আমাদের হরশংকরবাবু বলেছেন ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনকে আমাদের দুর্গাপুর প্রজেক্ট লিমিটেড থেকে সস্তা দামে বিদ্যুৎ সরবরাহ করা হচ্ছে। তিনি জানেন না যে ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনকে দুর্গাপুর প্রোজেক্ট লিঃ থেকে সরাসরি কোনও বিদ্যুৎ দেওয়া হয় না। দুর্গাপুরের বিদ্যুৎ পেয়ে স্টেট ইলেকট্রিসিটি বোর্ড বাণিজ্যিক কারণে কী দামে তাদের বিদ্যুৎ দেন—তা আমার অবশ্য জানা নেই। তবে শুনেছি পশ্চিমবঙ্গ সরকার এ বিষয়ে অবহিত হবার পর এর প্রাইস সম্বন্ধে ইতিমধ্যে চিন্তা করছেন বলে আমার ধারণা। ইলেকট্রিসিটি ক্ষেত্রে পশ্চিমবঙ্গ একবারে অন্ধকার হয়ে যাবে এমন আশংকা দেখা দিয়েছিল। একদিন তো আমাদের বিধানসভা চলতে চলতে অন্ধকারে আর্তনাদ করে উঠলেন। বক্তৃতা দিতে দিতে অন্ধকার নেমে এলে। তার সঙ্গে আমাদের কলকারখানাও হতাশা নেমে এসেছিল এই বিদ্যুৎ সম্বন্ধে। আজকে দুর্গাপুর প্রোজেক্ট লিমিটেডের ইলেকট্রিসিটি প্রডাকশন অনেক বেড়ে গেছে। এই দপ্তরের যিনি কর্তা তার পরামর্শে একসঙ্গে কো-অপারেটিভ মাইন্ড নিয়ে পাবলিক আন্ডারটেকিং এর চিন্তাধারায় যে সমস্ত সাধারণ সরকারী কর্মচারী গরিব মানুষ কাজ করে চলেছেন সেই

সময় পাওয়ার ইলেকট্রিসিটি অদ্ভুতভাবে প্রোডাকশন বাড়িয়ে সারা পশ্চিমবঙ্গের কাছে তার কৃতিত্বের অধিকারী হয়ে রয়েছেন। এই ডিপার্টমেন্ট ৮০৫.৩৩ মিলিয়ন কিলোওয়াট আওয়ার ইলেকট্রিসিটি প্রোজাকশন করতে সমর্থ হয়েছি। পশ্চিমবঙ্গের পরিপ্রেক্ষিতে এটা উল্লেখ করছি কৃতিত্ব হিসাবে। শুধু তার ফলে সমালোচনা করলে চলবে না। এই অভাবনীয় কৃতিত্ব আপনাদের কাছে। প্রশংসারও দাবি রাখে। এটা বলতে আপনাদের গণতান্ত্রিক অধিকারে নিশ্চয়ই আটকায় না।

দুর্গাপুর কেমিক্যালসের ক্ষেত্রে এমারজেন্সি পিরিয়ডেও এর প্রোডাকশন বেড়ে গেছে ২৬.৭৭%—থ্যালিক অ্যানহাইড্রাইভ যেটার মেন প্রোডাক্টস দুর্গাপুর কেমিক্যালসের, সেটা সারা ভারতবর্ষের মধ্যে কৃতিত্বের দাবি রাখে। ফেনল-এর প্রোডাকশন বেড়েছে ২৫.৩ পারসেন্ট, কস্টিক সোডার প্রোডাকশন বেড়েছে ৬৯.৬ পারসেন্ট। এমারজেন্সি পিরিয়ডে অসাধারণ কৃতিত্বের অধিকারী হয়েছে এটা। আমরা দেখছি আরও উল্লেখযোগ্য ভূমিকা নিয়েছে—এই পাবলিক্ আন্ডারটেকিং ডিপার্টমেন্ট—যেটা আপনার কাছে বলার দরকার আযে বিধানসভায় সকলের সামনে—সেটা হল এই ইলেকট্রো অ্যালায়েড ইণ্ডাস্ট্রিয়াল লিমিটেড যেখানে ১৯৭১-৭২ সালে এই সরকার আসার সময় মাত্র ৮টা করে মেশিন তৈরি করে যেন, এখন সেই ইলেকট্রো অ্যালাটেড ইণ্ডাস্ট্রিয়াল লিমিটেড যেটা পাবলিক আণ্ডারটেকিং-এর একটা গর্বের বিষয়—যেখানে এখন তারা ৩১টা করে মেশিন উৎপাদন করছে।

[5-10 — 5-50 p.m.]

সেক্ষেত্রে নেট ১৯ হাজার টাকা প্রফিট করেছে। যে ইণ্ডাস্ট্রি উঠে যেতে বসেছিল, যে ইণ্ডাস্ট্রি জিনিসপত্র বাইরে থেকে ইমপোর্ট করে আনতে হত সেই ইণ্ডাস্ট্রি তাদের প্রোডাকশন বাড়িয়ে ইমপোর্ট করছে। আজকে মনে রাখতে হবে ওয়েস্টবেঙ্গল অ্যাগ্রো-ইণ্ডাস্ট্রিস কর্পোরেশন করেন যে আমসত্ত্ব বা পাঁপরের কথা বড় নয়, অন্যান্য প্রোডাকশনের ক্ষেত্রে, অন্যান্য এগ্রিকালচারাল টিলারসের ক্ষেত্রে স্পেয়ারস সাপ্লাই করে চলেছে এবং লাভের অংকটা বড় কথা নয়। তারা সারভিস দিয়েছে, অ্যামিনিটিস দিয়েছে, পাবলিক আণ্ডারটেকিং-এ যেটা মূল ফিলিপস সেই সারভিসের ক্ষেত্রে উল্লেখযোগ্য ভূমিকা নিয়েছে। ওয়েস্টবেঙ্গল স্মল ইণ্ডাস্ট্রিস কর্পোরেশান, এরা প্রফিট শুধু বাড়িয়ে যাননি, এরা শুধু ঋণ দেন নি, হাজার হাজার বেকার যুবককে মারজিন মানির মাধ্যমে এদের দ্বারা উপকৃত হয়েছেন। সার্ভিস ছাড়াও তারা অ্যামিনিটিসের সঙ্গে সঙ্গে এরা লাভের অঙ্ক বাড়িয়ে চলেছেন। তাই অত্যন্ত গর্বের সঙ্গে স্বীকার করতে হচ্ছে, ১২টা ইণ্ডাস্ট্রির মধ্যে একমাত্র দুটি সিক, বাকি ১০ লাভে চলছে। গ্রেট ইস্টার্ন হোটেল লোকসারে দায়ে ডুবে গিয়েছিল, সমস্ত জায়গায় ছাঁটাই হতে চলেছিল, সেই গ্রেট ইস্টার্ন হোটেল সরকারী হাতে আসার

পর মাত্র সাত মাসে আশানুরূপ লাভ করেছে। সাড়ে তিন লক্ষ টাকা প্রফিট করেছে। এর পরেও কি বলতে হবে যে পাবলিক আণ্ডারটেকিং ডিপার্টমেন্টের দূরদর্শিতা বা তাদের কার্যকরিতার অভাব আছে। আমি স্যার একটা বলি সি পি আইয়ের পক্ষ থেকে যে সাজেশান রাখা হয়েছে তাকে শ্রদ্ধা জানিয়ে বলি শ্রী হরশংকর ভট্টাচার্যের এই কদিনের বিধানসভায় আমি অত্যন্ত সাক্ষী থাকলাম তাঁর ঘনিষ্ট বন্ধু হিসাবে তিনি প্রথম এই দপ্তরের সঙ্গে করমর্দন করেছেন, এই দপ্তরের কল্যাণ প্রার্থনা তাঁর কণ্ঠ থেকে এসেছে। নিশ্চয় মার্কসীয়-লেলিনীয় নানারকম গন্ধ, সুগন্ধ মিশ্রিত যে করমর্দন তার যে ভাষা আমরা তার যথাসাধ্য মর্যাদা দেওয়ার চেষ্টা করব। এই কথা বলে আমি আপনার কাছে যে বেশি সময় নিয়েছি তার জন্য ক্ষমা চাইছি।

**শ্রীতান চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭২ সালের পর আমাদের পাবলিক অন্ডারটেকিং দপ্তর যে যোগ্যতার পরিচয় দিয়েছে আমরা দ্ব্যর্থহীন ভাষায় তার প্রশংসা না করে পারছি না। মানুষের ধারণা ছিল পাবলিক আণ্ডারটেকিং মানেই লস, পাবলিক আণ্ডারটেকিং কোনদিন লাভ করতে পারে না—এই ধারণা আজকে মিথ্যা প্রমাণিত হয়েছে। কিন্তু এই সঙ্গে সঙ্গে আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, আমাদের সহজ প্রবণতা অনেক সময় ইনক্রিমেন্ট পাবার জন্য ব্যালান্স সিটে লাভ দেখানো হয় পাবলিক আণ্ডারটেকিং-এ। আর প্রাইভেট সেক্টরে লস দেখানো হয় ইনকাম ট্যাক্স ফাঁকি দেওয়ার জন্য। সুতরাং লাভটা কি ধরনের লাভ, সেই লাভটা কিভাবে হয়েছে, সেটা কিন্তু খতিয়ে দেখা দরকার। ব্যালান্স সীটের লাভ সব সময় লাভ নয়। অনেক সময় উইন্ড ফল প্রফিট, অনেক সময় উইন্ড ড্রেসিং থাকে। এটা অ্যাকাউন্টসের কারচুপি থাকে। আর একটা কথা পাবলিক আণ্ডারটেকিং সম্বন্ধে বলব যে কারখানা সিক, কোনওদিন লাভ হবে না সেইরকম কারখানা হাতে নিয়ে বাহাদুরি দেখানোর কোনও মানে হয় না। আমরা অনেক সময় গরম গরম বক্তৃতা দিয়ে আসি, আমি অনেক পুরানো কারখানায় গরম বক্তৃতা দিয়ে এসেছি, কিন্তু সেই কারখানা ছ-মাস যেতে না যেতেই বন্ধ হয়েছে। সুতরাং এই বাহাদুরি কেনার কোন অর্থ হয় না যা কোনদিন ভ্যায়াবেল হবে না, তাকে শেষ করে দেওয়াই ভালো। তাকে সরকারের হাতে চাপিয়ে, সমাজতন্ত্রের আদর্শে আমরা বিশ্বাসী, আমরা পাবলিক আণ্ডারটেকিং-এ জয়যাত্রা চাই, আমরা পাবলিক আণ্ডারটেকিংয়ের নামে কলঙ্ক চাই না। মরা জিনিসকে নিয়ে বুড়ো মেরে খুনের দায়ি হতে চাই না এবং সেটাই হবে বাস্তবধর্মী। আর একটা কথা বাই-প্রোডাক্ট সম্বন্ধে বলব। নিশ্চয় বাই-প্রোডাক্ট হওয়া ভাল। যেমন আমাদের হরশংকরবাবু বলেছেন ভূষি থেকে তেল তৈরী করার কথা। বাই-প্রোডাক্ট করা ভাল, কিন্তু পরশুরামের গান্ডারীরাম বাটপারীয়ার মত যেন না হয়। গান্ডারিরাম বাটপারিয়া যেমন সেই চালকুমড়ো বলি দিয়ে তার থেকে ভেজিটেবল সুপ করে চরণামৃত করে প্যাক করে বিদেশে পাঠাবার ব্যবস্থা করেছিল। সেইরকম আকাশ-

কুসুম আজগুবী পরিকল্পনায় মিছিমিছি অর্থক্ষয় করার মানে হয় না। সুতরাং বাই-প্রোডাক্ট সম্বন্ধে রিয়ালিস্টিক অ্যাপ্রোচ চাই, আলতু-ফালতু বাই-প্রোডাক্ট করতে গিয়ে যে টাকা খরচা হবে সেটাই লস। এক্সপেরিমেন্ট করার মত অর্থ পশ্চিমবঙ্গে সরকারর হাতে নেই। সুতরাং যে কাজগুলোতে আশু লাভ হবে সে কাজ করবেন এবং সেটাই হবে বাস্তবধর্মী।

সুতরাং আজকে এক্সপেরিমেন্টের উপর নিশ্চয় খরচ করতে হবে। কিন্তু সেই এক্সপেরিমেন্ট এমন হবে যাতে আমরা বুঝতে পারব যে এই এক্সপেরিমেন্টের উপর অর্থব্যয় করলে আমাদের ভবিষ্যৎ কাজে লাগবে। এই গরীব দেশে এক্সপেরিমেন্ট একটা বিলাসিতা না হয়ে যায় সেদিকে বিশেষ দৃষ্টি দিতে হবে, সতর্কভাবে চলতে হবে। পাবলিক আণ্ডারটেকিং-এর আর একটা দোষ হচ্ছে মাথাভারী শাসন ব্যবস্থা। আই এ এস থেকে আরম্ভ করে ডবলিউ বি সি এস তার পর কেরাণী—এইভাবে একের পর এক ধাপে ধাপে নেমে আসে। এই ব্যাপারে আমি একটা চুটকি দিয়ে শেষ করব। ডাঃ বিধানচন্দ্ররায় একবার পাড়াগাঁয়ে গিয়েছিলেন। সবাই তাঁকে বলল স্যার, আপনি কিছু টাকা স্যাংশন করে দিন। উনি বললেন, ঠিক আছে— তোমাদের টাকা স্যাংশন হয়ে গেল। এক বছরের পর দেখল সেই চাষী টাকা আর পায় না। তারা বিধান রায়ের কাছে গিয়ে বলল, স্যার আমরা টাকা পাই নি। তখন তিনি বললেন, সেক্রেটারির কাছে যান, সেক্রেটারি বললেন, ডেপুটি সেক্রেটারির কাছে যান, ডেপুটি সেক্রেটারি বলল, অ্যাসিসেটেন্ট সেক্রেটারির কাছে যঅন, অ্যাসিসেন্ট সেক্রেটারি বললেন, কেরাণীর কাছে যান। তখন কেরাণীর কাছে গিয়ে সেই চাষি হাজির হল। চাষি তখন তার পায়ে হাত দিয়ে বলল, আমার ঠাকুরদাদাও জানে না গভর্নমেন্ট কাকে বলে। এখন দেখছি গভর্নমেন্ট বলতে ঐ কেরাণী। আজকে এখানে সেই অবস্থা হচ্ছে। সরকারের এই যে দীর্ঘসূত্রতা হয়, এই যে চেন এর জন্যই সেটা হয়। আজকে পাবলিক সেক্টরে সবচেয়ে বেশি অসুবিধা হচ্ছে কুইক ডিভিসন। যারজন্য তারা প্রাইভেট সেক্টরের কাছে হেরে যায়। কুইক ডিসিসন নিতে পারে না। কোন কিছু করতে গেলে তাকে সেই ফাইল নিয়ে সেক্রেটারি থেকে আরম্ভ করে ধাপে ধাপে চেষ্টা চালিয়ে যেতে হয়—কুইক ডিসিসন নেবার উপায় নেই। এই হচ্ছে ডিফেক্ট পাবলিক সেক্টরের যেটা প্রাইভেট সেক্টরে নেই। সেই রাইটার্স বিল্ডিংসের ছাঁচে এগিয়ে যেতে হয়। প্রাইভেট সেক্টরে যে লিবার্টি আছে। আজকে এখানেও সেই লিবার্টি দিতে হবে—তা না করলে চলবে না। আজকে পাবলিক আণ্ডারটেকিংসে যে ডিফেক্ট সেই ডিফেক্ট হচ্ছে কুইক ডিসিসন আর হচ্ছে মাথাভারী শাসন ব্যবস্থা। তাই এই দিকে আমাদের বিশেষ নজর দিতে হবে যাতে প্রাইভেট সেক্টরের মত করা যায় এবং সেদিকে লক্ষ্য রেখে আমাদের এগুতে হবে। অবশ্য পাবলিক আণ্ডারটেকিংয়ে যে কিছু কিছু দোষ নাই, একেবারে দোষমুক্ত সে কথা আমি বলি না। একটু আগে আমাদের নরেশচন্দ্র চাকী মহাশয় সে কথা বলে গেছেন। এই যে কল্যাণী স্পিনীং মিল—আমার

ধারণা কল্যাণী স্পিনীং মিলের মত অন্য কোন মিলে এই রকম আধুনিক ধরনের মেসিন নাই। কিন্তু প্রাইভেট সেক্টরে অত্যন্ত পুরানো মেশিন নিয়ে, পচা মেশিন নিয়ে যে লাভ করছে কল্যাণী স্পিনীং মিল তা করতে পারছে না। আমরা জানি সমস্ত কটন মিলের অবস্থা বর্তমানে খারাপ। আজকে কেন লাভ হচ্ছে সে সম্বন্ধে তদন্ত করা দরকার। অবশ্য পাবলিক আণ্ডারটেকিং-এর লাভ করাই উদ্দেস্য নয়। আমরা নিশ্চয় খুব বেশি লাভ করতে চাই না। গলাকাটা লাভ আমরা চাই না। কিন্তু তাই বলে সেখানে কেবল লোকসান হবে এও হতে পারে। লস দিয়ে কোন বিজনেস চলতে পারে না। আজকে পাবলিক আণ্ডারটেকিং-এ এই উদ্দেশ্য হওয়া উচিত গলাকাটা লাভ করব না, আবার লসও হতে দেবে না। অন্তত নো প্রফিট নো লস যাতে হয় সেটা দেখতে হবে। আজকে কল্যাণী স্পিনিং মিলের অবস্থা সেইরকম হবে এটা আমি আশাকরি। আর একটা কথা বলে আমি শেষ করব। আমাদের দক্ষিণপন্থী প্রতিক্রিয়াশীল যারা জনসংঘ আদি কংগ্রেস বাদ দিয়ে ঐ সি পি এম যুক্তফ্রন্ট সরকারের আমলে কি পাবলিক আণ্ডারটেকিং কি প্রাইভেট সেক্টর সব জায়গাতেই তারা আঘাত হেনেছিল—প্রডাকশন একেবারে বন্ধ হয়ে গিয়েছিল। বর্তমানে আমরা সেগুলি চালু করেছি। কিন্তু এদেরই জুলুমবাজির জন্য পাবলিক সেক্টরে অনেক রকম অসুবিধা সৃষ্টি এখনও হচ্ছে। সেখানে চাকুরীর জন্য জুলুম গণ্ডগোল সৃষ্টি করে। অনেক সময় অফিসাররা বাধ্য হয়ে চাপে পড়ে চাকুরি নিয়েছে।

[5-50 — 6-00 p.m.]

নেয় নি ঠিক নয়—ভয়ের চোটে কারখানায় লোক নিয়েছে। আজকে তাই আমি বলব পাবলিক সেক্টরে উৎপাদন ব্যবস্থার সাথে সাথে লোক নিয়োগের একটা সুচিন্তিত নীতি হওয়া দরকার। যে গরম দেখাতে পারছে তারই লোক নিয়ে নেওয়া হচ্ছে। সবই গরমের ব্যাপার— সুচিন্তিত নীতি কই? সেটার কোন একটা এলাকা করে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে হওয়া উচিত, কিন্তু আজ পর্যড়ত হয় নি। আমি জানি ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশন কোনওদিন লাভ করতে পারবে না। মস্তানদের চাপে অফিসাররা থাকতে চায় না, প্রাণ ভয়ে পালিয়ে যাচ্ছে। কারখানায় ৭-৮টি ইউনিয়ন। ইউনিয়নের মস্তানরা এসে টেবিল চাপড়ে বলল, এই ৭ জন আমার লোক, অন্য ইউনিয়নের মস্তান এসে বলল, এই ১০ জন আমার লোক, এদের নিতে হবে—এই হচ্ছে অবস্থা। আজকে সত্য কথা বলতে আমার কোনও ভয় নেই, নিজেদের দুর্বলতা ঢাকার কোনও সুযোগ নেই। আমি তাই মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব অন্ততঃ পাবলিক সেক্টরে লোক নিয়োগের একটা সুচিন্তিত নীতি ঠিক করা হোক৷ এটা যদি না করা যায় তাহলে আপনি ভবিষ্যতে যে কারখানাই খুলবেন সেখানে দেখবেন যে যত গায়ের জোর দেখাতে পারবে তার লোক চাকরি পাবে, তা না হলে চাকরি পাবে না, মস্তানদের একটা আড্ডাখানায় পরিণত

হবে। তারা সেখানে গায়ের জোর ফলাবে, ভবিষ্যতে চাকরি পাওয়া কঠিন হয়ে দাঁড়াবে। তাই আমি বলব, আপনি যদি একটা নিয়োগ নীতি ঠিক করতে না পারেন তা হলে কোনদিন কারখানা ভালভাবে চলতে পারে না, সেখানে ডিসপ্লিন থাকবে না, ডিসিপ্লিন যাতে রাখতে পারা যায় সেই পদ্ধতি আপনাকে গ্রহণ করতে হবে। ধন্যবাদ।

**শ্রী নিরঞ্জন ডিহিদার ঃ** মাননীয় স্পিকার, স্যার, এর উপর অনেক বক্তব্য হয়েছে এবং মৃগেনবাবু একটি বক্তব্য রাখলেন, সম্ভবত তিনি জানেন না বলেই এটা বলেন। তার কারণ হচ্ছে সি পি আই পরিচালিত এ আই টি ইউ সির টু দেয়ার পলিসি—এই দুটো পলিসি বহুদিন আগে থেকেই ছিল, তখন যুক্তফ্রন্ট সরকার হয়নি—পাবলিক সেক্টর ইণ্ডাস্ট্রির ক্ষেত্রে শ্রমিকদের কি ধরনের নীতি, তার প্রাইভেট সেক্টরের ক্ষেত্রে কি ধরনের নীতি হবে—এই দুই ধরনের নীতি নেওয়া হয়েছিল এবং সি পি আই পরিচালিত ইউনিয় এ আই টি ইউ সির আন্দোলনকে পাবলিক সেক্টর ইণ্ডাস্ট্রির ক্ষেত্রে সেইভাবেই পরিচালনা করেছিল। এটা ঠিক সেই সময় কংগ্রেস পরিচালিত এ. আই. টি. ইউ. সি., সি. পি. আই. পরিচালিত ইউনিয়ন এ. আই. টি. ইউ. সি. অন্যান্য ট্রেড ইউনিয়নগুলি অনেক অপব্যাখ্যা করেছে এবং তার ফলে তথাকথিত প্রসারও সম্ভব হয়নি। এটা ঠিক আমরা পাবলিক সেক্টর ইন্টাস্ট্রিকে সাহায্য করবার জন্য বার বার বলেছি এবং পাবলিক সেক্টরে ইন্ডাস্ট্রি যাতে হয় তার জন্য বার বার বলেছি এবং শ্রমিকদের সেইভাবে আন্দোলন গড়ে তোলার জন্য বক্তৃতা, তাদের বোঝানোর চেষ্টা করেছি। পাবলিক সেক্টর ইন্ডাস্ট্রির ক্ষেত্রে কতকগুলি জিনিস আজ হওয়া প্রয়োজন। পাবলিক সেক্টর ইন্ডাস্ট্রির স্বার্থে শ্রমিকরা যাতে কাজ করে সেই রকমভাবে তাদের বোঝাতে হবে। পাবলিক সেক্টর ইন্ডাস্ট্রির ম্যানেজমেন্টে যারা রয়েছে অর্থাৎ সেখানকার ম্যানেজার বা অন্যান্য কারিগরি অধ্যক্ষ তাদের মনোভাব আজকে সেইভাবে গড়ে তুলতে হবে, তা না হলে পাবলিক সেক্টর ইন্ডাস্ট্রির ডেভেলপমেন্ট হতে পারে না। সি. পি. আই. পাবলিক সেক্টর ইন্ডাস্ট্রিকে সমর্থন করেছে এবং তাকে সহযোগিতা দিয়ে এসেছে এটা মৃগেনবাবু জানেন না। যাই হোক, আমি মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণের সময় বলেছি এই পাবলিক সেক্টরের ক্ষেত্রে যেটা একটা নিউ ফিচার এবং বিগত দিনগুলিতে দেখা গেছে পাবকি ইন্ডাস্ট্রিগুলিতে আগে যা ছিল সেটা এখন ব্রেক থ্রু পয়েন্টে এসেছে, সেটা শুধুমাত্র এখানকার পাবলিক আন্ডারটেকিং-এর ক্ষেত্রে নয়, সেন্ট্রাল গভর্নমেন্টের যে সমস্ত পাবলিক সেক্টরগুলি রয়েছে সেখানেও এই ব্রেক থ্রুর প্রস্তাব এসেছে। এটা দীর্ঘ দিরে মধ্য দিয়ে এসেছে এবং ইন্ডাস্ট্রি ক্ষেত্রে শ্রমিক শ্রেণীর সহযোগিতা এবং সরকার প্রচেষ্টা থাকার ফলেই সম্ভব হয়েছে এবং পাবলিক আন্ডারটেকিং-এর ক্ষেত্রে পশ্চিমবঙ্গ একটা ব্রেক থ্রু পয়েন্টে এসেছে, এ বিষয়ে কোনও ভুল নেই। এইজন্য আমি সেই দিন ডাঃ জয়নাল আবেদিন সাহেবকে ধন্যবাদ জানিয়েছিলাম, আজকে আবার তাকে ধন্যবাদ জানাব যে তার সুযোগ্য পরিচালনার ফলেই এটা সম্ভব হয়েছে

এবং সেই সঙ্গে পাবলিক আন্ডারটেকিং-এর যে সমস্ত শ্রমিক কর্মচারী রয়েছে এই অগ্রগতির জন্য যারা অনেক কাজ করছে, তাদের মনোভাব, তাদের পরিশ্রমকে আমরা স্বীকৃতি দিতে চাই, অভিনন্দন জানাই।

দু-একটি ইন্ডাস্ট্রিজ সম্পর্কে বলি। যেমন ধরুন, দুর্গাপুর কোক ওভেনের কথা। আজকেই খবর এসেছে যে দুর্গাপুর কোক-ওভেন যে গ্যাস সাপ্লাই করে থাকে তাতে এখানকার অরিয়েন্টাল গ্যাসকে বলেছে সেই পরিমাণ গ্যাস আর দিতে পারবে না। স্যার, এই কোক-ওভেন সম্পর্কে একটু ব্যাখ্যার প্রয়োজন আছে। আমরা বলছি এই জন্য যে পাবলিক সেক্টারকে অ্যাজ এ হোল ব্যাপারটি নিয়ে ভাবতে হবে। স্যার, আমাদের ইন্ডাস্ট্রিজগুলির মূল কথা হচ্ছে, আমরা যে সমস্ত মেশিনারি বসাই তারপর প্রিভেন্টিভ মেনটেন্যান্সের ব্যাপারটা আমাদের দেশের ইন্ডাস্ট্রিজে কোথাও নেই। যার ফলে ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রিজ অ্যাজ এ হোল মার খেয়েছে। এই প্রিভেন্টিভ মেনেটেন্যান্স দুর্গাপুর কোক-ওভেনের ক্ষেত্রেও ছিল না। দুটি ব্যাটারি চললে যেখানে দুটি স্টান্ড বাই ব্যাটারি থাকার কথা সেখানে একটিমাত্র আছে। দুটি হলে সেখানে প্রিভেন্টিভ মেনটেন্যান্স হতে পারত কিন্তু সেটা না হবার ফলে সেটাকে এমন একটা জায়গায় এনে ফেলা হয়েছে যে পুল ব্রেক-ডাউন হয়ে যেতে পারে। তা যদি হয় তা হলে গ্যাস সাপ্লাই পুরোপুরি বন্ধ হয়ে যেতে পারে। সুতরাং একথাটা মনে রাখতে হবে যে প্রিভেনটিভ যে মেটেন্যান্স তাকে যেমন চালু করা উচিত অন্যদিকে এক্ষেত্রে স্ট্যান্ডবাই ব্যাটারি রাখা দরকার তা না হলে ইন্ডাস্ট্রিজের ক্ষেত্র ভবিষ্যতে আরও অন্ধকারাচ্ছন্ন হয়ে পড়বে। স্যার, এই দুর্গাপুর কোক-ওভেনের এস্টিমেটেড ক্যাপাসিটি ছিল ৩৫ মিলিয়ান কিউবিক ফিট, সেখানে তারা করেছে মাত্র ১৫ মিলিয়ান এবং আজকে সেটা এসে দাঁড়িয়েছে ৫ থেকে ৬ মিলিয়ান কিডবিক ফিটে। আর তা থেকে তারা সাপ্লাই করছে ৩১/২ হাজার কিউবিক ফিট। আর বাকি গ্যাসের অবস্থা কি? সেখানে সেটা আরও কয়েক জায়গায় দেওয়া হচ্ছে—স্টিলকে দিচ্ছে, এইচ. এল.-কে যাদের কোনও মিটার নেই, হিসাব নেই। এই যে গ্যাসটা স্যার, সেন্ট্রাল গভর্নমেন্টের সংস্থাগুলি নিচ্ছে সেখানে একটা হিসাব রাখা দরকার। স্যার, এই প্রসঙ্গে পাবলিক আন্ডারটেকিং কমিটির সঙ্গে একটি জায়গায় গিয়েছিলাম সেই ব্যাপারে কিছু বলছি। স্যার, বর্ধমানের কাছে একটা কোল্ড স্টোরেজ আমরা দেখতে গিয়েছিলাম এবং দেখলাম সেটা লসে রান করছে। আমি জিজ্ঞাসা করেছিলাম সেখানে যে, এই যে বাড়িগুলি আছে এর ইলেক্ট্রিক চার্জ কে দেয়? শুনলাম সেটা ডি. ভি. সি.-র বাড়ি কিন্তু ইলেক্ট্রিসিটির চার্জের সমস্তটা নেওয়া হয় ঐ কোল্ড স্টোরেজের কাছ থেকে যেটা ডাঃ জয়নাল আবেদিনের দপ্তরের আওতায়। স্যার, যে টাকাটা কেন্দ্রীয় সরকারের দেয় সেই টাকাটা ঐ উদোর পিন্ডি বুদোর ঘাড়ে চাপার মতোন এই সরকারের ঘাড়ে চাপছে। সেখানে ৪৫ হাজার টাকা ইয়ারলি ট্যাক্স দিতে হয়। স্যার, সেখানে ঐ কোল্ড স্টোরেজে জিজ্ঞাসা করেছিলাম

আপনাদের এটা কত দিন চলে? তারা বলেছিলেন, ৬ মাস চলে, আলু থাকে, তারপর আমরা মেন্টেন্যান্স করি। স্যার, বড় বড় কারখানাগুলি যেখানে ১০/১২ দিনের বেশি মেন্টেন্যান্সের জন্য নেয় না সেখানে ঐ একটা ছোট্ট কোল্ড স্টোরেজ ৬ মাস ধরে মেন্টেন্যান্স করছে। কাজেই স্যার, এটা বোঝা যাচ্ছে, সেটা ঐ সময়টা আইডেল পড়ে থাকে। সেখানে ডিপ ফ্রিজ করে মাছ রাখা যেতে পারে, সব্জি রাখা যেতে পারে বা কাজে লাগানো যেতে পারে এবং আমি মনেকরি আমাদের সেসব দিকে চিন্তা করা দরকার, আনন্দের নাচার কিছু নেই। এটা বলা যেতে পারে বেক থ্রু। সেই ব্রেক থ্রুর নিশ্চয় স্বীকৃতি দিতে হবে, আমাদের দেশের বর্তমান অবস্থাকে স্বীকৃতি দিতে হবে।

[6-00 — 6-10 p.m.]

কিন্তু মনে রাখতে হবে সঙ্গে সঙ্গে যে এই সমস্ত ল্যাকুনা যা রয়েছে সেগুলি যদি দূর করা না হয়, আগামী ভবিষ্যতে ব্রেক থ্রু দিকে এগিয়ে যেতে হবে, সেই এগিয়ে যাবার কথা যদি না ভাবি তা হলে সেটা দূরদর্শিতার কথা হবে না। সেই দিক থেকে আমি দুর্গাপুর কোক-ওভেন একটা উদাহরণ হিসাবে রাখলাম এবং এই কোল্ড স্টোরেজেও একটা উদাহরণ হিগাবে রাখলাম, এগুলির দিকে নজর রাখা উচিত। এটা সমস্ত ইন্ডাস্ট্রিজের ক্ষেত্রে প্রযোজ্য, এটা মাননীয় মন্ত্রী মহাশয়কে চিন্তা করতে বলছি, ভাবতে বলছি। কারণ একটা আশার আলো দেশে এসেছে এবং এটা ঠিক পাবলিক আন্ডারটেকিংস আজকের দিনে যখন একটার পর একটা প্রাইভেট সেক্টর ইন্ডাস্ট্রির ঝাপ বন্ধ হচ্ছে এবং সিক ডিক্লায়ার করার প্রবণতা বাড়ছে তখন পাবলিক আন্ডারটেকিং-এ কিছু লাভ থেকে যাচ্ছে তখন তাদের সিক হবার প্রবণতা একদিকে দূর হবে। অন্য দিকে আবার জনসাধারণের সমর্থন আসবে পাবলিক সেক্টরের দিকে এবং পাবলিক আন্ডারটেকিং-এও আসবে। সেজন্য এর গুরুত্ব অত্যন্ত বেশি বলে আমি জয়নাল সাহেবকে বলি অবশ্য তিনি যে ভাষায় আমাদের জবাব দিয়ে থাকেন সেই ভাষায় জবাব পাবার আশায় বলছি না, এটাকে ভাল করে বুঝবার জন্য বলছি। কারণ যখন এটাতে প্রোগ্রেস হয়েছে, এটা অক্ষয় থাক, অব্যয় থাক এবং এটা যাতে বাড়ে সেদিক থেকে লক্ষ্য রেখে আমি আমার বক্তব্য রাখছি। এবারে অ্যাগ্রো ইন্ডাস্ট্রিজ সেন্টার সম্পর্কে দু-একটা কথা বলব। কারণ এটা ফ্যাক্ট, এটাকে অস্বীকার করে লাভ নেই। আপনি আমাদের পাঠিয়েছিলেন, আমরা অন্যান্য প্রদেশে দেখেছি, সব জায়গায় মোর অর লেস দেখা গেছে অ্যাগ্রো ইন্ডাস্ট্রিজ সেন্টার, এটা প্রায় একটা সেলিং এজেন্টের মতো—অর্থাৎ মাল কিনছে, চাষীর সঙ্গে কন্ট্রাক্ট করছে, বিক্রয় করছে। এটাকে দালালি বলুন আর যাই বলুন জানি না, তবে এইরকম হচ্ছে। ইভেন কয়লাতেও এই জিনিস হচ্ছে। কাজেই এটা হচ্ছে ঘটনা। আমাদের পার্টির নেতা, তিনি যেখানে মুখ্যমন্ত্রী সেখানেও এই জিনিস হচ্ছে। আর একটা জিনিস দেখলাম

কর্ণাটকে। সেখানে তারা ম্যাচ ফ্যাক্টরি করেছে, সাবানের ফ্যাক্টরি করেছে এবং ফ্রুট জুসের ফ্যাক্টরিও করেছে। সেখানে তারা যে অ্যাগ্রো ইন্ডাস্ট্রিজ সেন্টার করেছে, কর্পোরেশন করেছে সরকার থেকে তাদের ১৫ লক্ষ টাকা দিয়েছেন। অথচ ব্যাঙ্ক থেকে লোন দিয়েছে ৮৫ লক্ষ টাকা। সেখানে তারা যে ফ্যাক্টরি করেছে তাতে দেখা যাচ্ছে কর্ন-ফ্লেক হচ্ছে, তার বাই-প্রোডাক্ট হচ্ছে সুজি, তার বাই-প্রোডাক্ট হচ্ছে গ্লিসারিন, তার বাই-প্রোডাক্ট নুন পর্যন্ত সেখানে হচ্ছে। সেখানে সাবানের ফ্যাক্টরিতে দেখে এলাম তাদের নিজস্ব বিল্ডিং আছে, নিজস্ব অফিস আছে, নিজস্ব এস্টেট আছে। এটা আমি কর্ণাটকে দেখেছি। কেরলেও নিজস্ব এস্টেট আছে। এমনকি যদিও তামিলনাড়ু সরকার, যে সরকারের পতন হয়েছে, আমরা সমর্থন করি না সেখানেও এই জিনিস আছে। তারা সেখানে বড় বড় জাল তৈরি করছে, নাইলনের জাল তৈরি করার জন্য ফ্যাক্টরি করেছে ইন কোলাবোররেশন উইথ জাপান। অ্যাগ্রো ইন্ডাস্ট্রি থেকেও জাল তৈরি করা হচ্ছে। বড় বড় জেলেদের কাছে ঐ জাল সাপ্লাই করা হবে কারণ ঐ ছোট ছোট জেলেরা এটা কিনতে পারবে না। আমাদের এখানে আমরা দেখেছি ইন কোলাবোরেশন উইথ সার্টেন প্রাইভেট পার্টিজ কিছু কিছু চাষের ক্ষেত্রে যে সমস্ত ইমপ্লিমেন্টস বা মেশিনারি তৈরি হচ্ছে সেগুলি পর্যন্ত মোটামুটিভাবে দেওয়া হচ্ছে যে ঐ বড় বড় চাষী, জোতদার তাদের হাতে। অর্থাৎ ছোট চাষী, গরিব চাষী তাদের হাতে অ্যাগ্রো ইন্ডাস্ট্রিজের সমস্ত সুযোগ-সুবিধা গিয়ে পৌঁছায় না। সেজন্য একটা সাজেশন রাখব, তিনি পারেন কিনা সেটা দেখুন। তবে বলা যত সহজ করা তত সহজ নয়, এটা আমি জানি। তবুও এটা করতে পারেন কিনা যে, একদিকে অ্যাগ্রো ইন্ডাস্ট্রিজ সেন্টার সেখানকার ওয়ারকারস রিপ্রেজেন্টেটিভ প্লাস কৃষক সমিতি প্লাস কৃষক রিপ্রেজেন্টেটিভ নিয়ে একটা কমিটি করে দেওয়া যায় কিনা, যাদের হাত দিয়ে সার, ফার্টিলাইজার, পেস্টিসাইডস এবং পাম্প সেট ইত্যাদি তারা নিতে পারে এবং ছোট ছোট চাষীরা, গরিব চাষীরা এগুলি পেতে পারে। কাজেই এইরকম কোনও কমিটি তিনি করতে পারেন কিনা সে সম্পর্কে চিন্তা করে দেখবেন, এটা আমি অনুরোধ করছি। তা ছাড়া আর একটা কথা বলতে চাই যে, তারা যে সমস্ত মেশিনারি ইত্যাদি সাহায্যের জন্য অ্যাগ্রো ইন্ডাস্ট্রিজ সেন্টার থেকে অ্যাডভার্টাইজমেন্ট করেন, সেগুলি হচ্ছে ইংরেজি কাগজ। স্টেটসম্যান, অমৃতবাজার পত্রিকা, এইসব কাগজ গ্রামের চাষীরা পড়ে না, এবং বাংলা যে দৈনিক কাগজ তাও তারা পড়ে না। এইসব দৈনিক কাগজ গ্রামে জোতদার, ধনী চাষী পড়ে এবং এইসব বিজ্ঞাপনের কথা তারা বাবুদের কাছ থেকে শোনে। সেইজন্য বিভিন্ন শহরে যেসব সাপ্তাহিক কাগজ আছে, সেইসব সাপ্তাহিক কাগজের মাধ্যমে অ্যাডভার্টাইজমেন্টের ব্যবস্থা করুন, তাতে সুফল পাওয়া যাবে। সুতরাং আজকে প্রচারের কথা ভাবতে হবে। আর একটা কথা বলব, যেটা হরশঙ্করবাবু বলেছেন, আমি বলছি, ম্যানেজমেন্টের মাধ্যমে ওয়ার্কারদের আপনারা নিন। কারণ পাবলিক আন্ডারটেকিং-

এর ক্ষেত্রে ওয়ার্কাররা যে সহযোগিতা করেছে তাকে যথোপযুক্ত সম্মান দেখানোর দায়িত্ব আছে। তাদের ম্যানেজমেন্টের মধ্যে নিয়ে নিন, তাতে আপনারা সুফল পাবেন। এটা শ্রীমতী ইন্দিরা গান্ধীর ঘোষিত যে ২০ দফা কর্মসূচি, তারই একটা অঙ্গ, এটা আশা করি মন্ত্রী মহাশয় দেখবেন। আর একটা কথা বলছি, কলকাতার কাছেই অ্যাগ্রো ইন্ডাস্ট্রিজ সেন্টারে ৫০ জন ওয়ার্কার আছে, তারা বেতন পাচ্ছে ৩ টাকা ৫০ পয়সা করে, যেখানে সরকার থেকেই ৬.৮৩ পয়সা মিনিমাম ওয়েজ ঠিক হয়ে আছে। তা ছাড়া, আপনি বলেছেন যে কিছু কিছু জায়গায় নিজের প্রোডাকশন করেন, পাম্প সেট ইত্যাদি, কিন্তু তারাতলায় যে কারখানা করেছেন, তাতে শুধু স্টোর করা হয়। এই প্রোডাকশনের স্তরে যদি না যেতে পারা যায় তা হলে যে অগ্রগতি কিছু কিছু দেখা যাচ্ছে, সেটা থাকবে না, সেটা না থাকলে দেশ পিছিয়ে পড়বে। এই বলে এই ব্যয়বরাদ্দকে বিরোধিতা না করে, আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তুহিনকুমার সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রদ্ধেয় জয়নাল সাহেব, তার অনেকগুলো ব্যবসা আছে, তিনি অনেক দোকানের মালিক। তিনি দোকানদার, পাশাপাশি তিনি সমবায় করেন, আবার কুটির শিল্প করেন, তিনি ফ্যাক্টরি করেন, তিনি স্পিনিং মিল করেন, তিনি পাম্প সেট করেন, তিনি ইলেক্ট্রিফিকেশন করেন, তার ফরেস্ট আছে, অনেক কিছু আছে। তিনি এমন একটা বড় দোকানদার। কিন্তু মুশকিল হচ্ছে দোকানের মালিক সবসময় বোধহয় তার কর্মচারীরা কি করছেন, নজর রাখতে পারেন না। যদিও তাকে শক্ত লোক বলে কর্মচারীরা কি করছেন, নজর রাখতে পারেন না। যদিও তাকে শক্ত লোক বলে কর্মচারীরা ভয় করেন বলে ১৯৭২ সাল থেকে ১৯৭৬ সালের মধ্যে দোকানের লস অবস্থা থেকে অন্তত কিছুটা মুক্তি পেয়েছেন, কিন্তু টোটাল যে লস হয়েছে, সেই লস এখনও পর্যন্ত জয়নাল সাহেব পাবলিক আন্ডারটেকিং-এ তার যে ইনভেস্টমেন্ট, তিনি তা তুলতে পারেননি। এতে এত প্রশংসার কিছু নেই, এতে স্তুতিরও কিছু নেই, আবার হতাশারও কিছু নেই। কয়েকটি ডিপার্টমেন্টে বাল লাভ হতে পারে, ডি. পি. এল.-এ হতে পারে, ডি. সি. এল.-এ হতে পারে, স্পিনিং-এ হতে পারে, কিন্তু এমন অনেক জায়গা আছে পাবলিক আন্ডারটেকিং-এ বলালম দোকানদার, ব্যবসা করতে নেবেছেন, পাশাপাশি জনগণের সার্ভিস দিতে নেবেছেন।

[6-10 — 6-20 p.m.]

অ্যাগ্রো ইন্ডাস্ট্রিসের কথা অনেক বক্তাই বলেছেন, স্পিনিং মিলের কথাও বলেছেন এবং বিভিন্ন ডিপার্টমেন্টের কথা বলেছেন। সুতরাং আমি খতিয়ে আর বলতে চাই না। অ্যাগ্রো ইন্ডাস্ট্রিসের ব্যাপারে আমি শুধু বলব যে, এই বিভাগের যে সমস্ত আপনার অফিসারস আছেন তারা একটু মহীশূরে গিয়ে ঘুরে আসুন, দেখে আসুন কেরালায় গিয়ে

যে, ৫ কোটি টাকার ইনভেস্টমেন্ট নিয়ে মেজ মিলিং ইন্ডাস্ট্রি হয়, স্পিনিং মিল হয়, ট্রাক্টর ইন্ডাস্ট্রি হয়। সিড সাপ্লাই-এর ক্ষেত্রে, বীজের সরবরাহের ক্ষেত্রে আপনারা যদি সেখানে যান তা হলে সেটাও দেখতে পারবেন যে তারা কি ব্যবস্থা করেছে। আপনারা যদি মাদ্রাজে যান তা হলেও এই জিনিস দেখে আসতে পারবেন। যদি ফিশারি কর্পোরেশনের কথা ধরেন, পাবলিক আন্ডারটেকিং-এ যে ফিশারিস ইন্ডাস্ট্রিস আছে তারা জমি নিয়েছিল, জায়গা নিয়েছিল, টাকা খরচ হয়েছিল, মাছ কিন্তু ওঠেনি। দয়া করে ওরা একবার মাদ্রাজে ঘুরে আসুন, দয়া করে ওদের একবার কেরালায় পাঠিয়ে দিন, ওরা সত্যিকারের অভিজ্ঞতা নিয়ে বুঝে আসবার চেষ্টা করুন। মোদ্দা কথা, মেটা কথা সরকারি অর্থ গরিব জনসাধারণের অর্থ, সেই অর্থ যাতে এইরকমভাবে দুর্নীতির মধ্যে দিয়েই হোক, লিকেজের মধ্যে দিয়েই হোক বা যে কোনও পদ্ধতির মধ্যে দিয়েই হোক তা যেন নষ্ট করা না হয় এবং সেদিকে লক্ষ্য রাখবার জন্য আমি দোকানদার মহাশয়কে অনুরোধ করব। আমি শুধু একটা কথা বলতে চাই, একটি মাত্র কোল্ড স্টোরেজ আছে আপনার ডিপার্টমেন্টে এবং সেটা বর্ধমানে। একটা কোল্ড স্টোরেজের কাজ হচ্ছে সেখানে চাষীর আলু কিনে, আলু রাখা এবং বিক্রি করা, তাতেই তাদের বছরের পর বছর লস হচ্ছে। কেন লস হচ্ছে, তার যদি আপনি উপযুক্তভাবে পরীক্ষা না করেন, হিসাব না করেন এবং উপযুক্ত ব্যবস্থা যদি গ্রহণ না করেন তা হলে মাননীয় অধ্যক্ষ মহাশয় ব্যবসা কখনও উনি চালাতে পারবেন না। এখানে যে সমস্ত আই. এ. এস. অফিসাররা আছেন, তাদের আমি বুরোক্রেট বলে বেশি গালিগালাজ করছি না বা খারাপ কথাও বলছি না, কিন্তু সর্বপ্রথমে যে কথা, বড় কথা অর্থের অপচয় যেন না হয়, নজর যেন ঠিক থাকে। ৭২ সালের আগে নজর ছিল না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি পাবলিক আন্ডারটেকিং-এর আমাদের অ্যাসেম্বলি কমিটি করেছেন, ভবিষ্যতে নিশ্চয়ই আমরা তার রিপোর্ট দেব, আমরা সেই রিপোর্ট সদস্যদের কাছে দেব এবং ডিপার্টমেন্টের কাছেও সেই রিপোর্টের কথা জানিয়ে দেব। কিন্তু সবচেয়ে বড় যে জিনিস সেটা হচ্ছে নিরলস প্রচেষ্টা, যে ডিপার্টমেন্টে যে অফিসারই থাকুন, ফাইনান্সিয়াল কর্পোরেশনেই থাকুন আর যেখানেই থাকুন তাদের আজকে প্রতিটি জিনিসের ক্ষেত্রে নজর দিতে হবে। ফাইনান্সিয়াল কর্পোরেশন এমন লোককে টাকা দিয়েছে যে সেই টাকা তারা আর ফেরৎ পায় না এবং ফেরৎ পাবে না জেনেই টাকা দিয়েছে। এইরকম অনেক বিষয়ের খুঁটিনাটি ব্যাপারগুলি আমরা গভীরভাবে দেখেছি। তাই আমি বলছি যে, আপনার বিভাগের অফিসাররা একটু সচেতন হোক, একটু সহৃদয় হোক। আপনার ডিপার্টমেন্টেও অ্যাফিসিয়েন্ট অফিসার আছেন, কিন্তু তাই বলে সবাই অ্যাফিসিয়েন্ট, সবাই ভাল, তা নয়, তা বলছিও না। তাই আমি বলছি এই ডিপার্টমেন্ট-এর প্রত্যেকটি বিভাগকে ব্যবসায়িক ভিত্তিতে যোগ্য করে তুলতে হবে সে স্পিনিং মিলই হোক, ডি. সি. এল.-ই হোক, অ্যাগ্রো ইন্ডাস্ট্রিস কর্পোরশেনেই হোক,

প্রতিটির দিকে ভালভাবে নজর দিয়ে শক্ত লোক দিয়ে পরিচালিত করতে হবে এবং ডিপার্টমেন্টের তরফ থেকে আপনাকে দোকানদার হিসাবে নজর রাখতে হবে। তা যদি আপনি পারেন তা হলে আজকে যে লাভের অঙ্ক বৃদ্ধি করতে আপনি শুরু করেছেন তাতে আগামী দিনে পশ্চিমবাংলার পাবলিক আন্ডারটেকিংস আরও আশার সঞ্চার করতে পারবে, সেখানে যে টোটাল লস, সেই টোটাল লস এখনও অনেক বেশি, সেটাকে যদি পাবলিক আন্ডারটেকিংস ডিপার্টমেন্ট পূরণ করতে পারে তা হলে আমরা খুশি হব। ফিশারি কর্পোরেশন-কে আপনি অত্যন্ত সক্রিয় প্রচেষ্টা নিয়ে এগিয়ে দেবেন। কিন্তু আপনি যখন তার কি অবস্থা রয়েছে? আপনাকে এ বিষয়ে খুঁটি-নাটি সংবাদ সরবরাহ করতে হবে। রাইটার্স বিল্ডিংস-এ বসে পাবলিক আন্ডারটেকিং চলে না। যেখানে আপনি ব্যবসা চালাচ্ছেন সেখানে আপনার অফিসারদের স্থায়ীভাবে বা পার্টলি রাখার ব্যবস্থা করুন এবং দৈনন্দিন প্রোডাকশন বিক্রি ও কার্যনির্বাহের হিসাব নিন। তা হলেই আপনি পাবলিক আন্ডারটেকিং ডিপার্টমেন্টেও সঞ্চার করতে পারবেন। এই কথা বলে জয়নাল আবেদিন সাহেবের ব্যয়-বরাদ্দকে সমর্থন করে আমি বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** The time will expire at 6-20 p.m. and the Hon'ble Minister may take more time to reply. So, with the sense of the House, I extend the time by forty-five minutes under rule 290 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

Now, the Hon'ble Minister may please reply.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকারি সংস্থা যাতে ব্যয়-বরাদ্দ আলোচনার ২ পক্ষের সদস্যরা যে উচ্চাঙ্গের আলোচনা করেছেন তার জন্য প্রত্যেকের কাছে আমি কৃতজ্ঞ। এক এক সময়ে ভয় হচ্ছিল যে আশা ... সাফল্যের কামনা করেছেন তাতে অতটা আশা ও সাফল্যপূরণ করা সম্ভব হবে কিনা এই দপ্তরের পক্ষে তা জানি না। মাননীয় মুখ্যমন্ত্রীর দূরদর্শিতায় উইথ লিস্টেড পাবলিক আন্ডারটেকিং নিয়ে একটা দপ্তর সৃষ্টি হয়েছিল বিশেষ অ্যাটেনশন দেবার জন্য। রাজ্য সরকারের অধীনে যে সমস্ত শিল্প সংস্থা আছে তার পরিচালন ব্যবস্থার উন্নতির দরকার ছিল। আমরা দেখছি সেই সমস্ত লিস্টেড আন্ডারটেকিংগুলি অনেক অন্তত শক্তিকে পরাজিত করে এগিয়ে যেতে পেরেছে।

[6-20 — 6-30 p.m.]

বন্ধুবর তুহিন সামন্ত যে বক্তব্য রেখেছেন আমি তার কথার জবাব দেওয়ার চেষ্টা

করব। কিন্তু একটা প্রশ্ন শুরুতেই করে রাখি—এই বাজেট সেশনের এক বছর আগে পাবলিক আন্ডারটেকিং কমিটি রিকনস্টিটিউটেড হয়েছে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে কৃতজ্ঞ যে আপনি এই কমিটি গঠন করার সময় পাবলিক আন্ডারটেকিং মিনিস্টার হিসাবে আমার সঙ্গে পরামর্শ করেন, জিজ্ঞাসা করতে পারি কি তুহিন সামন্ত মহাশয় এক বছরে একটা অবজারভেশন, একটা রিপোর্ট, একটা ভিজিট, একটা রিমার্ক, একটা কমিউনিকেশন এই দপ্তরে পাঠিয়েছেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ব্যর্থতা যদি এই কমিটি এক বছরে করে থাকে তা হলে অস্বীকার করি না যে মানুষ দিয়ে এই সংগঠনগুলি চলে, সেখানে ক্রটি-বিচ্যুতি থাকবে। কিন্তু তাকে জিজ্ঞাসা করি—চালুনি যদি বলে সূঁচ, তোমার পিছনে একটা ফুটা আছে, তা হলে আগে তার নিজের সতর্ক হওয়া প্রয়োজন ; স্যার, পাবলিক আন্ডারটেকিং-এর জন্য আপনি কমিটি গঠন করেছেন, তারা এই সম্বন্ধে ইঙ্গিত, পরামর্শ দেবে, কিন্তু আজকে কয়টা পরিদর্শন, অবজারভেশন, রিপোর্ট তারা দিয়েছেন? আজকে তিনি পাবলিক আন্ডারটেকিং-এর কিছু ক্রটি দেখিয়েছেন আই চ্যালেঞ্জ, কোনও ক্রটি-বিচ্যুতি যদি করে থাকে এবং তার প্রতিকার যদি না হয়ে থাকে তা হলে আমি তার পূর্ণ দায়িত্ব গ্রহণ করব। কিন্তু অনেক সময় দেখেছি অভিযোগ এসেছে, দরখাস্ত করেছে কিন্তু কাউকে খুঁজে পাওয়া যায়নি। আজকে জানেন বিভিন্ন প্রতিকূলতার সঙ্গে পাল্লা দিয়ে এগোতে হচ্ছে। আজকে এর অগ্রগতি বাঞ্চাল করতে চায়। আজকে তার প্রতিকার প্রয়োজন। তুহিনবাবু, পাবলিক আন্ডারটেকিং কমিটির অন্যতম দায়িত্বশীল সদস্য হিসাবে তৎপর হন। যেদিন আলোচনা হবে, আলোচনার সুযোগ পাব, সেদিন বক্তব্য রাখবার চেষ্টা করব। স্যার, এই বছরটা শরৎ সেন টিনারি বছর, এই বছরে, আপনি একটা কৃতিত্ব কুড়িয়ে নিয়েছেন, শরৎবাবুর কল্যাণে যেমন রামের সুমতি হয়েছিল তেমনি আপনার নেতৃত্বে আজকে কমিউনিস্ট পার্টির সুমতি হয়েছে, ওরা আমার হাতে হাত মিলিয়েছেন, পরামর্শ দিয়েছেন, সুস্থ্য সমালোচনা করেছেন। আমি সেজন্য বন্ধুদের অভিনন্দন জানাব। ওদের হয়ত শুভ চিন্তার উদ্রেক হয়েছে, আমি আশাকরি ওদের অশুভ বুদ্ধি দূর হয়ে যাবে, তারপরে ওরা আমাদের পরাপুরি সমর্থন দিতে পারবেন, দেশবাসীর কথা চিন্তা করবেন। হরশঙ্করবাবু একজন বিশিষ্ট অর্থনীতিবিদ, তিনি কিছু বক্তব্য রেখেছেন। তিনি অ্যামালগামেশনের কথা বলেছেন। আপনি বোধহয় জানেন আমাদের পাবলিক সেক্টরে বাই দিস টাইম ইনভেস্টমেন্ট ৩ শো কোটিকে অনেক বেশি ছাড়িয়ে গেছে। এটাকে ওয়ান আমব্রেলার নিয়ন্ত্রণে আনার অসুবিধা আছে। আমাদের এখানে যে লিস্টেড টেন আন্ডারটেকিংস আছে সেটা আজকে ১২টা হয়েছে। আমি দেখতে পাচ্ছি পেরেন্ট যে ডিপার্টমেন্ট তার আনুকূল্যে ছাড়া সবগুলির ইন্ডিপেন্ডেন্ট এগজিস্টেন্স রাখা সম্ভব নয়। একটা কো-অর্ডিনেশন অ্যান্ড কো-রিলেশন, এর প্রশ্ন আছে, আজকে সেটা দরকার। আমি মনে করি কোনও কোনও ক্ষেত্রে রিঅর্গানাইজেশনের স্কোপ

নিশ্চয়ই আছে, কিন্তু সবগুলিকে একটা আমব্রেলার মধ্যে আনা যায় না। সে ফর ইনস্ট্যান্স, দি স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ড আজকে পাওয়ার থেকে বিচ্ছিন্ন হয়ে গেলে কাজে যে অসুবিধা সৃষ্টি হবে সেটা আপনি জানেন। কিন্তু কাজ আমরা শুরু করেছি। আজকে ট্রান্সপোর্টকে ট্রান্সপোর্ট ইটসেলফ ইজ এ ডিপার্টমেন্ট এবং এই ডিপার্টমেন্টের নিয়ন্ত্রণ থেকে বের করে আনা হলে পাবলিক আন্ডারটেকিং-এর আজকে যে সুপারভিশন, অ্যাফিসিয়েন্সি ইনক্রিজ করার সম্ভাবনা আছে সেটা ব্যাহত হবে।

সেদিক থেকে আমাদের এখনই সবগুলোকে এক সঙ্গে আনার দরকার নেই। রিঅর্গানাইজেশন করলে এবং কোঅর্ডিনেশন যদি বাড়াতে পারি তা হলে ঈপ্সিত ফললাভ হবে। আমার বন্ধুবর হরশঙ্করবাবু প্রোডাক্টসগুলোর প্রাইসিং পলিসির কথা বলেছেন। মোটামুটি ৫টি উদ্দেশ্য নিয়ে আমাদের পাবলিক আন্ডারটেকিংগুলো সৃষ্টি হয়েছে। এর মধ্যে নাম্বার ওয়ান হচ্ছে, ভাইটাল অ্যান্ড কি সেক্টর অব দি ইন্ডাস্ট্রি এদের কন্ট্রোলে আসবে। নাম্বার টু হচ্ছে, কম্যান্ডিং হাইট অব দি ইকনমি ক্রমশ এর নিয়ন্ত্রণে আসবে। তিন নম্বর হচ্ছে এরা কমিউনিস্ট পার্টির নয়, ইন্ডাস্ট্রিয়াল সেক্টরের পেরেন্ট বডি হিসেবে অন্যকে সার্ভিস ফ্যাসিলিটি, ইনফ্রাস্ট্রাকচার ফ্যাসিলিটি দেবে। এখানে বাণিজ্যিক মনোভাবের স্থান নেই। এরা সার্ভিস ফ্যাসিলিটি এবং ইনফ্রা-স্ট্রাকচারাল ফ্যাসিলিটি দেবে। তারপরে কথা হচ্ছে এরা প্রোডাকশন এবং এমপ্লয়মেন্টের স্কোপ এক্সপ্যানশন করে দেবে। পাঁচ নম্বর হচ্ছে, আইডিয়াল এমপ্লয়ার হিসেবেনজির সৃষ্ট করবে। আমরা যখন এখানে মিক্সড কিনমির অস্তিত্ব স্বীকার করে নিয়েছি তখন আমাদের দেখতে হবে পাবলিক সেক্টর আর আইডিয়াল এমপ্লয়ার, হিউম্যান কমপ্লেক্স এরা নার্স করতে পারবে। সেদিক থেকে আমাদের প্রাইসিং পলিসি সবসময় প্রযোজ্য নয়। দুর্গাপুর প্রোজেক্ট যে পাওয়ার জেনারেট করে সেটা তারা প্রথম বছরে ২ কোটি টাকা কম দামে বিক্রি করেছে টু সেভ স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ড। এটা কি ব্যর্থ হয়েছে? ইট হ্যাজ হেল্পড ইন ইন্ডাস্ট্রিয়ালাইজেশন। যেখানে জে. কে. নবার অ্যালুমিনিয়াম ইন্ডাস্ট্রি ব্যর্থ হয়ে গেছে সেখানে পাওয়ার দেওয়া হয়েছে। যেখানে ইন্ডাস্ট্রিয়াল এক্সপ্যানশন দরকার মনে হয়েছে সেখানে দেওয়া হয়েছে। আমরা একটা ফেডারেল গভর্নমেন্টে বাস করি। আজকে যদি কোথাও ইন্ডাস্ট্রিয়াল এক্সপ্যানশনের প্রয়োজন হয়ে থাকে, এমপ্লয়মেন্ট যদি প্রোবলেম হয়ে তাকে তা হলে ইনসেনটিভ হিসেবে সার্ভিস অ্যান্ড ইনফ্রাস্ট্রাকচারাল ফ্যাসিলিটি আমাদের দিতে হবে। কাজেই প্রাইসিং পলিসিটা সব সময় করা যায় না। তবুও আমরা যতটা পেরেছি টাইম টু টাইম এটা রিভাইস করেছি। একটা ফ্যাক্টর-এর উপর এই প্রাইসিং পলিসি যায় না, ওভার অল ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট অ্যান্ড ইন্টারেস্ট অব দি স্টেট, ইন্টারেস্ট অব দি পিপল-এর দিকে লক্ষ্য রেখে আমাদের প্রাইসিং পলিসি করতে হবে। আমরা যে গ্যাস জেনারেট করি তার জন্য কম বেশি দু টাকার মতো খরচ হয়। কিন্তু আপনারা লক্ষ্য করুন কয়লার দাম ৩/৪ গুণ বেড়ে গেছে

এবং তার ফলে জেনারেটিং কস্ট যেটা তার ওয়ান থার্ডে বিক্রি করতে হচ্ছে। গ্যাসের উপর যে সমস্ত ইন্ডাস্ট্রিকে নির্ভর করতে হয় তাদের অন্য জায়গায় সুযোগ দেবার জন্য প্রস্তুত রয়েছে। রেলওয়ে স্ট্রাইকের সময় এখানে ট্রাকে করে কয়লা আসার ফলে ১৫০ মাইল দূরে যারা রয়েছে তাদের চেয়ে আমরা কম সুবিধা পেতাম। কাজেই এগুলি আপনাদের চিন্তা করতে হবে। তারপর, উনি একটা আনচেরিটেবেল কথা বলেছেন। আমাদের প্রাইসিং পলিসি ৩ মাস পর পর করব এটা বোধহয় সম্ভব হবে না। স্যার, কমিউনিস্ট পার্টির এখন দেখছি খানিকটা সুমতি হয়েছে। আমরা এক সময় দেখেছি ট্রামের ভাড়া ১ পয়সা যখন বৃদ্ধি করা হয়েছিল ১২ কোটি টাকা লস মেক আপ করবার জন্য তখন ডালহৌসি স্কোয়ারে কি তান্ডব নৃত্য। অনেকেই নিন্দা করে বলে যে, কমিউনিস্ট পার্টি ভেতর থেকে উস্কানি দিচ্ছিল। যা হোক, ৩ মাস পর পর প্রাইসিং পলিসি রিভাইস করলে তার একটা প্রতিক্রিয়া সৃষ্ট হয়। আপনি ৩ মাস পর পর কেন করবেন? আপনি তো এটা ইকনমিক স্ট্যাবিলিটির জন্যই করবেন, ইন্ডাস্ট্রিয়াল স্ট্যাবিলিটির জন্যই তো করবেন? আপনি যে কথাটা বলছেন সেটা করলে এগুলো নষ্ট হয়ে যাবে। স্যার, এই সরকার গর্ব করতে পারে যে, ইন্ডাস্ট্রিয়াল স্ট্যাবিলিটি, পলিটিক্যাল স্ট্যাবিলিটি, ইকনমিক স্ট্যাবিলিটি আমরা আনতে পেরেছি। কাজেই ওটা বুদ্ধিমানের কাজ হবে না। আজকে ওরা আমাদের সমর্থন করছেন। কিন্তু আগে যখন ওরা আমাদের সমর্থন করতেন তখন আমরা চিন্তিত হয়ে পড়তাম, ওরা সমর্থন করলে সেটা দুবার কষ্টিপাথরে যাচাই করে নিতাম। তাই আজকে ভাবছি ঠিক পথে চলছি তো? এই পক্ষের বন্ধুরাও যখন একই সুরে কথা বলছেন তখন একটু চিন্তা করা দরকার। স্যার, বিভিন্ন ক্ষেত্রে, বিশেষ বিশেষ ক্ষেত্রে বিভিন্ন কমিটির আওতায় বিভিন্ন ইন্ডাস্ট্রি আছে। গ্যাস-এর কথায় ওয়ানম্যান কমিটির কথা বলা হয়েছে। আমরা অন্যান্য ক্ষেত্রে আলোচনা করছি এই প্রাইসিং পলিসি কতখানি ম্যাক্সিমাম ফর দি ইন্টারেস্ট অব দি স্টেট অ্যান্ড পিপল আনা যায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি লিঙ্কড প্রোজেক্ট-এর কথা বলেছেন। আপনি জানেন কোনও কোনও জায়গায় আমরা বাই-প্রোডাক্টস এবং লিঙ্কড প্রোজেক্ট চালু করতে পেরেছি যেটা এতদিন ধরে আড়িল ছিল। আপনাদের দোসর সি. পি. এম. এবং আপনারা নেপথ্যে তাদের সঙ্গে হাত মিলিয়ে সেটার কণ্ঠ চেপে রেখেছেন যেটা আমরা চালু করতে চেয়েছি।

[6-30 — 6-40 p.m.]

আপনারা দুর্গাপুর ক্যামিকালের কথা বলেছেন, ইন্ডাস্ট্রিয়াল প্রোডাক্টকে বেজ করে হাতি কমিটির সুপারিশ অনুসারে আমরা যে প্রস্তাব দিয়েছি আমাদের দুর্ভাগ্য যে এতে এত বিপুল অর্থের প্রয়োজন সেই পরিমাণ অর্থ আমাদের কাছে নেই। আপনারা জানেন যে এখানে ইকুইটি স্ট্রাকচারটা খুব কম ওয়ান ইজ টু টু, ওয়ান ইকুইটি আর টু টাইমস

হচ্ছে লোন। এই ওয়ান ইজ টু টু-র রেশিওর ফলে আমাদের ইমব্যালেন্স রেখে দিয়েছে, এর পর ডেপ্রিসিয়েশন এবং ইন্টারেস্ট আছে। সেজন্য প্রত্যেকটি আন্ডারটেকিং-এ নাভিশ্বাস উঠেছে ইকুইটি এবং লোনের মধ্যে ইমব্যালেন্স রেশিও আছে বলে। সেটা গভর্নমেন্ট অব ইন্ডিয়ারও আছে। তার থেকে যদি আমরা ডিপারচার করি ও আজকে তার অসুবিধা রয়েছে, তবুও আমরা চেষ্টা করছি বাই--প্রোডাক্টগুলি সদ্ব্যবহার করতে। এত বেকারি এখানে এত এন্টাপ্রেনিওর এবং এত স্কোপ রয়েছে যে আমরা প্রাইভেট সেক্টরকে দিয়ে স্মল স্কেল এনিসলারি দিয়ে ডেভেলপ করতে পারছি না। কন্টিনিউয়াস লিয়াজন আছে। আমাদের দুর্গাপুরের কিছুটা অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাকশন নিতে হয়িছল, আজকে বন্ধুরা লজ্জা পাবেন, তখন ধিক্কার দেয়া হয়েছিল কিন্তু আমরা সেদিন অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাকশন নিয়ে দুর্নীতিপরায়ণ মানুষগুলিকে তানাতে পেরেছিলাম। আপনারা তখন সোচ্চার হয়ে উঠেছিলেন কেন তাড়ালেন। আজকে ফলটা তো দেখছেন, তখন তারা বলেছিল এটাকে গঙ্গার জলে ফেলে দিতে হবে। আজকে গঙ্গার জলে দুর্গাপুর কেমিক্যাল যায়নি, উত্তরোত্তর শ্রীবৃদ্ধি হচ্ছে এবং এমন দিন বেশি দূরে নাই যেদিন আমরা ঘোষণা করতে পারব যে নট ওনলি প্রফিট আর্নিং কনসার্ন, এটা একটা পেরেন্ট বডি অব অর্গানিক ইন্ডাস্ট্রিয়াল কমপ্লেক্স হিসাবে নেতৃত্ব দিতে পারবে। আজকে অতীতের কথা ভেবে সি. পি. আই.-এর কিছু কিছু সদস্যের লজ্জা পাওয়া উচিত। আমি প্রসিডিংস এনে দেখাতে পারি যে আপনারা সেদিন কিরকম আপত্তি করেছিলেন, আমি ডেটও বলে দিতে পারি আর কারা বলেছিলেন তাও বলে দিতে পারি। অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাকশন নিলে যদি আপনারা বাধা দেন তা হলে কিন্তু দুটায় কন্ট্রাজিকশন হচ্ছে। আজকে সেজন্য মনেকরি আপনাদের কিছু শুভবুদ্ধির প্রয়োজন আছে। তারপর আপনারা ম্যানেজমেন্ট ট্রেনিং-এর কথা বলেছেন, এটা সাধু প্রস্তাব, আমরা এটা বিবেচনা করে দেখব। কিন্তু আপনারা বলছেন স্ট্রাকচারটা, সেখানে নং ১ হচ্ছে ট্রেনিং ফেসিলিটিজ, সেখানে প্রাইভেট সেক্টরের দাপট, সেকেন্ড তারপরে হেটারোজেনিয়াস কারেক্টর অব ইন্ডাস্ট্রি, আজকে তবুও আমাদের দপ্তর এটা ওয়ার্ক আউট করেছে, আমরা মনে করি পুল ইন কমার্সিয়াল, ইন প্রোডাকশন, ইন ম্যানেজমেন্ট, ইন ফাইনান্সিয়াল অ্যাসপেক্ট—আমরা যদি একটা ফুল ডেভেলপ করতে পারি, ম্যানেজেরিয়াল ট্যানেন্টদের আমরা ভেস্টেড ইন্টারেস্ট দূর করতে পারব। এখানে ইন্টারচেঞ্জিবিলিটি অব ইনটালেন্ট-এর সুবিধা হবে এবং যেগুলি সিক ইন্ডাস্ট্রি সেখানে আমরা বেশি অ্যাটেনশন দিতে পারব—ইট ইজ আন্ডার কন্সিডারেশন অব মাই ডিপার্টমেন্ট। তারপর আপনারা বলেছেন ওয়াকার্স পার্টিসিপেশন। আমি গেল বার ঘোষণা করেছিলাম যে আমরা ওয়ার্কার্স পার্টিসিপেশন, ইউনিয়নের পার্টিসিপেশন নেব কিন্তু আমাদের কিছু কিছু রিভার্স ফল হয়েছে, আমরা অনেক জায়গায় পুনর্বিবেচনা করে দেখছি। সব জায়গায় আমরা ওয়ার্কার্স এলিমিনেটেড ফ্রম দি ম্যানেজমেন্ট করছি না কিন্তু যেখানে

শুভ ফল হয়নি এবং আমাদের বন্ধুবর সি. পি. আই.-দের এ. আই. টি. ইউ. সি. তারা অনেক সময় ডাইনির মতো কাজ করেছে। আজকে উনি আর একটা বক্তৃতায় বলেছিলেন মাতা আর নার্সদের সম্পর্কের কথা। কিন্তু দুঃখের বিষয় এই ইউনিয়নগুলি একসময় ডাইনির ভূমিকা পালন করে। সুতরাং আমরা মনে করছি যেখানে রেসপন্সিবল ওয়ার্কার্স পার্টিসিপেশন আছে সেগুলি আমরা এনকারেজ করব। প্রধানমন্ত্রীও তার কর্মসূচিতে বলেছেন এবং আমরাও শপ ফ্লোর কমিটি করেছি এবং রেসপন্সিবল ম্যানেজিং বোর্ডে আমরা তাদের প্রতিনিধিত্ব কোথাও কোথাও গ্রহ করেছি কিন্তু আজকে মুশকিল মাল্টি ইউনিয়ন একাধিক ইউনিয়ন আছে—কার পার্টিসিপেশন নেব? কাকে আমি রেকগনাইজড বলব, কাকে আমি রেপ্রেজেন্টিটিভ কারেক্টর বলব? একটা মাল্টিপ্রবলেম এসে যাচ্ছে, এতে প্রোডাকশনের ক্ষতি হচ্ছে। আমরা এখনও আইন চালু করতে পারিনি এবং আপনারাও সমর্থন করবেন না ওয়ান ইন্ডাস্ট্রি ওয়ান ইউনিয়ন। আমরা চাই ওয়ার্কার্স পার্টিসিপেশন-এর প্রিকন্ডিশন হিসাবে একটা ইউনিয়ন একটা ইন্ডাস্ট্রিতে থাকা উচিত।

আপনাদের এই জিনিসগুলি সংশোধন করা দরকার। আজকে সেখানে লেবার নিয়ে বাণিজ্য করার বাসনা যদি কম হয় তা হলে বোধ করি ওয়ার্কাস পাটিসিপেশন এনকারেজ করা আমার পক্ষে সম্ভব হবে। আপনি পারচেজ অ্যান্ড সেলস পলিসির কথা বলেছেন, অ্যাকাউন্টেন্সিতে পার্টিসিপেশনের কথা বলেছেন। একজনকে তো দায়িত্ব দিতে হবে। আপনি জানেন প্রাইভেট সেক্টরের দাপট। আমি একটা ভাল লোককে নিয়ে আসলাম, প্রাইভেট সেক্টার যে অ্যামোলিউমেন্টস অ্যান্ড রেমুনারেশন দেয় তা দিয়ে, তাতে এন্টায়ার ক্যাডার, ওয়েস্ট বেঙ্গলের কর্মচারী, ২ লক্ষ ৬০ হাজার মানুষকে ডিমরালাইজ করে শুধু ইন্ডাস্ট্রিতে আছে বলে আই ক্যান নট পে দেম হাই। অবজেক্টিভ কন্ডিশনের সঙ্গে আজকে এদের রেমুনারেশন অ্যাজ প্রাইভেট আন্ডারটেকিং ফর অল পারপাস রিজার্ভ করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর বোধহয় ব্যতিক্রম করা চলে না, গভর্নমেন্ট আন্ডারটেকিং অ্যান্ড পিপল আন্ডারটেকিং এখানে একটা বিরাট পার্থক্য করা যায় না। আমার দপ্তরে, আমার আন্ডারটেকিং-এ অনেকগুলি কর্মচারী, ট্যালেন্ট আছে, পশ্চিমবঙ্গের ডাইরেক্টারকেও আমরা চ্যালেঞ্জ দিয়েছিলাম যে তারা এখনি প্রাইভেট সেক্টরে চলে গেলে অনেক বেশি অ্যামোলিউমেন্টস পাবে। আমি তাদের ধন্যবাদ জানাই, তাদের প্যাট্রিয়োটিজিম, তাদের ডিভোশন নিয়ে এখনও তারা এখানে পড়ে আছে এবং মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জেনে সুখি হবেন প্রাইভেট সেক্টারের অনেক বেশি অ্যামোলিউমেন্টস ছেনে দিয়ে শুধু ন্যাশনালিজম-এর বিত্তিতে, প্যাট্রিয়োটিজিম-এর ভিত্তিতে এখনও তারা এখানে আছে। কমিউনিস্ট পার্টি তো দিতে পারেনি একজনকেও, এখানে অনেকগুলি ট্যালেন্টেড অফিসার যোগদান করে অনেকগুলি আন্ডারটেকিং-এর প্রভূত উন্নতিসাধন করতে পেরেছেন। আমি এই হাউসের মাধ্যমে এইসব কর্মচারিদের, অফিসারদের, ট্যালেন্টদের স্বাগত জানাই,

অভিনন্দন জানাই। মাননীয় হরশঙ্করবাবু অ্যাগ্রো ইন্ডাট্রিস নিয়ে অনেকবার বলেছেন, আমার নসিব ভাল, ভাগ্য ভাল, গতবারের মতো ব্যাক্টেরিয়াল ফার্টিলাইজারের কথা আর বলেননি। কারণ উনি বলার সঙ্গে সঙ্গে আমি ওদের ডেকে ছিলাম একটাও স্কীম নেই প্রাকটিক্যালি অ্যাট দি মোমেন্ট এ স্কীম ফর এ বিগ ইন্ডাস্ট্রি, এ বিগ কর্পোরেশন লাইক দিস অ্যাগ্রো ইন্ডাস্ট্রিস কর্পোরেশন তবুও একটা কথা বলি যে বেসিক নেসেসিটি ছেড়ে দিয়ে আমরা আর একটা ডাইভারসিফিকেশন অ্যান্ড সফিস্টিকেশনে যাব কিনা। আজকে ফার্টিলাইজার অ্যান্ড বেসিক এগ্রিকালচারাল ইনপুটস সাপ্লাই করে যদি সারপ্লাস হয় তখন আমরা অন্য জায়গায় যাব। আপনি তো জানেন সব জায়গার সমস্যা, আমি তো খুশি হতাম একটা রানীগঞ্জ ইন্ডাস্ট্রিয়াল ফিলডে একটা ১০০ কোটি টাকার কো-অপারেটিভ করে কোল-বেসড ফার্টিলাইজার ইন্ডাস্ট্রি করতে পারলে। পার্লামেন্টের প্রতিটি সদস্য অভিনন্দন জানিয়েছিলেন, মুখ্যমন্ত্রী মহাশয় জানিয়ে লিখেছিলেন, আজকে শেষ হয়ে গিয়েছে। আপনাদের সদস্যরাও বলেননি, অনেকেই বলতে পারেননি, বলতে হলে কথার সঙ্গতি থাকা দরকার। আজকে ৩ কোটি টাকা ছিল পেড আপ ক্যাপিটাল, ৫০০ কোটি টাকায় বাড়িয়েছি। কি আশা করেন আপনারা ফার্টিলাইজারের দাম ২ হাজার টাকা পার মেট্রিক টন, চার কোটি টাকা ব্যাঙ্ক থেকে নিয়ে তাদের মধ্যে সার্ভিস দেওয়া হচ্ছে। প্রাভিেট ডিলারদের হাতে যদি ফার্টিলাইজার ছেড়ে দেওয়া হয় তা হলে তাতে প্রাইস এস্কালেশন অ্যান্ড অ্যাডাল্টরেশনের স্কোপ রয়েছে। সুতরাং বেসিক নেসেসিটি না দিয়ে আজকে ডাইভারসিফায়েড সার্ভিস চলে না। সুতরাং আমরা বিশ্বাস করি আগে বেসিক নেসেসিটি ফুলফিল করে আমরা অন্য কাজ করব। তবুও এটা আমাদের চিন্তায় আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে যে সারপ্লাস ফ্রুটস আছে তাকে ফুড প্রসেসিং ইন্ডাস্ট্রিতে নিয়ে যাওয়ার চেষ্টা করছি। অন্য দিকে প্ল্যানিং কমিশন মার্কেটিবিলিটির প্রশ্ন তুলে আমাদের পাওয়ার টিলার প্রোজেক্ট না করেছে আমরা অনেকগুলি স্পেয়ার পার্টস তৈরি করছি, অনেকগুলি স্মল ইকুইপমেন্ট অ্যান্ড পাম্প অ্যাসেম্বল করছি। এতে একদিকে আমরা মনেকরি যে আমাদের অ্যাগ্রো ইন্ডাস্ট্রিস অ্যান্ড বেসিক ইন্ডাস্ট্রিস ফারমারদের দিতে পারছি। আপনি রাইস প্রডিউসিং অয়েলের কথা বলেছেন, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে খুশি হবেন—এটা ক্ষুদ্র শিল্পের আলোচনায় আমি বলতে পারতাম, আমরা ইতিমধ্যে ৭ থেকে ৯টা, আমি একজ্যাক্ট ফিগারটা অফ হ্যান্ড বলতে পারছি না, বোধহয় ৯টা পারমিশন দিয়েছি এবং এখনও আমি বিশ্বাস করি এটা প্রাইভেট সেক্টরকে দেওয়া বাঞ্ছনীয়। কারণ আপনি অন্য জায়গায় দেখুন যে মিল প্রডিউস করবে এবং তা করার উপর আপনার নিয়ন্ত্রণ কতখানি, সুতরাং প্রাইভেট সেক্টরকে যদি আপনি এনক্যারেজ করেন, আমাদের দুটি লক্ষ্য, একটি গেনফুল এমপ্লয়মেন্ট, প্রোডাক্টিভ এমপ্লয়মেন্ট করতে পারব। অন্যদিকে ওয়েস্টেজ যেন না হয়, এর দ্বারা আমরা স্মল এন্টারপ্রিনিয়োরসদের

সার্ভ করতে পারব। ফাইনান্সিয়াল অ্যাসিস্টেন্স দিয়ে, ইনফ্রাস্ট্রাকচারের ফেসিলিটি দিয়ে আমরা তাদের গাইড করতে পারব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি সাবসিডিয়ারি দিয়ে অ্যাগ্রো ইন্ডাস্ট্রিস কর্পোরেশনের করার কথা বলেছেন। মাল্টিপিল কর্পোরেশন হলে আমাদের ম্যানেজমেন্টের যে লেভেল আছে, আজকে হাইস্কুল বা কলেজে ম্যানেজমেন্টের কোনও কোর্স নেই।

[6-40 — 6-50 p.m.]

পশ্চিমবাংলার বুদ্ধিজীবী যারা এডুকেশনে রয়েছেন তাদের আজকে ভাবতে হবে ম্যানেজমেন্ট কোর্স যদি স্কুল-কলেজ লেভেলে ইন্ট্রোডিউস না করি তা হলে মাল্টিপ্লিকেশন অব ইউনিট করে আপনি ম্যানেজেরিয়াল টেলেন্ট পাবেন না। সিকনেস অব দি ইন্ডাস্ট্রির একটা কারণ হচ্ছে ম্যানেজেরিয়াল ডেফিসিয়ানসি। মাল্টিপ্লিকেশন অব এজেন্সিস করে একদিকে সমস্যা বাড়িয়ে যেখানে ম্যানেজমেন্টের ট্যালেন্ট ডেফিসিট আছে সেখানে এখনই সাবসিডি দেবার প্রয়োজন নেই, বরং এরা যে প্রোগ্রাম নিয়েছে অ্যাগ্রো সার্ভিস সেন্টার যে প্রোগ্রাম নিয়েছে তাতে যদি আমরা ইভেন মার্জিন্যাল ফার্মারকে তার হাল-বলদ রাখা থেকে মুক্তি দিতে পারি, অ্যাগ্রো সার্ভিস সেন্টারের নাম্বার, তার পরিধি বাড়াতে পারি, ঠিক করে দিতে পারি তাকে ইমপুটস সাপ্লাই করতে পারি, তাকে ইমপ্লিমেন্টস ভাড়া দিতে পারি তা হলে বোধহয় অধিকতর সাহায্য করা হবে। আপনি শুনে খুশি হবেন আমরা এখানে এই মাসের মধ্যে মেকানিক্যাল কম্পোজিট প্ল্যান্ট ফ্রম দি গার্বেজ অব ক্যালকাটা স্থাপন করতে চলেছি। গুজরাট এটা প্রবর্তন করেছে, আমরা এটা করতে চলেছি। আমাদের এখানে জায়গার অসুবিধা রয়েছে, অনেক রকম অসুবিধা রয়েছে, লিটিগেশন রয়েছে, জায়গা বেদখল হয়ে রয়েছে এবং শুনছি কমিউনিস্ট পার্টি নাকি এতে উস্কানি দিচ্ছে। আমি সর্বোপরি হরশঙ্করবাবুকে চিন্তা করতে বলব আমাদের এখানকার অ্যাগ্রো ইন্ডাস্ট্রিস কর্পোরেশন সারা ভারতবর্ষ থেকে আলাদা নয়। এই দৃষ্টি দিয়ে কি? তাদের কনটেন্ট অব দি অর্বিট কি, তাদের মুভমেন্ট, অ্যাক্টিভিটি কি? ভারত সরকারের ফর্টিনাইন পারসেন্ট শেয়ার—কাজেই আমরা সেটা থেকে আলাদা হতে পারি না, আমাদের একই অর্বিটে যেতে হবে। মাননীয় সদস্য হরশঙ্করবাবু বিশিষ্ট অর্থনীতিবিদ, তিনি ফ্রম টাইম টু টাইম আমাকে পরামর্শ দেন, আমি তার কাছে কৃতজ্ঞতা প্রকাশ করছি। আমি তাকে বলছি আমরা এটা ভেবে দেখব। তারপর, মাননীয় সদস্য নরেশ চাকি কিছু বক্তব্য এখানে রেখেছেন। তিনি কল্যাণী স্পিনিং মিলস সম্বন্ধে বলেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন ন্যাশনাল্ল টেক্সটাইল কর্পোরেশন কিছু মিল পরিচালনা করে। আজকে টেক্সটাইল ইন্ডাস্ট্রিতে রিসেশন এসে গেছে। আমি এই ফ্যালাসিটা কিছুতেই বুঝে উঠতে পারছি না যে সুতোর দাম যখন কমে তখন তুলোর দাম কি করে বাড়ে, সেখানে

ওয়েজ ইনক্রিজ হয় কি করে? সিক্সটি পারসেন্ট ওয়েজ ইনক্রিজ হয়েছে, ই. এস. আই. ফ্যাসিলিটি ইম্পোজ করা হয়েছে, ক্যান্টিন ফ্যাসিলিটি রি-ইম্পোজ করা হয়েছে এবং এর ফলে শুধু কল্যাণী নয়, সারা ভারতবর্ষে ২০০ মিল-এর জন্য ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশন তারা শত শত টাকা দাবি করছে। এখানেও ম্যানেজেরিয়াল এবং ডিসিপ্লিনের প্রশ্ন রয়েছে। বন্ধুবর নরেশ চাকি মহাশয় দুর্নীতির কথাও বলেছেন। ম্যানেজিং ডিরেক্টর আগে যিনি ছিলেন তিনি রিজাইন করেছেন এবং তার ফলে আমরা আর একজন ম্যানেজিং ডিরেক্টর এনেছি। আমরা আরও কঠোর ব্যবস্থা নেবার কথা চিন্তা করছি। তবে আপনি নিশ্চয়ই কল্যাণীর ইনহারেন্ট অসুবিধার কথা জানেন। স্যার, এখানে সারপ্লাস লেবার রয়েছে, হিউম্যান সারপ্লাস রয়েছে ইন সার্টেন সেক্টর সারপ্লাস লেবার থার্টি টু ফর্টি পারসেন্ট এবং এফিসিয়ান্সি নট অ্যাবভ সিক্সটি পারসেন্ট এটা একটা সংকট সৃষ্টি করেছে। তবে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন সুতোর বাজারে যখন সংকট এসেছিল তখন এই কল্যাণী স্পিনিং মিলস ফেইথফুল্লি সার্ভিস দিয়েছে উইভার সেকশনকে এবং হ্যান্ডলুম ইন্ডাস্ট্রিকে। আজকে এদের দুর্বল করবার জন্য ইন্টারপ্লে অব ইন্টারমিডিয়ারিজ যেটা আছে তাকে বন্ধ করতে হবে। তবে আমি যদি কোনও স্পেসিফিক অ্যালিগেশন পাই তা হলে সেটা দেখব। আপনি বললেন ২০টি স্টল ১০ টাকার জায়গায় ১৮ টাকা ৬০ পয়সায় বিক্রি করতে বাধ্য হয়েছে। আমি এটা সরাসরি মানতে বাধ্য নই। সরকারের কোনও সুতোর বাজার নেই, আমরা প্রাইভেট এজেন্সি দিয়ে বিক্রি করছি বা তাঁতিদের কাছে সরাসরি বিক্রি করছি। তবে এদের এই যে খেলা সেটা আমরা পুরোপুরি বন্ধ করে দিতে পারছি না। আমি এখনই এটা মেনে নিতে রাজি নই, আমি এই ব্যাপারে তদন্ত করব। কিন্তু আমি এই সহযোগিতা কি আশা করতে পারি না যে, একটা ইন্ডাস্ট্রিতে একটা ইউনিয়ন থাকবে? এখানে ইন্টার ইউনিয়ন রাইভালরি চলে যাবে? এটা কেন বন্ধ হচ্ছে না? এই রাজনৈতিক মতবাদ কেন সৃষ্টি হচ্ছে না? ট্রেড ইউনিয়ন রাইভালরি যেটা সিকনেস অব দি ইন্ডাস্ট্রির একটা কারণ সেটা আমাদের বন্ধ করতে হবে। একদলকে যদি শাস্তি দিতে চাই, যদি ডিসিপ্লিন এনফোর্স করতে চাই তখন আর এক দল বলে আমরা সেল্টার দিব। মাননীয় স্পিকার মহাশয়, আপনি জানেন আমাদের দেশের সংবিধান কত উদার আমাদের বিচার ব্যবস্থা কত উদার।

থ্যাঙ্কস টু দি প্রাইম মিনিস্টার শ্রীমতি ইন্দিরা গান্ধী। তিনি সময়মত এমারজেন্সি ইমপোজ করলে ইনডিসিপ্লিন কোথায় কোন্ ডাইমেনসনে চলে যেত—আজকে তার জন্য ভাবতে হয়, চিন্তিত হতে হয়, আৎকে উঠতে হয়।

মাননীয় বন্ধুবর মৃগেন্দ্র মুখার্জী মহোদয় উঁচুদরের বক্তব্য রেখেছেন। তার জন্য আমি কৃতজ্ঞ তাঁর কাছে। আজকে তথাপিও যতটা ফেসালিটি দেওয়া সম্ভপর ম্যাক্সিমাম

ইউটিলিজেশন অব অল দি আন্ডারটেকিংস অ্যাণ্ড পেরেন্ট ইণ্ডাস্ট্রি ফর অ্যানসিলারি অ্যাণ্ড স্মল স্কেল ইউনিটস। আমরা এটা চেষ্টা করে দেখব, যতটা পারা যায়। আজকে দুর্গাপুর পাওয়ার শুধু নয়, আজকে দুর্গাপুর গ্যাস শুধু নয়, আরও বহু বাই প্রোডাক্টস আছে যে বাই-প্রোডাক্টগুলি অন্যান্য ইণ্ডাস্ট্রির কাজে লাগে। একদিকে যেমন প্রোডাকশনের এসেনসিয়াল র মেটিরিয়াল বাড়ছে ইণ্ডাস্ট্রিয়াল প্রোডাক্টস অন্যদিকে এ রাজ্যের এমপ্লয়মেন্ট স্কোপ বাড়ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয় যতটা পারা যায় পেরেন্ট ইণ্ডাস্ট্রি হিসাবে এটা ব্যবহার করে আমি বারে বারে বলছি ইনফ্রাস্ট্রাকচারাল ফেসিলিটিস দিয়ে স্মল ইণ্ডাস্ট্রিয়াল কমপ্লেক্স ইন দি প্রাইভেট সেক্টর আমরা যদি বাড়াতে পারে, তাহলে এখানে প্রনাউন্সড প্রেফারেন্স ফর হোয়াইট কলার জবস একটা এডুকেটেড ইয়ুথদের মধ্যে কমে যাবে। এবং একটা ইণ্ডাস্ট্রিয়াল মনোভাব তৈরী হবে। তাদের মধ্যে একটা এনট্রেপ্রেনোরিয়াল ট্যালেন্ট গ্রো করবে। এটাকে কারিগর করার তৃতীয় শক্তি হিসাবে ব্যাংকিং, ইনস্টিটিউশন, ফিনানসিয়াল, ইন্সটিটিউশনগুলির আরও বেশি করে আনুকল্য প্রয়োজন।

মাননীয় তপন চ্যাটার্জী মহাশয় অত্যন্ত উৎকৃষ্ট একটা প্রস্তাব রেখেছেন যে যেগুলি চলবে না সেগুলি বন্ধ করে দেওয়া দরকার। আমি তার সঙ্গে একমত। তিনি আর একটা ভালো কথা রেখেছেন যে আমাদের এখানে একটা নিয়োগ পলিসি ঠিক করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, ব্রিটেনিয়া নেওয়ার কথা হচ্ছে, এর মধ্যে আমার উপর যে কত প্রকার চাপ আসছে, তার ঠিক নাই। আপনার হাউসে বসে না থাকলে বোধহয় গায়ে আঘাত লেগে যেত। আজকে কী অবস্থা? আজকে একটা ডিপার্টমেন্টে একটা এমপ্লয়মেন্ট পলিসি ঠিক করে দিতে পারে না। সমাজকে তারজন্য প্রস্তুত থাকতে হয়, প্রশাসনকে তার জন্য প্রস্তুত থাকতে হয়। আজকে হোম ডিপার্টমেন্টের সাহায্য ছাড়া কোন নিয়োগ পলিসি সম্ভববর। লেবার ডিপার্টমেন্ট ছাড়া কোন নিয়োগ পলিসি সম্ভবপর। আজকে ইউনিয়ান লীডাররা যদি এ ব্যাপারে কো-অপারেট হয়ে যেতে পারে। দুটো ব্যাপারে আউটলিভড করে ফেলেছে। চারজন ব্যাপারীর মধ্যে দুজন ব্যাপারীর আউটলিভড্ হয়ে গেল। নরম্যালি লংজিভিটি যাওয়ার ফলে। আমি অ্যাডিশনাল ১ ব্যাটারি রাখবার প্রস্তাব রেখেছিলাম। দুটো ব্যাটারি অ্যাডিশনাল দিলে ভাল হয়। আমাদের কমার্স অ্যাণ্ড ইণ্ডাস্ট্রি ডানকুনিতে একটা লো টেম্পারেচার কারবোনাইজেশন প্ল্যান্ট করছেন। আমরা পারিনি। আমরা কোল গ্যাস ব্যবহার করে, মিথেন গ্যাস ব্যবহার করে ফার্টিলাইজার করতে চেয়েছিলাম—প্ল্যানিং কমিশনকে আমরা রাজি করাতে পারিনি, আমরা তালচের রামমুণ্ডার মত এখানে কোল-বেসড ইণ্ডাস্ট্রি করতে চাচ্ছি, এখনো কেন্দ্রের অনুমতি পাইনি, আমরা চেষ্টা করছি। আপনি সতর্কবাণী উচ্চারণ করেছেন, কিন্তু আমরাও সচেতন। কিন্তু তক্ষুনি যদি আমরা অলটারনেটিভ নতুন স্কেল ব্যাটারি সেট আপ করতে না পারি তাহলে ভাঙ্গা যন্ত্র ও ভাঙ্গা কার থামার উপর নির্ভর করে। এতবড় একটা ইণ্ডাস্ট্রিয়াল

কমপ্লেক্স বাঁচিয়ে রাখা যাবে না। যারা গ্যাসের উপর নির্ভরশীল, তাদের ডোমেস্টিক কনজামপশান এর জন্য সাপ্লাই দেওয়া সম্ভবপর হবে না। যদি এখানে আমরা রিনোভেশন কিংবা নতুন ব্যাটারি সেট আপ করতে না পারি। এখন পর্যত প্ল্যানিং কমিশনকে কনভিন্স করানো সম্ভবপর হয়নি। এ সম্বন্ধে আমরা দেখছি, আপনি বলেছেন জাপানে নাকি ম্যানুফ্যাকচার করে এ আই সি সি, এ আই সি—আমরা বেশিক তো বলেছি যে আমরা সার ডিস্ট্রিবিউট করব আগে, না, ডালখোলার কারখানা করবো আগে?

[6-50 — 6-59 p.m.]

তার জন্য আলাদা একটা কারখানা আছে। তারা দেখাবে, আমরা তবু দেখব। যেমন অ্যাডভ্যারটাজির প্রশ্ন তুলেছেন, আমরা দেখব মেক্সিমাম পারপাস সারভাব হয় কি প্রকারে। আজকে অ্যাডভারটাইসমেন্টকে যদি ব্যবস্থা হিসাবে ধরে নেওয়া যায়, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি তো এক এক সময় বিব্রত হয়ে যাই, আমার সহকর্মী বন্ধুরাও বিব্রত হন। কোথায় একটা ফ্যাংশান হবে, একটা অ্যাডভারটাইসমেন্ট দাও। অনেক জায়গায় এটার প্রয়োজন আছে বলে অ্যাডভারটাইমেন্ট দিতে হয়, কিন্তু যদি সাপ্তাহিকগুলোতে দিতে বলেন, ইয়েলো জার্নালিজম এখানে যদি সম্প্রসারিত হয়, তাহলে সেটা বোধহয় দেশের পক্ষে শুভ হবে না। এইসব জায়গায় যদি অ্যাডভারটাইসমেন্ট দেওয়া হয় তাহলে তারা নিরঞ্জন ডিহিদার মহাশয়ের চরিত্র হননে লেগে যাবে। এটাও দেখতে হবে। তবু রেসপনসিব্যল জারন্যালিজম যদি থাকে আমরা যদি মনে করি প্রচারে মিডিয়াম যথেষ্ট নয়, আমরা এক্সপ্লোর করে দেখতে প্রস্তুত আছি, কোথাও কোন রিকোয়েস্ট যদি আসে আমরা অবিলাইজ করতে প্রস্তুত যদি এটা একটা ইউজফুল অ্যাণ্ড গেনফুল হবে ফর দি ইণ্ডাস্ট্রি অ্যাজ সাচ। আজকে ম্যানেজমেন্টের কথা আপনি বলেছেন, মিনিমাম ওয়েজেসের কথা আপনি বলেছেন ঠিকই। আমরা তো দেখছি এ পর্যন্ত গভর্নমেন্ট অব ইণ্ডিয়া ডোস ডি এ যখন দেন, স্টেটে গভর্নমেন্ট এমপ্লয়ইসদের ডি. এ ডোস বাড়ে, আমরা ওয়ারকার ডিগ্রিদের ডোস বাড়িয়ে যাই। কিন্তু কোন কোন জায়গায় কন্ট্রাকটারেরা কাজ করে। কোন জায়গায় ডে-লেবার সিস্টেম হিসাবে কাজ করে এবং এখানে কিন্তু ফিক্সড ওয়েজ পলিসি নেই আজকে সেইজন্য বোধহয় সব জায়গায় করা সম্ভবপর নয়, তবুও আমরা দেখছি ওয়ারকারসদের কতখানি ম্যাক্সিমাম অ্যাডভানটেজ দেওয়া যায় ফর হিজ লেবার, ফর ইজ জেনুয়িন লেবার। কিন্তু কোথাও যদি ফাঁকিবাজির চেষ্টা করে আপনি নিজেই বলে দেবেন স্টেটে লেবার আমাদের এনকারেজ করা সম্ভবপর কিনা। আজকে যদি কনট্রাক্ট লেবার থাকে এ কন্ট্রাক্টরকে সন্তুষ্ট করে আমাদের পক্ষে উচিত হবে কিনা। বন্ধুবর তুহিন মহাশয় কিছু বক্তব্য রেখেছেন। আমি দোকানদার নই, আমি রাষ্ট্রের প্রতিনিধি. রাজ্যের প্রতিনিধি হিসাবে বাংলাদেশের মানুষ সিদ্ধার্থ রায়ের মন্ত্রীসভার

উপর যে আস্থা রেখেছে, আমি তারই অন্যতম সদস্য হিসাবে পরিচালনা করার চেষ্টা করেছি। ত্রুটি হতে পারে, মাথা পেতে নেব—এর ইজ ইউম্যান। কর্মচারীরা ভুলের উর্ধে বলে আমি দাবি করছি না, আমার কর্মচারীরা সবাই কায়মনোবাক্যে একেবারে জাতীয়তাবোধে উদ্বুদ্ধ সেকথা আমি মনেকরি না। কিন্তু এর অধিকাংশই কায়মনোবাক্যে প্যাট্রিয়োটিক ডিভোশান দিয়ে প্রত্যেকটি সংগঠনে আত্মনিয়োগ করেছে— এই প্রশংসা আমি না মনে করে পারি না। আপনার নজরে যদি কোথাও ভুল-ত্রুটি থাকে আপনাকে আমি আহ্বান জানাচ্ছি, আপনি পাবলিক অন্ডারটেকিং কমিটির সদস্য, আমার নজরে আনুন। আজকে ৩৭৬ কোটি টাকা যেখানে পাবলিক অন্ডারটেকিং, আমি তো দেখি ৭৬ কোটি টাকা, আজকে আপনি আমাকে কোনও গাইডেন্স দেন নি, আপনি কোনও অবজারভেশন দেন নি, আপনি কোনও রিপোর্ট পাঠান নি, আমি মনেকরি আপনার সমালোচনার অধিকার অল্প, তবুও সবাই সমালোচনা করতে পারে, আপনি করেছেন। যদি স্পেসিফিক ইন্সট্যান্স দেন, তা হলে দেখব কোথায় কোন্ ত্রুটি হয়েছে। ওয়েস্ট বেঙ্গল ফিনান্স কর্পোরেশন কোথায় টাকা দিয়েছে, টাকা ফেরত পায়নি, আমি নিশ্চয়ই টাকা আদায়ের চেষ্টা করব। কারণ এটা পাবলিক ডিমান্ড রিকোভারি অ্যাক্ট হিসাবে এটা আদায়ের ব্যবস্থা করতে চাই। মাননীয় ভূমি, ও ভূমি-রাজস্ব মন্ত্রী শ্রী গুরুপদ খান এখানে যে সংশোধনী এনেছেন যে পাবলিক আন্ডারটেকিংয়ের পাওনা, পাবলিক ডিমান্ড রিকোভারি অ্যাক্ট অনুসারে আমরা আদায় করতে পারব। আপনি যদি দেখিয়ে দিতে পারেন তো ভাল হয়। কিন্তু আপনি আমার সঙ্গে একমত হবেন যে এবং আমি এই কথারও তীব্র প্রতিবাদ করি যে পাবলিক আন্ডারটেকিং-এর ব্যবসায়িক ভিত্তি একমাত্র ভিত্তি হতে পারে না। পাবলিক আন্ডারটেকিংয়ের যে মুখ্য ৫টা উদ্দেশ্য, সেই ৫টা উদ্দেশ্যের একটা ব্যবসায়ীভিত্তিক হতে পারে। কিন্তু এখনও ডেভেলোপিং ইকনমিতে পাবলিক আন্ডারটেকিং ব্যবসায়ি প্রতিষ্ঠান হতে পারে না। আমি অর্থনীতির ছাত্র নই। আমার ধারণা আপনি অর্থনীতির কিছু বোঝেন, আর কেবার পরামর্শ করতে অনুরোধ করব যে পাবলিক আন্ডারটেকিং যদি সারভিসিং না দেয়, ইনফ্রাস্ট্রাকচারাল ফেসিলিটি না দেয়, কি সেক্টার অ্যাণ্ড ভাইটাল সেক্টার অব ইণ্ডাস্ট্রি কন্ট্রোল না করতে পারে, আজকে আমার ধারণা ডেভেলাপিং ইকনমি শকড হবে। আপনি ভুলে যাবেন না ভারতবর্ষের ২১টা রাজ্যের একটা রাজ্য এই পশ্চিমবাংলা। আজকে আপনি যদি ইনসেনটিভ না দেন, অন্য জায়গায় দূর দূর করে চলে যাব। এমন কোন জায়গায় যদি প্যাকেজ ইনসেনটিভ তুলে নেন ইণ্ডাস্ত্রি অন্য জায়গায় চলে যাবে। ক্যাপিটাল এখানে সাই হয়ে যাবে। আমাদের তো মূল প্রবলেম দারিদ্র্য, আমাদের তো মূল প্রবলেম আন-এমপ্লয়মেন্ট। আজকে সেইজন্য আপনার সঙ্গে আমি একমত নই, আমি মনেকরি দায়িত্বশীল নাগরিক, দায়িত্বশীল সদস্য হিসাবে কেউ একমত হতে পারে না যে পাবলিক আন্ডারটেকিং-এর উদ্দেশ্যে শুধু ব্যবসায়ীভিত্তিক হবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরিশেষে আমি সকলকে ধন্যবাদ জানাচ্ছি আজকে যাঁরা আলোচনায় অংশগ্রহণ করেছেন এবং এখানে উপস্থিত আছেন। মাননীয় সদস্যদের প্রত্যেকের কাছে কৃতজ্ঞতা জানাই এর জন্য যে তাঁরা যেসব বক্তব্য রেখেছেন তাতে আমাদের খুব উপকার হয়েছে এবং যেসব পরামর্শ তারা দিয়েছেন সেগুলি নিসচয় আমরা চিন্তা করে দেখব এবং অফিসারস গ্যালারিতে যারা রয়েছেন তারা এইসব বক্তব্য শোনবার সুযোগ পেয়েছেন। আশা করি তাঁরা যে সমস্ত ত্রুটি রয়েছে সেগুলি সংশোধন করবেন। আপনারা যেসব পরামর্শ দিয়েছেন সেগুলি কার্যকর করা যায় কিনা আমরা চিন্তা করে দেখব। একটা জিনিস আপনার মাধ্যমে জানতে চাই যে এই পাবলিক আন্ডারটেকিংয়ের সাফল্য সেই সাফল্য হাজার হাজার কর্মী এবং যেসব টেকনিসিয়ান রয়েছেন এর মধ্যে তাদের সাফল্য। আমি তাদের ধন্যবাদ জানাচ্ছি। তাঁদেরই অক্লান্ত পরিশ্রমে আমরা এই সফলতা অর্জন করেছি এবং এই সমস্ত ব্যাপারে কার্যকর ব্যবস্থা গ্রহণ করা সম্ভব হয়েছে। আমি তাদের আন্তরিক অভিনন্দন জানাচ্ছি এবং আরও বহু মানুষ যারা এই সংস্থাকে সাহায্য করে থাকেন আমি তাদের আন্তরিক কৃজ্ঞতা জানাই এবং সর্বশেষে আপনি আমাকে এই বক্তব্য রাখার জন্য যে সময় দিয়েছেন যে সুযোগ দিয়েছেন তার জন্য আপনাকে ধন্যবাদ জানাই। আজকে যাঁরা কাট মোশন দিয়েছেন— যদিও তারা এখানে নেই তবুও আপনি যখন বলেছেন দি কাট মোশনস অ্যাণ্ড টেকন অ্যাজ মুভ অ্যাজ ইউ হ্যাব টেকন অ্যাজ মুভড আমি সমস্ত কাট মোশনগুলির বিরোধিতা করছি এবং অনুরোধ করছি যে ব্যয়-বরাদ্দের দাবি আমি এখানে উত্থাপন করেছি আপনারা তা সমর্থন করবেন।

The Motion of Shri Shish Mohammad that the amount of the demand be reduced by Rs. 100 was then put and lost.

The motion of Shri Atish Chandra Sinha that a sum of Rs. 3,60,98,000 be granted for expenditure under Demand No. 76, Major Heads : "321—Villages and Small Industries (Public Undertakings), 505—Capital Outlay on Agriculture (Public Undertakings), 520—Capital Outlay on Industrial Research and Development (Public Undertakings), 521—Capital Outlay on Village and Small Industries (Public Undertakings), 526—Capital Outlay on Consumer Industries (Public Undertakings), 705—Loans for Agricultural (Public Undertakings), 711—Loans for Diary Develoment (Public Undertakings), 722—Loans for Machinery and Engineering Industries (Public Undertakings), 723—Loans for Petroleum,

Chemicals and Fertiliser Industries (Public Undertakings), 726—Loans for Cosnsumer Industries (Public Undertakings) and 730—Loans to Industrial Financial Institutions (Public Undertakings)", was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 6.59 p.m. till 1 p.m. on Thursday, the 11th March, 1976, at the "Assembly House", Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 11th March, 1976 at 1.00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Apurba Lal Majumdar) in the Chair, 10 Ministers 4 Ministers of State and 138 Members.

[1-00 – 1-10 p.m.]

### OATH OR AFFIRMATION OF ALLEGIANCE

**Mr. Speaker :** Honourable Members, any of you who have not yet made an Oath or Affirmation of allegiance, may kindly do so.

**(There was none to take oath)**

### Held Over Starred Questions
### (To which oral Answers were given)

### বর্গাদার উচ্ছেদ

*২৬। (অনুমোদিত প্রশ্ন নং *১।) **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২ সাল হইতে ১৯৭৬ সালের জানুয়ারি মাস পর্যন্ত জেলাওয়ারী কতজন বর্গাদারকে উচ্ছেদ করা হইয়াছে;

(খ) উক্ত বর্গাদার উচ্ছেদের কারণ কি; এবং

(গ) বর্গাদার উচ্ছেদ বন্ধ করার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**শ্রী গুরুপদ খাঁ ঃ**

(ক) ও (খ)

১৯৭২ সাল হইতে ১৯৭৬ সালের জানুয়ারি পর্যন্ত কতজন বর্গাদারকে উচ্ছেদ করা হইয়াছে তাহার সঠিক সংখ্যা দেওয়া সম্ভব নহে। তবে ভূমি সংস্কার আইনের ১৭(১) ধারা অনুসারে ঐ সময়ের মধ্যে ৬৬৬ জন বর্গাদারের উচ্ছেদের আদেশ হয়। ইহা ছাড়া, ঐ সময়ে মোট ১৯৮৪ জন বর্গাদারকে বে-আইনি ভাবে উচ্ছেদ করার অভিযোগ পাওয়া গিয়াছিল। তাহাদের মধ্যে ১১৩০ জন বর্গাদারকে ১৯বি ধারানুসারে পুনর্বহাল করা হইয়াছে। এই প্রসঙ্গে একটি জেলাওয়ারি বিবরণী টেবিলে রক্ষিত হইল।

(গ) ভূমি সংস্কার আইনের বিধান অনুসারে বর্গাদারকে আইন মোতাবেক ভাগ চাষ অফিসারের আদেশ ব্যতীত উচ্ছেদ করা যায় না। বে-আইনি ভাবে বর্গাদারকে উচ্ছেদ করা দন্ডনীয় অপরাধ। তাহা ছাড়া, বর্গাদার আবেদন করিলে তাঁহাকে জমি ফেরৎ দিবার ব্যবস্থাও আইনে আছে। বর্তমান রিভিসনাল সেটেলমেন্ট অপারেশনে বর্গাদারের নাম রেকর্ড করার কাজেও বিশেষ গুরুত্ব দেওয়া হইয়াছে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** বর্গাদার উচ্ছেদ দন্ডনীয় অপরাধ, কিন্তু তবুও জোতদাররা বিভিন্ন অস্ত্র-শস্ত্র নিয়ে বর্গাদারদের আক্রমণ করছে—এই ঘটনা আপনার দপ্তরে আছে কিনা, মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী গুরুপদ খাঁ ঃ** বর্গাদার উচ্ছেদ করাটা নিশ্চয় দন্ডনীয় অপরাধ সেটা আগেই আমি মাননীয় সদস্যদের বলেছি। কোনও কোনও জায়গায় অস্ত্র-শস্ত্র নিয়ে বর্গাদারদের উচ্ছেদ করতে আসছে এই রকম ধরনের ঘটনা মাননীয় সদস্যরা জানতে পারলে নিশ্চয় পুলিশের কাছে অভিযোগ জানাবেন এবং পুলিশ যথাবিহিত ব্যবস্থা অবলম্বন করবেন।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** আপনার দপ্তরে এই রকম কোনও সংবাদ আছে কিনা—জানাবেন কি?

**শ্রী গুরুপদ খাঁ ঃ** পুলিশের যে ক্ষমতা সেটা আমার দপ্তরের নেই।

**শ্রী শরৎচন্দ্র দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন বর্গাদার উচ্ছেদ করলে তাকে দন্ড দেওয়া হবে। আজ পর্যন্ত কতজন জোতদারকে দন্ড দেওয়া হয়েছে সেটা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী গুরুপদ খাঁ ঃ** আমার কাছে আজ পর্যন্ত যে হিসাব আছে তাতে ১৭২ জনের বিরুদ্ধে ১৯(এ) ধারা অনুযায়ী অভিযুক্ত করা হয়েছিল, এখনও অনেকগুলি কেস পেন্ডিং আছে, তার মধ্যে দুজন জোতদারকে অ্যারেস্ট করা হয়েছে।

**শ্রী সরোজ রায় ঃ** বর্গাদার যদি জানায় আপনার বিভাগকে যে তাকে জোর করে উচ্ছেদ করা হয়েছে তাহলে সে ক্ষেত্রে আপনার বিভাগ থেকে পুলিশের সাহায্য দেবার জন্য আপনি কোনও ব্যবস্থা করবেন কি?

**শ্রী গুরুপদ খাঁ ঃ** এরকম অভিযোগ পেলে আমরা জেলা স্তরে যে অফিসার আছেন তাঁকে অতি দ্রুত যথাবিহিত ব্যবস্থা অবলম্বনের নির্দেশ দিই। অনেক ক্ষেত্রে যে রকম ব্যবস্থা নেওয়া হয়েছে, সে খবর আমার কাছে আছে।

**শ্রী আফতাবুদ্দিন মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন, আসল বর্গাদারকে উচ্ছেদ করার জন্য অনেক ক্ষেত্রে জমিদাররা তাদের নিজেদের হাতের লোককে কয়েক বছরের রসিদ দিয়ে নকল বর্গাদার সাজিয়ে আসল বর্গাদারদের উচ্ছেদ করছে?

**শ্রী গুরুপদ খাঁ ঃ** আপনি যখন বলছেন তখন তা হতে পারে। তবে এ ক্ষেত্রে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যকে বলব যে, তাঁর কি উচিত ছিল না অনেক আগেই এই রকম কেস আমার কাছে নিয়ে এসে আমার সঙ্গে কন্সাল্ট করে একটা ব্যবস্থা যাতে হয় তা করা?

**শ্রী আফতাবুদ্দিন মন্ডল ঃ** এ রকম খবর মন্ত্রী মহাশয়কে তাঁর দপ্তর জানাবেন, না, এম.এল.এ.-রা জানাবেন, সেটা জানাবেন কি?

**শ্রী গুরুপদ খাঁ ঃ** সব সময় জনপ্রতিনিধিদের সব রকমের সহযোগিতা আমরা চাই। শুধু এম.এল.এ.-রা নয়, এই ভূমি সংস্কারের ব্যাপারে যারা অনুরাগী তারা সকলেই এ সম্পর্কে জানাবেন এটা আমরা বিশ্বাস করি। স্যার, এম.এল.এ.-রা সকলেই আমাদের অত্যন্ত কাছাকাছির লোক এবং আপন লোক। কাজেই আমরা এটা আশা করব, তাঁদের এলাকায় যদি এই রকম ঘটনা ঘটে তাহলে আমরা একসঙ্গে তা প্রতিরোধ করার চেষ্টা করব।

**শ্রী আব্দুল বারি বিশ্বাস ঃ** বর্গাদার যদি উচ্ছেদ হয় তার জন্য পুলিশকে মামলা করতে বলা হয়েছে। এখন বর্গাদার পুলিশের কাছে গেলে তাদের সাহায্য করা তো দূরের কথা পুলিশ সেই বর্গাদার যাতে উচ্ছেদ হয় তার জন্য জোতদারের পক্ষ সমর্থন করে বর্গাদারকে অযথা বিপদে ফেলছে এবং এটা বিশেষ করে আদিবাসী এলাকায় করছে—মন্ত্রী মহাশয় এ খবর জানেন কি?

**শ্রী গুরুপদ খাঁ ঃ** এই রকম সংবাদ অন্তত আমার জানা নেই।

**শ্রী আব্দুল বারি বিশ্বাস ঃ** আমি যদি তাকে স্পেসিফিক কেস দিই তাহলে তিনি

দয়া করে সেই ব্যাপারটি দেখবেন কি এবং পুলিশের বিরুদ্ধে কার্যকর ব্যবস্থা নিতে পারবেন কি?

**শ্রী গুরুপদ খাঁ ঃ** মাননীয় সদস্য যদি সেই রকম স্পেসিফিক কেস দেন তাহলে আমি পুলিশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীকে সবিনয়ে সবিশেষ অনুরোধ জানাব যাতে তিনি যথাযোগ্য ব্যবস্থা অবলম্বন করেন।

**শ্রী আব্দুল বারি বিশ্বাস ঃ** স্যার, আমার প্রশ্নের জবাব হল না। আমি বলেছি পুলিশ এই যে অপকর্ম করছে বর্গাদারদের বিরুদ্ধে ষড়যন্ত্র করছে তাদের হয়রানি করছে, জোতদারদের কাছ থেকে টাকা নিয়ে বর্গাদারদের উচ্ছেদ করছে, এদের বিরুদ্ধে, ব্যবস্থা অবলম্বন তিনি করতে পারবেন কি, সেই ক্ষমতা তার আছে কি?

(নো রিপ্লাই)

**শ্রী সরোজ রায় ঃ** স্যার, আমি এই রকম দু তিনটে স্পেসিফিক কেস মন্ত্রী মহাশয়কে দিয়েছিলোম, তিনি বলেছিলেন যে আপনি পুলিশের কাছে যান। আমার আজকে প্রশ্ন আপনার বিভাগের ব্যাপার এটা, যেখানে বর্গাদারদের উপর অত্যাচার হচ্ছে এবং অন্য ডিপার্টমেন্টের লোকরা এসে তার মধ্যে ঢুকছে সেখানে তিনি কি স্ট্যান্ড নেবেন বা ক্যাবিনেট কি স্ট্যান্ড নিতে পারেন জানাবেন কি?

**শ্রী গুরুপদ খাঁ ঃ** রিকোয়েস্ট ফর অ্যাকশন কোয়েশ্চেনের সময় হয় না, তবুও স্যার, বলছি এটা সকলেই জানেন যে পুলিশ বিভাগের একজন ভারপ্রাপ্ত মন্ত্রী আছেন। আমাদের জয়েন্ট রেসপনসিবিলিটি আছে, তবে তার গোচরে নিশ্চয় এটা নিয়ে আসব। আমার নিশ্চিত বিশ্বাস তিনি যথা বিহিত ব্যবস্থা অবলম্বন করবেন।

[1-10 – 1-20 p.m.]

**শ্রী আব্দুল বারি বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, আমাদের গণেশচন্দ্র হাতুই মহাশয় বিগত সপ্তাহে তার কেন্দ্রের একজন আদিবাসী, একজন অনুন্নত সম্প্রদায়ের বর্গাচাষীকে উচ্ছেদ করার জন্য পুলিশের বিরুদ্ধে ষড়যন্ত্রের অভিযোগ এনে এই বিধানসভায় একটা প্রস্তাব উত্থাপন করেছিলেন। কাজেই এই যে বিগত সপ্তাহ বলছেন, আজকে ৪/৫ দিন গত হয়ে গেছে এর মধ্যে What action have been taken against their police officers who are still haraning this poor bargadar?

**Shri Gurapada Khan :** All the information has not still been brought to my notice.

**শ্রী অরবিন্দ নস্কর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় ঠিক জানেন আপনার কমপিনেন্ট কোর্টে ভাগচাষ কোর্টে সাত দিন হিয়ারিং এর পর সমস্ত ডিপজিশন নেবার পরে, ভাগচাষ কোর্টে সেই চাষীদের নাম রেকর্ড হবার পরে, এবারে হারভেস্টিং এবং থ্র্যাসিং এর সময় ডি.এম. যাকে জেলার কমপিনেন্ট অথরিটি বলছেন, সেই ডি.এম.-এর কাছে কোনও প্রতিকার পাওয়া যায়নি। সেই চাষীদের কাছ থেকে অর্ধেক ধান নেওয়া হয়েছে এবং আজ পর্যন্ত ঐ হিয়ারিং এর নাম করে এস.ডি.ও. সদর সেটা ঝুলিয়ে রেখেছেন। অথচ আপনারা কমপিনেন্ট কোর্টে ভাগচাষীদের স্বার্থে রেকর্ড করে দিয়েছে। ২৪ পরগনার কুলতলী থানার ঐ কিশোরী মোহনপুরে ৮৪ জন বর্গা চাষীদের নামে রেকর্ড হয়ে গেছে এবং তার সার্টিফিকেট কপি পর্যন্ত ডি.এম., এস.ডি.ও., এস.এল.আর.ও., জে.এল.আর.ও. এবং আপনার দপ্তরের চিফ সেক্রেটারি প্রত্যেকের কাছে আমরা দিয়েছি। কাজেই সে সম্পর্কে কোনও প্রতিকার করতে পারবেন কিনা সেটা জানাবেন কি?

**Mr. Speaker :** Your question has lost in the long statement.

**শ্রী অরবিন্দ নস্কর ঃ** স্যার, আমি বলছি, এদের নামে রেকর্ড হয়ে গেছে অথচ তারা কোনও প্রটেকশন পাচ্ছে না। এদের নামে ভাগচাষ কোর্টে রেকর্ড হয়ে গেছে। কাজেই আপনার কাছে জানালে কোনও প্রতিকার হবে কিনা সেটা জানাবেন কি?

**Mr. Speaker :** The Minister-In-Charge has clearly stated, that only the Home Minister can give protection in this case.

**শ্রী বাসুদেব হাজরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এই রকম গরিব বর্গাদারদের হাইকোর্টে এনে জোতদাররা যেভাবে নাজেহাল করছে তাতে এরা মরে যাচ্ছে। আমি এই রকম কেস করেছি, আমি জানি। কাজেই হাইকোর্টের হাত থেকে তাদের বাঁচাবার জন্য কোনও উপায় আছে কিনা সেটা জানাবেন কি?

**শ্রী গুরুপদ খাঁ ঃ** মাননীয় সদস্যকে আমি বলছি যে হাইকোর্টে এলে যতদিন হাইকোর্টে বিচারাধীন আছে, সেই বিচার নিষ্পত্তি না হওয়া পর্যন্ত আমাদের অপেক্ষা করে থাকতে হয়। এটা মাননীয় সদস্য নিশ্চয়ই জানেন।

**Mr. Speaker :** Your supplementary, I think, cannot help in any way against police prosecution as the concerned. Minister is not in charge of police department. If the House Minister would have been here he could give a satisfactory reply.

**শ্রী নন্দলাল ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি হাউসে যেসব আইন পাস

করেন সেই আইনগুলি কার্যকর হচ্ছে কিনা সেটা দেখবার অন্তত মরাল দায়িত্ব প্রত্যেক মিনিস্টারের আছে। তিনি কি করে বলেন যে হোম মিনিস্টার সেটা দেখবেন। ওনার কানে এলেও সেটা উনি দেখবেন না। এটা তো স্যার, নৈরাশ্যজনক।

**মিঃ স্পিকার ঃ** মিঃ ব্যানার্জি, সেই রেসপনসিবিলিটি আপনার, আমার এবং আমাদের প্রত্যেক সদস্যেরই আছে। যে আইনগুলি পাস হয়।

Should be materialised properly. The question should be put to the particular Minister who is in charge of the concerned cases regarding protection to be given to bargadars. I know of one case in Haripal where as many as 30 criminal cases have been instituted against one bargardar. There, all the parties, viz., Congress, C.P.I.(M), C.P.I. and the Workers Party, are all united to give protection to that unfortunate bargadar.

But still now perhaps a number of criminal cases is pending against him. so, you can put all these questions to Hon'ble Home Minister. He can investigate into the matter and satisfy the entire House. It will be difficult for Mr. Khan to give reply to all these question.

## ভূমিহীন ব্যক্তিদের জমি বিতরণ

*৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *২।) **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২ সালের জানুয়ারি মাস হইতে ১৯৭৬ সালের জানুয়ারি মাস পর্যন্ত কতজন ভূমিহীন ব্যক্তিকে জমি বিলি করা হইয়াছে;

(খ) উক্ত সময়ের মধ্যে জেলাওয়ারী কত একর জমির পাট্টা বিলি করা হইয়াছে; এবং

(গ) জেলাওয়ারী কতজন হরিজন, তফসিলি ও উপজাতি সম্প্রদায়ের ভূমিহীন ব্যক্তি চাষযোগ্য জমি পাইয়াছেন?

**শ্রী গুরুপদ খাঁ ঃ**

(ক) ৪,৩৮,২৬২ জন।

(খ) ও (গ)

একটি তালিকা টেবিলে রক্ষিত হইল।

**শ্রী কাশীনাথ মিশ্র** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, তিনি টেবিলে যে উত্তরটা দিয়েছেন, তফসিলি এই সমস্ত চাষীরা যা চাষযোগ্য জমি পেয়েছে, এই চাষযোগ্য জমি দেবার পর, তারা চাষ করার সরঞ্জাম পাচ্ছে না, এই সম্পর্কে কৃষি দপ্তর সহযোগিতা করছে কি না?

**শ্রী গুরুপদ খাঁ** ঃ মাননীয় সদস্য যদি এটা কৃষি দপ্তরকে প্রশ্ন করেন তাহলে ভাল হয়।

**শ্রী আফতাবুদ্দিন মন্ডল** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি, যে সমস্ত ভূমিহীনকে ভূমি দেওয়া হয়েছে, তাদেরকে পাট্টা দেওয়ার পরও তারা সেই জমি পাচ্ছে না?

**শ্রী গুরুপদ খাঁ** ঃ হ্যাঁ, জানি।

**শ্রী আফতাবুদ্দিন মন্ডল** ঃ এর প্রতিকারের জন্য কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী গুরুপদ খাঁ** ঃ মাননীয় সদস্য যদি খবর রাখতেন যে ইম্পলিমেন্টের ব্যাপারে আমরা একটা আইন করতে যাচ্ছি যাতে ইজেক্টমেন্ট হয়, তাহলে আর এই প্রশ্ন করতেন না।

## অভাবহেতু বিক্রয়কৃত জমি প্রত্যর্পণ

***৩৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৫।) **শ্রীমতী গীতা মুখোপাধ্যায়** ঃ ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দুর্দশাগ্রস্তদের অভাবজনিত বিক্রিত জমি প্রত্যর্পণের জন্য কতজন আবেদন করেছেন;

(খ) এর মধ্যে কয়টি ক্ষেত্রে রায় দেওয়া হয়েছে এবং কয়টি এখনও বাকি;

(গ) যেসব ক্ষেত্রে রায় দেওয়া হয়েছে তার মধ্যে কয়টি ক্ষেত্রে দুর্দশাগ্রস্ত আবেদনকারীর পক্ষে রায় দেওয়া হয়েছে; এবং

(ঘ) যেসব ক্ষেত্রে দুর্দশাগ্রস্তদের অভাবজনিত বিক্রিত জমি প্রত্যর্পণের জন্য রায় দেওয়া হয়েছে তার মধ্যে কতজন জমির পুনর্দখল পেয়েছেন?

**শ্রী গুরুপদ খাঁ ঃ**

(ক) ৩১.১.১৯৭৬ পর্যন্ত ৯৫,৭৫৩ জন জমি প্রত্যর্পনের জন্য আবেদন করেছেন।

(খ) ১৬,০৩২টি ক্ষেত্রে রায় দেওয়া হয়েছে। ৭৯,৭২১টি ক্ষেত্রে রায়দান এখনও বাকি আছে।

(গ) ৩,২৫০টি ক্ষেত্রে দুর্দশাগ্রস্ত আবেদনকারীর পক্ষে রায় দেওয়া হয়েছে।

(ঘ) ১,১৬৬ জন আবেদনকারী জমির পুনর্দখল পেয়েছে।

**শ্রীমতী গীতা মুখোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি অবগত আছেন, এই রায় দানের ক্ষেত্রে এত কম চাষীদের পক্ষে রায় হচ্ছে, তার অন্যতম কারণ যে ভূমি রাজস্ব অফিসার যাঁরা আছেন, তাঁরা অনেক জায়গায় চাষীদের বলছেন যে এই জমি ছেড়ে দাও, তা না হলে বিপক্ষে রায় দেব, এই রকম ঘটছে?

**শ্রী গুরুপদ খাঁ ঃ** এই রকম কোনও ঘটনার কথা আমার জানা নেই।

**শ্রীমতী গীতা মুখোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের যদি না জানা থাকে, তাহলে আমার কাছে অনেক কেস লিখিতভাবে আছে, সেইগুলো দিলে তিনি প্রতিকার করবেন কি? আমার দ্বিতীয় প্রশ্ন হচ্ছে, মন্ত্রী মহাশয় পরবর্তীকালে যখন আইন পাস করেছিলেন তখন বলেছিলেন যে বি.ডি.ও. ছাড়াও আরও অনেক অফিসারকে পাওয়ার দিয়েছেন, উনি জানাবেন কি কত জায়গায়, সেইরকম কত জন অফিসার বাস্তবে ফিল্ডে নিযুক্ত আছেন?

**শ্রী গুরুপদ খাঁ ঃ** আমার কাছে এখন সংখ্যা নেই, আমি দিতে পারছি না কোথায় কোন কোন অফিসারকে দেওয়া হয়েছে, বি.ডি.ও.-দের দ্বারা হচ্ছে, না তাই ডিভিশনাল কমিশনার তার এলাকাতে যে কোনও গেজেটেড অফিসারকে এই কাজের জন্য নিয়োগ করতে পারবেন আমার এখানে একটা লিস্ট আছে।

[1-20 – 1-30 p.m.]

মিঃ স্পিকার স্যার, এটা একটা বড় লিস্ট, আপনি যদি বলেন তাহলে আমি এটা টেবিলে দিতে পারি। ২৪-পরগনায় ১৫৮ জন আছেন, হাওড়া জেলায় ৯ জন আছেন, লিস্ট অফ দি পারসন্স অ্যাপয়েন্টেড অ্যাজ স্পেশ্যাল অফিসার আন্ডার দিস অ্যাক্ট, এটা একটা বড় লিস্ট, আরও অনেক জায়গায় আছে।

**শ্রীমতী গীতা মুখোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি অবগত আছেন যে, এই

সব হওয়া সত্ত্বেও ৯৫ হাজার দরখাস্ত পড়েছিল এবং আরও অনেক দরখাস্ত আসছে, এগুলিকে ডিসপোস অফ করবার জন্য, অনেক রকম কাজের কাজী এই সব অফিসাররা—ঝালে ঝোলে অম্বলের কদু, তাদের নাম দিয়ে দিলেও তারা পারছে না, সেই ক্ষেত্রে একজন অফিসারকে ঐ বিশেষ দায়িত্বে নিয়োগ করে এই কাজকে দ্রুত করার কথা ভাবছেন কি?

**শ্রী গুরুপদ খাঁ ঃ** আমরা এবিষয়ে ভাবছি।

**শ্রী শরৎচন্দ্র দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অবগত আছেন কি যে আমাদের আইন রয়েছে অভাব জনিত কারণে যদি কেউ জমি বিক্রি করে থাকে তাহলে তা ফিরে পাবেন। এখন তারা এই অভাবজনিত, কথাটার পরিভাষাটা বুঝতে পারছে না। বলা হচ্ছে যে, দুর্ভিক্ষে, বন্যায় এবং মুমূর্ষ অবস্থায় যদি বিক্রি করে তবেই সেটা অভাবজনিত হবে। কন্যাদায়, মাতৃদায় বা পিতৃদায়ে যদি কেউ জমি বিক্রি করে তাহলে সেটা অভাবজনিত নয়। আপনি যদি দয়া করে এটা কি হবে তা বুঝিয়ে বলেন তাহলে ভাল হয়।

**শ্রী গুরুপদ খাঁ ঃ** আমাদের দুটো কারণ দেওয়া আছে, যে সব ক্ষেত্রে এই আইনের সুযোগ দেওয়া যেতে পারে। একটা হচ্ছে যদি কেউ চাষ করবার জন্য জমি বিক্রি করে থাকেন, কিম্বা অনাহারজনিত অবস্থার জন্য যদি কেউ জমি বিক্রি করে থাকেন তাহলে তারা আমাদের আইনের সুযোগ নিতে পারেন, আইনেও সেই ব্যবস্থা আছে।

**শ্রী সরোজ রায় ঃ** ২৪ পরগনায় নতুন করে ১৫৮ জন দেওয়া হয়েছে, ইত্যাদি বললেন, এটা ভালই হচ্ছে, এটা বি.ডি.ও. পারছিল না, এটা অনেক দিনই হয়েছে। কিন্তু আমি আপনাকে কাল এবং পরশুর খবর দিতে পারে একটা ব্লকের, সেটা হচ্ছে বি.ডি.ও.। গড়বেতা, তাকে আমি জিজ্ঞাসা করেছিলাম, একটাও দরখাস্ত দেখতে পারলেন, তিনি বললেন শত কাজের মধ্যে পারছি না। আমার প্রশ্ন হচ্ছে তাহলে যখন এই রকম অবস্থা হচ্ছে তা হলে এমন একজন অফিসার নিয়োগ করার কথা ভাবছেন কি, যে শুধু এইগুলিই দেখবে?

**শ্রী গুরুপদ খাঁ ঃ** একটু আগে মাননীয়া গীতা মুখোপাধ্যায় মহাশয়ার প্রশ্নের উত্তরে আমি বলেছি যে এ বিষয়ে—অর্থাৎ দ্রুত যাতে কাজ করা যায় তার জন্য আমরা চিন্তা করছি। এটা খুবই সত্যি কথা যে অন্যান্য গেজেটেড অফিসারদের এত কাজ দেওয়া থাকে যে তাদের পক্ষে নর্মাল কাজ করার পর এই সব কাজ দেখবার সুযোগ কম হয়। সেইজন্য আমরা গভীরভাবে চিন্তা করছি যে, এই সব কাজের জন্য অফিসার নিয়োগ করা যায় কিনা।

**Mr. Speaker :** A question was raised by Mr. Das regarding "অভাবজনিত বিক্রি". Perhaps the lawyers here, particularly Mr. Bimal Paik, will agree that whenever a deed is executed a more informative and efficient lawyer will give advice that he should not write in the deed that he is selling the land due to distress. He will give any other ground rather than "due to poverty". I think, Mr. Bimal Paik for the last few years has seen as a lawyer that whenever a person comes for advice he is generally given the advice not to write 'you are selling the land on the ground of poverty'. Mr. Das is also pointing out this ground. May I hope that the Hon'ble Minister will give anxious consideration in the matter to protect the poor people?

**শ্রী গুরুপদ খাঁ :** আমাদের আইনে একটা বিধান আছে যদি গরিব বলে লেখা যাবে টাকার অঙ্কে বা শর্তে যাই হোক না কেন সাক্ষ্য প্রমাণের দ্বারা যেটা হবে সেটাই হবে গ্রাহ্য। সুতরাং আপনার সঙ্গে একমত যে অভাবজনিত কারণে বিক্রি করেছে সেটা লেখা নেই। অনেকেই জানেন ১ হাজার টাকা লেখা হলে ২ হাজার টাকা লেখা হয়। সেজন্য আমরা দলিলটাকে সাক্ষ্য বলে ধরি। তবে কেউ যদি সাক্ষ্য দিয়ে প্রমাণ করতে পারে যে দলিলে ২ হাজার টাকা লেখা থাকলেও ২ হাজার টাকা বিক্রি করেছে। কিম্বা অভাবজনিত অবস্থায় বিক্রি করেছে তাহলে এই আইনের সুযোগ সুবিধা তিনি পাবেন। তবে আপনি যখন বলছেন তখন আমরা নিশ্চয় এটা পরীক্ষা করে দেখব।

### Distribution of khas lands among Christian, Anglo-Indian and Muslim communities

***38.** (Admitted Question No. *388.) **Shri Md. Safiullah :** Will the Minister-in-Charge of the Land Utilisation and Reforms and Land and Land Revenue Department be pleased to state—

(a) The number of persons belonging to (i) Christian (excluding Anglo-Indians) (ii) Anglo-Indian, and (iii) Muslim communities who had been provided with khas lands during (1) 1974-75 and (2) 1975-76 (Up to January, 1976);

(b) The area of land distributed to them;

(c) If the Government have received any complaint alleging discrimination in the distribution of khas lands to the above communities during the aforesaid period; and

(d) If so, (i) from whom the allegations have been received; and (ii) actions taken by the Government against the same?

**Shri Gurupada Khan :**

| | | | |
|---|---|---|---|
| (a) (i) | Christian (excluding Anglo-Indians) | — | 4,172 |
| (ii) | Anglo-Indian | — | Nil |
| (iii) | Muslim | — | 95,197. |

(b) 57,212 acres.

(c) & (d) Lands at the disposal of the State Government are distributed in accordance with the principles laid down in section 49 of the West Bengal Land Reforms Act and not on communal basis. The question of making any discrimination in favour of any community does not arise.

**Shri Md. Safiullah :** Sir, I never stated that lands were distributed according to communal basis. So I object to the answer of the Hon'ble Minister.

এক্সক্লুডিং অ্যাংলো-ইন্ডিয়ান ৪ হাজার ১৭২ জন, খ্রিস্টিয়ান ল্যান্ড দিয়েছেন নিল এদের মধ্যে ঠিকভাবে ল্যান্ড ডিস্ট্রিবিউট যে হয়নি এরকম অভিযোগ কি পেয়েছেন?

**শ্রী গুরুপদ খাঁ ঃ** না পাইনি। আপনারাই এই ল্যান্ড ডিস্ট্রিবিউশন কমিটির মেম্বার এবং আপনারাই জানেন ঠিকভাবে ল্যান্ড ডিস্ট্রিবিউশন হয়েছে কিনা।

**শ্রী মহম্মদ সফিউল্লা ঃ** যার পাওয়া উচিত তাকে না দিয়ে অন্য লোককে অফিসার দিয়েছে এই রকম একটা স্পেসিফিক কেস্ আমি দিয়েছি। আমি যে কমিউনিটির কথা বলছি তাতে তাদের প্রপারলি ডিস্ট্রিবিউশন না করে অন্য লোককে দেওয়া হয়েছে এই রকম অবস্থা মুসলমানদের বেলায় করা হয়েছে কিনা জানাবেন কি?

**শ্রী গুরুপদ খাঁ ঃ** আমাদের বিধান আছে যারা ল্যান্ডলেস কিম্বা যাদের ১ হেক্টরের কম জমির মালিক তারাই এই ক্যাটিগোরির মধ্যে পড়ে।

**শ্রী মহম্মদ সফিউল্লা ঃ** আপনারা ভূমিহীনদের মধ্যে যে ল্যান্ড ডিস্ট্রিবিউশন করেছেন তার মধ্যে ওয়েস্ট বেঙ্গলের সমস্ত ভূমিহীন কি কভার্ড হয়ে গেছে?

**শ্রী গুরুপদ খাঁ ঃ** সমস্ত ভূমিহীনদের আমরা এখনও জমি দিতে পারিনি।

**শ্রী আব্দুল বারি বিশ্বাস ঃ** ভূমি বন্টন নীতি যা গ্রহণ করা হয়েছে তাতে প্রয়োরিটি দেওয়া হয়েছে ফাস্ট শিডিউল ট্রাইব দেন শিডিউল কাস্ট দেন আদার্স এখন এই ক্ল্যাসিফিকেশন কিছু নেই। কোয়ালিফিকেশন হচ্ছে ল্যান্ডলেস হওয়া উচিত। যা হোক এই প্রায়রিটি কি ঠিক ভাবে মেন্টেন হচ্ছে?

**শ্রী গুরুপদ খাঁ ঃ** যদি না হয়ে থাকে তাহলে জানালে আমরা বিচার করব।

**শ্রী আব্দুল বারি বিশ্বাস ঃ** দ্যাট ওয়াজ নট মাই কোয়েশ্চেন স্যার, জমি বন্টনের ক্ষেত্রে বলে দেওয়া হয়েছে যে মৌজায় ভূমিহীন পড়ে তাকে সেখানে দেওয়া হবে। তারপর ক্ল্যাসিফিকেশন এর ক্ষেত্রে বলা হয়েছে ফান্ট শিড়িউল্ড ট্রাইব দেন শিডিউল্ড কাস্ট দেন আদার্স কমিউনিটিস এখন জেলাওয়ারী কোনও রিপোর্ট আছে কিনা যে কোন কোন জেলায় এটা মেন্টেন করা হয়নি। যদি থাকে তাহলে সেইসব জমি আবার ডিস্ট্রিবিউশন করবেন কি না?

**Shri Gurupada Khan :** Sir, this supplementary does not arise out of this question. May I ask my Honourable friend to put another question so that I can categorically answer that?

[1-30 – 1-40 p.m.]

**শ্রী অশ্বিনীকুমার রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি আপনি যে ভূমি সংস্কার আইন সংশোধন করলেন সেই আইন অনুযায়ী কাজ করার জন্য কোনও এগজিকিউটিভ অর্ডার দিয়ে প্রত্যেকটি জে.এল.আর.ও.-কে পাঠিয়েছেন কি না?

**শ্রী গুরুপদ খাঁ ঃ** নিশ্চয়ই পাঠানো হয়েছে।

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে অ্যাংলো-ইন্ডিয়ানরা কিছু পায় নি, আমার প্রশ্ন হচ্ছে অ্যাংলো-ইন্ডিয়ানরা চায়নি, না পাড়াগাঁয়ে বাস করে না, না তারা দরিদ্র নয়?

**শ্রী গুরুপদ খাঁ ঃ** তারা এই রেলিভ্যান্ট ক্যাটিগোরির অন্তর্ভূক্ত নয় বলে পায়নি।

**শ্রী আব্দুল বারি বিশ্বাস ঃ** স্যার, আমার প্রথম কথা হচ্ছে মন্ত্রী মহাশয়ের ডিপার্টমেন্ট থেকে যে অর্ডার হয়েছিল সেই অর্ডারে আপনি বলেছেন যে ভূমিহীন যে জমিতে দখলীকার আছে তাকে সেই জমি দেওয়া হবে। আপনি মেন অর্ডারে বলছেন অন প্রায়োরিটি বেসিসে দেওয়া হবে—ফার্স্ট, শিডিউল্ড কাস্ট, দেন শিডিউল্ড ট্রাইবস, দেন দি আদার্স। আপনি কি মনে করছেন না আপনার লেটেস্ট অর্ডারের দরুন আগেকার যে মেন অর্ডার ছিল সেটা নাল এন্ড ভয়েড হয়ে যাচ্ছে? তা যদি হয় তা হলে তার প্রতিকারের কি ব্যবস্থা করছেন?

**শ্রী গুরুপদ খাঁ ঃ** নাল এন্ড ভয়েড হয়নি।

## মুখার্জি-মৈত্রেয় কমিশনের সুপারিশ

*৪০। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭।) **শ্রীমতী গীতা মুখোপাধ্যায় ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুখার্জি-মৈত্রেয় কমিশনের সুপারিশ কার্যকর করা হয়েছে কিনা; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে—

(১) কিভাবে কার্যকর করা হয়েছে, ও

(২) কবে থেকে কার্যকর করা হয়েছে?

**শ্রী গুরুপদ খাঁ ঃ**

(ক) যথাযথ ব্যবস্থা নেওয়া হইয়াছে এবং হইতেছে।

(খ) (১) ও (২)

গুহ এস্টেটের লুক্কায়িত জমি উদ্ধারের কাজ মুখার্জি মৈত্র কমিশন নিযুক্ত হইবার পূর্ব হইতেই চালু হইয়াছিল। বর্তমানেও উক্ত কাজ চালাইয়া যাওয়া হইতেছে। গুহ এস্টেটে যে সকল জমিদারী গ্রহণ আইন ফাঁকি দিয়া বে-আইনিভাবে বঞ্চিত হইয়াছে বলিয়া প্রতিয়মান হইয়াছিল তাহা উদ্ধার করিয়া সরকারে বর্তাইবার জন্যে উক্ত আইন অনুযায়ী বেশ কয়েকটি তদন্ত ও প্রসিডিংস চালু হয়। ঐ সকল তদন্ত ও প্রসিডিং-এর বিরুদ্ধে সংশ্লিষ্ট পক্ষগণ হাইকোর্ট হইতে রুল ও

ইনজাংশন পায়। গুহ্ এস্টেটের তদন্তাধীনে মোট জমির পরিমাণ দাঁড়াইয়াছে ১৯২৭.৯১ একর যাহা কমিশন প্রদত্ত হিসাব (১৭৫২.৯৯) অপেক্ষা ১৭৪.৯২ একর বেশি, বর্তমানে যে সকল জমির উপর কোর্টের স্থগিতাদেশ জারি আছে তাহার পরিমাণ ১৩৫২.১১ একর।

স্থগিতাদেশ মুক্ত জমির পরিমাণ ৫৭৫.৮০ একর। উক্ত জমির মধ্যে ৩৫৯.০১ একর জমির দখল নেওয়া হইয়াছে, তন্মধ্যে ৩৫০.৪৪ একর (কৃষি জমি) ভূমিহীন কৃষকদের মধ্যে বিলি করা হইয়াছে। ১৮১.৪৪ একর জমির জন্য জমিদারী গ্রহণ আইন মোতাবেক তদন্ত ও প্রসিডিংস পুনরায় চালু হইয়াছে। ২২.৪৯ কের জমি বিঘা রায়ত প্রসিডিং-এর আদেশ অনুযায়ী সংশ্লিষ্ট পক্ষের খাসে রাখিতে দেওয়া হইতেছে এবং বাকি ১২.৮৬ একর জমির দখল নেওয়া ও বিলির ব্যবস্থা হইয়াছে। প্রকাশ থাকে যে কমিশন নিযুক্ত হইবার পরেও কিছু কিছু নূতন মামলা বা রুল দায়ের হয় এবং জমিদারী গ্রহণ আইনে নূতন নূতন কেস চালু হয়।

মামলার নিষ্পত্তি যাহাতে ত্বরান্বিত হয় তাহার জন্য সরকার চেষ্টা করিতেছেন। এই উদ্দেশ্যে পশ্চিমবঙ্গ জমিদারী গ্রহণ আইনে একটি নূতন ধারা (৫৭খ) সংযোজন করা হইয়াছে এবং সংশোধনী আইনটি ভারতীয় সংবিধানের নবম তফসিলের অন্তর্ভূক্ত করা হইয়াছে।

সুন্দরবন অঞ্চলে যে সকল লটদার বা বড় জোতদার আইন ফাঁকি দিয়া জমি লুকাইয়া রাখিয়াছিলেন, তাঁহাদের নিকট হইতে লুক্কায়িত জমি উদ্ধার করিয়া সরকারের দখলে আনার যথাযথ ব্যবস্থা নেওয়া হইতেছে। এ পর্যন্ত উক্ত অঞ্চলে ১,১০,২২৮.৭২ একর জমি সরকারে বর্তানো হইয়াছে।

**শ্রীমতী গীতা মুখোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে হিসেব দিলেন তা থেকে একটা মোট ফল দেখা যাচ্ছে এই যে জমি বেরিয়েছে তার অতি সামান্য অংশ এখনও পর্যন্ত বিলি হতে পেরেছে ইনজাংশনের জন্য। মন্ত্রী মহাশয় বোধহয় অবগত আছেন এই ইনজাংশনের কারণ ছাড়াও পরবর্তী তদন্তের সময়ে দেখা গেছে জমি পাবার দিকে সবচেয়ে বড় বাধা হিসেবে যেটা দাঁড়াচ্ছে সেটা হচ্ছে বসিরহাট মহকুমার পুলিস অফিসার জোতদারদের পক্ষে স্পষ্ট সাহায্য করছে এবং যারা সাক্ষ্য দিচ্ছে তাদের ধরে নিয়ে গিয়ে অকথ্য মারধোর করছে। ৩০০ কৃষকের উপর মামলা চালু রয়েছে এবং তার ফলে প্রতি মাসে তাদের ১/২ দিন করে কোর্টে গিয়ে হাজিরা দিতে হচ্ছে। ইমার্জেন্সির পর এই ধরনের মারধোর চলছে এবং তার ফলে বর্তমান তদন্তগুলিতে চাষীরা ভয়ে আসতে

পারছে না এবং যে আসে তাহলে তার উপর মারধোর করা হচ্ছে। এই বিষয়ে কৃষকসভা আপনার কাছে মেমোরেন্ডাম দিয়েছে। আমি জানতে চাই এই ব্যাপারে হোম ডিপার্টমেন্টের সঙ্গে এবং ক্যাবিনেটে আপনার যে কলিগরা রয়েছেন তাঁদের সঙ্গে আলোচনা করে এর ফয়সালা করবার জন্য আপনি কি ব্যবস্থা করেছেন?

**শ্রী গুরুপদ খাঁ ঃ** যথাযথ ব্যবস্থা গ্রহণ করবার জন্য আমরা হোম ডিপার্টমেন্টে এটা পাঠিয়েছি। তবে এখনই কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে সেটা আমি এখনই বলতে পারছি না, পরে জেনে বলতে পারি।

**শ্রী অশ্বিনীকুমার রায় ঃ** আপনি বললেন এস্টেট অ্যাকুইজিশন অ্যাক্টের ৫৭(ক) ধারার সংশোধন সংবিধানের নবম সিডিউলের মধ্যে অন্তর্ভূক্ত হয়েছে। আমার প্রশ্ন হচ্ছে এটা হয়েছে, না করবার জন্য সুপারিশ করেছেন?

**শ্রী গুরুপদ খাঁ ঃ** হয়ে গেছে, তবে তারিখ এখনই বলতে পারছি না।

**Annual maintenance grant for Alipore Zoological Garden**

***68.** (Admitted Question No. *403.) **Shri Md. Safiullah :** Will the Minister-in-Charge of the Animal Husbandry and Veterinary Services Department be pleased to state—

(a) If it is a fact that—

(i) Alipore Zoological Garden authorities have been facing an annual deficit of more than two lakhs of rupees;

(ii) The Government has been granting a fixed amount of annual maintenance grant for more than a decade;

(b) If so—

(i) The expenditure incurred during the last three years;

(ii) The amount of annual maintenance grant given at present by the Government; and

(c) Whether the Government has any contemplation to increase the amount in recent future?

**Shri Pradip Bhattacharyya :**

(a) (i) No.

(ii) Yes.

(b) (i)

| Year | Expenditure | |
|---|---|---|
| 1972-73 | Rs. | 10,14,541 |
| 1973-74 | Rs. | 11,84,093 |
| 1974-75 | Rs. | 13,79,804 |

(ii) Rs. 36,000/-

(c) Aproposal in this regard, received from the Alipore Zoological Garden Authorities is under examination.

**শ্রী মহম্মদ সফিউল্লা ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, মান্ধাতার আমল থেকে আলিপুর চিড়িয়াখানায় এই যে ৩৬ হাজার টাকা গ্রান্ট দিয়ে চলেছেন এটা কেন বাড়াচ্ছেন না? ভারতবর্ষের প্রত্যেকটি রাজ্যে এই ধরনের গ্রান্ট দেয়।

[1-40 – 1-50 p.m.]

**শ্রী প্রদীপ ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য আলিপুর চিড়িয়াখানার পরিচালন সমিতির একজন সভ্য, সুতরাং তিনি এই বিষয়টি খুব ভালভাবে জানেন। পশ্চিমবঙ্গ সরকার এখন পর্যন্ত কত টাকা ডেভেলপমেন্টের জন্য দিয়েছে, সেটা আমি বলে দিচ্ছি। ১৯৭৪-৭৫ সালে ৩৭ লক্ষ ৮ হাজার টাকা দেওয়া হয়েছে। আর এ বছর ৩.৭১ লক্ষ টাকা দেওয়া হয়েছে ডেভেলপমেন্টের জন্য। ডেভেলপমেন্ট এর জন্য যা করণীয় তা আমরা নিশ্চয়ই করছি।

**শ্রী মহম্মদ সফিউল্লা ঃ** যে ভাবে খরচ বেড়ে যাচ্ছে, গেট মানি আট আনা থেকে বাড়িয়ে এক টাকা করেও ডেফিসিট থেকে যাচ্ছে, আপনারা কি এই ডেফিসিট এক্সপেন্ডিচারটা মীট করে দেবেন?

**শ্রী প্রদীপ ভট্টাচার্য ঃ** এটা নির্ভর করে ডেভেলপ কিভাবে হবে, না হবে। আমরা এ সম্পর্কে নিশ্চয়ই সুবিবেচনা করব।

**শ্রী মহম্মদ সফিউল্লা ঃ** ম্যানেজিং কমিটি যে প্রস্তাব পাঠিয়েছেন সেই প্রস্তাব আপনি কবে কার্যকর করবেন জানাবেন কি?

**শ্রী প্রদীপ ভট্টাচার্য ঃ** সরকারের বিবেচনাধীন আছে।

**শ্রী মহম্মদ দেদার বক্স ঃ** যে টাকা খরচ হচ্ছে যেভাবে খরচ করা দরকার পশু পক্ষীর খাবার খাওয়ানোর জন্য যে পরিমাণ দরকার তা হচ্ছে, যার ফলে পশু পক্ষী অনেক মারা যাচ্ছে—আজকে এই চিড়িয়াখানা পশ্চিমবঙ্গ এবং এশিয়ার মধ্যে বৃহত্তম, এটির যাতে বিলুপ্তি না ঘটে তার ব্যবস্থা মাননীয় মন্ত্রী মহাশয় নেবেন কি?

**শ্রী প্রদীপ ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাতে চাই যে জুলজিক্যাল গার্ডেন-এর পরিচালনার জন্য একটা স্ট্যাটুটরি কমিটি আছে, সেই কমিটির উপর উন্নয়নের ভার এবং পরিচালনার ভার দেওয়া হয়েছে। পশ্চিমবঙ্গ সরকার বাৎসরিক কিছু টাকা সাহায্য দেন ডেভেলপমেন্টের জন্য কিন্তু নিশ্চয়ই সরকারের অধিকার আছে সেগুলি বিবেচনা করে দেখার। যে টাকা দেওয়া হচ্ছে তা যথাযথভাবে খরচ হচ্ছে না এটা নিশ্চয়ই সরকারের দেখা উচিত। যদি কোনও সদস্যর কোনও বিষয়ে অভিযোগ থাকে আমার তাকে অনুরোধ তিনি যদি আমাকে জানান তাহলে আমি নিশ্চয়ই ব্যবস্থা গ্রহণ করব।

### Pheasants of Alipore Zoological Garden

***82.** (Admitted Question No. *406.) **Shri Md. Safiullah :** Will the Minister-in-Charge of the Animal Husbandry and Veterinary Services Department be pleased to state—

(a) The number of pheasants died of various diseases during the last three years (Up to 12th February, 1976); and

(b) The measures taken by the Zoo authorities to check the diseases?

**Shri Pradip Bhattacharyya :**

(a) 52

(b) Following measures are generally taken :—

(i) To check enteritis & diarrhoea soluble medicines are incorporated in drinking water;

(ii) Fighting is a common feature amongst the pheasants, especially

during the mating time, but actions are taken to segregate the habitual fighters to check such accidents;

(iii) Routine examination of faeces is being carried out and routine dewonming measures are being taken to check and control the incidence of worm infection;

(iv) Medicinal measures like treating with Vit. 'A' both proprietory and in the form of Karotin are being given to check blindness;

(v) Anti malarial measures are taken, both preventive and curative, to check Plasmodium Qallinacium infection amongst birds.

**শ্রী মহম্মদ সফিউল্লা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই ফেজান্টসগুলি অতি মূল্যবান এবং অধিকাংশই বিদেশ থেকে সংগ্রহ করতে হয়। এখানে এই যে ৫২টি ফেজান্টস মারা গিয়েছে তার মধ্যে বিদেশি কত ছিল?

**শ্রী প্রদীপ ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য মহাশয় নিজেই ওখানকার পরিচালন কমিটির সদস্য এবং তিনি জানেন যে এর মধ্যে কতগুলি আছে। সুতরাং এর উত্তর দেওয়ার প্রয়োজন আছে বলে আমার মনে হয় না।

**শ্রী মহম্মদ সফিউল্লা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনারা এই ডিজিস কন্ট্রোল করার জন্য যে মেজার নিয়েছেন তাছাড়াও বাসস্থানের সমস্যার জন্যও কিছু মারা গিয়েছে। সুতরাং এর প্রতিকারের জন্য কি ব্যবস্থা অবলম্বন করবেন?

**শ্রী প্রদীপ ভট্টাচার্য ঃ** আমার কাছে এই ধরনের সংবাদ নেই। তবে সদস্য মহাশয় যদি জানান যে বাসস্থানের জন্য ও অন্য কোনও কারণে এই অবস্থা হয়েছে তাহলে নিশ্চয়ই ব্যবস্থা নেওয়া হবে।

**শ্রী মহম্মদ সফিউল্লা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে বিদেশি ফেজান্টস সেইগুলির যাতে ডিজিস না হয় সেইভাবে এদের রাখবার জন্য গভর্নমেন্টের খাত থেকে কিছু টাকা দেবেন কি?

**শ্রী প্রদীপ ভট্টাচার্য ঃ** সেখানে ডেভেলপমেন্টের জন্য টাকা দেওয়া হয় এবং সেখানকার অথরিটির উপর নির্ভর করে যে সেই টাকা তারা কিভাবে ব্যবহার করবেন, সরকারের উপর তা নির্ভর করে না।

**ডাঃ কানাইলাল সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি, এর একটা হচ্ছে ইনফেক্টিভ ডাইরিয়া, আর একটা হচ্ছে স্লিপিং সিকনেস এবং আর একটা হচ্ছে টিউবারকুলোসিস, এই তিনটি রোগে মেনলি মারা যায়। আমরা, চিড়িয়াখানার পশ্চিম দিকে যে জমি আছে যেখানে স্ট্রে ক্যাটলস থাকে, বারবার চেষ্টা করেছি সেই জায়গা নিয়ে নিয়ে সেখানে যদি এদের সরিয়ে দেওয়া যায় তাহলে তাদের মধ্যে এই রোগকে কন্ট্রোল করতে পারা যাবে। সেইজন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে আমরা একটা অ্যাপ্লিকেশন দিয়েছি ও ভূমি রাজস্বমন্ত্রী মহাশয়কে পাঠিয়েছি যে চিড়িয়াখানার সংলগ্ন গভর্নমেন্টের কিছু ল্যান্ড আছে এবং সেন্ট টমাস স্কুলের কিছু জমি আছে, এই দুটি যদি অ্যাটাচ করে দেওয়া যায় এবং এদের সেখানে সরিয়ে নিয়ে যাওয়া হয় তাহলে এই ইনফেকশন তাড়ানো যেতে পারে?

**শ্রী প্রদীপ ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য যে প্রস্তাব দিয়েছেন আমার বিভাগকে এটা যথাযথ বিবেচনা করার জন্য বলব এবং অথরিটির সঙ্গেও এই ব্যাপারে বিস্তৃত আলোচনা করব।

## সরকারি দুগ্ধ উৎপাদন কেন্দ্রসমূহে উৎপাদন

***৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *১২১।) শ্রী কাশীনাথ মিশ্র ঃ** পশুপালন ও পশুচিকিৎসা (দোহ উন্নয়ন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে হরিণঘাটা, বেলগাছিয়া, দুর্গাপুর সরকারি দুগ্ধ উৎপাদন কেন্দ্রগুলিতে (ডেয়ারি) কত লিটার দুগ্ধ উৎপাদন হইতেছে;

(খ) ডানকুনি ডেয়ারি কেন্দ্রটি কবে নাগাদ চালু হইবে;

(গ) উত্তরবঙ্গে মাটিগাড়া দুগ্ধ কেন্দ্রটিতে কত লিটার দুগ্ধ উৎপাদন হইতেছে; এবং

(ঘ) উক্ত দুগ্ধ কেন্দ্রগুলিতে উৎপাদন বৃদ্ধির জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**শ্রী প্রদীপ ভট্টাচার্য ঃ**

(ক) বর্তমানে দৈনিক গড়ে তিনটি ডেয়ারি হইতে ২,২০,০০০ লিটার দুগ্ধ উৎপন্ন হইতেছে।

(খ) এই ডেয়ারিটি ১৯৭৬ সালের শেষ নাগাদ চালু হইবার সম্ভাবনা আছে।

(গ) মাটিপাড়া ডেয়ারিতে বর্তমানে প্রত্যহ আনুমানিক ৫,০০০ লিটার দুগ্ধ পরিশোধিত হইতেছে।

(ঘ) গবাদি পশুর উন্নতি সাধন দুগ্ধোৎপাদন বৃদ্ধির সঙ্গে অঙ্গাঙ্গিভাবে যুক্ত। দুগ্ধ কেন্দ্রগুলিতে উৎপাদন বৃদ্ধির জন্য সরকারি প্রচেষ্টায় নিবিড় গো উন্নয়ন প্রকল্প (ইনটেনসিভ ক্যাটল ডেভেলপমেন্ট প্রজেক্ট এবং গ্রাম কেন্দ্রিক প্রকল্পের (কি ভিলেজ স্কীম) মাধ্যমে শংকর জাতের গরু সৃষ্টি করা হইতেছে। যে সমস্ত স্থানে যানবাহনের সুবিধা নাই, সেই সমস্ত স্থানে উন্নত জাতের ষাঁড়ের ব্যবস্থা করা হইয়াছে।

দুগ্ধ উৎপাদকদের নিকট হইতে বেশি দুগ্ধ যাহাতে পাওয়া যায় তাহার জন্য তাহাদের নানাবিধ প্রযুক্তি উপকরণ এবং সুষম গোখাদ্য সরবরাহ করা হইতেছে। ইতিমধ্যেই দুইট দুগ্ধ ইউয়িন সরকারি আর্থিক সাহায্যে স্থাপন করা হইয়াছে। ২,৫০,০০০ গাভী প্রতিটি দুগ্ধ ইউনিয়নের অন্তর্ভূক্ত।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি বর্তমানে দূর্গাপুরে, বেলগাছিয়া এবং হরিণঘাটায় যে দুগ্ধ উৎপাদন হচ্ছে সেটা বর্তমান প্রয়োজনের চেয়ে কম, না বেশি?

**শ্রী প্রদীপ ভট্টাচার্য ঃ** আপনারা জানেন যে আমাদের হরিণঘাটায় একটা ফার্ম আছে যেখান থেকে ফিক্সড কোয়ানটিটি অফ মিল্ক প্রায় ৪০ হাজার লিটার পাই। ভবিষ্যতে এটাকে বাড়াবার চেষ্টা করছি। দূর্গাপুরে ডেয়ারি সংলগ্ন এই ধরনের কোনও ফার্ম নেই যেখান থেকে আমরা ফিক্সড কোয়ানটিটি অফ মিল্ক পেতে পারি। এখানে আমাদের মিল্ক যোগাড় করতে হয় আশেপাশের গ্রাম থেকে। মাননীয় সদস্য জানেন যে বাঁকুড়ায় আমাদের একটা চিলিং প্ল্যান্ট আছে, সেখানে আমাদের চাষীভাইরা যে দুধ নিয়ে আসে তা চিলিং করে দূর্গাপুর ডেয়ারিতে নিয়ে যাওয়া হয় এবং দূর্গাপুর ডেয়ারিতে সেটা প্রসেস করা হয়, বটলিং করা হয় এবং তা করে কাস্টমারদের কাছে বিক্রি করা হয়।

[1-50 – 2-00 p.m.]

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি হরিণঘাটায় যে রকম ফার্ম আছে, সেই রকম ধরনের ফার্ম দূর্গাপুর উন্নয়ন প্রকল্পের জন্য করার কথা বলেছিলেন, সেটা কবে নাগাদ চালু হবে?

**শ্রী প্রদীপ ভট্টাচার্য ঃ** এই ধরনের কোনও পরিকল্পনা আমাদের নাই।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** দুগ্ধ উৎপাদন বাড়াবার জন্য দুর্গাপুর বাঁকুড়া বা তার পাশাপাশি এলাকায় চিলিং সেন্টার আছে, এই চিলিং সেন্টার বিভিন্ন এলাকায় বাড়াবার জন্য কোনও পরিকল্পনা এই দপ্তরের আছে কি না?

**শ্রী প্রদীপ ভট্টাচার্য ঃ** আপাতত নাই তবে, বাঁকুড়া জেলাকে ইনটেনসিভ ক্যাটল ডেভেলপমেন্ট প্রজেক্টের অন্তর্ভুক্ত করার চেষ্টা করছি যাতে সেখানে চাষী ভাইদের কাছে উন্নত মানের গরু পৌঁছে দিতে পারি। সেই চেষ্টা হচ্ছে এবং সেটা যদি করতে পারি তাহলে দুর্গাপুর ডেয়ারিতে মিল্ক প্রকিওরমেন্ট-এর পরিমাণ অনেক বৃদ্ধি পাবে।

### Sheep rearing farms

***88.** (Admitted Question No. *434.) **Shri Md. Safiullah :** Will the Minister-in-Charge of the Animal Husbandry and Veterinary Services Department be pleased to state—

(a) The number of sheep rearing farms in West Bengal;

(b) The number of them being run by—

(i) Government;

(ii) Private individuals; and

(c) Particulars of financial assistance and technical know-how given to these farms during 1974-75 and 1975-76?

**Shri Pradip Bhattacharyya :**

(a) In West Bengal there are two Government Sheep Breeding Farms.

(b) (i) Two as above.

(ii) Not known.

(c) No financial assistance is given to the private sheep owners of the State Government extends technical advice and assistance to them.

**শ্রী মহম্মদ সফিউল্লা ঃ** এই ফার্মে কি জাতের শিপ রিয়ারিং করা হয় জানাবেন

কি?

**শ্রী প্রদীপ ভট্টাচার্য ঃ** ডিফারেন্ট টাইপের আছে।

**শ্রী মহম্মদ সফিউল্লা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি গভর্নমেন্ট যে টেকনিক্যাল অ্যাসিস্ট্যান্স দিচ্ছেন প্রাইভেট ইন্ডিভিজুয়েলকে, সেটা কি ধরনের টেকনিক্যাল অ্যাসিস্ট্যান্স?

**শ্রী প্রদীপ ভট্টাচার্য ঃ** যে ধরনের টেকনিক্যাল অ্যাসিস্ট্যান্স প্রয়োজন সেই ধরনের টেকনিক্যাল অ্যাসিস্ট্যান্সই পাবে।

**শ্রী গণেশ হাটুই ঃ** এই টেকনিক্যাল অ্যাসিস্ট্যান্স দেওয়ার আগে কোনও প্রাইভেট ইন্ডিভিজুয়েলকে শিপ দেওয়া হয়েছে কি?

**শ্রী প্রদীপ ভট্টাচার্য ঃ** আমি উত্তরে বলেছি কোনও ফিনান্সিয়াল অ্যাসিস্ট্যান্স দিইনি, সবরকম টেকনিক্যাল অ্যাসিস্ট্যান্স দেওয়া হয়েছে।

## Starred Questions
### (To which oral Answers were given)

### Registration of M.B.B.S. students of North Bengal University

***249.** (Admitted Question No. *1360.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-Charge of the Health Department be pleased to state—

(a) If it is a fact that the Indian Medical Council has refused to give registration to the first batch of students who passed the M.B.B.S. examination of the North Bengal University; and

(b) If so,—

(i) The reasons thereof; and

(ii) Steps contemplated by the State Government in the matter?

**Shri Ajit Kumar Panja :**

(a) Yes.

The Medical Council of India has not yet recognised the M.B.B.S

Degree of the North Bengal University for the purpose of registration under the Indian Medical Council Act, 1956.

(b) (i) Before granting recognition the Medical Council of India wants to get itself satisfied about the adquacy of teaching and training arrangement in the North Bengal University Medical College and its attached Teaching Hospital.

(ii) Seeking recognition of the Medical Council of India For the M.B.B.S. Degree is primarily the concern of the North Bengal University and its Medical College. The State Government is, however, assisting the University in this regard. The Teaching Hospital which was under construction in the Medical College campus at Sushrutnagar has been taken over by the State Government for being run as "North Bengal General Hospital". Opening of 250 beds has been sanctioned in the Hospital.

The siliguri Sub-Divisional Hospital having a bed-strength of about 250 has been annexed to the North Bengal General Hospital to make a total of 500 beds required for Clinical teaching and training of the students of this Medical College. W.B.H.S. Medical Officers having adequate qualifications and teaching experience will be posted in this Hospital. They will be appointed as Teachers by the University for Clinical teaching of the Medical college students.

It is contemplated to shift the Clinical Department of the College from Calcutta to Sushrutnagar in the course of next few months.

**শ্রী রজনীকান্ত দলুই :** নর্থ বেঙ্গল ইউনিভার্সিটি মেডিক্যাল কলেজ অ্যন্ড হসপিটাল সেটা আমাদের মুখ্যমন্ত্রী মহাশয় ওপেন করে এলেন, এর জন্য কত টাকা খরচ হয়েছে বলবেন কি?

**শ্রী অজিতকুমার পাঁজা :** প্রায় এক কোটি টাকার মতো।

**শ্রী রজনীকান্ত দলুই :** এই ইউনিভার্সিটির অ্যাডমিনিস্ট্রেশন কি সরকার নিজের

হাতে রাখছেন?

**শ্রী অজিতকুমার পাঁজা ঃ** এই ইউনিভার্সিটির অ্যাডমিনিস্ট্রেশন সরকার নিজের হাতে রাখছেন না। তবে ইউনিভার্সিটির মেডিক্যাল কলেজ অ্যান্ড হসপিটাল-এর পোরশন সেটা সরকারি তত্ত্বাবধানে আনা হয়েছে এবং সেটা সরকারি তত্ত্বধানে চালনা করা হচ্ছে।

**ডাঃ কানাইলাল সরকার ঃ** এই যে কলেজটা হয়েছে, এটা কত সালে হয়েছে বলতে পারেন?

**শ্রী অজিতকুমার পাঁজা ঃ** যুক্তফ্রন্ট সরকারের আমলে ১৯৬৭ সালে।

**ডাঃ কানাইলাল সরকার ঃ** ওঁরা যখন আরম্ভ করেছিলেন মনীবাবু তখন কি যথাযথ ব্যবস্থা করে ইউনিভার্সিটি মেডিক্যাল কলেজ অ্যান্ড হসপিটাল তাঁরা ওপেন করেছিলেন?

**শ্রী অজিতকুমার পাঁজা ঃ** না, ব্যবস্থা প্রায় কিছুই ছিল না, অ্যাডমিনিস্ট্রেটিভ বিল্ডিং ছিল, ক্রমশ ১৯৭২ সাল থেকে কলেজ ব্লক। অ্যাডমিনিস্ট্রেটিভ বিল্ডিং ক্লাশরুম ডেভেলপমেন্ট করা শুরু হয়েছে।

**শ্রী বীরেশ্বর রায় ঃ** যে সমস্ত ছাত্র এখান থেকে এম.বি.বি.এস. পাশ করেছে তাদের চাকরি দেবার ক্ষেত্রে সরকার কি মনোভাব গ্রহণ করছেন?

**শ্রী অজিতকুমার পাঁজা ঃ** ইন্ডিয়ান মেডিক্যাল কাউন্সিল রিকগ্নিশন না দিলে সরকারি চাকরি দেওয়া সম্ভব নয়। সরকার পক্ষ থেকে ওয়েস্ট বেঙ্গল কাউন্সিলকে তাদের রেজিস্ট্রেশন দেবার জন্য পারসুয়েড করা হয়েছে। তারা নিজেরা গিয়ে দেখে এসেছেন এবং টেম্পোরারি রিকগ্নিশন দিয়েছেন। আমাদের দরখাস্ত করলে তারা চাকরি পাবেন। যেমন ইতিমধ্যে তিনজন শুশ্রুতিনগরে চাকরি পেয়েছেন।

**Mr. Speaker :** Starred Question No. *250 and Starred Question No. *252 may be taken together.

### ক্ষেতমজুর ও দিনমজুরদের ন্যূনতম মজুরি

*২৫০। (অনুমোদিত প্রশ্ন নং *৮।) **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে জেলাওয়ারী ক্ষেতমজদুর এবং দিনমজুরদের সংখ্যা কত;

(খ) বর্তমানে জেলাওয়ারী উক্ত শ্রমিকদের দৈনিক কত পরিমাণ মজুরি দেওয়া হইয়া

থাকে; এবং

(গ) উক্ত শ্রমিকের স্বার্থে ন্যূনতম মজুরি চালু করার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**ডাঃ গোপাল দাস নাগ ঃ**

(ক) এই সম্পর্কে শ্রম দপ্তরে কোনও পরিসংখ্যান রাখা হয় না। তবে দেখা যায় যে ১৯৭১ সালের আদম সুমারী অনুযায়ী পশ্চিমবঙ্গে জেলাওয়ারী কৃষি মজুরের সংখ্যা নিম্নরূপ ঃ—

| জেলা | সংখ্যা |
|---|---|
| বর্দ্ধমান | ৩,৩৪,৪৫৯ |
| বীরভূম | ২,০০,০০২ |
| বাঁকুড়া | ২,২৮,৫১৯ |
| মেদিনীপুর | ৫,০৬,৩৬৩ |
| হাওড়া | ১,৩১,৩৫৫ |
| হুগলি | ২,৩৩,৬৮২ |
| ২৪-পরগনা | ৬,০৪,২০৬ |
| কলকাতা | ০,০০,৫৫৬ |
| নদীয়া | ১,৫২,২৮৫ |
| মুর্শিদাবাদ | ২,৭৫,১০২ |
| পশ্চিম দিনাজপুর | ১,৪৬,৯২৭ |
| মালদা | ১,৪৮,২৭৯ |
| জলপাইগুড়ি | ০,৫৫,৬৯৪ |
| দার্জিলিং | ০,২৫,৭৮৩ |
| কোচবিহার | ০,৬০,৮৯৭ |
| পুরুলিয়া | ১,৬৮,০৮৯ |
| মোট | ৩২,৭২,১৯৮ |

(খ) ১৯৪৮ সালের ন্যূনতম মজুরি আইন অনুযায়ী নির্ধারিত দৈনিক বেতনের হার সমস্ত পশ্চিমবাংলায় নিম্নরূপ ঃ—

**প্রাপ্ত বয়স্ক ঃ—** **দৈনিক** — ৮ টাকা ১০ পয়সা।

**মাসিক** — ১৪৫ টাকা ৭০ পয়সা।

**অপ্রাপ্ত বয়স্ক ঃ—** **দৈনিক** — ৫ টাকা ৮২ পয়সা।

**মাসিক** — ৮৬ টাকা ২৫ পয়সা।

(গ) নির্ধারিত ন্যূনতম বেতন না দেওয়ার অভিযোগ সম্পর্কে যথাবিহিত আইনানুগ ব্যবস্থা গ্রহণ করা হইয়া থাকে। সরকার নির্ধারিত ন্যূনতম মজুরি যাহাতে সকল কৃষি শ্রমিক পান সেইজন্য আইনের প্রয়োগ ব্যবস্থা জোরদার করা হইয়াছে। প্রতিটি ব্লক স্তরে কৃষি শ্রমিকদের ক্ষেত্রে আইনটি যাহাতে যথাযথভাবে প্রযুক্ত হয় সেইজন্য বি.ডি.ও.-দের আইনের আওতায় পরিদর্শক নিযুক্ত করা হয়িয়াছে। ইহা ছাড়া সরকার বিভিন্ন ব্লকে পরিদর্শক নিযুক্ত করিবার জন্য ৩৩৫টি পরিদর্শকের পদ মঞ্জুর করিয়াছেন। এইসব পরিদর্শকদের কাজ তদারক করিবার জন্য ৩০টি অ্যাসিস্ট্যান্ট লেবার কমিশনারের পদ মঞ্জুর করা হইয়াছে। এইসব পদে যথা শীঘ্রই সম্ভব লোক নিয়োগের ব্যবস্থা করা হইতেছে।

**ক্ষেতমজুরদের ন্যূনতম বেতন হার**

***২৫২। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮৪।) শ্রী শম্ভুনারায়ণ গোস্বামী ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

ক্ষেতমজুরদের সরকার নির্ধারিত ন্যূনতম বেতনের হার কোনও জেলাতে কতটুকু কার্যকর করা হইয়াছে?

**ডাঃ গোপাল দাস নাগ ঃ**

ক্ষেতমজুরদের সরকার নির্ধারিত ন্যূনতম বেতনের হার পশ্চিমবঙ্গের সব জেলাতেই কার্যকর করা হইয়াছে। আইন অমান্যকারীদের বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা নেওয়া হইয়া থাকে।

[2-00 – 2-10 p.m.]

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই ৩৩৫টা ব্লকে যে বি.ডি.ও.-দের হাতে পরিদর্শকদের দেওয়ার ব্যবস্থা হয়েছে, এই পদগুলি যে মঞ্জুর করেছেন—এইগুলির ভিত্তিতে কোনও ব্লকে পরিদর্শক নিযুক্ত হয়েছে কিনা এবং যদি না হয়ে থাকে কবে নাগাদ সমস্ত ব্লকে নিযুক্ত হবে জানাবেন কি?

**ডাঃ গোপাল দাস নাগ ঃ** এই পরিদর্শকদের নিযুক্ত করার জন্য ইন্টারভিউ এবং নির্বাচন শুরু হয়েছে। কয়েকটি জেলা যেমন ওয়েস্ট দিনাজপুর এবং ২৪-পরগনাতে

আরও একটি জেলাতে নির্বাচন প্রায় সম্পূর্ণ হয়েছে। বাকি জেলাগুলিতে নির্বাচন চলছে। বাকিগুলিতে নির্বাচন করা হবে আগামী ৩/৪ মাসের মধ্যে পোস্টিং হবে বলে আশা করা যায়।

**Mr. Speaker :** The question hour is over.

**শ্রীমতী গীতা মুখোপাধ্যায় ঃ** কার্যকর হয়েছে তো বললেন তো এর ডেফিনেশন কি?

**ডাঃ গোপাল দাস নাগ ঃ** অ্যানফোর্সড হয়েছে তার বাংলা কার্যকর ছাড়া বলা যায় না।

**শ্রীমতী গীতা মুখোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মেদিনীপুর জেলার দাঁতন থানার র‍্যালা গ্রামে গত ৭ই মার্চ জোতদারেরা কমিউনিস্ট পার্টির সদস্য এবং কৃষক আন্দোলনের অন্যতম কর্মী সুধীর রায়কে জোতদার অজয় চক্রবর্তী ও তার গুন্ডারা খুন করেছে। তিনি নিহত হওয়ার পর তার স্ত্রী কারা খুন করেছে তাদের নাম বলেছে, নাম পুলিসের কাছে উল্লেখ করা সত্ত্বেও তারা বহাল তবিয়তে ঘুরে বেড়াচ্ছে এবং পুলিস নিস্ক্রিয়। এই অবস্থায় ভূমি সংস্কারের কাজ ব্যহত হবে এবং এইজন্য অনতিবিলম্বে দৃষ্টি আকর্ষণ করছি সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রীর যাতে ব্যবস্থা নেন। সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী নেই, ক্যাবিনেট মন্ত্রীরা আছেন তাঁদের অনুরোধ তাঁরা যেন বিষয়টাকে যৌথ দায়িত্ব হিসাবে নেন এবং সেইমতো ব্যবস্থা করেন।

**শ্রী মনোরঞ্জন প্রামানিক ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আপনার মাধ্যমে মন্ত্রী সভাকে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। কবি নজরুল ইসলাম বাংলাদেশে রয়েছেন এবং বাংলাদেশে রাজনৈতিক অস্থিরতা চলছে। আমরা খুব উদ্বিগ্ন। আপনার মাধ্যমে মন্ত্রী সভার কাছে অনুরোধ জানাচ্ছি বাংলাদেশ সরকারের সঙ্গে যোগাযোগ করে নজরুল ইসলামকে এখানে আনা হোক এবং তাঁর চিকিৎসার ব্যবস্থা করা হোক।

## Starred Questions
## (To which Answers were laid on the Table)

### কোলাঘাট থার্মাল পাওয়ার স্টেশনের জন্য জমি অধিগ্রহণ

***২৫১। (অনুমোদিত প্রশ্ন নং *৪২।) শ্রীমতী গীতা মুখোপাধ্যায় ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কোলাঘাট থার্মাল পাওয়ার স্টেশনের জন্য মোট কত জমি অধিগ্রহণ করা হয়েছে এবং এ বাবদ কতজনের জমি নেওয়া হয়েছে;

(খ) এর মধ্যে কতজনকে জমির ক্ষতিপূরণ দেওয়া হয়েছে; এবং

(গ) বাকি জমির মালিকদের কতদিনের মধ্যে ক্ষতিপূরণ দেওয়া হবে?

**ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী ঃ**

(ক) মোট ৯৩১.৪৬ একর জমি অধিগ্রহণ করা হয়েছে এবং ৮,১৫৭ জনের জমি নেওয়া হয়েছে।

(খ) মোট ৭,৫৫৭ জন লোককে শতকরা ৮০ ভাগ টাকা ক্ষতিপূরণ বাবদ অগ্রিম দেওয়া হয়েছে।

(গ) জমির মালিকানা সংক্রান্ত বিবাদ সম্পর্কিত শুনানী চলছে। শুনানী শেষ হওয়া মাত্র শতকরা ৮০ ভাগ টাকা ক্ষতিপূরণ বাবদ অগ্রিম দেওয়া হবে।

### খাস জমি বিতরণ

***২৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫৪।) ডাঃ শৈলেন্দ্র চট্টোপাধ্যায় ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১০ই ফেব্রুয়ারি, ১৯৭৬ পর্যন্ত পশ্চিমবাংলায় কত একর জমি খাস করা হইয়াছে;

(খ) তাহার মধ্যে কত একর জমি মোট কতজনকে বিলি করা হইয়াছে;

(গ) কতজন তফসিলি জাতি ও উপজাতির মানুষ মোট কত একর জমি পাইয়াছেন;

(ঘ) সরকার কি অবগত আছেন যে, অনেক ক্ষেত্রে পাট্টা দেওয়া সত্ত্বেও পাট্টা গ্রহীতারা জমির দখল পাইতেছেন না;

(ঙ) সেই ক্ষেত্রে তাঁহাদের জমির দখল দেওয়ার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(চ) সরকার কি অবগত আছেন যে, পাট্টা দেওয়ার পরও অনেক ক্ষেত্রে সেটেলমেন্ট-এর নিকট হইতে "বি-ফর্ম" জমার নোটিশ পাইয়া জে.এল.আর.ও.-রা পাট্টা গ্রহীতাদের অফিসে ডাকিয়া আনিয়া পাট্টা ফিরাইয়া লইতেছেন?

**ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী ঃ**

(ক) জানুয়ারি ১৯৭৬ পর্যন্ত মোট ১০,১০,৪৭৬ একর সিলিং অতিরিক্ত কৃষি জমি সরকারে বর্তাইয়াছে।

(খ) জানুয়ারি ১৯৭৬ পর্যন্ত ৫,৬৯,৯৫৪ একর কৃষি জমি মোট ৮,১৬,৪৩৭ জন লোককে বিলি করা হইয়াছে।

(গ) তফসিলি জাতি ও উপজাতির সম্প্রদায়ের ৪,৬২,২৩৫ জন লোক জমি পাইয়াছেন অর্থাৎ বিলিকৃত জমির ৫০ শতাংশেরও বেশি পাইয়াছেন তফসিলি জাতি ও উপজাতি সম্প্রদায়ের লোক।

(ঘ) এরূপ কিছু কিছু ঘটনা সরকারের গোচরে আসিয়াছে।

(ঙ) ১৯৭৬ সালের পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার (সংশোধনী) অর্ডিনান্সের বিধান বলে যদি বিলিকৃত জমি দখল নেওয়ার ক্ষেত্রে কোনও ব্যক্তি বাধা সৃষ্টি করেন তাহা হইলে তিনি দন্ডনীয় হইবেন। এই দন্ড এক বৎসর কাল পর্যন্ত জেল বা দুই হাজার টাকা পর্যন্ত জরিমানা বা উভয়ই হইতে পারে।

(চ) সময়মতো 'বি' ফর্ম দাখিল না করার জন্য কিছু কিছু ক্ষেত্রে সিলিং সীমার অন্তর্ভুক্ত জমির মালিকদের জমিও সরকারে বর্তাইয়াছে বলিয়া দেখানো হইয়াছিল। পরে জমি দখল নেওয়া ও বিলি করার সময় ঐ সব ব্যক্তি তাহাদের জমি ভেস্টিং-এর বিরুদ্ধে কোর্টে মামলা করেন অথবা সরকারের নিকট আবেদন জানান। কোর্টের নির্দেশ অনুসারে অথবা সরকারের নিকট আবেদনের তদন্ত মুলে সত্য প্রমাণে ঐরূপ ক্ষেত্রে জমির ভেস্টিং আদেশ নাকচ করা ছাড়া সরকারের গত্যন্তর থাকে না। এরূপ জমির পরিমাণ খুবই অল্প এবং এরূপ ক্ষেত্রে সম্ভবপর হইলে বন্দোবস্তপ্রাপ্ত ব্যক্তিদেরই বিকল্প জমি দেওয়ার ব্যবস্থা নেওয়া হইয়া থাকে।

**পশুপাল বিভাগে জয়েন্ট ডিরেক্টরের পদে নিয়োগ**

***২৫৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৫১।) **শ্রী শরৎ দাস ঃ** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জয়েন্ট ডাইরেক্টর অফ অ্যানিম্যাল হ্যাজব্যান্ড্রি (অ্যানিম্যাল হেলথ), ওয়েস্ট বেঙ্গল, পদটি কতদিন হইল এবং কি কারণে শূন্য পড়িয়া আছে;

(খ) ইহা কি সত্য যে, উক্ত নিয়োগের জন্য পি.এস.সি. একজন প্রার্থীকে মনোনয়ন করিয়াছেন; এবং

(গ) সত্য হইলে, ঐ প্রার্থীকে উক্ত পদে নিয়োগ করার কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী :**

(ক) পদটি গত ৩১.৩.৭৪ হইতে শূন্য পড়িয়া আছে। শ্রী এন.সি.দে-র এই পদে নিযুক্ত ছিলেন, তাঁহার ইচ্ছাকৃত অবসর গ্রহণ করার ফলে পদটি উক্ত তারিখ হইতে শূন্য পড়িয়া আছে।

(খ) হ্যাঁ।

(গ) এই পদটি আই.সি.এ.আর. ক্যাটেল ব্রিডিং প্রকল্পের অন্তর্গত। এই প্রকল্পটি বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়কে হস্তান্তরিত করা হইবে এই মর্মে মন্ত্রী সভায় সিদ্ধান্ত নেওয়া হইয়াছে। যেহেতু এখন হইতে বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষ প্রকল্পটি কার্যকর করিবেন, সেই হেতু মনোনীত প্রার্থীকে নিযুক্ত করা এই বিভাগ যুক্তিযুক্ত মনে করে নাই। তবে বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ের উপাচার্যকে অনুরোধ করা হইয়াছে তিনি যেন প্রকল্পটি হস্তান্তরিত হইবার পর এই মনোনীত প্রার্থীকে নিয়োগের কথা বিশেষ ভাবে বিবেচনা করেন।

**Dearness allowance for the staff of Zoological Gardens, Alipore**

***255.** (Admitted Question No. *404.) **Shri Md. Safiullah :** Will the Minister-in-Charge of the Animal Husbandry and Veterinary Services Department be pleased to state—

(a) Whether the Government sanctions subventions to autonomous bodies and educational institutions for payment of dearness allowance to their staff;

(b) Whether the Government has sanctioned any such subvention for payment of dearness allowance to the staff of Zoological Gardens, Alipore; and

(c) If not, the reasons therefor?

**Minister-In-Charge of the Animal Husbandry and Veterinary Services Department :**

(a) No subvention is sanctioned to the autonomous bodies and educational institution under this Department for payment of Dearness allowance to their staff.

(b) No.

(c) The expenditure for maintenance of the staff of the Garden is met out of the Garden's own resources. Government however bears the cost of pay and allowances for four officers of the Garden.

**সেচ ও অসেচ এলাকা নির্ধারনের ভিত্তি**

*২৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪২৮।) **শ্রী শচীনন্দন সাউ** ঃ ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সেচ ও অসেচ এলাকা কিসের ভিত্তিতে নির্ধারিত হয়; এবং

(খ) বীরভূম জেলার ইলামবাজার ও দুবরাজপুর অসেচ এলাকার মধ্যে পড়ে কি না?

**ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার আইন অনুযায়ী সেচ এলাকা বলিয়া নির্ধারিত হয় সেই সকল এলাকা, যাহা ১৯৭৭ সালে বা তাহার পরবর্তী কালে কোনও সরকারি খাল সেচ প্রকল্প অথবা সরকারি বিদ্যুৎ চালিত গভীর বা অগভীর নলকূপ প্রকল্প অথবা নদী হইতে জলোত্তলনের সরকারি সেচ প্রকল্প হইতে সেচের জল পাইতে পারে। সেচ এলাকা ছাড়া অন্য এলাকা অসেচ এলাকা।

(খ) বীরভূম জেলার ইলামবাজার ও দুবরাজপুর থানার মধ্যে যে সব এলাকা ময়ূরাক্ষী জলাধার সেচ প্রকল্প অথবা সরকারি বিদ্যুৎ চালিত গভীর নলকূপ প্রকল্প হইতে সেচ পাইবার যোগ্য বলিয়া বিবেচিত ঐসব এলাকা সেচ সেবিত এলাকা বলিয়া প্রজ্ঞাপিত হইয়াছে।

## কামারহাটি চটকলে শ্রমিকদের সাময়িকভাবে অবসর প্রদান

***২৫৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৪৬।) **শ্রী অশ্বিনী রায় ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ২৪-পরগনা জেলার কামারহাটি চটকলে ১৯৭৬ সালের ২রা ফেব্রুয়ারি হইতে ৪ঠা ফেব্রুয়ারি পর্যন্ত ৫৭ জন শ্রমিককে সাময়িকভাবে অবসর গ্রহণ করানো হয়েছে; এবং

(খ) সত্য হইলে—

(১) ইহার কারণ কি, ও

(২) কবে নাগাদ উক্ত শ্রমিকদের পুনর্বহাল করা হবে?

**শ্রম বিভাগের মন্ত্রী ঃ**

(ক) ও (খ)

না। তবে কামারহাটি জুট মিলের কর্তৃপক্ষ ২.২.১৯৭৬ তারিখ থেকে স্পিনিং ডিপার্টমেন্ট-এ ডাবল স্পিনিং ফার্ম অপারেটর চালু করতে চান। কিন্তু স্পিনিং বা ডাবল স্পিনিং ফার্ম চালাতে অস্বীকার করেন এবং ধর্মঘট শুরু করেন। এই ধর্মঘটের ফলে কর্তৃপক্ষ বহু সংখ্যক স্পিনারদের লে-অফ করেন। ব্যারকপুর সহ শ্রম সহাধ্যক্ষ মহাশয় এই বিরোধে হস্তক্ষেপ করেন এবং তাঁহার ১১.২.১৯৭৬ তারিখের সুপারিশ অনুযায়ী ৩২ জন স্পিনার ১২.২.১৯৭৬ তারিখ থেকে কাজে যোগদান করেন। কিন্তু ৩১ জন স্পিনার এখনও কাজে যোগদান করেন নাই।

## ভাগচাষীদের নাম নথিভুক্তকরণ

***২৫৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৯৫।) **শ্রী সরোজ রায় ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বহু স্থানে বহু বৃহৎ ভূস্বামী অর্থ ও প্রভাবের বলে ভাগচাষীদের নাম নথিভুক্ত করিয়ে বাধা দিতেছেন; এবং

(খ) সত্য হইলে, সরকার এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এরূপ কিছু সংবাদ পাওয়া গিয়াছে।

(খ) আইনানুগ ব্যবস্থা নেওয়া হইতেছে।

**জমির মালিকদের জমি প্রত্যর্পণ**

***২৫৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৫০৬।) **শ্রী গণেশচন্দ্র হাটুই ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দি ওয়েস্ট বেঙ্গল রেস্টোরেশন অফ অ্যালিয়েন্টেড ল্যান্ড (অ্যামেন্ডমেন্ট) বিল ওয়েস্ট বেঙ্গল রেস্টোরেশন অফ অ্যালিয়েন্টেড ল্যান্ড (সেকেন্ড অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৭৫ কার্যকর হওয়ার পর হইতে ১৯৭৬ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত মোট কতজন জমির মালিক জমি ফেরৎ পাবার জন্য আবেদন করেছেন;

(খ) তন্মধ্যে কতজন জমি ফেরৎ পেয়েছেন; এবং

(গ) কতজন মালিক জমি ফেরৎ না দেওয়ার জন্য আবেদনকারীর বিরুদ্ধে আদালতে মামলা রুজু করেছেন?

**ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ)

১৯৭৬ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত ওয়েস্ট বেঙ্গল রেস্টোরেশন অফ অ্যালিয়েন্টেড ল্যান্ড অ্যাক্ট ১৯৭৩ অনুসারে জমি ফেরৎ পাবার জন্য ৯৫,৭৫৩টি আবেদনপত্র পাওয়া গিয়াছিল এবং তন্মধ্যে ৩,২৫০টি ক্ষেত্রে জমি ফেরৎ দেবার আদেশ হয়।

(গ) জমি ফেরৎ না দেওয়ার জন্য জমির মালিক আবেদনকারীর বিরুদ্ধে ১৩৫টি ক্ষেত্রে সিভিল কোর্টে এবং ৩৮টি ক্ষেত্রে হাইকোর্টে মামলা রুজু করেছেন।

**বর্গাদার**

***২৬০।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৫৭।) **শ্রী মনোরঞ্জন প্রামানিক ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

**(ক) পশ্চিমবঙ্গে মোট বর্গাদারের সংখ্যা কত; এবং**

**(খ) তন্মধ্যে মোট কতজন বর্গাদারকে এ পর্যন্ত রেকর্ডভূক্ত করা হয়েছে?**

**ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গে বর্গাদারের মোট সংখ্যা কত তাহা সঠিক বলা সম্ভব নহে।

(খ) পূর্বের সেটেলমেন্টে পশ্চিমবঙ্গে মোট ৭,৭১,১২৭ জন বর্গাদারের নাম রেকর্ডভূক্ত করা হয়েছিল। বর্তমান সেটেলমেন্টে এ পর্যন্ত যে ৮৪৭৬ মৌজায় থানাপুরী বুঝারতের কাজ শেষ হয়েছে সেখানে ১,৭৬,৪০৬ জন বর্গাদারের নাম রেকর্ডভূক্ত করা হয়েছে। পূর্বের সেটেলমেন্টে এই সব মৌজায় মাত্র ৬৪,৭৬৫ জন বর্গাদারের নাম রেকর্ডভূক্ত ছিল।

## সাব-সেন্টার স্থাপনের জন্য স্থান নির্বাচন

***২৬১।** (অনুমোদিত প্রশ্ন নং *৭১১।) **শ্রী নাসিরুদ্দিন খান ঃ** স্বাস্থ্য এবং পরিবার পরিকল্পনা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) প্রতি ব্লকে একটি সাব-সেন্টার স্থাপনের কোনও সিদ্ধান্ত সরকার গ্রহণ করিয়াছেন কিনা; এবং

(খ) করিয়া থাকিলে—

(১) এই সকল সাব-সেন্টারের স্থান নির্বাচন কিভাবে করা হয়, ও

(২) এই ব্যাপারে স্থানীয় এম.এল.এ.-দের মতামত গ্রহণ করার কি ব্যবস্থা আছে?

**স্বাস্থ্য এবং পরিবার পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রতি ১০ হাজার জনসাধারণের জন্য একটি করে সাব-সেন্টার স্থাপনে পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন। সুতরাং প্রতি ব্লকে একাধিক সাব-সেন্টার থাকবে।

(খ) (১) স্থান নির্বাচনের জন্য একটি স্থান নির্বাচনী কমিটি আছে। জেলা শাসক, জেলার সি.এম.ও.এইচ. এবং পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং এর প্রতিনিধি এই কমিটিতে আছেন। কমিটির নির্বাচিত স্থানগুলি জেলার উন্নয়ন কমিটির অনুমোদন সাপেক্ষ।

(২) জেলা উন্নয়ন কমিটিতে স্থানীয় এম.এল.এ. তাঁর মতামত জানাতে পারেন।

**মশকের প্রাদুর্ভাব**

***২৬২।** (অনুমোদিত প্রশ্ন নং *৯২৬।) **শ্রী সুধীরচন্দ্র দাস ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, শহর ও পল্লী অঞ্চলে মশার প্রাদুর্ভাব অত্যধিক হওয়ায় জনসাধারণ অত্যন্ত অস্বস্তির মধ্যে দিন কাটাইতেছে; এবং

(খ) অবগত থাকিলে, ঐ মশক ধ্বংসের কোনও ব্যাপক পরিকল্পনা গ্রহণ করা হইয়াছে কি?

**স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) পশ্চিমবঙ্গ সরকারের স্বাস্থ্য ও পরিবার পরিকল্পনা দপ্তর ম্যালেরিয়া ও ফাইলেরিয়া রোগ নির্মূল প্রকল্পে ব্যবস্থা নিয়েছে। কিন্তু শুধু মশক নিধন করবার জন্য উক্ত দপ্তর বর্তমানে কোনও বিশেষ পরিকল্পনা গ্রহণ করেননি।

**জে. কে. নগর অ্যালুমিনিয়াম কারখানা**

***২৬৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৯২৯।) **শ্রী নিরঞ্জন ডিহিদার ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জে. কে. নগর অ্যালুমিনিয়াম কারখানাটি কতদিন যাবৎ বন্ধ আছে;

(খ) উক্ত কারখানা বন্ধ থাকার ফলে কতজন শ্রমিক বেকার হয়েছেন;

(গ) উক্ত কারখানাটি খোলার জন্য রাজ্য সরকার কোনও প্রচেষ্টা করেছেন কিনা; এবং

(ঘ) করে থাকলে, তাহা কি?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গত ১৫।৯।১৯৭৩ তারিখে এই কারখানায় লক-আউট ঘোষণা করা হইয়াছে এবং তদবধি উহা বন্ধ আছে।

(খ) লক-আউট ঘোষণার সময় ২,২২১ জন শ্রমিক ক্ষতিগ্রস্ত হইয়াছিলেন, তবে উহাদের মধ্যে ৮৩ জন বর্তমানে কাজে নিযুক্ত আছে।

(গ) হ্যাঁ, করিয়াছেন।

(ঘ) এই কোম্পানির অসুবিধাগুলি বিচার বিবেচনা করার জন্য রাজ্য সরকার শিল্প কমিশনারের নেতৃত্বে একটি বিশেষ কমিটি নিয়োগ করিয়াছিল আর্থিক সাহায্য ও অন্যান্য বিশেষ সুবিধা দিবার ব্যাপারে কমিটি একটি রিপোর্ট দিয়াছেন। এই শিল্প প্রতিষ্ঠানটির বিভিন্ন সমস্যা লইয়া ভারত সরকারের সহিত কয়েক দফা আলোচনা হইয়াছে।

**খড়দহ হিন্দুস্থান হেভি কেমিক্যাল কারখানার শ্রমিকদের বাড়ি ভাড়া ভাতা**

*২৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *৯৩৮।) **শ্রী শিশিরকুমার ঘোষ ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ব্যারাকপুর মহকুমার খড়দহ এলাকার হিন্দুস্থান হেভি কেমিক্যাল বাড়ি ভাড়া আইন (দি ওয়েস্ট বেঙ্গল ওয়ার্কমেন্স হাউস রেন্ট অ্যালাউন্স অ্যাক্ট, ১৯৭৪) অনুযায়ী শ্রমিকদের বাড়ি ভাড়া ভাতা দিতেছেন না;

(খ) সত্য হইলে, ইহার কারণ কি; এবং

(গ) এই কারখানার শতকরা কতগুলি শেয়ার মালিকের নিয়ন্ত্রণাধীন এবং শতকরা কতগুলি শেয়ার লাইফ ইন্সিওর কর্পোরেশন বা অন্যান্য সরকারি অর্থ লগ্নি সংস্থার নিয়ন্ত্রণাধীন?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) কোম্পানি মনে করে যে, সরকারের ২৭।৯।১৯৭৫ তারিখের ১৭-ই.আই.এল./১এ-১০/৭৪ প্রজ্ঞাপন অনুযায়ী তাঁহারা ছাড় পাওয়ার যোগ্য।

(গ) মোট ২৮,০০,০০০ টাকার ইক্যুইটি শেয়ারের শতকরা ২৮.২৬ অংশ এল.আই.সি. এবং সরকার নিয়ন্ত্রিত আর্থিক সংস্থার অধীন। মোট ২২,১১,৯০০ টাকার প্রেফারেন্স শেয়ারের শতকরা ৯৩.২৬ অংশ এল.আই.সি. ও অন্যান্য সরকার নিয়ন্ত্রিত আর্থিক সংস্থার অধীন।

**জামগ্রামে প্রসূতি সদন ও শিশু কল্যাণ কেন্দ্র**

*২৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *১০০৮।) **শ্রী সুকুমার বন্দোপাধ্যায় ঃ** স্বাস্থ্য এবং পরিবার পরিকল্পনা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

**(ক) আসানসোল মহকুমার বারাবনী ব্লকের অন্তর্গত তফসিলি জাতি ও আদিবাসী অধ্যুষিত জামগ্রামে একটি প্রসূতি সদন ও শিশু কল্যাণ কেন্দ্র খোলার ব্যাপারে সরকার কি কর্মপন্থা গ্রহণ করেছেন; এবং**

(খ) কবে নাগাদ প্রস্তাবিত প্রসূতি সদন ও শিশু কল্যাণ কেন্দ্রের কাজ চালু হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য এবং পরিবার পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আসানসোল মহকুমার বারাবনী ব্লকের অন্তর্গত জামগ্রামে একটি প্রসূতি সদন ও শিশু কল্যাণ কেন্দ্র খোলার প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে। এ ব্যাপারে প্রয়োজনীয় জমি ও বাড়ির আশ্বাস পাওয়া গিয়েছে। সমস্ত বিষয়টি খতিয়ে দেখা হচ্ছে।

(খ) খুলিবার সময় নির্দ্দিষ্ট করে বলা এখনই সম্ভব নয়।

**তহশিলদারদের সরকারি কর্মচারীদের অনুরূপ সুযোগ সুবিধা প্রদান**

***২৬৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১০২৮।) **শ্রী মহম্মদ দেদার বক্স ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) তহসিলদারদের সরকারি কর্মচারীদের অনুরূপ সুযোগ সুবিধা দেওয়ার বিষয়ে কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কিনা; এবং

(খ) থাকিলে, কখন হইতে উহা কার্যকর করা হইবে?

**ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**মুর্শিদাবাদ জেলায় দোহশালা**

***২৬৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১২২৩।) **ডাঃ একরামুল হক বিশ্বাস ঃ** পশুপালন ও পশুচিকিৎসা (দুগ্ধ প্রকল্প উন্নয়ন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলায় একটি এক লক্ষ লিটার দুধ উৎপাদনক্ষম ফিডার-কাম-ব্যালান্সিং দোহশালা স্থাপন করার প্রস্তাব আছে; এবং

(খ) সত্য হলে মুর্শিদাবাদ জেলার কোন স্থানে এবং কবে নাগাদ উক্ত প্রস্তাব কার্যকর হবে?

**পশুপালন ও পশুচিকিৎসা (দুগ্ধ প্রকল্প উন্নয়ন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বহরমপুর থানার অধীন শিবডাঙ্গা বদরপুর মৌজায়। প্রস্তাবিত দোহশালার জন্য টেন্ডার আহ্বান করা হইয়াছে। টেন্ডার চূড়ান্ত হইলে দোহশালা নির্মাণের কাজ আরম্ভ করা হইবে।

## গাঁটরা সহায়ক স্বাস্থ্য কেন্দ্র

***২৬৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৫৭।) **শ্রী ঘিয়াসুদ্দিন আহমদ ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নদীয়া জেলার চাপড়া থানার গাঁটরা সহায়ক স্বাস্থ্য কেন্দ্রের নির্মাণপর্ব শেষ হওয়া সত্ত্বেও হাসপাতালটি চালু হচ্ছে না কেন;

(খ) কবে নাগাদ উক্ত হাসপাতালটি চালু হবে; এবং

(গ) উক্ত হাসপাতালের ডাক্তার ও নার্স ব্যতীত অন্যান্য পদগুলি স্থানীয় যুবক-যুবতীদের মধ্য হইতে পূরণ করা হবে কি না?

**স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ডাক্তারের অভাববশত ঐ উপ-স্বাস্থ্য কেন্দ্রটি চালু করা সম্ভব হয়নি।

(খ) যত শীঘ্র সম্ভব চালু করা হবে।

(গ) চতুর্থ শ্রেণীর কর্মচারীরা জেলার ক্যাবিনেট সাব-কমিটির মাধ্যমে নিযুক্ত হবেন।

## জাঙ্গীপুর মহকুমা হাসপাতাল

***২৬৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৯৪।) **শ্রী হাবিবুর রহমান ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার জাঙ্গীপুর মহকুমা হাসপাতালে বর্তমানে শয্যা সংখ্যা কত; এবং

(খ) উক্ত হাসপাতালে শয্যা সংখ্যা অনুপাতে ডাক্তার, নার্স এবং অন্যান্য স্টাফ আছে কিনা?

**স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১২৫টি।

(খ) গত নভেম্বর মাসে এ হাসপাতালে ৫৭টি অতিরিক্ত শয্যা মঞ্জুর করা হয়েছে। এজন্য অতিরিক্ত ডাক্তার, নার্স ও অন্যান্য স্টাফের পদ মঞ্জুর করা হয়েছে। পদগুলি যথা শীঘ্র সম্ভব পূরণ করার ব্যবস্থা করা হচ্ছে।

**Indoor beds in the Calcutta Dental College**

***270.** (Admitted Question No. *1311.) **Shri Girija Bhusan Mukhopadhyay :** Will the Minister-in-Charge of the Health Department be pleased to state—

(a) The number of indoor beds in the Calcutta Dental College;

(b) The amount of daily expenditure per bed in that institution; and

(c) Whether the Government has any scheme for increasing the number of indoor beds in that College?

**Minister-In-Charge of the Health Department :**

(a) Dr. R. Ahmed Dental College and Hospital has no indoor beds;

(b) & (c) Does not arise.

**স্বাস্থ্য কেন্দ্র বৈদ্যুতিকরণ**

***২৭১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫।) **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২ সালের এপ্রিল মাস হইতে ১৯৭৬ সালের জানুয়ারি মাস পর্যন্ত কোনও জেলায় কতগুলি হেলথ সেন্টার বৈদ্যুতিকরণ করা হইয়াছে; এবং

(খ) যেসব স্বাস্থ্য কেন্দ্রে এখনও পর্যন্ত বৈদ্যুতিকরণ করা হয়নি সেগুলি বৈদ্যুতিকরণের জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) একটি তালিকা পেশ করা হল।

(খ) যে সকল স্বাস্থ্য কেন্দ্র বিদ্যুৎ সরবরাহ লাইনের ৩ কিলোমিটারের মধ্যে অবস্থিত সেগুলি বৈদ্যুতিকরণের জন্য সংশ্লিষ্ট কর্তৃপক্ষের কাছে এস্টিমেট চাওয়া হয়েছে। যখনই সেগুলি পাওয়া যাচ্ছে তখনই প্রয়োজনীয় অনুমোদন দেওয়া হচ্ছে।

**বসিরহাট মহকুমায় চাযের জমি ভেড়িতে রূপান্তর**

***২৭২।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৭।) **শ্রীমতী গীতা মুখোপাধ্যায় ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ২৪-পরগনা জেলার বসিরহাট মহকুমার হাড়োয়া, মিনাখাঁ, হাসনাবাদ, সন্দেশখালি, হিঙ্গলগঞ্জ এবং বসিরহাট থানার অনেক চাষের জমিতে লোনা জল ঢুকিয়ে জলকর (ভেড়ি) করা হচ্ছে;

(খ) সত্য হলে, কত পরিমাণ চাষের জমি ভেড়িতে পরিণত করা হয়েছে;

(গ) কত সংখ্যক কৃষক এর ফলে ক্ষতিগ্রস্ত হয়েছে; এবং

(ঘ) এর প্রতিবিধানের জন্য সরকার কি কি ব্যবস্থা অবলম্বন করেছেন?

**ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ)

বর্তমান পরিসংখ্যান অনুযায়ী ৩১,৫৫০ বিঘা জমিতে এরূপ জলকর (ভেড়ি) করা হইয়াছে।

(গ) আনুমানিক ১৫৩২ জন বর্গাদার এবং ৮৬২ জন ছোট কৃষক এতে ক্ষতিগ্রস্ত হয়েছে।

(ঘ) সরকার কর্তৃক উচ্চ পদস্থ সরকারি অফিসারদের লইয়া একটি কমিটি গঠিত হইয়াছে এবং উক্ত কমিটি বিষয়টি সম্পর্কে পুঙ্খানুপুঙ্খরূপে অনুসন্ধান করিবার জন্য একটি "স্টাডি টিম" গঠন করিয়াছেন স্টাডি টিম অনুসন্ধান কার্য আরম্ভ করিয়াছেন।

**Bonded Labour System**

***273.** (Admitted Question No. *84.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-Charge of the Labour Department be pleased to state—

(a) Whether the State Government has received any report on the existence of Bonded Labour System anywhere in the State; and

(b) If so, what action the State Government has taken in this regard?

**Minister-In-Charge of the Labour Department :**

(a) & (b)

There is no System of Bonded Labour in this State.

**কেশোরাম রেয়ন কারখানায় শ্রমিক বিরোধী কার্যকলাপ**

***২৭৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৬২।) **ডঃ শৈলেন্দ্র চট্টোপাধ্যায় ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হুগলি জেলায় 'কেশোরাম রেয়ন' কারখানায় ১৯৭৫ সালে ধর্মঘট ও লক-আউট কতদিন স্থায়ী হইয়াছিল;

(খ) উপরোক্ত ঘটনাগুলির আগে উক্ত কারখানায় স্থায়ী ও অস্থায়ী কর্মীর সংখ্যা কত ছিল;

(গ) ১৯৭৬ সালের ১০ই ফেব্রুয়ারি তারিখে কতজন স্থায়ী ও অস্থায়ী কর্মী ছিলেন;

(ঘ) উক্ত কর্মচারীদের মধ্যে কতজনের বিরুদ্ধে কর্তৃপক্ষ বিভিন্ন শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করিয়াছেন;

(ঙ) ইহা কি সত্য যে, উপরোক্ত কারখানাটিতে বর্তমানে মালিক পক্ষ অসহায় কর্মিদের উপর প্রতিহিংসামূলক আচরণ করিতেছেন এবং সেখানে প্রকৃত পক্ষে সন্ত্রাসের রাজত্ব চলিতেছে; এবং

(চ) সত্য হইলে, সে সম্পর্কে অনুসন্ধান করিয়া কার্যকর ব্যবস্থা গ্রহণের কোনও

পরিকল্পনা সরকারের আছে কি না?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উক্ত কারখানায় ১৯৭৫ সালে কোনও লক-আউট হয়নি। তবে ১০.২.১৯৭৫ তারিখ থেকে শ্রমিকেরা ধর্মঘট করায় ঐ কারখানা ১৭৫ দিন বন্ধ ছিল।

(খ) কোম্পানির হিসাব অনুযায়ী ধর্মঘটের আগে উক্ত কারখানায় ২,৬০২ জন স্থায়ী ১৯৫ জন অস্থায়ী শিক্ষানবিশ (টেম্পোরারি ট্রেনিস) এবং ৩০০ জন বদলি কর্মচারী ছিলেন।

(গ) এ ব্যাপারে শ্রম দপ্তরে এখনও কোনও পরিসংখ্যান নেই। পরিসংখ্যান সংগ্রহ করা হইতেছে।

(ঘ) ধর্মঘটের পূর্বে কর্তৃপক্ষ বিভিন্ন অভিযোগে ৩৬ জন কর্মচারীকে সাসপেন্ড করেন এবং তদন্তের পর এদের বরখাস্ত করেন। কর্তৃপক্ষ এই বরখাস্ত আদেশ অনুমোদনের জন্য ট্রাইব্যুনালে দরখাস্ত করেছেন। ধর্মঘট চলাকালীন অবস্থায় কর্তৃপক্ষ বিভিন্ন অভিযোগে ৫ জন কর্মচারীকে বরখাস্ত করেন। এবং এই বরখাস্ত আদেশ অনুমোদনের জন্য ট্রাইব্যুনালে দরখাস্ত করেছেন।

(ঙ) ও (চ)

প্রতিহিংসামূলক আচরণ সম্বন্ধে কোনও রূপ অভিযোগ পাওয়া যায় নাই। কিছু শিল্প বিরোধ সংক্রান্ত পুরাতন অভিযোগ আছে। বিরোধের ক্ষেত্রে শিল্প বিরোধ আইন অনুযায়ী যথাযথ ব্যবস্থা নেওয়া হইতেছে।

**Pheasants in the Alipore Zoological Garden**

***275.** (Admitted Question No. *405.) **Shri Md. Safiullah :** Will the Minister-in-Charge of the Animal Husbandry and Veterinary Services Department be pleased to state—

(a) The number of species of pheasants preserved and breeded well in captivity in the Alipore Zoological Garden during the last three years up to 12th February, 1976;

(b) The number of these pheasants included in indigenous species;

(c) The number of them originated from exotic species.

(d) What are the local, English and scientific names of indigenous and exotic pheasants;

(e) Whether all the species of pheasants survived during those period;

(f) Whether fresh stocks of the species were brought from abroad for effective breeding;

(g) If so, what was the result; and

(h) The number of beautiful Himalayan Monal pheasants in the possession of Alipore Zoological Garden?

**Minister-In-Charge of the Animal Husbandry and Veterinary Services Department :**

(a) 15.

(b) 5.

(c) 10.

(d) Names are indicated in the enclosed list.

(e) Yes, except Edward pheasant, which is an exotic species.

(f) Yes.

(g) The result is yet to come out.

(h) Nil.

**ক্ষেতমজুরদের কজের শর্ত নিয়ন্ত্রণের জন্য আইন প্রণয়ন**

***২৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪৭৯।) শ্রী অশ্বিনী রায় ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় ২০শে মার্চ, ১৯৭৫ তারিখের তারকাচিত প্রশ্ন সংখ্যা *১২৬১-এর উল্লেখে অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

ক্ষেতমজুরদের কাজের শর্ত ইত্যাদি নিয়ন্ত্রণের জন্য যে আইন প্রণয়ন বর্তমানে

কি অবস্থায় আছে বলিবেন কি?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

প্রস্তাবিত আইনের একটি খসড়া এখন সরকারের আইন বিভাগের বিবেচনাধীন আছে। আশা করা যায় সত্বরই খসড়াটি চূড়ান্তভাবে অনুমোদিত হইবে।

**জন্মনিয়ন্ত্রণ পরিকল্পনা**

***২৭৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৫২২।) **শ্রী গণেশ হাটুই ঃ** স্বাস্থ্য এবং পরিবার পরিকল্পনা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৫-৭৬ আর্থিক বৎসরে (জানুয়ারি মাস পর্যন্ত) জন্মনিয়ন্ত্রণ পরিকল্পনার জন্য কেন্দ্র হইতে মোট কত অর্থ পাওয়া গিয়াছে; এবং

(খ) উপজাতি ও তফসিলি এলাকায় জন্মনিয়ন্ত্রণ পরিকল্পনাকে বাস্তবে রূপদান করার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**স্বাস্থ্য ও পরিবার পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৭৫-৭৬ আর্থিক বৎসরে ডিসেম্বর মাস পর্যন্ত কেন্দ্রীয় সরকার ২,২৯,৬৭,০০০ টাকা বরাদ্দ করিয়াছেন। জানুয়ারি মাসের বরাদ্দ টাকা এখনও পাওয়া যায়নি।

(খ) পরিবার পরিকল্পনা বিষয়ে সরকারের যে সমস্ত ব্যবস্থা আছে তাহা জনসাধারণের সব অংশের প্রতি সমানভাবে প্রযোজ্য। উপজাতি ও তপশীলি সম্প্রদায়ভুক্ত জনসাধারণও এই পরিকল্পনার সব রকম সুযোগ সুবিধা পেয়ে থাকেন। এই সমস্ত এলাকাতেও ভেসেকটমি, লাইগেশন অপারেশন, লুপ গ্রহণ এবং নিরোদ বিতরণের জন্য বিশেষ কেন্দ্র আছে এবং পরিবার পরিকল্পনা বিভাগের কর্মিগণ এই সব এলাকায় পরিবার পরিকল্পনা পদ্ধতি সমূহ গ্রহণ করতে জনসাধারণকে উদ্বুদ্ধ করেন।

**কাঁথি মহকুমা হাসপাতালের নিকটস্থ ট্রেঞ্চিং গ্রাউণ্ড অপসারণ**

***২৭৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৬৭।) **শ্রী সুধীরচন্দ্র দাস ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, কাঁথি শহর হইতে মহকুমা হাসপাতালে যাইবার পথের ধারে ট্রেঞ্চিং গ্রাউণ্ডের দুর্গন্ধে হাজার হাজার পথযাত্রীকে অত্যন্ত অস্বস্তিকর

অবস্থায় পড়িতে হয়;

(খ) অবগত থাকিলে, এই ট্রেঞ্চিং গ্রাউণ্ডটি অপসারণের জন্য সরকার কোনও ব্যবস্থা করিবেন কি; এবং

(গ) করিলে, কতদিনের মধ্যে উক্ত ট্রেঞ্চিং গ্রাউণ্ডটি অপসারণ করা হইবে?

**স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কখনও কখনও বিশেষত দক্ষিণ দিক থেকে বাতাস দিলে ওই ট্রেঞ্চিং গ্রাউণ্ড থেকে দুর্গন্ধ নির্গত হয়।

(খ) এবং (গ) বর্ত্তমানে ওই ট্রেঞ্চিং গ্রাউণ্ড অপসারনের কোনও প্রস্তাব না থাকলেও কাঁথি পৌরসভা ওই ট্রেঞ্চিং গ্রাউণ্ডটি একটি উঁচু পাঁচিলের দ্বারা ঘিরে দেবার প্রস্তাব বিবেচনা করছেন।

## আসানসোল সরকারি হাসপাতাল

***২৭৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৩২।) **শ্রী নিরঞ্জন ডিহিদার ঃ** স্বাস্থ্য এবং পরিবার পরিকল্পনা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আসানসোলের সরকারি হাসপাতালে কতজন চিকিৎসক নিযুক্ত আছেন; এবং

(খ) উক্ত চিকিৎসকদের মধ্যে কতজন বিভিন্ন নার্সিং হোম-এর সঙ্গে যুক্ত আছেন?

**স্বাস্থ্য ও পরিবার পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২৩ জন।

(খ) কোনও চিকিৎসক নার্সিংহোমের সঙ্গে যুক্ত আছেন বলে জানা নেই।

## কারখানা শ্রমিকদের বাড়িভাড়া ভাতা

***২৮০।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৪০।) **শ্রী শিশিরকুমার ঘোষ ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন, বাড়িভাড়া আইন (দি ডবলিউ বি ওয়ার্কমেন্স হাউস রেন্ট অ্যালাউন্স অ্যাক্ট, ১৯৭৪) পাশ হবার পরও বহু কারখানায় এখনও পর্যন্ত শ্রমিকদের বাড়িভাড়া ভাতা দেওয়া হচ্ছে না;

(খ) অবগত থাকিলে, যে সকল কারখানায় বাড়িভাড়া ভাতা দেওয়া হচ্ছে না সেগুলির সম্পর্কে সরকার কি ব্যবস্থা গ্রহণ করছেন; এবং

(গ) ব্যারাকপুর মহকুমার কোন কোন কারখানায় এখনও পর্যন্ত বাড়িভাড়া ভাতা দেওয়া হচ্ছে না?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কোন কোন সংস্থায় বাড়ি ভাড়া ভাতা দেওয়া হইতেছে না বলিয়া অভিযোগ পাওয়া যাইতেছে, উক্ত সংস্থাগুলি সরকারের নিকট তাহাদের প্রস্তাবিত প্রশ্নের মীমাংসা না হওয়া পর্যন্ত ভাতা দেওয়া বন্ধ রাখিয়াছেন।

(খ) আইন অনুযায়ী যে সকল কর্মচারী বাড়ি ভাড়া ভাতা পাওয়ার যোগ্য তাঁহারা ঐ ভাতা না পাইলে তাহা আদায়ের জন্য সরকার কর্তৃক উক্ত আইনের আওতায় নিযুক্ত কন্ট্রোলিং অর্থরিটির নিকট নির্ধারিত ফরমে আবেদন করিতে পারেন।

(গ) জুট মিলগুলি বাড়ি ভাড়া ভাতা দিতেছেন না বলিয়া অভিযোগ পাওয়া গিয়াছে।

টেক্সম্যাকো লিঃ এর ১১ জন কর্মচারী বাড়ি ভাড়া ভাতার জন্য আইনানুগ আবেদন করিয়াছেন। ঐ আবেদনগুলি বিবেচনা করা হইতেছে।

নিম্নলিখিত কারখানা গুলিতে বাড়ি ভাড়া ভাতা দেওয়া হইতেছে না বলিয়া সংশ্লিষ্ট ইউনিয়নগুলির নিকট হইতে অভিযোগ পাওয়া গিয়াছে। অবশ্য ঐ ভাতার জন্য আইনানুগ কোনও আবেদন পাওয়া যায় নাই।

১। হিন্দুস্থান হেভি কেমিক্যালস লিঃ, খড়দহ।

২। রাধা কেমিক্যাল লিঃ, অশোকনগর।

৩। অশোক ট্রেডার্স, আগড়পাড়া।

৪। ইণ্ডিয়ান পিন ম্যানুফ্যাকচারিং প্রাঃ লিঃ, খড়দহ।

৫। জয়শ্রী কেমিক্যাল অ্যাণ্ড ফারটি লাইজারস, খড়দহ।

৬। কার্ড বোর্ড বক্স ম্যানুফাকচারিং কোং, মধ্যমগ্রাম।

**ফরাক্কা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের কর্মিদের ছেলেমেয়েদের শিক্ষার ব্যবস্থা**

***২৮১। (অনুমোদিত প্রশ্ন নং *১২৯৯।) শ্রী হবিবুর রহমান ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার ফরাক্কা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের কর্মচারীদের থাকার কোনও ব্যবস্থা আছে কিনা;

(খ) ইহা কি সত্য যে, উক্ত জেলায় স্বাস্থ্য দপ্তরের কর্মচারীদের ছেলেমেয়েদের ফরাক্কা বয়েজ স্কুলে অধ্যয়ন করিতে দেওয়া হয় না; এবং

(গ) সত্য হইলে—

(১) ইহার কারণ কি, ও

(২) উক্ত কর্মীদের ছেলেমেয়েদের শিক্ষার বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রস্তাব ছিল যে ফরাক্কা ব্যারেজ প্রজেক্টের হাসপাতালে কর্মরত রাজ্য সরকারি কর্মচারীদের থাকার ব্যবস্থা প্রজেক্ট কর্তৃপক্ষ করবেন। কিন্তু এখনও পর্যন্ত সে ব্যবস্থা করা যায়নি।

(খ) এবং (গ) এ বিষয়ে স্বাস্থ্য দপ্তরে কোনও রিপোর্ট নেই। শিক্ষা দপ্তরের কাছে রিপোর্ট চাওয়া হয়েছে।

## কুষ্ঠরোগ

***২৮২।** (অনুমোদিত প্রশ্ন নং *১২২।) **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে জেলাওয়ারি কুষ্ঠরোগির সংখ্যা কত;

(খ) কুষ্ঠরোগ দূরীকরণের জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন;

(গ) ইহা কি সত্য যে গত দুই বৎসরে কুষ্ঠরোগ বৃদ্ধি পাইয়াছে; সত্য হইলে ইহার কারণ কি; এবং

(ঘ) নেগেটিভ মহিলা কুষ্ঠরোগিদের পুনর্বাসন সম্বন্ধে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) একটি তালিকা পেশ করা হল।

(খ) জাতীয় কুষ্ঠ নিয়ন্ত্রণ কার্যক্রম অনুযায়ী বর্তমানে রাজ্যে প্রায় ২৭৯টি নানা ধরনের সরকারি চিকিৎসা কেন্দ্রের মাধ্যমে এবং দূরীকরণের ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। তা-ছাড়া বেসরকারি কয়েকটি প্রতিষ্ঠানও এ ব্যাপারে নিয়ন্ত্রণের ব্যবস্থা গ্রহণ করিয়াছে।

(গ) এমন কোনও রিপোর্ট নেই।

(ঘ) এখনও তাঁদের জন্য বিশেষ কোনও ব্যবস্থা করা হয়নি।

### ন্যাশনাল টোবাকো কোম্পানিতে শ্রমিক ছাঁটাই

***২৮৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮৪।) **শ্রীমতী গীতা মুখোপাধ্যায় ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাজ্য অ্যাপেক্স বডির সর্বসম্মত সিদ্ধান্ত ভঙ্গ করে ন্যাশনাল টোবাকো কোম্পানি ১,১৮০ জন শ্রমিককে ছাঁটাই করেছে; এবং

(খ) সত্য হলে—

(১) এ ব্যাপারে সরকারের ভূমিকা কি, ও

(২) উক্ত ছাঁটাই আদেশ প্রত্যাহারের জন্য সরকার কি কি কার্যকর ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) প্রশ্নে কোন সিদ্ধান্তের কথা উল্লেখ করা হয়েছে বোঝা যাচ্ছে না। যাহোক, ন্যাশনাল টোবাকো কোম্পানি শিল্প বিরোধ আইন অনুযায়ী নোটিশ দিয়ে ১,১৮০ জন কর্মচারী ছাঁটাই করেছেন। সরকার এই বিরোধ মীমাংসার প্রচেষ্টা চালিয়ে যাবে।

### Ceillings of Agricultural Land

***284.** (Admitted question No. *86.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Land Utilisation and Reforms and Land and Land Revenue Department be pleased to state the steps taken for inplementation of ceilings on agricultural land and speedier distribution of surplus and?

**Minister-in-charge of the Land Utilisation & Reforms and Land & Land Revenue Deptt :**

Since the proclamation of emergency implementation of ceiling laws and distribution of surplus lands have been considerably stepped up. During the period from July, 1975 to January, 1976, 97,043 acres of vested agricultural lands have been distributed anong landless cultivators and marginal farmers. Under a pilot scheme the entire army of staff under the Settlement Wing as well as a portion of the staff under the Management Wing have been mobilised for the purpose under the unified control of the Director of Land Records and surveys.

**Poultry Development Centres**

***285.** (Admitted question No. *459.) **Shri Md. Safiullah :** Will the Minister-in-charge of the Animal Husbandry and Veterinary Services Department be pleased to state—

(a) the number of Poultry Development Centres opened in West Bengal during the last three years (up to 31st January, 1976)%

(b) the number of unemployed youths given financial assistance by Government in rearing and keeping poultry birds during the aforesaid period; and

(c) the number of species of exotic birds supplied to them during the said period for producing better eggs and better meat?

**Minister-in-charge of the Animal Husbandry & Veterinary Deptt :**

(a) There is no poultry Development Centre under this Department.

(b) No financial assistance is given to any individual for rearing and keeping of poultry birds.

(c) Does not arise.

**ঢাকেশ্বরী সূতাকল**

*২৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪৮২।) **শ্রী অশ্বিনী রায়** ঃ বন্ধ ও দুর্বল শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান জেলার আসানসোলে "ঢাকেশ্বরী সূতা কলটি" পুনরায় খোলার কোনও পরিকল্পনা আছে কিনা; এবং

(খ) থাকলে—

(১) সম্ভাব্য সময়,

(২) খোলার জন্য সরকারি ব্যয়, ও

(৩) পৌনঃপুনিক ব্যয়?

**বন্ধ ও দুর্বল শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) সময় নির্দেশ সম্ভব নহে।

(২) ও (৩) ভারত সরকারের সার্ভে রিপোর্ট ও অনুসারে মিলটা পুনরায় চালু করার এবং প্রথম পর্যায়ের আধুনিকীকরণের জন্য মোট দুই কোটি পাঁচ লক্ষ ৬৪ হাজার টাকার প্রয়োজন।

**জাঙ্গিপাড়া থানায় বর্গায় নথীভুক্ত ভাগচাষী**

*২৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *৫২৮।) **শ্রী গণেশ হাটুই** ঃ ভূমি সদ্ব্যবহার ও ভূমিসংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৬ সালের ৩১এ জানুয়ারি তারিখ পর্যন্ত হুগলী জেলার জাঙ্গিপাড়া থানার কতজন ভাগচাষী বর্গায় নথীভুক্ত করার জন্য জাঙ্গিপাড়ায় সেটেলমেন্ট প্রজেক্ট অফিস-এর নিকট আবেদন করেছিলেন; এবং

(খ) এদের মধ্যে কতজন বর্গাদার হিসাবে নথীভুক্ত হয়েছেন?

**ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মোট ১,৫০০ দরখাস্ত পাওয়া গিয়াছিল।

(খ) তন্মধ্যে ১,২১৫টি নাম বর্গাদার হিসাবে নথিভুক্ত করা হয়েছে।

**আসানসোল সরকারি হাসপাতালে জলসরবরাহ ব্যবস্থা**

***২৮৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৩৩।) **শ্রী নিরঞ্জন ডিহিদার ঃ** স্বাস্থ্য এবং পরিবার পরিকল্পনা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আসানসোলের সরকারি হাসপাতালে জল সরবরাহের কি ব্যবস্থা আছে;

(খ) উক্ত হাসপাতালের নিজস্ব (জল সরবরাহের) কোনও ব্যবস্থা আছে কি; এবং

(গ) না থাকিলে, উক্ত হাসপাতালে জলসরবরাহের জন্য কোনও ব্যবস্থা সরকার করেছেন কি?

**স্বাস্থ্য ও পরিবার পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) আসানসোল মহকুমা হাসপাতাল দুইটি অংশে বিভক্ত। এ হাসপাতালে জল সরবরাহ ব্যবস্থা নিম্নরূপ ঃ

**নতুন হাসপাতাল**

(১) আসানসোল স্যাটিলাইট টাউনশিপ এরিয়ার জল সরবরাহ প্রকল্প থেকে প্রাপ্ত জল সরবরাহ ব্যবস্থা।

(২) দুটি বড় কুয়া আছে। একটি পাম্প যুক্ত।

**পুরাতন হাসপাতাল**

পৌর প্রতিষ্ঠান থেকে পাওয়া জল সরবরাহ ব্যবস্থা।

(গ) প্রশ্ন ওঠে না।

**জুট মিল**

***২৮৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৪৩।) **শ্রী শিশিরকুমার ঘোষ ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জরুরি অবস্থা ঘোষণা হইবার পর হইতে পশ্চিমবঙ্গে টচশিল্পে কোনও শ্রমিক কর্মচারী ছাঁটাই হইয়াছেন কি না;

(খ) হইয়া থাকিলে, কতজন শ্রমিক ছাঁটাই হইয়াছেন;

(গ) ইহা কি সত্য যে, পশ্চিমবাংলার কোন কোন জুট মিল এখনও বন্ধ রহিয়াছে; এবং

(ঘ) সত্য হইলে—

(১) এখনও বন্ধ থাকিবার কারণ কি, ও

(২) উক্ত বন্ধ জুট মিলগুলি খুলিবার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ছাঁটাই সংক্রান্ত কোনও অভিযোগ শ্রম দপ্তরে উত্থাপিত হয় নাই।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) ও (ঘ)

কোন জুটমিলে বন্ধ ঘোষণা করা হয় নাই। তবে তিনটি মিলে লক আউট চলিতেছে এবং খড়দহ জুট মিলেও কোনও কাজ হইতেছে না কারণ শ্রমিকদের বিনা বেতনে লে-অফ করা হইয়াছে। শিল্প বিরোধ আইন অনুযায়ী লক-আউট মিটাইবার ব্যবস্থা করা হইতেছে। খড়দহ জুট মিলের বিষয়টি কলকাতা হাইকার্টের বিচারাধীন আছে।

## Unstarred Questions
## (to which Wirtten Answers were laid on the Table)

### Appointment under Public Undertakings

**51.** (Admitted question No. 53.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Public Undertakings Department be pleased to State—

(a) The total number of persons appointed to Class III and Class IV posts under the different Public Undertakings by the present Government in this State (up to 31st January, 1976); and

(b) the number of them belonging to—

(i) Muslim community,

(ii) Scheduled Castes, and

(iii) Scheduled Tribes?

**The Minister for Public Undertakings Department :**

(a) Appointments to the Calss III and Class IV posts in the Public Undertakings are made by their respective management and not by the State Government, However, appointments to Calss III and Class IV posts in the Public Undertakings under the administrative control of the Public Undertakings Department during the regime of the present Government (up to 31st January, 1976 are—2,016.

(b) The number of them belonging to—

(i) Muslim Community—117.

(ii) Scheduled Castes—189.

(iii) Scheduled Tribes—24.

### তারকেশ্বরে পানীয় জল সরবরাহ

*৫২। (অনুমোদিত প্রশ্ন নং *৮০৫।) শ্রী বলাইলাল শেঠ ঃ স্বাস্থ্য (গ্রামীণ জল সরবরাহ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) তারকেশ্বর পানীয় জল সরবরাহ প্রকল্পের কাজ কি অবস্থায় আছে; এবং

(খ) উক্ত প্রকল্পের কাজ কবে নাগাদ শেষ হইবে বলিয়া আশা করা যায়?

**স্বাস্থ্য ( গ্রামীণ জল সরবরাহ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই প্রকল্পের জন্য প্রয়োজনীয় মালপত্র সংগ্রহের কাজ ইতিপূর্বেই শেষ করা হয়েছে। জলকলের জন্য জমির দখলও নেওয়া হয়ে গিয়েছে। বড় নলকূপ বসাবার জন্য ছোট নলকূপ বসিয়ে উপযুক্ত স্তরও নির্ধারণ করা হয়েছে। খুব শীঘ্রই পাইপলাইন পাতা ও উচ্চ জলাধার নির্মাণ করবার জন্য টেণ্ডার ডাকা হবে।

(খ) ১৯৭৭ সালের ডিসেম্বর মাস নাগাদ।

## Textbooks

**53.** (Admitted question No. 85.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Education Department be pleased to State—

what are the steps the Government proposes to take for providing books and stationery at controlled prices to the students?

**The Minister-in-charge for Education Department :**

Government have already been supplying nationalised primary text-books to all the students (both Bengali speaking and Nepali-speaking students) reading in Classes I-IV free of cost Besides, the following categories of students of Class V are also getting supply of books free of cost;

(i) Students belonging to Scheduled Tribe—100 per cent.

(2) Students belonging to Schedule Caste—30-50 per cent.

(3) Students belonging to other Backward Communities and girl students are also getting free supply of Books according to the availability of fund.

The books which are being supplied to the rest of the students reading in Class V are sold at a very nominal price ranging from 30 to 50 paise per copy.

There is no provision for supply of stationery articles free of cost at primary stage at present.

**Secondary**—The Education Directorate has already issued necessary instructions to the Secondary Schools of this State to open chean stores for supply of books and stationery articles, etc. at reasonable prices, with the co-operation of local officers of the Co-operative Department.

**College**—The Degree Colleges in West Bengal have been advised to set up a small book and stationery shop in each college for supply of textbooks and stationery articles at fair or reasonable prices to students.

A sheme has been drawn up for the supply of essential commodities including stationery articles to students hostels attached to Universities Degree Colleges through wholesale consumer co-operative stores at wholesale rates.

**General**—Private publishers and manufacturers of exercise books are supplied with paper at a concessional rate, out of the allotments received from the Government of India from time to time, for publication received from the Government of India from time to time, for publication and supply of books and exercise books to school and college students at a reasonable price.

**মন্দিরায় সেচ প্রকল্প**

*৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *১০০৬।) **শ্রী সুকুমার বন্দ্যোপাধ্যায় ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আসানসোল মহকুমার বারাবনী ব্লকের পানুরিয়া ইউনিয়নের অন্তর্গত মন্দিরায় একটি সেচ প্রকল্প নির্মাণের কোনও পরিকল্পনা আছে কি না;

(খ) থাকিলে, উক্ত সেচ প্রকল্প বাবদ কত অর্থ ব্যয় হবে; এবং

(গ) কবে নাগাদ উক্ত সেচ প্রকল্পের নির্মাণকার্য আরম্ভ করা হবে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) আনুমানিক ১৪.৯৬ লক্ষ টাকা।

(গ) উক্ত সেচ প্রকল্পের নির্মাণকার্য খুব শীঘ্রই আরম্ভ করা যাবে বলে আশা করা যায়।

## মিসায় গ্রেপ্তার

***৫৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৪।) শ্রীমতী গীতা মুখোপাধ্যায় ঃ** স্বরাষ্ট্র (বিশেষ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৫ সালে মোট কতজনকে মিসায় গ্রেপ্তার করা হয়েছে;

(খ) ১৯৭৫ সালের মিসায় বন্দিদের মধ্যে (১) রাজনৈতিক কর্মীর, (২) ট্রেড ইউনিয়ন কর্মীর ও (৩) চালকল মালিকের সংখ্যা কত; এবং

(গ) ১৯৭৫ সালে মিসায় আটক ব্যক্তিদের মধ্যে কতজন সরকার নির্ধারিত লেভী না দেওয়ার জন্য অভিযুক্ত?

**স্বরাষ্ট্র (বিশেষ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৭৫ সালে মোট ৪,৮৫৩ জনকে মিসায় আটক করা হয়েছে।

(খ) (১) ও (২) মিসায় আটক মোট ৪,৮৫৩ জনের মধ্যে ৬৮১ জন রাজনৈতিক দলভুক্ত এবং ৯৩ জন ট্রেড ইউনিয়নের সঙ্গে সংযুক্ত। তবে কাহাকেও রাজনৈতিক বা ট্রেড ইউনিয়ন কার্যকলাপের জন্য আটক করা হয় নাই; জনস্বার্থের পরিপন্থী কার্যকলাপের জন্য আটক করা হয়েছে।

(৩) চালকল মালিক ১১ জন।

(গ) ১৯৭৫ সালে মোট ১৫৩ জন ব্যক্তিকে লেভী না দেওয়ার জন্য 'মিসায়' আটক করা হয়েছে।

## মুর্শিদাবাদ জেলায় প্রাথমিক বিদ্যালয়

***৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *৭১৫।) শ্রী নাসিরুদ্দিন খান ঃ** শিক্ষা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

১৯৭৬ সালে মুর্শিদাবাদ জেলায় কয়টি বিদ্যালয় মঞ্জুরি পাইবে বলিয়া আশা করা যায়?

**শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৭৬-৭৭ খ্রীস্টাব্দের প্রাথমিক বিদ্যালয়ের বরাদ্দ এখনও স্থিরীকৃত হয় নাই।

**Appointment under Health Department**

**57.** (Admitted question No. 103.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Health Department be pleased to State—

(a) Total number of persons appointed to Class III and Class IV posts under the Health Department by the present Government in the State up to 31st January, 1976; and

(b) The total number of them belonging to—

(i) Muslim Community,

(ii) Scheduled Castes, and

(iii) Scheduled Tribes?

**The Minister-in-charge for Health Department :**

(a) Class III — 3,669, Class IV — 3,114.

(b) (i) 280.

(ii) 1,177.

(iii) 172.

**Appointment under Commerce and Industries Department**

**58.** (Admitted question No. 72.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to State—

(a) The total number of persons appointed to Class III and Class IV posts under the Commerce and Industries Department by the present Government in this State (up to 31st January, 1976); and

(b) The total number of them belonging to—

(i) Muslim Community,

(ii) Scheduled Castes, and

(iii) Scheduled Tribes?

**The Minister-in-charge for Commerce and Industries Department :**

(a) 465 (Class III — 257, Class IV — 208).

(b) (i) 16 (Class III — 4, Class IV — 12).

(ii) 65 (Class III — 20, Class IV — 45).

(iii) 10 (Class III — 7, Class IV — 3).

**Appointment under Home (Tourism) Department**

**58.** (Admitted question No. 72.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Home (Tourism) Department be pleased to State—

(a) The total number of persons appointed to Class III and Class IV posts under the Home (Tourism) Department by the present Government in this State (up to 31st January, 1976); and

(b) The total number of them belonging to—

(i) Muslim Community,

(ii) Scheduled Castes, and

(iii) Scheduled Tribes?

**The Minister-in-charge for Home (Tourism) Department :**

(a) 24 (Class III — 9, Class IV — 15).

(b) (i) Class III — 1, Class IV — Nil.

(¨) Class III — 2, Class IV — 1.

(iii) Class III — Nil, Class IV — Nil.

**রানাঘাটে রেয়ন সিল্ক মিল**

***৬০। (অনুমোদিত প্রশ্ন নং *১১৩২।) শ্রী নরেশচন্দ্র চাকী ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রানাঘাটে রেয়ন সিল্ক মিলে সরকারের কত পরিমাণ জমি আছে;

(খ) উক্ত জমিতে নূতন শিল্প প্রতিষ্ঠার কোনও পরিকল্পনা আছে কিনা; এবং

(গ) থাকিলে—

(১) কি কি শিল্প স্থাপিত হইবে, ও

(২) কতদিনে ঐ শিল্পগুলি স্থাপিত হইবে?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রানাঘাটে রেয়ন সিল্ক মিলে সরকারের প্রায় ৬.৪১ একর জমি আছে।

(খ) হ্যাঁ আছে।

(গ) (১) উক্ত জমির একটি অংশের উপর একটি প্রিপারেটার প্ল্যান্ট ফর পাওয়ারলুম স্থাপন করিবার প্রস্তাব বিবেচনাধীন। বাকি অংশের উপর কম্পোজিট ইউনিট ফর প্রোডাকশন অফ ডি এফ লেয়িংস (সেরিকারচার) স্থাপন করিবার পরিকল্পনা আছে।

(২) আশা করা যায় ঐ শিল্পগুলি আগামী দুই বৎসরের মধ্যে স্থাপিত হইবে।

**The Jadavpur University (Amendment) Bill, 1976.**

**Shri Mrityunjoy Banerjee :** Sir, I beg to introduce the Jadavpur University (Amendment) Bill, 1976, and to place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

**(Secretary then read the title of the Bill)**

**Shri Mrityunjoy Banerjee :** Sir, I beg to move that the Jadavpur

University (Amendment) Bill, 1976, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি এই প্রসঙ্গে আপনার অনুমতি নিয়ে মাননীয় সদস্যদের দু-একটা কথা বলতে চাই। যাদবপুর ইউনিভার্সিটির ১৯৫৫ সালের আইনের ৬ নং ধারা অনুযায়ী যে নিয়মটি বলবৎ ছিল এই অর্ডিন্যান্সের আগে পর্যন্ত তাতে চ্যান্সেলারকে ঐ ইউনিভার্সিটির সদস্য হবার জন্য তিন জনের দ্বারা মনোনীত হতে হত। তিনজনকে নিয়ে একটা কমিটি ছিল তার একজন হলেন শিক্ষামন্ত্রী আর একজন হলেন কেন্দ্রীয় সরকারের প্রতিনিধি আর একজন হলেন ইউনিভার্সিটি দ্বারা মনোনীত ব্যক্তি। এখন রাজ্যপাল তাঁর যা পোজিশন তাতে তার পক্ষে এইভাবে অন্য কমিটি দ্বারা মনোনীত হওয়াটা আমরা ঠিক বিবেচনা করি না। তাই সেটা বদলে তাঁকে এক্স অফিসিও মেম্বার অফ দি ইউনিভার্সিটি এই পরিবর্তন এনেছি এবং রাজ্যপাল ঠিক কন্ট্রোভারস্যাল ব্যাপারে অন্য কমিটির দ্বারা ভোটাভোটির উপর নির্ভর করবে এই পরিস্থিতির হয়ত আগে কোনও কারণ থেকে থাকতে পারে। কিন্তু বর্তমান অবস্থায় এর পরিবর্তন প্রয়োজন। তাই সেই আইন বাতিল করে ইতিপূর্বেই আমরা একটা অর্ডিন্যান্স করেছিলাম। এখন সেই অর্ডিন্যান্স পাল্টে এই বিধানসভার মাধ্যমে সেটাকে আইন হিসাবে পরিণত করবার প্রস্তাব করছি।

**শ্রীমতী ইলা মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে সংশোধনী বিল এসেছে এতে আপত্তি করবার কিছু নেই। ১৯৫৫ সাল থেকে এ বিষয়ে যে আইন ছিল সেটা আজকে অপ্রয়োজনীয় হয়ে পড়েছে। আমরা যখন সিনেটের আইনের সংশোধনের জন্য বসেছিলাম সেনেটে ছাত্র প্রতিনিধিত্বের ব্যাপারে তখন বিশ্ববিদ্যালয়ের সর্বাঙ্গীন আইন সংশোধন করবার জন্য আমরা দাবি করেছিলাম। কিন্তু ঐ বিলে অন্য পরিবর্তন করার আমাদের কোনও সুযোগ ছিল না কেবলমাত্র সেনেটে ছাত্র প্রতিনিধিত্ব ও সিনেটের ব্যাপার ছাড়া। কাজেই কিছু আইন সংশোধন ছাড়া আমরা অন্য কোনও কথা বলতে পারি না। এই যে যাদবপুর বিশ্ববিদ্যালয়ে গভর্নরের মনোনীত হওয়া সম্পর্কে যে সংশোধন আইন এনেছেন এটাতে আপত্তি করার কোনও কিছু নাই। এ ব্যাপারে এক এক জায়গায় এক এক রকম কনভেনশন আছে যেমন বিশ্বভারতী ইউনিভার্সিটিতে প্রধানমন্ত্রী চ্যান্সেলর হন। এর আগে জওহরলাল নেহেরু ছিলেন। এখন শ্রীমতী ইন্দিরা গান্ধী আছেন। সেইরকমভাবে যাদবপুর ইউনিভার্সিটিতে গভর্নর চ্যান্সেলার হন। তাঁকে নমিনেশন দেবার প্রয়োজন নেই। গভর্নরই চ্যান্সেলার হিসাবে কাজ করবেন যেমন কলকাতা ইউনিভার্সিটি বা অন্যান্য ইউনিভার্সিটিতে আছে। সেই হিসাবে যে সংশোধনী এসেছে আমরা তাকে সমর্থন করছি। কিন্তু এটাও দেখবেন যাতে চ্যান্সেলার বিশ্ববিদ্যালয়ের ইন্টারন্যাল ব্যাপারে অনবরত হস্তক্ষেপ না করেন। এই বিষয়টি আমি শিক্ষা মন্ত্রীর নজরে আনছি। এই যে সংশোধনী আনা হয়েছে গভর্নর এক্স অফিসিও হিসাবে যাদবপুর বিশ্ববিদ্যালয়ে চ্যান্সেলারের কাজ করবেন এটা

আমরা সমর্থন করছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, যখন আমরা গজেন্দ্র গদকর কমিশনের রেকমেন্ডেশন অনুযায়ী সিনেটে ছাত্র প্রতিনিধিত্বের আইন নিয়ে সিলেক্ট কমিটিতে আলোচনা করছিলাম এবং সেই আলোচনার সময় যখন খুঁটিনাটি বিষয় ভাবতে গিয়ে অনেক দেরি হচ্ছিল তখন সেই সময় আমরা মাননীয় শিক্ষা মন্ত্রীকে বলেছিলাম যে শুধু সিনেট পরিবর্তন করলেই হবে না, সিন্ডিকেট করতে হবে, অ্যাকাডেমিক কাউন্সিল করতে হবে—সিনেটের পরিবর্তনের সঙ্গে সঙ্গে অন্যান্য বডিগুলির পরিবর্তনও অত্যন্ত জরুরি। কাজেই যখন একটা নতুন সংশোধনী আইন আমরা পাস করতে যাচ্ছি সেই সময় বেশির ভাগ ইউনিভার্সিটির বডিগুলির আয়ুষ্কাল শেষ হয়ে যাচ্ছে তাদের একটা করে চিঠি দিন অথবা অর্ডিন্যান্স করুন যাতে তাদের নির্বাচন স্থগিত থাকে। নতুন সংশোধন আইন অনুযায়ী ছাত্র প্রতিনিধিত্ব এবং অন্যান্য যে সমস্ত সংশোধন হবে সেই অনুযায়ী নতুন নির্বাচন হবে। স্যার, যখন সিলেক্ট কমিটিতে আমরা ছাত্র প্রতিনিধিত্বের খসড়া আইন নিয়ে আলোচনা করছিলাম তখন বার বার মাননীয় শিক্ষা মন্ত্রীকে এ সম্পর্কে চিঠি দেবার জন্য অথবা অর্ডিন্যান্স করার জন্য অনুরোধ করায় তিনি বলেছিলেন অর্ডিন্যান্স যত তাড়াতাড়ি সম্ভব করব তবে আমরা সমস্ত ইউনিভার্সিটিকে চিঠি দিয়ে দিচ্ছে। স্যার, আমরা সিনেটে ছাত্র প্রতিনিধিত্বের ব্যাপার সম্পর্কীয় বিলটি ১লা ডিসেম্বর এই বিধানসভায় পাস করেছি। কিন্তু ইতি মধ্যে বর্ধমান বিশ্ববিদ্যালয়, নর্থ বেঙ্গল ইউনিভার্সিটি, যাদবপুর বিশ্ববিদ্যালয়ে নতুন ইলেকশনের জন্য নোটিশ পড়ে যায়। সেই সমস্ত ইউনিভার্সিটির প্রতিনিধিরা আমাদের এসে জানালেন—আমরা শিক্ষামন্ত্রীকে আবার বলি যে আপনি তাড়াতাড়ি নির্বাচনগুলি স্থগিত রাখার জন্য চিঠি দিন। তিনি বলেন চিঠি তিনি দিয়েছেন। এইরকমভাবে যাদবপুর বিশ্ববিদ্যালয়কেও চিঠি দিয়ে দেওয়া হয়। ২৪শে ডিসেম্বর ওদের ইলেকশনের ডেট ছিল। কিন্তু যাদবপুর বিশ্ববিদ্যালয়ের কর্তৃপক্ষ শিক্ষামন্ত্রীর সেই নির্দেশ বা চিঠিকে উপেক্ষা করে নির্বাচন করেন। ইতিমধ্যে অর্ডিন্যান্স হয়ে যায়। কিন্তু অর্ডিন্যান্স এবং চিঠি থাকা সত্বেও যে নতুন নির্বাচন হবে না, এই নির্দেশ থাকা সত্বেও কি করে যাদবপুর বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষ নতুন নির্বাচন করলেন জানি না। শুধু তাই নয়, ২৪শে ডিসেম্বর তাদের ইলেকশন হয়ে গেল কমিটি নির্বাচন হয়ে গেল, স্যার, ১৬ই জানুয়ারি তারিখে গেজেট হল এই অর্ডিন্যান্স এর। কিন্তু এই অর্ডিন্যান্স গেজেট হবার পরেও নতুন বডি তাদের ফার্স্ট মিটিং ১৭ই জানুয়ারি করলেন যখন কিছু কিছু প্রতিনিধি আপত্তি করলেন, অর্ডিন্যান্স হয়ে গিয়েছে এই কথা বলে, তখন সেখানকার কর্তৃপক্ষরা বললেন আমরা এই সমস্ত অর্ডিন্যান্স মানি না, আমরা নতুন কমিটি অনুযায়ী কাজ চালিয়ে যাব। সেকেন্ড মিটিং এই নতুন কমিটির বসে ২১শে ফেব্রুয়ারি। সেই সময়ও দু একজন প্রতিনিধি আপত্তি করেন অর্ডিন্যান্স হয়ে গিয়েছে বলে—এবং এই নতুন কমিটি

অবৈধ কাজ করতে পারে না, পুরোনো কমিটি ৬ মাস চালিয়ে যাবে ইত্যাদি বলে, কিন্তু তা সত্ত্বেও কিভাবে নতুন কমিটি কাজ করতে পারে? বিশ্ববিদ্যালয়ে কর্তৃপক্ষ বলছেন অ্যাডুকেশন ডিপার্টমেন্ট থেকে আমাদের কাছে চিঠি দিয়েছে সেই চিঠি অনুযায়ী আমরা এই নির্বাচন করেছি। আমি আশ্চর্য হয়ে যাচ্ছি এডুকেশন সেক্রেটারির স্বাক্ষর করা চিঠি ৬ই ফেব্রুয়ারি যাদবপুর ইউনিভার্সিটির কর্তৃপক্ষের কাছে যায়, এই অর্ডিন্যান্স জারি হওয়া সত্ত্বেও কি করে অ্যাডুকেশন ডিপার্টমেন্ট থেকে এই চিঠি গেল। এই অর্ডিন্যান্স থাকা সত্ত্বেও কি করে এই নুতন কমিটি কাজ করছে, এটা আমি বুঝতে পারছি না। আশাকরি শিক্ষামন্ত্রী মহাশয়, এই ব্যাপারে জবাব দেবেন। তবে বিশ্ববিদ্যালয়গুলির নির্বাচন ৬ মাস পিছিয়ে দেবার জন্য যে অর্ডিন্যান্স এনেছেন তাকে সমর্থন করি। কারণ বিশ্ববিদ্যালয়গুলির ফুল বডি রি-কনস্টিটিউট হওয়া দরকার। শিক্ষামন্ত্রী মহাশয় বলেছেন সিন্ডিকেট সম্বন্ধে খুব তাড়াতাড়ি করে ফেলবেন। বিধানসভায় এখন সিলেক্ট কমিটি করে সিন্ডিকেট এবং অ্যাকাডেমিক কাউন্সিল-এ সংশোধন করুন, এটা অবিলম্বে করে ফেলুন। আমরাও এটা চাই। এবং এই কাজ না হওয়া পর্যন্ত সিন্ডিকেট এবং অ্যাকাডেমিক কাউন্সিল এবং অন্যান্য বডির পরিবর্তন না হওয়া পর্যন্ত ৬ মাস এই পুরোনো কমিটির মেয়াদ বাড়িয়ে দিয়েছেন তাকে আমরা সমর্থন করি। কিন্তু এই মেয়াদ যাতে আর বাড়াতে না হয়। ৬ মাসের মধ্যে আশা করা যায় এই সমস্ত বডি সংশোধন আইনগুলি সিনেটের সংশোধিত আইনের সঙ্গে সঙ্গতি রেখে এই বিধানসভার বাজেট শেষ হবার পরে এপ্রিলের ফাস্ট উইক-এর মধ্যে শেষ করে ফেলবেন। আর ইতি মধ্যে যাদবপুর বিশ্ববিদ্যালয়ে যে বে-আইনি কাজ চলছে অ্যাডুকেশন ডিপার্টমেন্ট থেকে যে ধরনের চিঠি দিয়ে নূতনকে পুরোদমে মদত দেওয়া হচ্ছে সেটা অবিলম্বে বন্ধ করবেন। বিশ্ববিদ্যালয়গুলির নির্বাচন ৬ মাস পিছিয়ে দেবার যে সংশোধন এসেছে তাকে আমি সমর্থন করছি।

[2-10 – 2-20 p.m.]

**শ্রী মৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, উনি সমর্থন করেছেন সেইজন্য ওঁকে ধন্যবাদ জানাচ্ছি, আমি আর কিছু বলব না।

The motion of Shri Mrityunjoy Banerjee that the Jadavpur University (Amendment) Bill. 1976, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 4 and Preamble**

The question that Clauses 1 to 4 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shr Mrityunjoy Banerjee :** Sir, I beg to move that the Jadavpur University (Amendment) Bill, 1976, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The West Bengal University Laws Amendment Bill, 1976.**

**Shri Mrityunjoy Banerjee :** Mr. Speaker, Sir, with your permission I beg to introduce The West Bengal University Laws Amendment Bill, 1976. and to place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

**(Secretary then read the title of the Bill.)**

**Shri Mrityunjoy Banerjee :** Mr. Speaker, Sir, I beg to move that The West Bengal University Laws Amendment Bill, 1976, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এই প্রসঙ্গে আপনার অনুমতি নিয়ে মাননীয় সদস্যদের সামনে দু-একটি কথা বলতে চাই। আপনার স্মরণ আছে আমরা গজেন্দ্র গাদকর কমিটির সুপারিশ অনুযায়ী বিভিন্ন বিশ্ববিদ্যালয়ে তাদের যে বড় বডি সেনেট আছে, সেখানে ছাত্রদের প্রতিনিধিত্ব দেবার জন্য এই বিধানসভায় একটি আইন অনুমোদন করেছি এবং ছাত্রদের প্রতিনিধিত্ব দিতে গিয়ে অন্যান্য যারা সদস্য আছেন অধ্যাপক, অধ্যক্ষ শিক্ষানুরাগী ব্যক্তি, তাদের ক্ষেত্রে প্রতিনিধিত্বের ব্যবস্থার কিছু পরিবর্তন করতে হয়েছে, প্রতিনিধির সংখ্যা অনেক ক্ষেত্রে বাড়ানো হয়েছে, আবার কোনও কোনও ক্ষেত্রে কমানো হয়েছে। নূতনভাবে প্রতিনিধিত্ব দেবার ফলে সামগ্রিকভাবে যে আইনটি আমরা এখানে অনুমোদন করেছি, যেটা এখন মাননীয় রাজ্যপালের বিবেচনাধীন আছে, সেই আইনটায় যখন এত বড় পরিবর্তন আনা হয়েছে তার পূর্বে আমরা অন্যান্য পুরানো আইন অনুয়ায়ী যেসব প্রতিনিধিত্বের ব্যবস্থা ছিল সেই প্রতিনিধি নির্বাচন আমরা আপাতত বন্ধ রাখবার উদ্দেশ্যে এই অর্ডিন্যান্স জারি করেছিলাম। এতে বলা ছিল যেসব ব্যক্তি এই ইউনিভার্সিটির বিভিন্ন বডি যেমন সিনেট, সিন্ডিকেট, অ্যাকাডেমিক কাউন্সিল ইত্যাদি সেখানকার যারা সদস্য আছেন, অর্ডিন্যান্স হবার পর ৬ মাস পর্যন্ত আপনা হতেই তাদের টার্ম বাড়িয়ে দেওয়া হবে এবং তারপর সরকার ইচ্ছা করলে ৩ মাস অন্তর সেই সদস্যকাল বাড়াতে পারবেন। এটা একটা প্রাসঙ্গিক আইন বলা যেতে পারে। বাস্তব

ভিত্তিতে এটার প্রয়োজন হয়েছিল। আমরা তাই এই সংশোধনী করেছিলাম। তখন অ্যাসেম্বলি চলছিল না, তাই অর্ডিন্যান্স করেছিলাম। আজকে সেই অর্ডিন্যান্সকে রেগুলারাইজ করার জন্য এই বিল আনা হয়েছে।

**শ্রীমতী ইলা মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যখন আমরা গজেন্দ্র গাদকর কমিশনের রেকমেন্ডেশন অনুযায়ী ছাত্র প্রতিনিধিত্বের আইন নিয়ে সিলেক্ট কমিটিতে আলোচনা করছিলাম এবং সেই আলোচনার সময় যখন খুঁটিনাটি বিষয় ভাবতে গিয়ে অনেক দেরি হচ্ছিল তখন সেই সময় আমরা মাননীয় শিক্ষা মন্ত্রীকে বলেছিলাম যে ইতিমধ্যে অনেক ইউনিভার্সিটির বডিগুলির আয়ুষ্কাল শেষ হয়ে যাচ্ছে, অতএব এই আইন পাস না হওয়া পর্যন্ত শুধু সিনেট করলেই হবে না, সিন্ডিকেট করতে হবে, অ্যাকাডেমিক কাউন্সিল করতে হবে—সিনেটের পরিবর্তনের সঙ্গে সঙ্গে অন্যান্য বডিগুলির পরিবর্তনও অত্যন্ত জরুরি। কাজেই যখন একটা নতুন জিনিস বা নতুন আইন আমরা পাস করতে যাচ্ছি সেই সময় যে সমস্ত ইউনিভার্সিটির বডিগুলির আয়ুষ্কাল শেষ হয়ে যাচ্ছে তাদের একটা করে চিঠি দিন অথবা অর্ডিন্যান্স করুন যাতে তাদের নির্বাচন স্থগিত থাকে। নতুন আইন অনুযায়ী ছাত্র প্রতিনিধিত্বের ব্যাপার নিয়ে যে সমস্ত সংশোধন হবে সেই অনুযায়ী নতুন নির্বাচন হবে। স্যার, যখন সিলেক্ট কমিটিতে আমরা ছাত্র প্রতিনিধিত্বের খসড়া আইন নিয়ে আলোচনা করছিলাম তখন বার বার মাননীয় শিক্ষা মন্ত্রীকে এ সম্পর্কে চিঠি দেবার জন্য অথবা অর্ডিন্যান্স করার জন্য অনুরোধ করায় তিনি বলেছিলেন অর্ডিন্যান্স যত তাড়াতাড়ি সম্ভব করব, তবে আমরা সমস্ত ইউনিভার্সিটিকে চিঠি দিয়ে দিচ্ছি। স্যার, আমরা সিনেটে ছাত্র প্রতিনিধিত্বের ব্যাপার সম্পর্কীয় বিলটি ১লা ডিসেম্বর এই বিধানসভায় পাস করেছি। কিন্তু ইতিমধ্যে বর্ধমান বিশ্ববিদ্যালয়, নর্থ বেঙ্গল ইউনিভার্সিটি, যাদবপুর বিশ্ববিদ্যালয়ে নতুন ইলেকশনের জন্য নোটিশ পড়ে যায়। সেই সমস্ত ইউনিভার্সিটির প্রতিনিধিরা আমাদের এসে জানালেন, আমরা শিক্ষামন্ত্রীকে আবার বলি যে আপনি তাড়াতাড়ি চিঠি দিন। তিনি বলেন চিঠি তিনি দিয়েছেন। এইরকমভাবে যাদবপুর বিশ্ববিদ্যালয়কেও চিঠি দিয়ে দেওয়া হয়। ২৪শে ডিসেম্বর ওদের ইলেকশনের ডেট ছিল। কিন্তু যাদবপুর বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষ শিক্ষামন্ত্রীর সেই নির্দেশ বা চিঠিকে উপেক্ষা করে নির্বাচন করেন। ইতি মধ্যে অর্ডিন্যান্স হয়ে যায়। কিন্তু তা সত্ত্বেও চিঠি থাকা সত্ত্বেও যে নতুন নির্বাচন হবে না, নতুন কমিটি তারা কোনও কাজ করবে না,—এই নির্দেশ থাকা সত্ত্বেও কি করে যাদবপুর বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষ নতুন নির্বাচন করলেন জানি না। শুধু তাই নয়, ২৪শে ডিসেম্বর তাদের ইলেকশন হয়ে গেল কমিটি নির্বাচন হয়ে গেল। স্যার, ১৬ই জানুয়ারি তারিখে গেজেট হল এই অর্ডিন্যান্সের। কিন্তু এই অর্ডিন্যান্স গেজেট হবার পরেও নতুন বডি ফার্স্ট মিটিং করল ১৭ই জানুয়ারি। যখন কিছু কিছু প্রতিনিধি আপত্তি করলেন, অর্ডিন্যান্স হয়ে গিয়েছে এই কথা বলে, তখন সেখানকার কর্তৃপক্ষরা

বললেন আমরা এই সমস্ত অর্ডিন্যান্স মানি না, আমরা নতুন কমিটি অনুযায়ী কাজ চালিয়ে যাব। সেকেন্ড মিটিং এই নতুন কমিটির বসে ২১শে ফেব্রুয়ারি। সেই সময়ও দু একজন প্রতিনিধি আপত্তি করেন অর্ডিন্যান্স হয়ে গিয়েছে বলে—এবং নতুন কমিটি কাজ করতে পারে না, পুরানো কমিটি ৬ মাস চালিয়ে যাবে ইত্যাদি বলে—কিন্তু তা সত্ত্বেও কিভাবে তারা পারে?

[2-20 – 3-00 p.m.(Including Adjournment)]

তারা বলছে এডুকেশন ডিপার্টমেন্ট থেকে আমাদের কাছে চিঠি দিয়েছে, সেই চিঠি অনুযায়ী আমরা এই নির্বাচন করেছি। আমি আশ্চর্য হয়ে যাচ্ছি, এডুকেশন সেক্রেটারির স্বাক্ষর করা চিঠি ৬ই ফেব্রুয়ারি, যাদবপুর ইউনিভার্সিটির কর্তৃপক্ষের কাছে যায়। এই অর্ডিন্যান্স জারি হওয়া সত্ত্বেও।

Sir, with reference to your office latter No. c-4/376, of 29.2.1976, regarding promulgation of The West Bengal University (Amendment) Ordinace, 1976. I am directed to say that the newly elected nominated member of the University should continue to function.

কি করে এডুকেশন ডিপার্টমেন্ট থেকে এই চিঠি গেল? এই অর্ডিন্যান্স থাকা সত্ত্বেও কি করে এই নুতন কমিটি কাজ করছে, এটা আমি বুঝতে পারছি না। আশাকরি শিক্ষামন্ত্রী মহাশয়, এই ব্যাপারে জবাব দেবেন। তবে এই ৬ মাস পিছিয়ে দেবার জন্য যে অর্ডিন্যান্স এনছেন তাকে কমর্থন করি। কারণ ফুল বডি রি-কনস্টিটিউটেড যদি না হয়, আইনের যদি অ্যামেন্ডমেন্ট করা না যায় এবং শিক্ষামন্ত্রী মহাশয় বললেন, সিন্ডিকেট খুব তাড়াতাড়ি করে অর্ডিন্যান্স করে ফেলবেন। আর না হলে সিলেক্ট কমিটি করে সিন্ডিকেট এবং অ্যাকাডেমিক কাউন্সিল-এ কি ধরনের আইন হবে, এই সিনেটের প্রতিনিধিত্বের দিকে তাকিয়ে যেটা অবিলম্বে করে ফেলুন। আমরাও এটা চাই। সেই সাপেক্ষে যে সমস্ত সিন্ডিকেট এবং অ্যাকাডেমিক কাউন্সিল এবং অন্যান্য বডির পরিবর্তন না হওয়া পর্যন্ত ৬ মাস এই পুরোনো কমিটির মেয়াদ বাড়িয়ে দিয়েছেন। তাকে আমরা সমর্থন করি। কিন্তু এই মেয়াদ যাতে আর বাড়াতে না হয়। ৬ মাসের মধ্যে আশা করব এই সমস্ত বডি আইনগুলি এই আইনের সঙ্গে সঙ্গতি রেখে, ইতিমধ্যে এই বিধানসভার বাজেট শেষ হবার পরে এপ্রিলের ফার্স্ট উইকের মধ্যে শেষ করে ফেলবেন। আর ইতি মধ্যে যাদবপুরে যে অসঙ্গতি চলছে, এডুকেশন ডিপার্টমেন্ট থেকে যে ধরনের চিঠি দিয়ে নুতন কমিটিকে পুরোদমে মদত দেওয়া হচ্ছে সেটা অবিলম্বে বন্ধ করবেন। এ কথাটা আমি স্বতন্ত্রভাবে বললাম যে নির্দেশ থাকা সত্ত্বেও এই অনাচার চলছে। ৬ মাস মেয়াদ

বাড়িয়ে দেওয়া হচ্ছে সেটা আমি সমর্থন করছি।

**শ্রী মৃত্যুঞ্জয় ব্যানার্জি ঃ** মাননীয়া সদস্যা ইলা মিত্র মহাশয়া, তিনি আজকের প্রস্তাবিত বিলকে সমর্থন করেছেন। তবে ইতিমধ্যে যাদবপুর বিশ্ববিদ্যালয়ে তারা নির্বাচন করে, সেই নির্বাচন অনুযায়ী কাজ করছে। এটা কেন হয়েছে উনি জানতে চেয়েছেন। আমরা অর্ডিন্যান্স জারি করেছিলাম জানুয়ারি মাসের ১৬ তারিখে। তাদের নির্বাচন তার আগে হয়ে গিয়েছিল এবং এই ব্যাপারে আমরা আইনজ্ঞের কাছে পরামর্শ নিয়েছিলাম। তারা মতামত দিলেন যেহেতু নির্বাচন আগে হয়ে গেছে সেইহেতু সেই নির্বাচন বলবৎ আছে। থাকতে পারে। তবে এটা ঠিক যে আমাদের হচ্ছিল না এর পূর্বে কোনও নির্বাচন হয়। পুরানো কম্পোজিশন অনুযায়ী পুরানো স্টাটিউট অনুযায়ী হয়ে গেছে যখন তখন কোনও প্রতিকারমূলক ব্যবস্থা নিতে পারা যায়নি। যাই হোক, মাননীয়া সদস্যা এই বিলকে সমর্থন করেছেন বলে তাকে ধন্যবাদ জানাই এবং আপনার মাধ্যমে সমস্ত সদস্যগণকে এই বিল সমর্থন করার জন্য অনুরোধ করছি।

The motion of Shri Mrityunjoy Banerjee that The West Bengal University Laws (Amendment) Bill. 1976, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 4 and Preamble**

The question that Clauses 1 to 4 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Mrityunjoy Banerjee :** Mr. Speaker, Sir, I beg to move that The West Bengal University Laws Amendment Bill, 1976 as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**(At this stage the House was adjourned till 3 p.m.)**

[3-00 - 3-10 p.m.(After Adjournment)]

## VOTING ON DEMAND FOR GRANTS

**Mr. Speaker :** The Minister-in-charge will move Demand No. 36, Demand No. 37 and Demand No. 38 together.

### Demand No. 36

**Major Heads : "280—Medical, and 480—Capital Outlay on Medical".**

**Shri Ajit Kumar Panja :** Mr. Speaker, Sir, I beg to move that a sum of Rs. 45,86,71,000 be granted for expenditure under **Demand No. 36, Major Heads : "280—Medical, and 480—Capital Outlay on Medical".**

### Demand No. 37

**Major Heads : "281—Family Planning, and 481—Capital Outlay on Family Planning".**

**Shri Ajit Kumar Panja :** Mr. Speaker. Sir. I beg to move that a sum of Rs. 4,07,90,000 be granted for expenditure under **Demand No. 37, Major Heads : "281—Family Planning, and 481—Capital Outlay on Family Planning".**

### Demand No. 38

**Major Heads : "282—Public Health, Sanitation and Water Supply, and 682—Loans for Public Health, Sanitation and Water Supply".**

**Shri Ajit Kumar Panja :** Mr. Speaker, Sir, I beg to move that a sum of Rs. 16,91,51,000 be granted for expenditure under **Demand No. 38, Major Heads : "282—Public Health, Sanitation and Water Supply, and 682—Loans for Public Health, Sanitation and Water supply".**

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

রাজ্যপালের সুপারিশক্রমে আমি ৩৬ নং ডিমাণ্ডের অন্তর্বর্তী "২৮০—মেডিক্যাল এবং ৪৮০—মেডিক্যাল খাতে মূলধনী" ব্যয়ের বরাদ্দের জন্য ৪৫ কোটি ৮৬ লক্ষ ৭১ হাজার টাকা অনুমোদনের প্রস্তাব পেশ করছি।

রাজ্যপালের সুপারিশক্রমে আমি ৩৭ নং ডিম্যাণ্ডেরও অন্তর্বর্তী "২৮১—পরিবার পরিকল্পনা" এবং "৪৮১—পরিবার পরিকল্পনা খাতে মূলধনী" ব্যয়ের বরাদ্দের জন্য ৪ কোটি ৭ লক্ষ ৯০ হাজার টাকার অনুমোদনের প্রস্তাব করছি।

রাজ্যপালের সুপারিশক্রমে, আরও, আমি ৩৮ নং ডিম্যাণ্ডের অন্তবর্তী "২৮২—জনস্বাস্থ্য, স্যানিটেশন ও জল সরবরাহ" এবং "৬৮২—জনস্বাস্থ্য, স্যানিটেশন ও জল সরবরাহ সংক্রান্ত ঋণের" খাতে ১৬ কোটি ৯১ লক্ষ ৫১ হাজার টাকার ব্যয়বরাদ্দ অনুমোদনের প্রস্তাব করছি।

প্রসঙ্গত আমি উল্লেখ করি যে, উপরোক্ত খাতে বরাদ্দ ছাড়াও স্বাস্থ্য বিষয়ে "৪৮০—মেডিক্যাল (গৃহ)", "৪৮১—পরিবার পরিকল্পনা (গৃহ নির্মাণ সমেত) খাতে মূলধনী ব্যয়" এবং "৪৮২—জনস্বাস্থ্য, স্যানিটেশন ও জল সরবরাহ (গৃহ নির্মাণ সমেত) খাতে মূলধনী ব্যয়" প্রভৃতি এই খাতগুলিতেও বরাদ্দ করা হয়েছে। এই সমস্ত খাত একত্রে ধরে স্বাস্থ্য বিষয়ে মোট বরাদ্দের প্রস্তাব ১৯৭৫-৭৬ সালের ৬৫ কোটি ৮৪ লক্ষ টাকার জায়গায় ১৯৭৬-৭৭ সালে ৭০ কোটি ৭৬ লক্ষ ৫২ হাজার টাকা করা হয়েছে। ১৯৭৫-৭৬ সালের তুলনায় ১৯৭৬-৭৭ সালে পশ্চিম বাংলার স্বাস্থ্য সংক্রান্ত বিষয়ের জন্য ৪ কোটি ৯২ লক্ষ ৫২ হাজার টাকা বেশি ধরা হয়েছে। অবশ্য এই বর্ধিত অঙ্কের মধ্যে শ্রম দপ্তর পরিচালিত কর্মচারীদের রাজ্যবিমা (মেডিক্যাল বেনিফিট) বাবদ ৯ কোটি ৫৩ লক্ষ ১৪ হাজার টাকা ধরা আছে।

রাজ্য সরকারের সীমিত ক্ষমতার মধ্যে স্বাস্থ্য পরিকল্পনাগুলি যে উদ্দেশ্যে নির্ণীত করা হয়েছে তা হল সংক্রামক ব্যাধিগুলির নিয়ন্ত্রণ ও দূরীকরণ, সারা রাজ্যে নিরাময়মূলক ও প্রতিষেধকমূলক স্বাস্থ্য ব্যবস্থার প্রবর্তন করা এবং চিকিৎসক ও আধাচিকিৎসক কর্মিদের শিক্ষণ ব্যবস্থা আরও জোরদার করে তোলা। পরিবার পরিকল্পনা প্রকল্পটিকেও বিশেষ গুরুত্ব দেওয়া হয়েছে।

এই প্রসঙ্গে আমি সভার সামনে আগামী কর্মসূচির কিছু কিছু ইঙ্গিত দেবার চেষ্টা করছি।

**কলকাতাস্থ এবং শিল্পাঞ্চল এলাকার হাসপাতালসমূহ**

আমরা কলকাতাস্থ শিল্পাঞ্চল এলাকায় বর্তমান হাসপাতালগুলির সম্প্রসারণ এবং নতুন হাসপাতাল প্রতিষ্ঠার কর্মধারা গ্রহণ করেছি। এই কার্যধারাকে বাস্তবে রূপায়িত করবার জন্য কলকাতা মেডিক্যাল কলেজ হাসপাতাল, নীলরতন সরকার মেডিক্যাল কলেজ হাসপাতাল, আর জি কর মেডিক্যাল কলেজ হাসপাতাল, ন্যাশনাল মেডিক্যাল কলেজ হাসপাতাল এবং হাওড়া সদর হাসপাতালের সম্প্রসারণ করা হচ্ছে। পানিহাটি এবং ভাটপাড়াতে নতুন হাসপাতাল প্রতিষ্ঠা করা হয়েছে। উত্তরপাড়া সাধারণ হাসপাতাল এবং কামারহাটি সাগর দত্ত হাসপাতালে নতুন ব্লক নির্মাণের কাজ সম্পন্ন হয়েছে এবং সেখানে অতিরিক্ত শয্যাসংখ্যা বাড়ানোর অনুমোদনও দেওয়া হয়েছে। বাংলার মুখ উজ্জ্বলকারি সন্তান পণ্ডিত ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগরের নামানুসারে বেহালায় ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর হাসপাতালের নির্মাণের কাজ যথেষ্ট এগিয়ে চলেছে। এটা আশা করা যাচ্ছে যে, একশত শয্যা এবং বহির্বিভাগ সহ এই হাসপাতাল পরবর্তী এপ্রিল মাসে সকলের জন্য উন্মুক্ত করা সম্ভব হবে। বরানগরের নতুন সাধারণ হাসপাতালের প্রথম পর্যায়ের কাজ প্রায় সম্পূর্ণের দিকে। বহির্বিভাগ এবং ৩৪টি শয্যা সহ এই হাসপাতালটি খুলবার প্রচেষ্টা চলেছে। ২৪.২১ লক্ষ টাকা ব্যয়সাপেক্ষ দ্বিতীয় পর্যায় নির্মাণের অনুমোদন ইতিমধ্যেই দেওয়া হয়েছে। নির্মাণের কাজ সম্পন্ন হলে এই হাসপাতালের শয্যাসংখ্যা বেড়ে একশততে দাঁড়াবে। নৈহাটিতে নতুন সাধারণ হাসপাতাল নির্মাণের জন্য জমি অধিকার করা হয়েছে। এর নির্মাণের অনুমোদন আগামী বছর দেওয়া হবে এমন আশা করা যায়। কল্যাণীর জে এন এম হাসপাতাল ৫০০টি শয্যা সহ কাজ করে চলেছে। বিশেষ করে বক্ষঃপীড়ায় পীড়িত রোগীদের জন্য গান্ধী স্মৃতি হাসপাতালে ২০০টি শয্যা রয়েছে। এই হাসপাতালে বক্ষঃস্থলে শল্যচিকিৎসা ব্যবস্থার উন্নতি করা হচ্ছে। ১৯৭৬-৭৭ সালে আমরা এই হাসপাতালে আরও ১০০টি অতিরিক্ত শয্যা সংখ্যা বৃদ্ধি করার প্রস্তাব রাখি।

**কল্যাণী এলাকার হাসপাতালসমূহ**

কল্যাণীর নেতাজী সুভাষ স্যানেটরিয়ামে ৪৫০টি শয্যাবিশিষ্ট একটি নতুন ব্লক নির্মাণ ও খোলা হয়েছে। কল্যাণী এলাকার ১২ বর্গকিলোমিটারের মধ্যে অবস্থিত হাসপাতালগুলিতে মোট ১,৮৭৫টি শয্যা রয়েছে। কলকাতার বাইরে অন্য কোনও জায়গায় হাসপাতালে চিকিৎসার এমন সুন্দর সুযোগ আর নেই।

১২০.৪৮ লক্ষ টাকা ব্যয়সাপেক্ষ খড়্গপুরে ২৫০টি শয্যাবিশিষ্ট একটি আধুনিক সাধারণ হাসপাতাল নির্মাণ অনুমোদন করা হয়েছে। ৩৪.৮৪ লক্ষ টাকা ব্যয়ে ৫০টি

শয্যাবিশিষ্ট অপর একটি হাসপাতাল দীঘাতে নির্মাণের অনুমোদন দেওয়া হয়েছে। আমি এই কক্ষের সম্মুখে অত্যন্ত আনন্দের সঙ্গে জানাচ্ছি যে, আমরা রাজ্য সরকারি কর্মচারীদের জন্য কালিম্পং-এ ৮.৩৬ লক্ষ টাকা ব্যয়সাপেক্ষ একটি অবকাশ গৃহ (ক্রমশঃ রোগমুক্তদের জন্য) নির্মাণের অনুমোদন প্রদান করেছি।

*[3-10 – 3-20 p.m.]

স্বর্গীয় দেশবন্ধু চিত্তরঞ্জন দাশের মহান স্মৃতি বিজড়িত চিত্তরঞ্জন সেবা সদন ও চিত্তরঞ্জন ক্যান্সার হাসপাতাল বিগত ৫ই নভেম্বর, ১৯৭৪ তারিখে জাতীয়করণ করা হয়েছে এবং জন-সাধারণের সুবিধার জন্য এই হাসাপতালগুলির উন্নতি এবং সম্প্রসারণের কাজ হাতে নিয়েছি। মহিলা রোগিদের বৃহত্তর স্বার্থে এতদিনকার কেবলমাত্র ধাত্রী বিষয়ক এবং স্ত্রীরোগ চিকিৎসার হাসপাতাল চিত্তরঞ্জন সেবাসদনকে একটি সাধারণ হাসপাতালে রূপান্তরিত করা হচ্ছে।

**ক্যান্সার**

ক্যান্সার রোগের নির্ণয় এবং চিকিৎসা সংক্রান্ত বিষয়ে গবেষণার সুযোগসুবিধা সম্প্রসারিত করা হচ্ছে। চিত্তরঞ্জন ক্যান্সার হাসপাতাল ছাড়া ক্যান্সার রোগের সবচেয়ে বড় চিকিৎসাকেন্দ্র মেডিক্যাল কলেজে ক্যাসার রোগীদের জন্য ৪৮টি শয্যার ব্যবস্থা করা হয়েছে। ৫০টি শয্যা সহ একটি নতুন ক্যান্সার ওয়ার্ড স্থাপন করা হয়েছে শেঠ শুকলাল কারনানী মেমোরিয়াল হাসপাতালে।

**বহির্বিভাগ ও জরুরি চিকিৎসা ব্যবস্থা**

জরুরি প্রয়োজনের মোকাবিলা করবার জন্য কলকাতার বড় বড় হাসপাতালের জরুরি বিভাগে বিশেষজ্ঞ চিকিৎসকদের দ্বারা ২৪ ঘন্টা কর্তব্য সম্পাদনের ব্যবস্থা রয়েছে। রেডিওলজি, ই সি জি, প্যাথলজিক্যাল এবং বায়োকেমিক্যাল পরীক্ষার জন্য দিনরাত কর্তব্য সম্পাদনের নিমিত্ত যথোপযুক্ত সরকারি সাজসরঞ্জাম এবং কর্মচারী রয়েছে।

সি এম ডি এ এলাকায় অত্যন্ত স্বল্প সময়ের মধ্যে জনসাধারণের নিকট চিকিৎসা সংক্রান্ত সুযোগসুবিধা পৌঁছে দেবার জন্য ৩০টি বহির্বিভাগীয় চিকিৎসাগার, ৪টি পলি ক্লিনিক এবং ১২টি ভ্রাম্যমাণ ক্লিনিকের অনুমোদন প্রদান করা হয়েছে। অত্যন্ত পরিমিত ব্যয়ে বিশেষজ্ঞদের দ্বারা চিকিৎসার সুযোগ পলি ক্লিনিকে পাওয়া যাবে। দিনের একটি বিশেষ সময়ে দরিদ্র রোগিদের বিনা ব্যয়ে এই ধরনের বিশেষজ্ঞদের দ্বারা চিকিৎসার ব্যবস্থাও রয়েছে।

**জলা হাসপাতাল, মহকুমা হাসপাতাল এবং জেলার অন্যান্য সাধারণ হাসপাতালের ন্নয়ন**

জেলা এবং মহকুমা হাসপাতালগুলিতে উন্নয়ন এবং বিশেষজ্ঞদের দ্বারা চিকিৎসার ম্প্রসারণের এক কর্মসূচি আমরা হাতে নিয়েছি। আঞ্চলিক ভিত্তিতে এই ধরনের ব্যবস্থার ম্প্রসারণ গ্রামের লোকদের উপকৃত করবে এবং নিশ্চিতভাবে কলকাতাস্থ হাসপাতালগুলিতে জলাগুলি থেকে চিকিৎসার জন্য আসা রোগীর সংখ্যা সীমিত করতে সাহায্য করবে।

নতুন নতুন নির্মাণ এবং অতিরিক্ত শয্যা বৃদ্ধির দ্বারা আমরা জেলা হাসপাতালে ৫০টি এবং মহকুমা হাসপাতালে ২৫০টি শয্যাসংখ্যা পৌছানোর লক্ষ্যমাত্রা পূরণের চেষ্টা রছি। আমাদের সকলের প্রচেষ্টার ফলে চতুর্থ পঞ্চবার্ষিক পরিকল্পনাকালে আমরা এইসব াসপাতালে ৩,২৪২টি অতিরিক্ত শয্যা বাড়াতে পেরেছিলাম। পঞ্চম পরিকল্পনার প্রথম দু ছরে আমরা ইতিমধ্যে ১,৬৬০টি শয্যার ব্যবস্থা করেছি।

ঘাটাল এবং লালবাগ হচ্ছে এমনই দুটি মহকুমা যেখানে কোনও পূর্ণাঙ্গ মহকুমা াসপাতাল ছিল না। সভার সামনে আমি এই কথা অত্যন্ত আনন্দের সঙ্গে জানাচ্ছি যে, ৩১টি শয্যাবিশিষ্ট একটি নতুন মহকুমা হাসপাতাল ঘাটালে নির্মাণ ও খোলা হয়েছে। পর একটি ১৩১-শয্যাবিশিষ্ট মহকুমা হাসপাতালের নির্মাণ কাজ লালবাগে সম্পূর্ণ হয়েছে বং এটি খোলার অনুমোদন দেওয়া হয়েছে।

কৃষ্ণনগরের শক্তিনগর, জলপাইগুড়ির জেলা হাসপাতাল এবং ঝাড়গ্রাম, তমলুক, ান্দী ও আলিপুরদুয়ার মহকুমা হাসপাতালগুলিতে নতুন নির্মাণের অনুমোদন দেওয়া য়েছে। প্রায় ৮৬.০০ লক্ষ টাকা ব্যয়সাপেক্ষ বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজ হাসপাতালে তুন নির্মাণকার্য মঞ্জুর করা হয়েছে। সেখানে অতিরিক্ত ২৬০টি শয্যা সহ একটি ক্যাজুয়ালটি ক, ব্লাড ব্যাঙ্ক, ও ডাক্তার, হাউস স্টাফ এবং অন্যান্য কর্মচারীদের বাসস্থানের সুযোগসুবিধা াকবে। এই হাসপাতালটিকে একটি অত্যন্ত আধুনিক শিক্ষামূলক হাসপাতালে উন্নীত রার মহান প্রয়াসে আমরা কাজ চালিয়ে যাচ্ছি।

বর্ধমান বিশ্ববিদ্যালয় মেডিক্যাল কলেজের শিক্ষামূলক হাসপাতাল হিসাবে বর্ধমানের ি সি হাসপাতালকে উন্নীত করার জন্য অনুরূপ প্রয়াস চালানো হচ্ছে। এখানে ১০৬.৫০ ক্ষ টাকা ব্যয়সাপেক্ষ বহুতলবিশিষ্ট অন্তর্বিভাগ এবং বহির্বিভাগ ব্লক সহ নতুন নির্মাণের নুমোদন ইতিমধ্যে দেওয়া হয়েছে। শুশ্রুতনগরে উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজ বেষ্টনীর ধ্যে একটি নতুন সাধারণ হাসপাতাল (উত্তরবঙ্গ সাধারণ হাসপাতাল) নির্মাণ করা হয়েছে বং এই হাসপাতালে ২৫০টি শয্যা খোলা হয়েছে। মেডিক্যাল কলেজের ছাত্রদের চিকিৎসা ম্বন্ধীয় প্রশিক্ষণের জন্য শিলিগুড়ি মহকুমা হাসপাতালকে এই হাসপাতালের সঙ্গে সংযুক্ত

করে পাঁচশত শয্যা সংখ্যার প্রয়োজন পূরণ করা হয়েছে। ২.৩৪ কোটি টাকা অনুমোদনপ্রাপ্ত এই নির্মাণের কাজ সম্পন্ন হলে এই হাসাপতালের শয্যাসংখ্যা বৃদ্ধি পেয়ে পাঁচশত দাঁড়াবে।

**মানসিক রোগসমূহ**

মানসিক পীড়ায় পীড়িত রোগীদের চিকিৎসা ও হাসপাতালে স্থানান্তরের সুযোগসুবিধা বৃদ্ধির জন্য আমরা একটি কার্যসূচি গ্রহণ করেছি। কলকাতাস্থ গোবরায় মানসিক রোগীদের জন্য হাসপাতালে ১৪০টি শয্যাবিশিষ্ট ব্লক নির্মাণ করা হয়েছে এবং তার ফলে সেই হাসপাতালে শয্যাসংখ্যা বৃদ্ধি পেয়ে দাঁড়িয়েছে দু'শ পঞ্চাশে। চিকিৎসা সংক্রান্ত সুযোগসুবিধার উন্নতি ও সম্প্রসারণের জন্য লুম্বিনী পার্ক মানসিক হাসপাতাল ও মানকুণ্ডু মানসিক হাসপাতালকে উদার হস্তে অনুদান প্রদান করা হচ্ছে।

**স্বাস্থ্যকেন্দ্রসমূহ**

স্বাস্থ্যকেন্দ্রগুলিই গ্রামবাংলার মৌল চিকিৎসা প্রতিষ্ঠান যেখানে প্রতিষেধক এবং নিরাময়, দু' রকমের কাজই হয়। সম্মিলিত প্রচেষ্টার পর আমরা মোট ৮,৮৭৫টি শয্যা সহ ৩০৯টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র এবং ৬৪০টি উপ-স্বাস্থ্যকেন্দ্র প্রতিষ্ঠা করতে সক্ষম হয়েছি। চতুর্থ পরিকল্পনা কাল পর্যন্ত গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্র পরিকল্পনার কর্মসূচি ছিল প্রতিটি উন্নয়ন ব্লকে একটি করে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র এবং অন্তত দুটি উপ-স্বাস্থ্যকেন্দ্র খোলা। যোজনা কমিশনের পরামর্শে এই কর্মসূচিতে কিছু কিছু পরিবর্তন করা হয়েছে। গ্রাম্য এলাকায় জনসাধারণের নিম্নতম প্রয়োজন মেটানোর কর্মসূচি রূপায়ণে অবশিষ্ট কয়েকটি ব্লকে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র খোলা ছাড়াও প্রতি ৮,০০০ থেকে ১০,০০০ জনসাধারণের জন্য একটি করে উপকেন্দ্র খোলা হবে। তাছাড়া সংশোধিত কর্মসূচির অধীনে গ্রাম এলাকায় প্রতি চারটির একটি স্বাস্থ্যকেন্দ্রকে উন্নীত করে গ্রামীণ হাসপাতাল প্রতিষ্ঠা হবে। এক কথায় ৩৩৫টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের মধ্যে ৮৪টি উন্নীত করে গ্রামীণ হাসপাতালে পরিবর্তিত করা হবে এবং সেখানে সাধারণ চিকিৎসা, শল্য চিকিৎসা, শিশু এবং স্ত্রীরোগ চিকিৎসার ব্যবস্থা থাকবে। আমি সভাকে এই কথা জানাতে আনন্দবোধ করছি যে, এ পর্যন্ত আমরা ৩০টি থেকে ৫০টি শয্যা সহ ১০টি গ্রামীণ হাসপাতাল নির্মাণের অনুমোদন দিয়েছি এবং তার জন্য নির্মাণকার্য ব্যয়ের পরিমাণ ৯.৪৬ লক্ষ টাকা থেকে ২৪.৩২ লক্ষ টাকা হতে পারে। এ ছাড়া ৩৯৬টি উপ-স্বাস্থ্যকেন্দ্র নির্মাণের অনুমোদনও আমরা দিয়েছি। এই কর্মসূচির একটা অংশ হিসাবে ১৯৭৬-৭৭ সালে ২৫টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, ৪০টি উপ-স্বাস্থ্যকেন্দ্র, ২০০টি উপকেন্দ্র এবং ২২টি গ্রামীণ হাসপাতাল খোলার প্রস্তাব আছে।

১৯৭৬-৭৭ সালের স্বাস্থ্য সংক্রান্ত পরিকল্পনা খাতে ব্যয়বরাদ্দের ৬.১১ কোটি টাকার মধ্যে ২.৭৫ কোটি টাকা জনসাধারণের নিম্নতম প্রয়োজনের কর্মসূচির অধীনে স্বাস্থ্যকেন্দ্র

এবং গ্রামীণ হাসপাতালগুলির জন্য ব্যয় করার নির্দেশ যোজনা কমিশন দিয়েছেন।

গ্রামাঞ্চলে চিকিৎসা সংক্রান্ত সুযোগসুবিধা সম্প্রসারণের নিমিত্ত বর্তমান প্রাথমিক এবং উপ-স্বাস্থ্যকেন্দ্রগুলির যেগুলিতে স্থান সঙ্কুলান সম্ভব সেগুলিতে অতিরিক্ত শয্যাসংখ্যা বাড়ানোর ব্যবস্থা হচ্ছে। বর্তমান বৎসরে আমরা স্বাস্থ্যকেন্দ্রগুলিতে অতিরিক্ত ১,০৩৪টি শয্যা বৃদ্ধির অনুমোদন দিয়েছি।

বহু সংখ্যক স্বাস্থ্যকেন্দ্রে বৈদ্যুতিক শক্তি সরবরাহ করা হয়েছে এবং স্বাস্থ্যকেন্দ্রগুলি ছাড়াও ডাক্তার, নার্স ও অন্যান্য কর্মচারীদের আবাসগৃহে বিদ্যুৎ পৌঁছে দেওয়া সম্ভব হয়েছে।

### স্পেশ্যাল ক্লিনিকসমূহ

চতুর্থ পঞ্চবার্ষিক পরিকল্পনাকালে গ্রাম্য এলাকার দন্ত চিকিৎসার সুবিধার জন্য মহকুমা হাসপাতালগুলিতে ২৭টি দন্ত চিকিৎসার ক্লিনিক খোলা হয়েছিল। এই বৎসর আরও ২৮টি ক্লিনিক মহকুমা হাসপাতাল এবং প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রগুলিতে খোলার অনুমোদন দেওয়া হয়েছে।

### ব্লাড ব্যাঙ্কসমূহ

ব্লাড ব্যাঙ্কের কাজ যথেষ্ট পরিমাণে বৃদ্ধি পেয়েছে। কলকাতার বাইরে জেলা হাসপাতালগুলিতে ব্লাড ব্যাঙ্ক খোলা হয়েছে। কলিকাতাস্থ এলাকায় মেডিক্যাল কলেজ হাসপাতালের কেন্দ্রীয় ব্লাড ব্যাঙ্ক ছাড়া, রাজ্য ব্লাড ব্যাঙ্কগুলি যথাক্রমে শেঠ শুকলাল কারনানী মেমোরিয়াল হাসপাতাল, নীলরতন সরকার মেডিক্যাল কলেজ হাসপাতাল, আর জি কর হাসপাতাল, কে এস রায় টি বি হাসপাতাল, যাদবপুর, এবং কলিকাতা ন্যাশনাল মেডিক্যাল কলেজের চিত্তরঞ্জন হাসপাতালে কাজ করে চলেছে। কল্যাণীর জে এন এম হাসপাতাল এবং শিলিগুড়ি, কালিম্পং এবং রায়গঞ্জের মহকুমা হাসপাতালগুলিতেও ব্লাড ব্যাঙ্ক প্রতিষ্ঠা করা হয়েছে। এই বৎসর কালনার মহকুমা হাসপাতালে একটি ব্লাড ব্যাঙ্ক প্রতিষ্ঠার জন্য অনুমোদন দেওয়া হয়েছে। ১৯৭৬-৭৭ সালে আরও দুটি নতুন ব্লাড ব্যাঙ্ক স্থাপনের প্রস্তাব আছে। শিক্ষামূলক হাসপাতালের কয়েকটিতে ব্লাড ব্যাঙ্কের কাজ যাতে চব্বিশ ঘন্টা অব্যাহত থাকে তারও ব্যবস্থা করা হয়েছে।

### সাধারণ হাসপাতালের সেবার মান উন্নয়নের কর্মপন্থাসমূহ

হাসপাতালের সেবার মান উন্নয়নের জন্য সুদৃঢ় কর্মপন্থা গ্রহণ করা হয়েছে। হাসপাতাল এবং স্বাস্থ্যকেন্দ্রগুলিতে যাতে নিয়মিত ও পর্যাপ্ত পরিমাণে ওষুধ সরবরাহ হয় তার

দিকেও লক্ষ্য রাখা হয়েছে।

আমরা মালদহের রাজ্য শরৎচন্দ্র রেড ক্রশ যক্ষ্মা হাসপাতাল এবং জলপাইগুড়ির রানি অশ্রুমতি স্মৃতি যক্ষা হাসপাতাল হাতে নিয়েছি এবং সেগুলিকে রাষ্ট্রচালিত হাসপাতাল চালিয়ে যাচ্ছি। যাদবপুরের অন্তর্গত বিজয়গড় প্রসূতি সদন এবং কলকাতা কর্পোরেশনের কাশীপুর প্রসূতি সদনকে সরকারি পরিচালনাধীনে আনা হয়েছে এবং শেযোক্ত প্রতিষ্ঠানটিবে ২০টি শয্যা সহ প্রসূতি সদন এবং শিশু কল্যাণ হাসপাতালে পরিবর্তিত করে নাম রাখা হয়েছে 'ইন্দিরা মাতৃ ও শিশু কল্যাণ হাসপাতাল, বেলগাছিয়া''। এটা সম্পূর্ণরূপে মহিলা পরিচালিত একটি সুন্দর প্রতিষ্ঠান। এই হাসপাতালের সম্প্রসারণ করে আরও ৫০টি শয্যা বৃদ্ধির প্রস্তাব আমরা রাখি।

উন্নত ও সুষ্ঠু পরিচালন ব্যবস্থার তাগিদে কলিকাতাস্থ দরিদ্র্য বান্ধব ভাণ্ডার পরিচালিত হাসপাতালগুলিতে অ্যাডমিনিস্ট্রেটর নিযুক্ত করা হয়েছে। নর্থ সুবার্বন হাসপাতাল, কাশীপুর, লুম্বিনী পার্ক মানসিক হাসপাতাল এবং খড়দার বলরাম সেবা মন্দির অ্যাডমিনিস্ট্রেটর দ্বারা পরিচালিত হচ্ছে। বলরাম সেবা মন্দির এবং হাওড়ার সত্যবালা দেবী আই ডি হাসপাতালকে হাতে নেবার প্রস্তাব আছে।

সরকারি আর্থিক সাহায্য

রামকৃষ্ণ মিশন, কলিকাতা মেডিক্যাল এড অ্যাণ্ড রিসার্চ সোসাইটি নিরাময়, হুগলি ডিস্ট্রিক্ট টি বি অ্যাশোসিয়েশন প্রভৃতি অন্যান্য স্বতঃপ্রবৃত্ত ও মানবহিতৈষী সংগঠনগুলিকে প্রচুর আর্থিক সাহায্য দিয়ে আসছি। আগামী বছরে উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ের অন্তর্গত মেডিক্যাল কলেজের সংরক্ষণ এ উন্নতি সহ বেসরকারি হাসপাতাল ও প্রতিষ্ঠানগুলিকে সহায়ক অনুদানের জন্য মোট ৩৬১.১৪ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। এ ছাড়া পৌর জল সরবরাহ পরিকল্পনা খাতে স্বায়ত্তশাসন মূলক প্রতিষ্ঠানগুলিকে সাহায্য দান করা হয়ে থাকে।

**মেডিক্যাল এবং ডেন্টাল কলেজে প্রবেশাধিকার**

পশ্চিমবঙ্গে মেডিক্যাল ও ডেন্টাল কলেজগুলিতে প্রবেশাধিকার নিয়ন্ত্রণ, জেলাগুলিতে পর্যাপ্ত পরিমাণে চিকিৎসা সংক্রান্ত সুযোগসুবিধা প্রদান এবং তফসিলী সম্প্রদায় ও তফসিলি উপজাতিদের বিশেষ অন্তর্ভুক্তির জন্য ১৯৭৩ সালে "পশ্চিমবঙ্গ মেডিক্যাল ও ডেন্টাল কলেজ সমূহের (প্রবেশাধিকার নিয়ন্ত্রণ) আইন" পাস হয়। এর ফলে গ্রাম্য এলাকা সহ জেলাগুলির ছাত্ররা চিকিৎসাবিদ্যা সংক্রান্ত শিক্ষার সুযোগ পাচ্ছে।

**ভেষজ নিয়ন্ত্রণ**

উন্নত মানের ঔষদ সরবরাহের জন্য এই রাজ্যে ভেষজ নিয়ন্ত্রণ প্রশাসন ব্যবস্থা শক্তিশালী এবং সম্প্রসারিত হচ্ছে। ১৯৭৩ সালের খাদ্য ঔষধ ও প্রসাধন দ্রব্যে ভেজাল নিবারণ (পশ্চিমবঙ্গ সংশোধনী) আইনে দোষীদের আজীবন কারাদণ্ডের নির্দেশ দেওয়ার দরুন ভেষজ নিয়ন্ত্রণ প্রশাসনের হাত শক্ত হয়েছে।

রাজ্য সরকারের স্বাস্থ্য ও পরিবার পরিকল্পনা দপ্তরের সচিবের সভাপতিত্বে শিল্প, বেসরকারি সংস্থা এবং বিভিন্ন সরকারি সংস্থার প্রতিনিধিদের নিয়ে ভেষজ বয়য়ক একটি উপদেষ্টা মণ্ডলী গঠিত হয়েছে। এইসমস্ত প্রতিনিধির কাজ হচ্ছে তাঁদের নিজস্ব সমস্যা সরকারের সম্মুখে তুলে ধরা এবং ভেষজ ও প্রসাধন আইন সংক্রান্ত বিষয়ে সরকার ও ভেষজ নিয়ন্ত্রণ প্রশাসনকে উপদেশ দেওয়া। ঔষধ প্রস্তুতের মূল্য নিরূপণ, অনুমোদন ও পরিমাণ নির্ধারণের জন্য একটি বিশেষজ্ঞ দলও গঠন করা হয়েছে।

রাজ্য সরকারের প্রচেষ্টা ও কর্মপন্থার ফলস্বরূপ ভেষজ প্রস্তুতকারি শিল্পগুলির সংখ্যা বৃদ্ধি পেয়েছে। যেমন, ১৯৭২ সালের শেষের দিকে ৬১৭টির জায়গায় পশ্চিমবঙ্গে এখন ৮২৯টি ঔযধ প্রস্তুতকারি সংস্থা রয়েছে। পঞ্চম পরিকল্পনাকালে সারা দেশে ৭০০ কোটি টাকার ভেষজ উৎপাদন লক্ষ্যমাত্রা রয়েছে। তার মধ্যে পশ্চিমবঙ্গের অংশে পড়েছে ১০০ কোটি টাকা।

**পোলিও রোগের চিকিৎসা**

পোলিও রোগ পীড়িত শিশুদের চিকিৎসা ও হাসপাতালে স্থানান্তরিত করবার যথোপযুক্ত সুযোগসুবিধা দানের জন্য বি সি রায় পোলিও ক্লিনিক অ্যাণ্ড হসপিটাল ফর ক্রিপল্ড চিলড্রেন-এর সম্প্রসারণ করা হয়েছে। ৫১.৫৬ লক্ষ টাকা ব্যয়ে নির্মিত হাসপাতালের নতুন ভবনে ২০০টি শয্যার ব্যবস্থা হয়েছে।

নিয়মিত চিকিৎসা ছাড়াও এই হাসপাতালে একটি শিশুদের হবি সেন্টার আছে, যেখানে শিক্ষার এবং বহুবিধ আমোদপ্রমোদের ব্যবস্থা আছে। সাংস্কৃতিক কর্মসূচি যেমন নাচ, নাটক, সঙ্গীত ও বিশেষত রবিঠাকুর ও নজরুলের গান নিয়মিত হয়ে থাকে।

এর ফলে তাদের আত্মপ্রত্যয় বৃদ্ধি পায় ও তারা তাদের নিম্নমান বিষয়ক জটিলতাকে ঝেড়ে ফেলতে সক্ষম হয় এবং পুনর্বাসনের জন্য তাদের মন ও দেহ উভয়ই উন্নত ও যথোপযোগী হয়।

উপযুক্ত মান অনুযায়ী আমরা হাসপাতালগুলিতে অক্ষম লোকদিগের চাকরিতে

অন্তর্ভুক্তির এক নীতি গ্রহণ করেছি। বিগত এক বৎসরে এই হাসপাতালের পুরনো রোগীদের ২২ জনকে সমাজসেবক, জি ডি এ, স্টোর-কিপার, এবং রেকর্ড-কিপার ইত্যাদি পদে চাকরি দেওয়া হয়েছে। তারা সন্তোষের সঙ্গে কাজ করে যাচ্ছে।

অত্যন্ত আনন্দের সঙ্গে জানাচ্ছি যে, শারীরিক বিকলাঙ্গদের উল্লেখযোগ্য কর্মদাতা হিসাবে বি সি রায় পোলিও হাসপাতালকে জাতীয় পুরস্কারে পুরস্কৃত করার জন্য নির্বাচন করা হয়েছে। নতুন দিল্লির রাষ্ট্রপতি ভবনে আগামী ২২ তারিখের এক অনুষ্ঠানে রাষ্ট্রপতি সেই পুরস্কার দেবেন।

### নতুন হাসপাতালসমূহ

পুরুলিয়া জেলার রঘুনাথপুরে, ২৪-পরগনার সুভাষনগরে (দমদম ক্যান্টনমেন্টের কাছে) এবং কলকাতা মহানগরীর মানিকতলায় নতুন হাসপাতাল নির্মাণের প্রস্তাব স্বাস্থ্য দপ্তর বিশেষভাবে বিবেচনা করে দেখছেন। রঘুনাথপুর এবং মানিকতলায় প্রয়োজনমতো জায়গা ইতিমধ্যেই দখলে এসেছে।

৫০টি শয্যাবিশিষ্ট দুটি গ্রাম্য হাসপাতাল—একটি মথুরাপুর ব্লকের অধীন রায়দীঘি এবং অপরটি ২৪-পরগনা জেলার ক্যানিং-এ যথাক্রমে ২৯.২২ ও ২৮.২৫ লক্ষ টাকা ব্যয়ে নির্মাণের অনুমোদন দেওয়া হয়েছে। ঔষধ, অস্ত্রোপচার, এবং রেডিওলজি বিষয়ে বিশেষ চিকিৎসা প্রদানকারি এসমস্ত হাসপাতাল সুন্দরবন এলাকার (যেখানে বিশেষ চিকিৎসার যথেষ্ট অভাব রয়েছে) লোকদের যথেষ্ট পরিমাণে সাহায্য করবে।

হাসপাতালে ভর্তির ও চিকিৎসার সুযোগসুবিধার জন্য ২৩.৭২ লক্ষ টাকা ব্যয়ে ঝাড়গ্রামে মহকুমা হাসপাতালে দুটি নতুন ব্লক নির্মাণের মঞ্জুরি দেওয়া হয়েছে। উপরোক্ত দুটি ব্লকে ১১২টি অতিরিক্ত শয্যার ব্যবস্থা হবে। তন্মধ্যে ৫৬টি শয্যাবিশিষ্ট একটি ব্লক উপজাতি মহিলা রোগীদের জন্য সংরক্ষিত থাকবে।

### মোট শয্যাসংখ্যা

হাসপাতালে শয্যা পাওয়ার ব্যাপারে আমারে সবার স্বার্থ জড়িত। ১৯৭৫ সালের ডিসেম্বর মাসে এই রাজ্যের মোট শয্যাসংখ্যা ছিল ৪৬,০০০। ১৯৭২-৭৫ সালে মোট ৭,৫০০ শয্যা বৃদ্ধি করা হয়েছে। ১৯৭৬ সালের জানুয়ারি মাস থেকে এ পর্যন্ত আমরা আরও ৫০০টি শয্যা বৃদ্ধির অনুমোদন দিয়েছি। আগামী বছরের মধ্যে আরও ২,১০০০ শয্যাসংখ্যা বৃদ্ধি করার কর্মসূচি রয়েছে।

১৯৭২ সালের মার্চ মাসে এই সরকার ক্ষমতায় আসার পর থেকে প্রতিদিন গড়ে ৫টি করে শয্যা বৃদ্ধি করা হয়েছে। স্বাস্থ্য দপ্তরের এই বিরাট প্রচেষ্টা পঞ্চম পঞ্চবার্ষিক

পরিকল্পনার শেষের দিকে মুদালিয়ার কমিটির সুপারিশ প্রতি ১ হাজার জনসংখ্যার ১টি শয্যাসংখ্যার জায়গায় প্রতি হাজারে ০.৯৬ শয্যার এক উচ্চ মানের অনুপাত সকলের সামনে তুলে ধরতে সাহায্য করবে।

**প্রতিষেধক স্বাস্থ্য পরিকল্পনাসমূহ**

জনসাধারণের বর্তমান স্বাস্থ্যের কথা চিন্তা করে হাসপাতালে সেবার কাজ যথেষ্ট সম্প্রসারণ করা হয়েছে। কিন্তু মহাশয়, "সুস্বাস্থ্য" গঠনের এক আদর্শ গ্রহণ করতে হবে এবং প্রতিষেধকমূলক স্বাস্থ্যব্যবস্থার উপর যথেষ্ট জোর দিতে হবে। আমি এই প্রবাদবাক্যে বিশ্বাস করি যে, আরোগ্যের চেয়ে প্রতিরোধই উৎকৃষ্ট এবং আমাদের আর্থিক সঙ্গতি মতো সংক্রামক ব্যাধিগুলির বিস্তৃতি রোধ করা এবং তার সত্বর দূরীকরণের যথাসাধ্য চেষ্টা করাই হচ্ছে বর্তমান সরকারের নীতি। একটা বিপদকে ঘরে ডেকে আনার আগেই তার অঙ্কুরে বিনষ্ট হওয়া দরকার। গুটি বসন্ত, কলেরা, ম্যালেরিয়া, যক্ষ্মা, কুষ্ঠ এবং অন্যান্য সংক্রামক ব্যাধিগুলি জনসাধারণের নিকট আতঙ্ক এবং সেগুলি জাতির জীবনীশক্তি নিঃশেষ করে দেয়। এই সমস্ত মারাত্মক রোগের সাথে নিয়ত সংগ্রাম করার জন্য সরকার মৌলিক সংগঠন গড়ে তুলেছেন। স্বাস্থ্য কর্মসূচিগুলিকে জনপ্রিয় করতে জনসাধারণের যে সক্রিয় সহযোগিতা প্রয়োজন, তাও প্রচার করেছেন। অর্থনৈতিক ক্রমোন্নত দেশে সুস্বাস্থ্য অত্যাবশ্যক।

আমি এ কথা বলতে পারি যে, সংক্রামক ব্যাধির সঙ্গে আমাদের এই সংঘর্ষ ফলপ্রসূ হয়েছে এবং ঐসমস্ত রোগের ভয়ঙ্কর পরিণতির সংখ্যাও কমেছে। আমাদের স্বাস্থ্যকর্মিদের মধ্যে কর্মনিষ্ঠার এক মহান আদর্শ সৃষ্টি করা সম্ভবপর হয়েছে এবং সেই সঙ্গে জনসাধারণের সাহায্যও আমরা পাচ্ছি।

**গুটি বসন্ত**

যে গুটি বসন্ত একদিন মানবজীবনের কাছে ভীতিপ্রদ ছিল এবং যে রোগ প্রতি বছর বহু সংখ্যক লোকের প্রাণনাশ করত, সেই রোগ আজ নিয়ন্ত্রণ করা সম্ভব হয়েছে। যদিও এখন এ কথা জোর করে বলার সময় হয় নি যে, এই রোগের দূরীকরণ একেবারে সম্ভব হয়েছে তবুও একথা বলা যায় যে, ১৯৭৫ সালের ২৬শে জুন থেকে গুটি বসন্তে আক্রান্ত কোনও রোগীর সন্ধান পাওয়া যায় নি। বিশ্ব স্বাস্থ্য সংস্থা ও ভারত সরকারের ডাক্তারদের সক্রিয় সহযোগিতা ও সমর্থন এবং জনস্বাস্থ্য বিভাগের কর্মচারীদের কঠোর পরিশ্রমের ফলস্বরূপ এটা সম্ভবপর হয়েছে। এই কৃতিত্বের সবটুকুই তাঁদের। যাই হোক, গুটি বসন্ত দূরীকরণ কর্মসূচি আজও অব্যাহতভাবে চলেছে। এদিকে আমাদের সদা-জাগ্রত দৃষ্টি রয়েছে এবং আমি অত্যন্ত আন্তরিকতার সঙ্গে বিশ্বাস করি যে, সেদিন

আর দূরে নেই যেদিন আমরা বলতে পারব যে, গুটি বসন্তকে আমরা জয় করেছি ও এই মারাত্মক রোগ আমাদের রাজ্য ছেড়ে চলে যেতে বাধ্য হয়েছে।

[3-20 – 3-30 p.m.]

**কলেরা**

কলেরা রোগগ্রস্ত লোকের সংখ্যাও কমেছে। আটটি জেলার আশিটি আঞ্চলিক রোগপ্রবণ এলাকার ব্লকে রোগ নিয়ন্ত্রণের জন্য একটি কেন্দ্রীয় কলেরা নিয়ন্ত্রণ পরিকল্পনা কাজ করে চলেছে। এই পরিকল্পনায় বিশিষ্ট কলেরা কর্মিবৃন্দ এবং ভ্রাম্যমাণ চিকিৎসাকেন্দ্রের সুযোগ রয়েছে। পঞ্চম পঞ্চবার্ষিক পরিকল্পনাকালে আরও ৮০টি কলেরা রোগপ্রবণ এলাকার ব্লকের অন্তর্ভুক্তিকরণের পরিকল্পনা রয়েছে। ১৯৭৫-৭৬ সালে একটি কলেরা কমব্যাট টিম সরকারের অনুমোদন লাভ করে। অনুরূপ আরও দুটি টিমের অনুমোদনের কথা সরকার বিশেষভাবে ভাবছেন। বিশুদ্ধ পানীয় জল সরবরাহ, জলের উৎসের রাসায়নিক দুর্গন্ধ দূরীকরণ, বিজ্ঞাপন, স্বতন্ত্রীকরণ, রোগীদের চিকিৎসা এবং স্বাস্থ্য সম্বন্ধীয় শিক্ষাদানের মাধ্যমে কলেরার বিরুদ্ধে বিভিন্ন অঞ্চলে প্রচারের ফলস্বরূপ কলেরা রোগের আক্রমণ এবং কলেরা রোগজনিত মৃত্যুর সংখ্যা দিন দিন কমে আসছে। পৌর ও গ্রাম্য জল সরবরাহ পরিকল্পনাধীনে বিশুদ্ধ পানীয় জল সরবরাহের ব্যবস্থা করাও হচ্ছে।

**ম্যালেরিয়া**

ম্যালেরিয়া নিয়ন্ত্রণ ও দূরীকরণ কার্যসূচি রূপায়ণের ফলে ম্যালেরিয়া রোগাক্রান্ত লোকের সংখ্যা কমেছে। সম্প্রতি কয়েকটি কেন্দ্রীভূত জায়গায় ম্যালেরিয়ার প্রাদুর্ভাব দেখা দিয়েছিল। বিশেষত ১৯৭৫ সালে কোচবিহার, মেদিনীপুর, বাঁকুড়া, পুরুলিয়া, জলপাইগুড়ি, মুর্শিদাবাদ জেলায় ও কলকাতা সহ শহরতলি এলাকায় ম্যালেরিয়ার স্থানীয় প্রাদুর্ভাব [illegible] এবং অত্যন্ত তৎপরতার [illegible]সঙ্গে তার মোকাবিলা করা হয়। ভারত সরকারকে এ বিষয়ে জানানো হয়েছে এবং তাঁরা ম্যালেরিয়ার পুনঃ আবির্ভাবের প্রতিরোধের বিষয়ে নতুন করে ভেবে দেখছেন। ইতিমধ্যে সীমিত সঙ্গতির মধ্যেই কর্মচারী এবং কীট-বিনাশক ঔষধের সাহায্য প্রদান করা হচ্ছে এবং এর আবির্ভাব নিয়ন্ত্রণের দিকে সক্রিয় দৃষ্টি রাখা হয়েছে।

**ফাইলেরিয়া**

ফাইলেরিয়া নিয়ন্ত্রণের জন্য রাজ্য সরকার একটি প্রধান কার্যালয় সংস্থা এবং বিভিন্ন অঞ্চলে নয়টি ফাইলেরিয়া নিয়ন্ত্রণ স্থাপন করেছেন। এ ছাড়া পূর্ব পরিকল্পনাকালে প্রতিষ্ঠিত একটি সংস্থা কাঁথিতে সংরক্ষণ করা হচ্ছে।

**যক্ষ্মা**

বর্তমানে ১০৫টি বক্ষ চিকিৎসার ক্লিনিক কাজ চালিয়ে যাচ্ছে। ১৯৭৫-৭৬ সালে একটি নতুন বক্ষ চিকিৎসার ক্লিনিক খোলা হয়েছে যাতে নিজ গৃহে চিকিৎসার ব্যবস্থা আছে। খুব শীঘ্র এরূপ দুটি ক্লিনিক খোলা হবে। ১৯৭৬-৭৭ সালে আরও অনেক বক্ষ ক্লিনিক খোলার প্রস্তাব রয়েছে। যক্ষ্মা নিয়ন্ত্রণ কর্মসূচির অঙ্গ হিসাবে বিভিন্ন জেলাগুলিতে ১৫টি বি সি জি গোষ্ঠী কাজ করে চলেছে। কলকাতায় একটি স্ট্যাটিক টীম এই ধরনের টিকা দেওয়ার কাজ অব্যাহত গতিতে চালিয়ে যাচ্ছে।

**কুষ্ঠ**

কেন্দ্র-নির্দেশিত কুষ্ঠ নিয়ন্ত্রণ কর্মসূচির অংশবিশেষ হিসাবে ১৯৭৫-৭৬ সালে নিম্নরূপ অনুমোদন দেওয়া হয়েছে ঃ

(১) কুষ্ঠ নিয়ন্ত্রণ কেন্দ্র ঃ ৫টি—প্রতি ৪ লক্ষ জাসাধারণের জন্য একটি।

(২) বর্তমান কুষ্ঠ চিকিৎসা কেন্দ্রকে উন্নত করে কুষ্ঠ নিয়ন্ত্রণ কেন্দ্রে উন্নীতকরণ।

(৩) ১০০টি এস ই টি কেন্দ্র স্থাপন।

(৪) শহরাঞ্চলের কুষ্ঠ কেন্দ্র ঃ ৫টি।

(৫) হাসপাতালে সাময়িক স্থানান্তরণ বিভাগ ঃ ৩টি।

(৬) পুনর্গঠনের শল্য চিকিৎসা কেন্দ্র ঃ ২টি।

এ ছাড়া জনগণের স্বাস্থ্য সম্বন্ধীয় শিক্ষার জন্য প্রশস্ত ব্যবস্থাও রয়েছে।

কুষ্ঠ আরোগ্যোত্তর ব্যক্তিদের পুনর্বাসন পরিকল্পনাধীনে বাঁকুড়া জেলার পিয়ারডোবার কুষ্ঠ কলোনিতে ৩৭ জন কুষ্ঠ আরোগ্যোত্তর ব্যক্তিকে ইতিমধ্যে পুনর্বাসিত করা হয়েছে। এই সমস্ত রোগী সোসাইটির জমিতে শস্য উৎপাদন করছে।

কালিম্পং মহকুমা হাসপাতালের কুষ্ঠ শাখায় একটি ওয়ারশিপ ম্যান হল (Worship Man Hall) স্থাপন করা হয়েছে। সমস্ত জাতি ও ধর্মের লোক এখানে তাদের প্রার্থনা নিবেদন করতে পারে।

**পোলিও রোগ নিয়ন্ত্রণ**

১৯৬৭-৬৮ সাল পর্যন্ত কলকাতার এস এস কে এম হাসপাতাল এবং বি সি রায়

শিশু হাসপাতালে দুটি পোলিও প্রতিষেধক কেন্দ্র ছিল। বর্তমানে আমরা কলকাতায় ৫টি এবং জেলাগুলিতে অনুরূপ ১৩টি কেন্দ্র চালাচ্ছি। ফরাক্কা, চেতলা আরবান হেলথ সেন্টারে অবস্থিত দুটি কেন্দ্রীয় সরকারি প্রতিষ্ঠানও পোলিও প্রতিষেধক কেন্দ্র পরিচালনা করছে।

**খাদ্যে ভেজাল নিরোধ**

১৯৭৪ সালের ২৯শে এপ্রিল থেকে খাদ্য ঔষধাদি এবং প্রসাধন দ্রব্যে ভেজাল নিরোধক (পশ্চিমবঙ্গ সংশোধন) আইন, ১৯৭৩ কার্যকর হয়েছে। ১৯৭৪ সালে উক্ত আইনটির সংশোধন করা হয়েছে। এইসব আইনে ভেজাল দেওয়ার অপরাধ পুলিশের আওতায় আনা হয়েছে, জামিনের অযোগ্য করা হয়েছে সেশন আদালতে বিচারযোগ্য করা হয়েছে এবং শাস্তির ব্যবস্থা বাড়িয়ে যাবজ্জীবন কারাদণ্ড অবধি করা হয়েছে।

**জল সরবরাহ**

জল-সরবরাহের কার্যেও সন্তোষজনক ফল পাওয়া গিয়েছে। এই রাজ্যের বাঁকুড়া এবং ২৪-পরগনা জেলায় গ্রামীণ নলবাহিতে জল-সরবরাহের নিমিত্ত চারটি নতুন কর্মসূচির অনুমোদন করা হয়েছে এবং সেগুলির নির্মাণের কাজ চলছে। এই বৎসর গ্রামীণ নলবাহিতে জল-সরবরাহের ৩০টি কর্মসূচি সম্পন্ন হয়েছে। রাজ্য সরকার গ্রাম্য এলাকায় প্রতিটি ব্লকে ১০টি করে জলের উৎস নির্মাণ করে ৩,২৭০টি জলের উৎস (টিউবওয়েল এবং কূপ) নির্মাণের এক বিরাট কর্মসূচিতে প্রবৃত্ত হয়েছেন। (এর মধ্যে দার্জিলিং জেলার পার্বত্য এলাকায় ৮টি ব্লকের নাম অন্তর্ভুক্ত নেই, কেননা সেখানে কূপ বা নলকূপ কিছুই বসানো সম্ভবপর নয়।)

গড়বেতা, বেলডাঙ্গা, তারকেশ্বর এবং নৈহাটি এই চারিটি মিউনিসিপ্যাল-বিহীন শহরে পূর্ব অনুমোদিত চারটি জল-সরবরাহ কর্মসূচির কার্য অগ্রগতির দিকে চলেছে।

এ ছাড়া বর্তমান আর্থিক বছরে কালিম্পং, নবদ্বীপ, তুলাবাগিচা এবং খড়্গপুরের আরামবাটিতে চারটি কর্মসূচি অনুমোদন দেওয়া হয়েছে। প্রায় ১৫টি এরূপ পূর্ব-পরিকল্পিত পরিকল্পনা এবং বিগত বৎসরে অনুমোদিত ৭টি নির্মাণকার্য বিভিন্ন পর্যায়ে চলছে এবং দুটি কর্মসূচি এই বছর সম্পূর্ণ হয়েছে।

বিগত বছরে ৩২৮ লক্ষ টাকায় অনুমোদিত রাণীগঞ্জ কয়লাখনি এলাকার জল-সরবরাহের কর্মসূচির দ্বিতীয় পর্ব রূপায়ণের কাজ চলছে। এটা বলা যেতে পারে যে, ১৯৬৬ সালে ৩৫৪ লক্ষ টাকায় অনুমোদিত এই কর্মসূচির প্রথম পর্বের কাজ ইতিমধ্যেই সম্পাদন সম্ভবপর হয়েছে।

৩৬,৭৬৯টি গ্রামে বিশুদ্ধ পানীয় জল সরবরাহের ব্যবস্থা সম্ভবপর হয়েছে এবং আরও ৮,৯৪০টি গ্রামে এইরূপ জল-সরবরাহের প্রয়োজনীয়তা মেটাতে হবে। এই কার্যসূচিকে বাস্তবে রূপায়িত করতে হলে যে অর্থের প্রয়োজন তা ন্যূনতম প্রয়োজন কর্মসূচির মাধ্যমে পাওয়া গেলে পঞ্চম পরিকল্পনাকালে বাকি গ্রামগুলির প্রয়োজনও মেটানো যাবে।

দুটি মিউনিসিপ্যাল কর্পোরেশন সহ ৯২টি মিউনিসিপ্যালিটির ৭৪টি পানীয় জল সরবরাহ ব্যবস্থা সম্ভবপর হয়েছে। বাকি সমস্ত মিউনিসিপ্যালিটিকেও পরিকল্পিতভাবে অনুরূপ পর্যায়ে আনয়ন করবার লক্ষ্যমাত্রা রয়েছে এবং তার জন্য কর্মসূচি প্রস্তুতির কার্য চলছে।

১৯৭৫ সালের জানুয়ারি মাসে অনুমোদনপ্রাপ্ত ৫.২৫ লক্ষ টাকা ব্যয়সাপেক্ষ ঝাড়গ্রাম অন্তবর্তী জল-সরবরাহ পরিকল্পনা সম্পূর্ণ হয়েছে এবং ২রা অক্টোবর, ১৯৭৫ তারিখে তা চালু হয়েছে। ১,২০০ লোকের উপকারে আসা এই পরিকল্পনা যথাসময়ে শহরের ব্যাপক জল-সরবরাহ পরিকল্পনায় পরিবর্তিত হবে।

### পুষ্টিকারিতা

উন্নত ধরনের পুষ্টিকর খাদ্য শিশুদের দিতে পারলেই সুস্থ সবল জাতির আশা করা যায়। পশ্চিমবঙ্গ এবং পার্শ্ববর্তী অঞ্চলগুলোতে প্রকট অপুষ্টি বিরাজ করছে। এর প্রতিরোধের জন্য জনস্বাস্থ্য কর্মসূচির মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকার মিল্ক ফিডিং কর্মসূচি হাতে নিয়েছেন। বর্তমানে ৭৪২টি ফিডিং কেন্দ্রের সাহায্যে ১.৫ লক্ষ লোককে সি এ আর ই থেকে প্রাপ্ত দুধ সরবরাহ করা হচ্ছে।

ফিডিং প্রকল্পের পরিপূরক হিসাবে আমরা নিম্নলিখিত কর্মসূচি হাতে নিয়েছি ঃ

(১) অ্যাসক্যারিয়াসিস ও হুকওয়ার্ম সংক্রমণ দূরীকরণ;

(২) স্বাস্থ্য সংক্রান্ত সজাগ দৃষ্টি এবং মাঝে মাঝে স্বাস্থ্য পরীক্ষা;

(৩) জেলা স্কুল স্বাস্থ্য অফিস এবং স্বাস্থ্য শিক্ষকের অফিসে সম্মিলিত আলোচনা ও স্বাস্থ্য বিষয়ক শিক্ষাদান;

(৪) প্রশিক্ষণপ্রাপ্ত প্যারা-মেডিক্যালগণের মাধ্যমে উপদেশ দান।

### পরিবার পরিকল্পনা

পশ্চিমবঙ্গ পরিবার কল্যাণ পরিকল্পনা কর্মসূচি ১৯৭৫-৭৬ সালে যথেষ্ট উন্নতি লাভ করেছে। বিগত বৎসরের তুলনায় ভাসেকটমি, টিউবেকটমি, আই ইউ ডি এবং প্রথাগত

গর্ভনিরোধ কর্মসূচির অনেন উন্নতি হয়েছে। গত এপ্রিল মাস হতে ডিসেম্বর মাস পর্যন্ত যে পরিমাণ ভ্যাসেকটমি করা হয়েছে বিগত বৎসরের সেটা চার গুণ। আর টিউবেকটমির সংখ্যা হচ্ছে দ্বিগুণের বেশি।

ভ্যাসেকটমির ক্ষেত্রে ক্ষতিপূরণ অর্থের মাত্রা ও প্রোমোটারদের পারিশ্রমিক বাড়াবার জন্য এবং টিউবেকটমির ক্ষেত্রেও প্রোমোটারদের পারিশ্রমিক বৃদ্ধি করবার জন্য রাজ্য সরকার ২৯.০০ লক্ষ টাকা মঞ্জুর করেছেন। কর্মকর্তাদের এবং সাধারণ মানুষের যৌথ প্রচেষ্টার ফলস্বরূপ ভ্যাসেকটমির সংখ্যা এই রাজ্যে তুঙ্গে আরোহণ করেছে। ১৯৭৪ সালের ডিসেম্বর মাস পর্যন্ত যেখানে ২৯,৩৬৬ জনকে বন্ধ্যাকরণ সম্ভবপর হয়েছিল আমরা এই বছরে সেই সংখ্যাকে বৃদ্ধি করে ৮৬,৩৬৯-এ দাঁড় করিয়েছি এবং এই অর্থনৈতিক বছরের শেষের দিকে লক্ষ্যে পৌছাবার আশা রাখি। আই ইউ ডি ও প্রথাগত গর্ভনিরোধ ব্যবহারকারির সংখ্যা ২০,০০০ থেকে ২,০০,০০০ গিয়ে পৌছাবে এইরূপ আশা করা যাচ্ছে।

আরও অধিক উচ্চ লক্ষ্যে পৌছাবার জন্য ১৯৭৬-৭৭ সালে পরিবার কল্যাণ পরিকল্পনা জোরদার করা হবে। ১৯৭৬-৭৭ সালে আমাদের লক্ষ্যসীমা হচ্ছে ভ্যাসেকটমির ক্ষেত্রে ১,৬০,০০০, টিউবেকটমির ক্ষেত্রে ১,১৫,০০০, আই ইউ ডি-র ক্ষেত্রে ৪০,৮০০, প্রথাগত গর্ভ নিরোধের ক্ষেত্রে ২,৩৬,০০০। বিগত ১৯৬৫ সালে এই কর্মসূচি আরম্ভের পর হতে আমরা জনসংখ্যার ক্রমবর্ধমান অবস্থা অনেকটা আয়ত্তে আনতে পেরেছি।

১৯৭৫-৭৬ সালে এইরাজ্যে মাতৃমঙ্গল এবং শিশু স্বাস্থ্য কর্মসূচি পরিবার মঙ্গল পরিকল্পনার সঙ্গে একীভূত করার ফলে যথেষ্ট অগ্রগতি লাভ করেছে।

চার লক্ষ পঞ্চাশ হাজার মায়ের প্রসবের পূর্বকালীন যত্নের ব্যবস্থা করা সম্ভবপর হয়েছে। আবার দুই লক্ষ মায়ের যথাক্রমে ইন্ট্রানাটাল এবং সন্তান জন্মের পরবর্তী কালের যত্নের ব্যবস্থা করা হয়েছে।

সাত লক্ষের বেশি শিশুকে পুষ্টিকর খাদ্য এবং অন্যান্য স্বাস্থ্যসম্পর্কিত সুযোগসুবিধা দেওয়া হয়েছে। পঞ্চমুখী কর্মসূচির মাধ্যমে কাজ ক্রমশঃ বেড়েই চলেছে। এই কর্মসূচির ফলস্বরূপ উপকৃত ব্যক্তিদের সংখ্যা নিম্নরূপ ঃ

| | | |
|---|---|---|
| অন্ধত্ব দূরীকরণের নিমিত্ত ভিটামিন 'এ' তৈল | ... | ৪ লক্ষ |
| লোহা এবং ফলিক অ্যাসিড | ... | মায়েদের জন্য—৬ লক্ষ |

| | | |
|---|---|---|
| ট্যাবলেট মা ও শিশুদের রক্তাল্পতার জন্য প্রদান | ... | শিশুদের জন্য—৫ লক্ষ |
| টিটেনাস টক্সাইড | ... | ৬৫,০০০ |
| ট্রিপল অ্যান্টিজেন | ... | ১.৫ লক্ষ |
| ডাবল অ্যান্টিজেন | ... | ২১,০০০ |

প্রসূতি সদন এবং শিশু স্বাস্থ্য কর্মসূচির অধীনে ১৯৭৬-৭৭ সালে ১৩ লক্ষ শিশুর এবং ৫ লক্ষ মায়ের নাম তালিকাভুক্ত করার চেষ্টা চলবে।

১৯৭১ সালের মেডিক্যাল টার্মিনেশন অব প্রেগনানসি আইন ১৯৭২-৭৩ সালে কাজে লাগানো হয়। সেই সময় থেকে এই কাজে এম টি পি গ্রহীতাদের সংখ্যা ক্রমশ বেড়েই চলেছে। ১৯৭৪-৭৫ সালে এম টি পি গ্রহণ করেছে ১১,০০০ জন। এদিকে ১৯৭৫-৭৬ সালে আমাদের লক্ষ্যমাত্রা ২০,০০০ ছাড়িয়ে যাবে এরূপ আশা করা যায়।

বহুমুখী স্বাস্থ্য প্রকল্প নদীয়া জেলায় প্রবর্তন করা হয়েছে। এই পরিকল্পনার প্রতি ৮,০০০ থেকে ১০,০০০ জনসাধারণের জন্য একটি উপকেন্দ্র খোলা হবে এবং সেগুলি পরিচালনার দায়িত্ব থাকবে একজন পুরুষ ও একজন মহিলা কর্মীর উপর। এইসমস্ত কর্মী জনসাধারণের নিকট জনস্বাস্থ্য, পরিবার পরিকল্পনা, এম সি এইচ এবং পুষ্টিকারিতা ইত্যাদি বিষয়েও সেবার কাজে নিযুক্ত থাকবে।

পশ্চিমবঙ্গে প্রথম উপকেন্দ্র নদীয়া জেলার আলাইপুরে প্রতিষ্ঠা করা হয়েছে। মাননীয় রাজ্যপাল বিগত ১৬ই ফেব্রুয়ারি, ১৯৭৬ তারিখে এই কেন্দ্রের উদ্বোধন করেন।

এই কর্মসূচির অধীনে প্রত্যেকটি পরিবার রোগের বিরুদ্ধে লড়াই করবার জন্য একটি ছোট্ট পরিতিষেধক ইউনিটে পরিণত হবে। বহুমুখী স্বাস্থ্য কর্মীরা উপদেশ দানকারি সংস্থা হিসেবে কাজ করবে এবং তারা এই সমস্ত পরিবার ইউনিটকে প্রশিক্ষণ প্রাপ্ত হতে সাহায্য করবে।

**পৃষ্ঠপোষকতামূলক সেবাসমূহ**

বর্তমানে আমি এই কক্ষের সম্পুখে বিস্তারিতভাবে পৃষ্ঠপোষকতামূলক সেবাসমূহের বর্ণনা রাখছি যেগুলি স্বাস্থ্য সেবার নিমিত্ত কি প্রতিযেধক এবং কি আরোগ্যক্ষম অনুষ্ঠানগুলিকে যথাসাধ্য সাহায্য করে থাকে।

**শিক্ষা ও প্রশিক্ষণ**

**উপ-স্নাতক ও স্নাতকোত্তর চিকিৎসা বিদ্যা শিক্ষা ঃ** উপ-স্নাতক ও স্নাতকোত্তর চিকিৎসা বিদ্যা শিক্ষা ও গবেষণার সুযোগ সম্প্রসারিত হয়েছে। পাঁচটি রাজ্য মেডিক্যাল কলেজে এম.বি.বি.এস. পড়ানোর জন্য ৬৫৫টি আসন রয়েছে।

রাজ্য স্বাস্থ্য দপ্তরের আর্থিক সহযোগিতায় চতুর্থ পরিকল্পনাকালে বিশ্ববিদ্যালয়ের অন্তর্গত কলেজ হিসাবে উত্তরবঙ্গ এবং বর্ধমান বিশ্ববিদ্যালয়ের অধীন মেডিক্যাল কলেজ প্রতিষ্ঠা করা হয়েছিল। মেডিক্যাল কলেজ ছাত্রদের চিকিৎসা সম্বন্ধীয় প্রশিক্ষণের ঠিকমত উন্নতি ও যথোপযুক্ত ব্যবস্থার জন্য বর্ধমান মেডিক্যাল কলেজকে হাতে নেবার কথা আমরা ভেবেছি এবং বর্ধমান বিশ্ববিদ্যালয় আমাদের প্রস্তাবের সঙ্গে একমত হয়েছে। খুব শীঘ্র আমরা মেডিক্যাল কলেজটিকে হাতে নিয়ে সরকারি প্রতিষ্ঠান হিসেবে পরিচালনার প্রস্তাব রাখি।

উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয় শুশ্রুতনগরের মেডিক্যাল কলেজটি আমাদের হাতে তুলে দিতে চেয়েছেন। উত্তরবঙ্গ সাধারণ হাসপাতালে ছাত্রদের চিকিৎসা সম্বন্ধী শিক্ষা ও প্রশিক্ষণের উন্নতি ও যথোপযুক্ত সুযোগ সুবিধার ব্যবস্থার পর আমরা এই মেডিক্যাল কলেজটিকেও সরকারি প্রতিষ্ঠান হিসেবে চালানোর প্রস্তাব রাখি।

**চিকিৎসা সম্বন্ধীয় গবেষণা ঃ** চিকিৎসা বিদ্যা গবেষণার জন্য একটি রাজ্য পরিষদ গঠন করা হয়েছে। এই পরিষদে বিভিন্ন শিক্ষামূলক প্রতিষ্ঠানের প্রধানেরা সভ্য হিসেবে রয়েছেন এবং সভাপতির পদে আছেন স্বাস্থ্য অধিকর্তা। এই পরিষদের কাজ হচ্ছে উপযুক্ত বিষয়ে আর্থিক সাহায্য অনুমোদনের জন্য চিকিৎসা বিদ্যা গবেষণার প্রকল্পগুলো ভালভাবে পরীক্ষা করা এবং পরে এদের সাফল্য মূল্যায়ন করা।

অতিরিক্ত ৫০টি শয্যা সহ বাঙ্গুর স্নায়ু চিকিৎসা প্রতিষ্ঠানের সম্প্রসারণ হয়েছে। এর ফলে স্নায়ু বিদ্যা সম্বন্ধীয় রোগের গবেষণা ও রোগীদের চিকিৎসার যথেষ্ট সুযোগ সুবিধা হবে।

ক্যান্সার রোগের গবেষণা সংক্রান্ত সুযোগ সুবিধা উন্নত এবং সম্প্রসারিত করা হচ্ছে। চিত্তরঞ্জন ক্যান্সার হাসপাতালে ক্যান্সার রোগের ঔষধ সংক্রান্ত গবেষণার জন্য ২০টি শয্যা সংরক্ষণ করা হয়েছে।

শেঠ শুকলাল কারনানী মেমোরিয়াল হাসপাতালে ১৪১টি শয্যা বৃদ্ধি করা হয়েছে। এর ফলে বিশেষজ্ঞদের দ্বারা চিকিৎসা ও চিকিৎসা বিজ্ঞানের বিভিন্ন শাখায় গবেষণার কাজের পরিধি বৃদ্ধি পাবে।

**মেডিক্যাল ছাত্র, ইন্টার্ন ও হাউস স্টাফদের জন্য ছাত্রাবাস ঃ** সরকারি মেডিক্যাল কলেজগুলিতে জেলাভিত্তিতে ছাত্রদের আসন-সংখ্যা নির্দিষ্ট করায় বিভিন্ন জেলার গ্রাম্য এলাকা থেকে ছাত্ররা কলকাতায় আসছে। এই সমস্ত ছাত্রের স্থান-সঙ্কুলানের জন্য বেলগাছিয়ায় ১৬০টি আসন-বিশিষ্ট একটি ছাত্রাবাস ইতি মধ্যে নির্মাণ করা হয়েছে। ৮.৪৮ লক্ষ টাকা ব্যয় সাপেক্ষ নীলরতন সরকার মেডিক্যাল কলেজ ছাত্রাবাসের সম্প্রসারণের কাজ প্রায় শেষের দিকে। এতে ১২৮টি আসনের ব্যবস্থা থাকবে। কলকাতা ন্যাশনাল মেডিক্যাল কলেজে ছাত্রীদের জন্য ১২৫টি আসন-বিশিষ্ট একটি ছাত্রীবাস নির্মাণ করা হয়েছে। ৩৩ নম্বর লিন্টন স্ট্রীটে অধিকৃত এক জায়গায় এই কলেজের পুরুষ ছাত্রদের জন্য ২০০টি আসন-বিশিষ্ট একটি ছাত্রাবাস নির্মাণের প্রস্তাব বিবেচনাধীন আছে। এখানে ডেন্টাল কলেজ ছাত্রদের জন্যও ১০০টি আসন-বিশিষ্ট একটি ছাত্রাবাস নির্মাণের প্রস্তাব আছে।

ইন্টার্ন এবং হাউস স্টাফদের ক্ষেত্রেও আমরা অনুরূপ ব্যবস্থা নিচ্ছি। এইসব স্টাফের জন্য নীলরতন সরকার মেডিক্যাল কলেজ হাসপাতালে ২৬.৫৪ লক্ষ টাকা ব্যয়ে ২৫০টি আসন-বিশিষ্ট একটি আবাসগৃহ নির্মাণের অনুমোদন দেওয়া হয়েছে। ৮.৮৮ লক্ষ টাকা ব্যয়ে ১০০টি আসন-বিশিষ্ট অনুরূপ একটি আবাসগৃহ কলকাতা মেডিক্যাল কলেজ হাসপাতালের ইন্টার্নদের জন্য নির্মাণের মঞ্জুর দেওয়া হয়েছে। হাউস স্টাফদের জন্য ৪০টি আসন-বিশিষ্ট ও ৩.২৯ লক্ষ টাকা ব্যয় সাপেক্ষ একটি আবাসগৃহ চিত্তরঞ্জন হাসপাতালে নির্মাণের অনুমোদন দেওয়া সম্ভব হয়েছে।

কলেজ বেষ্টনীর মধ্যে আর.জি.কর হাসপাতালে মহিলা ইন্টার্ন ও ছাত্রীদের জন্য একটি নতুন ছাত্রাবাস নির্মাণের পরিকল্পনা চলছে।

চিকিৎসা বিদ্যা শিক্ষার জন্য আমরা এই বছর ৩৫৫.৫৩ লক্ষ টাকা বরাদ্দ রেখেছি।

[3-30 – 3-40 p.m.]

**দন্ত চিকিসা সম্বন্ধীয় শিক্ষা ঃ** বি.ডি.এস. কোর্স পাঠ করার জন্য আগত ছাত্রের সংখ্যা হচ্ছে বার্ষিক ৫০ জন। ডাঃ আর.আহমেদ ডেন্টাল কলেজে এম.ডি.এস. কোর্স প্রবর্তনের প্রস্তাব ফলপ্রসু করার চেষ্টা চলছে।

চলতি বছরে আমরা দন্ত চিকিৎসা শিক্ষা ও সেবার জন্য ১৭.৮৯ লক্ষ টাকা বরাদ্দ রেখেছি।

**অন্যান্য প্রশিক্ষণ কর্মসূচি ঃ** স্বাস্থ্য বিভাগের বিভিন্ন শাকার প্রশিক্ষণপ্রাপ্ত কর্মচারীদের উত্তরোত্তর চাহিদা মেটাবার জন্য ডাক্তার, নার্স এবং সরকারি স্বাস্থ্য কর্মচারীদের জন্য

প্রশিক্ষণ সুযোগসুবিধার ব্যবস্থা ধীরে ধীরে সম্প্রসারিত করা হচ্ছে। শেঠ শুকলাল কারনানী হাসপাতাল বেষ্টনীর মধ্যে নার্সদের জন্য কলেজ কাজ করে চলেছে এবং সেখানে কলকাতা বিশ্ববিদ্যালয়ের বি এস সি নার্সিং কোর্সের প্রশিক্ষণ দেওয়া হয়। ৪৭.৫৭ লক্ষ টাকা ব্যয়ে এই প্রতিষ্ঠানে একটি অনুশাসন ও মহাবিদ্যালয় ভবন তৈরির অনুমোদন দেওয়া গেছে।

বর্তমানে প্রশিক্ষণ কেন্দ্রগুলিতে আসন-সংখ্যা বৃদ্ধি করে নার্সদের প্রশিক্ষণের সুযোগ-সুবিধার ক্ষেত্রকে আরও সম্প্রসারণ করা হচ্ছে। নতুন নতুন প্রশিক্ষণ কেন্দ্রও খোলা হবে। আই পি জি এম ই আর-এর অধীন ই এন টি বিভাগের অন্তর্ভুক্ত স্পীচ থেরাপী শিক্ষণকেন্দ্র অত্যন্ত প্রয়োজনীয় কাজ করে চলেছে।

কল্যাণীতে নতুন ঔষধ তৈরি প্রশিক্ষণ কেন্দ্রটি পুরদমে কাজ চালিয়ে যাচ্ছে। ১৯৭৬-৭৭ সালে আমরা অপর একটি ঔষধ তৈরি প্রশিক্ষণ কেন্দ্র প্রতিষ্ঠার প্রস্তাব রাখি।

**জনবল**

এই সভা এ কথা জেনে আনন্দিত হবেন যে, আমাদের সম্মিলিত প্রচেষ্টার ফলস্বরূপ ডাক্তার এবং অন্যান্য স্বাস্থ্য কর্মীর সংখ্যা যথেষ্ট পরিমাণে বৃদ্ধি পেয়েছে। ১৯৭২ সালের ফেব্রুয়ারি মাস থেকে ১৯৭৬ সালের ফেব্রুয়ারি পর্যন্ত এই চার বছরে ৮৮২ জন ডাক্তার, ২,০৫০ জন নার্স ও ৫৮০ জন ফারমাসিস্ট নিযুক্ত করা সম্ভব হয়েছে এবং তার ফলে কর্মচারীদের সংখ্যা বৃদ্ধি পেয়েছে যথাক্রমে ১৯ শতাংশ, ২৩ শতাংশ ও ৪৪ শতাংশ।

**হোমিওপ্যাথি সহ ঔষধের দেশীয় পদ্ধতিসমূহ**

আয়ুর্বেদ ও হোমিওপ্যাথির উন্নতির জন্যও রাজ্য সরকারের প্রচেষ্টার অন্ত নেই। এর জন্য যে সমস্ত এলাকায় চিকিৎসা সংক্রান্ত সুযোগসুবিধা অপর্যাপ্ত ও অসম্পূর্ণ সেই সমস্ত এলাকায় সরকারি আয়ুর্বেদ ও হোমিওপ্যাথিক চিকিৎসালয় খোলা হয়েছে এবং স্বাস্থ্যকেন্দ্রসমূহে হোমিওপ্যাথিক ডাক্তার নিযুক্ত করা হয়েছে।

**হোমিওপ্যাথি ঃ** হোমিওপ্যাথিক ঔষধের দ্বারা চিকিৎসা অত্যন্ত সস্তা ও সাধারণ মানুষের নাগালের মধ্যে হওয়ায় এর উন্নতিকল্পে রাজ্য সরকারের প্রচেষ্টা আরও তীব্র করা হয়েছে। ৩২টি সরকারি হোমিওপ্যাথিক চিকিৎসালয় মঞ্জুর করা হয়েছে (কলকাতা সহ প্রত্যেক জেলায় দুটি করে)। তাদের মধ্যে ২৯টি ইতিমধ্যে কাজ আরম্ভ করে দিয়েছে। বাকি তিনটি শীঘ্রই আরম্ভ করবে।

৫০টি উপ-স্বাস্থ্যকেন্দ্রে যেগুলি অ্যালোপ্যাথিক ডাক্তার ছাড়াই কাজ চালিয়ে যাচ্ছে

সেগুলিতে হোমিওপ্যাথিক ডাক্তার দেওয়া হয়েছে। আরও ২৯ জন হোমিওপ্যাথিক ডাক্তার এবং ২৯ জন হোমিওপ্যাথিক কম্পাউণ্ডার অ্যালোপ্যাথিক ডাক্তার বিহীন উপ-স্বাস্থ্যকেন্দ্রগুলিতে নিযুক্ত করা হচ্ছে।

রাজ্যসরকারের চেষ্টায় কলকাতা বিশ্ববিদ্যালয় একটি হোমিওপ্যাথিক ফ্যাকাল্টি সৃষ্টি করেছে এবং বর্তমান শিক্ষাবর্ষের জন্য হোমিওপ্যাথি বিষয়ে ডিগ্রী কোর্স শিক্ষার প্রবর্তন করেছে। বর্তমান শিক্ষাবর্ষে হোমিওপ্যাথিক ডিগ্রী কোর্সের প্রাক-মেডিক্যাল কোর্স পড়ার জন্য ৪০০ জন ছাত্র প্রবেশাধিকার পেয়েছে।

কলকাতায় হোমিওপ্যাথি বিষয়ক জাতীয় প্রতিষ্ঠান স্থাপন করেছেন ভারত সরকার এবং তার জন্য রাজ্য সরকার জায়গা প্রদান করেছেন।

হোমিওপ্যাথিক প্রাক-স্নাতক মেডিক্যাল কলেজের উন্নতির জন্য ভারত সরকারের পরিকল্পনাধীনে রাজ্য সরকারের দেয় অংশ হিসেবে ৪টি বেসরকারি হোমিওপ্যাথিক মেডিক্যাল কলেজকে ১৭.৫ লক্ষ টাকা অনুদান দেওয়া হয়েছিল।

হোমিওপ্যাথিক বিষয় বিবেচানর জন্য স্বাস্থ্য দপ্তরে একটি বিশেষ সেল অনুমোদন করা হয়েছে।

**আয়ুর্বেদ ঃ** শ্যামাদাস বৈদ্যশাস্ত্রপীঠে সরকার একটি স্নাতকোত্তর আয়ুর্বেদ শিক্ষা ও গবেষণাকেন্দ্র স্থাপনের কথা চিন্তা করেছেন এবং এই উদ্দেশ্যে কলকাতা বিশ্ববিদ্যালয় শ্যামাদাস বৈদ্যশাস্ত্রপীঠকে স্বীকৃতি দিয়েছে। ইতিমধ্যে শ্যামাদাস বৈদ্যশাস্ত্রপীঠে পঞ্চকর্ম চিকিৎসা সহ কায়-চিকিৎসা বিভাগের উন্নতির জন্য ভারত সরকার অনুমোদন এবং প্রয়োজনীয় অর্থ মঞ্জুর করেছে। এতে কেবলমাত্র কুড়ি জনের প্রবেশাধিকার রয়েছে এবং তার মধ্যে রাজ্যের বাইরের ছাত্রদের জন্য অর্ধেক আসন সীমিত রয়েছে। শ্যামাদাস বৈদ্যশাস্ত্রপীঠে পঞ্চকর্ম চিকিৎসা সহ কায়-চিকিৎসা স্নাতকোত্তর প্রশিক্ষণ ও গবেষণা খুব শীঘ্রই শুরু হবে।

বিশ্বনাথ আয়ুর্বেদ মহাবিদ্যালয়ে আয়ুর্বেদিক ভেষজ প্রশিক্ষণের জন্য একটি কেন্দ্র খোলা হয়েছে যার জন্য প্রতিষ্ঠানটিকে সরকারি নিয়ন্ত্রণে আনা হয়েছে।

কল্যাণীতে একটি সরকারি আয়ুর্বেদিক ভেষজ কেন্দ্র ও আয়ুর্বেদিক ঔষধ সম্বন্ধীয় লতাপাতার চাষের জন্য বাগানের অনুমোদন দেওয়া হয়েছে এবং আয়ুর্বেদিক ঔষদ প্রস্তুতির কাজ শুরু হয়ে গেছে। এই সরকারি ঔযধালয়ে তৈরি ঔষদ রাজ্যের আয়ুর্বেদিক চিকিৎসালয়গুলিতে সরবরাহ করে তাদের প্রয়োজন মেটানো সম্ভব হবে। উপরি-উক্ত বাগান ও সরকারি আয়ুর্বেদিক চিকিৎসালয়ের বেষ্টনীর মধ্যে একটি মধুমক্ষিকা ক্ষেত্র

প্রতিষ্ঠা করার জন্য অনুমোদন দেওয়া হয়েছে এবং এর কাজও শুরু করে দিয়েছে।

অ্যালোপ্যাথিক ডাক্তার বিহীন উপ-স্বাস্থ্যকেন্দ্রগুলিতে কাজ করার জন্য সরকার ১৫টি প্রবীণ কবিরাজের পদ মঞ্জুর করেছেন। এর মধ্যে ৮ জন প্রবীণ কবিরাজ ইতিমধ্যে নিযুক্ত হয়ে গেছে। বাকি ৭ জনকে খুব শীঘ্রই নিযুক্ত করা হবে। এ ছাড়া, রাজ্য সরকার ১৬টি সরকারি আয়ুর্বেদিক চিকিৎসালয় মঞ্জুর করেছেন যার মধ্যে ৭টি ইতিমধ্যেই কাজ শুরু করে দিয়েছে এবং বাকিগুলি ধীরে ধীরে প্রতিষ্ঠা করা হবে। বিভিন্ন জেলার বিভিন্ন ব্লকে সরকার ৪৫টি সাহায্যপ্রাপ্ত আয়ুর্বেদ চিকিৎসালয় স্থাপন করেছেন।

আয়ুর্বেদ বিষয়ে উপস্থানকদের শিক্ষাদানের জন্য কলকাতা বিশ্ববিদ্যালয় জে বি রাষ্ট্রীয় আয়ুর্বেদ ও শিক্ষায়তনকে অনুমোদন করেছেন।

আয়ুর্বেদিক ঔষধ প্রস্তুতকারিদের অনুমতিপত্র প্রদানের জন্য ১৯৬৪ সালের ভেষজ এবং অঙ্গরাগ আইন সরকার কাজে লাগিয়েছেন।

ঔষধ সংক্রান্ত 'উনানি' পদ্ধতির উন্নতিকল্পে সরকার একটি কমিটি গঠন করেছন। উপরিউক্ত পদ্ধতির ভূয়সী প্রশংসা করে কমিটি তাঁদের প্রাথমিক মন্তব্য পেশ করেছেন।

ঔষধের আয়ুর্বেদিক পদ্ধতির উন্নতির উদ্দেশ্যে একটি আয়ুর্বেদিক অধিকরণ প্রতিষ্ঠার কথা সরকার বিশেষভাবে ভেবে দেখছেন।

[3-40 – 3-50 p.m.]

**স্বাস্থ্য বিষয়ে বরাদ্দ অর্থ**

১৯৭৫-৭৬ সালে সরকারের স্বাস্থ্য বিষয়ে মাথাপিছু ব্যয় হয়েছে ১৪.৩২ টাকা। ১৯৭৬-৭৭ সালে সেই অঙ্ক মাথাপিছু ১.৫৮ টাকা বৃদ্ধি পেয়ে ১৫.৯০ টাকায় দাঁড়িয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকার আবালবৃদ্ধ সকলের, কিবা রোগী, কিবা দুঃস্থ, সবার কল্যাণে ব্রতী। আমাদের লক্ষ্য হচ্ছে একটা সুস্থ্য ও সবল জাতির সৃষ্টি করা, আর আমরা সকল মানুষের জন্য সু-স্বাস্থ্য ও সু-স্বাস্থ্যকর পরিবেশ গড়ে তোলায় প্রতিজ্ঞাবদ্ধ।

**উপসংহার**

স্বাস্থ্য মন্ত্রকের কাজ মানুষকে নিয়ে—মানুষের জীবন, মানুষের স্বাস্থ্য। চিকিৎসা শাস্ত্র আজকের নয়, আদিম যুগের মানুষও রোগ সারাবার চিকিৎসা করত—সেটা ছিল ম্যাজিক। আজকে মানুষও রোগ সারাবার শাস্ত্র ব্যবহার করছে, কিন্তু তার চেয়ে একটু বেশি রোগ

না হওয়ার শাস্ত্র তাঁরা উদ্ভাবন করছে—এটা হল বিজ্ঞান। এ রোগ যেমন একজন মানুষের তেমনি একটা গোষ্ঠীর, একটা অঞ্চলের, একটা জাতির। স্বাস্থ্যের যা ক্ষতি করে তাই রোগ আর সে রোগ হলে তো সারাতে হবেই, চেষ্টা করতে হবে যাতে না হয়।

বর্তমান সরকার তাই পাশাপাশি একই একাগ্রতায় একটা দ্বিমুখী অভিযান চালাচ্ছেন রোগ না হতে পারার অভিযান। রোগ সারানোর অভিযান আর আমি একটু আগেই বলেছি যে, গত ১৯৭২ সালের মার্চ মাস, যখন বর্তমান সরকারকে দেশের সাধারণ মানুষ এক অভূতপূর্ব সমর্থনে ক্ষমতা দিয়েছিলেন পশ্চিমবাংলার ইতিহাসের সবচেয়ে দুর্যোগের দিনে, সেই ১৯৭২ সালের মার্চ মাস থেকে এই সরকারের চেষ্টায় প্রতিদিন পাঁচটি করে নতুন রোগিশয্যা বাড়ানো হয়েছে। ১৯৭২ সাল থেকে ১৯৭৫ সালের ডিসেম্বরের মধ্যে মোট ৭,৫০০ রোগিশয্যা বাড়ানো হয়েছে—রাজ্যে বর্তমানে মোট রোগশয্যার সংখ্যা ৪৬,০০০। এ ছাড়াও ১৯৭৬ সালের জানুয়ারি থেকে আর ৫০০ শয্যা মঞ্জুর হয়েছে—এ বছরে হবে আর ২,১০০। মুদালিয়র কমিশন পঞ্চম পরিকল্পনার শেষে লক্ষ্যমাত্রা দিয়েছিলেন প্রতি হাজার জনসংখ্যায় একটি করে রোগিশয্যা। আমাদের রাজ্যে ইতিমধ্যেই প্রতি হাজারে ০.৯৬ রোগিশয্যা প্রস্তুত রয়েছে। এ ছাড়াও বিভিন্ন বিশেষ ধরনের রোগের জন্য রাজ্য সরকার কী করেছেন তাও বলেছি। বলেছি যে, আজ বসন্ত রোগ নেই, ম্যালেরিয়া সীমাবদ্ধ, কলেরা সম্পূর্ণ আয়ত্তাধীন—এ হল রোগ সারানোর দিক। রোগ না হতে দেওয়ার দিক—প্রতিষেধের দিকের কথাও বলেছি। সভ্যতার ইতিহাস একটি মজার কথা বলে। বিজ্ঞান প্রযুক্তিবিদ্যা ও চিকিৎসা শাস্ত্রের উন্নতির সঙ্গে প্লেগ, ম্যালেরিয়া, বসন্তের মতো রোগ কমে যায়, কিন্তু বেড়ে যাতে তথাকথিত স্বাচ্ছল্যের ব্যাধি—ক্যান্সার, হৃদপিণ্ড ও যকৃতঘটিত ব্যাধি, ইত্যাদি। কিন্তু আমাদের দেশ এতই বিচিত্র, দারিদ্র্য ও সাচ্ছল্যের এমন সহাবস্থান যে আমাদের স্বাস্থ্য প্রতিষ্ঠানগুলিকে এই দুই ধরনের ব্যাধিরই মোকাবিলা করতে হচ্ছে।

পশ্চিমবাংলার ৭০ ভাগ মানুষ বাস করেন গ্রামে। রাজ্যে ৪৫,৭০৯টি গ্রাম, ৩৩৫টি ব্লক, ১৫টি জেলা আর কলকাতা। আমাদের স্বাস্থ্য সংক্রান্ত মৌল উপকরণ তাই ছড়িয়ে দিতে হচ্ছে দার্জিলিং থেকে সুন্দরবনে। গ্রামে আমাদের উপকেন্দ্র, ব্লক পর্যায়ে একটি করে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র আর দুটি করে উপ-স্বাস্থ্যকেন্দ্র। আমাদের আছে ৬৪০টি উপ-স্বাস্থ্যকেন্দ্র, ৩০৯টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, ২৯টি মহকুমা হাসপাতাল এবং ১৫টি জেলা হাসপাতাল। আর উপকেন্দ্র পরিকল্পনা শুরু হচ্ছে বর্তমান আর্থিক বছর থেকে। প্রথামিক পর্যায়ে আমরা ৬০৩টি উপকেন্দ্র গড়ে তুলতে চলেছি। বর্তমান বছরেই আমরা আরও বেশ কয়েকটি উপ-স্বাস্থ্যকেন্দ্র এবং প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র স্থাপন করতে পারব বলে আশা করছি। এই পরিসংখ্যান শুধু সংখ্যাতত্ত্বের চমক দেবার জন্য নয়—এই প্রতিটি প্রতিষ্ঠান,

ছোট বা বড়, এর পেছনে আছে অনেক নিরাশ মানুষের বেঁচে ওঠার আশ্রয়, অনেক দুঃখী মানুষের আশার আলো, অনেক অসহায় মানুষের সম্বল। এই প্রকাণ্ড দেশে আমরা যা করেছি তা হয়ত আজও যথেষ্ট নয়, কিন্তু আমরা দাবি জানাতে পারি যে, আমরা পৌঁছেছি, সর্বত্র আমরা হাজির—আমাদের সীমিত সাধ্য নিয়ে আর আমাদের অসীম আকাঙ্খা নিয়ে। আমাদের দেশের মানুষ আমাদের কাছে নিরাময় পাচ্ছেন, শুশ্রুষা পাচ্ছেন ঠিকই—সবচেয়ে বেশি যেটা আমরা দিতে চাই সেটা সমবেদনা, আমাদের নিষ্ঠা আর আমাদের প্রয়াস। আমাদের লক্ষ্য সব মানুষকে স্বাস্থ্যসচেতন করে তোলা যাতে সুস্থ্য জীবনের কাজ শুরু হয়ে নিজের পরিবার থেকে আমাদের সকলের বাড়িই হবে মৌলিক স্বাস্থ্যকেন্দ্র।

আর একটি কথা এখানে খুব পরিষ্কার করে বলা দরকার। আমরা পরিকল্পনা প্রয়োজনার মাধ্যমে যে অর্থনৈতিক বৃদ্ধির জন্য সারা দেশে আজ কর্মযজ্ঞের আয়োজন করেছি—২০-দফা কর্মসূচির কাঠামোতে যে নতুন জাতি রচনার মন্ত্র নিয়েছি—তার একটা দিক যেমন উৎপাদন বৃদ্ধির, তার জন্য দিকটা, সমাজ-গুরুত্বপূর্ণ দিক হল জনসংখ্যার নিয়ন্ত্রণ। পরিকল্পনা প্রয়োজনার ফলে অর্থনৈতিক বৃদ্ধি ঘটবে তা বহু পরিমাণে নিরর্থক হয়ে যাবে যদি সেই বৃদ্ধি বিস্ফোরক জনবৃদ্ধির মধ্যে ছড়িয়ে দিতে হয়। তাই আজ জন্মনিয়ন্ত্রণ ও পরিবার পরিকল্পনার কাজ ভারতের অন্যতম অগ্রাধিকারি কর্মসূচি। আমরা গত কয়েক বছরে কী করতে পেরেছি সে হিসাব আগে দিয়েছি। সেটা নগণ্য নয়। বিশেষ করে প্রতি বছর এই কর্মসূচি বহুগুণ বাড়াতে পেরেছি। কিন্তু আরও অনেক, অনেক বেশি করে এই কাজে এগিয়ে যেতে হবে। গণতান্ত্রিক দেশের ব্যক্তিস্বাধীনতায় যেমন আমরা শ্রদ্ধশীল কিন্তু সেই শ্রদ্ধার প্রাথমিক আনুগত্য জাতির স্বার্থে। জাতির স্বার্থে যদি প্রয়োজন হয় সাংবিধানিক কাঠামোর বাধ্যতামূলক গণতান্ত্রিক পদ্ধতির কথাও মনে রাখতে হবে। পরিবার পরিকল্পনার কাজ আর শুধু খেয়ালখুশির ওপর ফেলে রাখলেই চলবে না—এ কাজ সব নাগরিকের। আর ২৮ বছর পরে এদেশের জনসংখ্যা দ্বিগুণ হয়ে যেতে চলেছে। তাই আজ আর দ্বিধার অবকাশ নেই—সরকারি, বেসরকারি সমস্ত স্বাস্থ্যকর্মী, সমাজজীবনে যাদেরই মত-নেতৃত্বের অবকাশ আছে তাঁদের সকলে, সে চিকিৎসার কাজ করুন বা না করুন, এই কর্তব্য মাথায় তুলে নিতে হবে যে প্রতিবেশি বন্ধু, পরিচিত সকলকে এই বিস্ফোরণশীল বিপদের সম্বন্ধে সচেতন করে দেওয়া, যে যেটুকু পারেন সেইটুকু এই কাজকে এগিয়ে নিয়ে যাবেন।

এই সঙ্গে কিন্তু বলতে হবে যে, পরিবার পরিকল্পনা শুধু পথনিয়ন্ত্রণের যান্ত্রিক কাজ নয়—এর মধ্যে শিশু ও প্রসূতির সেবাও অপরিহার্য অঙ্গ। আমি আগেই বলেছি পুষ্টির জন্য আমরা কী করতে পেরেছি—কতজন শিশু ও জননীকে পরামর্শ দিতে পেরেছি,

সহায়তা করতে পেরেছি, পুষ্টিকর খাদ্য দিতে পেরেছি। আজকের অর্থনৈতিক উন্নয়নের চিন্তা নতুন করে করতে হবে। শুধু বৃদ্ধিই সব নয়—সেই বৃদ্ধিকে সামাজিক ন্যায়বিচারের ভিত্তিতে প্রসারিত করে দিতে হবে। যদি বৃদ্ধি শুধু কয়েকজন মুষ্টিমেয় শিল্পপতি আর সচ্ছল সমাজের মানুষের স্বচ্ছন্দ জীবনকে স্বচ্ছন্দতর করে তোলে তা হলে গণতান্ত্রিক পরিকল্পনা পদ্ধতির বিকৃতি ঘটবে। সমাজতন্ত্র শুধু দারিদ্র্যের বন্টন হয়ে দাঁড়াবে। তাই সমাজতান্ত্রিক অগ্রগতির পরিকল্পনা সম্পদ বৃদ্ধি করবে, আর সেই বর্ধিত সম্পদ সমাজের সমস্ত মানুষের মধ্যে বিশেষ করে যারা এতদিন বঞ্চিত হয়েছে, অবহেলিত হয়েছে তাদের মধ্যে প্রসারিত করতে হবে। সেই কাজে দ্বিধার সময় নেই, ধীরে চলার অবকাশ নেই, রুগ্ন ক্লান্তির অস্তিত্ব নেই। সমাজগঠনের কাজ আশার কাজ, বিশ্বাসের কাজ, সবল মানুষের কাজ। যে নতুন উদ্দীপনা আজ দেশের সর্বত্র সঞ্চারিত তার জন্য চাই সাহসবিস্তৃত বক্ষপট, সমর্থ দুই বাহু আর সুস্থ্য জীবন। নবজন্মের সূচনা আমরা সবাই মিলে করব—স্বাস্থ্য মন্ত্রকের ব্রত এই সূচনাকে সুস্থ্য, সবল আর সমর্থ করে তোলা।

এই কথা বলে আমি সভার সামনে ৩৬ নম্বর মুখ্য দাবির অধীন "২৮০—মেডিক্যাল" এবং "৪৮০—চিকিৎসা সম্বন্ধীয় মূলধনী ব্যয়", ৩৭ নম্বর মুখ্য দাবির অধীন "২৮১—পরিবার পরিকল্পনা এবং "৪৮১—পরিবার পরিকল্পনা খাতে মূলধনী ব্যয়" এবং ৩৮ নম্বর মুখ্য দাবির অধীন "২৮২—জনস্বাস্থ্য, স্যানিটেশন ও জল সরবরাহ" এবং "৬৮২—জনস্বাস্থ্য, স্যানিটেশন ও জল সরবরাহ সংক্রান্ত ঋণ" খাতে বরাদ্দের প্রস্তাব সমর্থনের অনুরোধ রাখছি।

**Mr. Speaker :** All the cut motions are in order and are taken as moved.

**Demand No. 36**

**Shri Pradyot Kumar Mahanti :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1/-.

**Shri Bhupal Chandra Panda :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Shri Netaipada Sarkar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Shrimati Ila Mitra :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Demand No. 38**

**Shri Saroj Roy :** sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Shri Bhupal Chandra Panda :** Sir, I beg to move that the amount of the demand be reduced by Rs. 100/-.

**Shrimati Ila Mitra :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**শ্রী সত্য ঘোষাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অজিতবাবু নিজেই বলেছেন প্রাচুর্য্য এবং দারিদ্র্যের সহঅবস্থানের কথা এবং উনি শেষের দিকে বলেছেন ম্যাজিক থেকে কি করে আসল বিজ্ঞান। সেই জন্য প্রথমে কিছু বলবার আগে ম্যাজিক এবং বিজ্ঞান কি করে সহঅবস্থান করছে সেটা তাঁর দৃষ্টি আকর্ষণ করে নিতে চাই আমার বক্তব্য শুরু করবার আগে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি লক্ষ্য করবেন একজন চক্ষু চিকিৎসক আমার কাছে এটা পাঠিয়েছেন—"সুবর্ণ সুযোগ, সুবর্ণ সুযাগ, ফ্রি চেস্ট অ্যাণ্ড আই অপারেশন অ্যাট কাকদ্বীপ। অখিল ভারতীয় চক্ষু চিকিৎসা পরিষদ। সুপ্রসিদ্ধ চক্ষু বিশেষজ্ঞ কবিরাজ ডি. সি পি শ্রীবাস্তব, এল এম এস পাটনা সি টি এস ইত্যাদি ইত্যাদি। স্থান কাকদ্বীপ বাজার বিশালাক্ষী মন্দিরের নিকটে। এর ব্যবস্থাপনায় আছেন—শ্রীপ্রাণকৃষ্ণ পাত্র (অঞ্চল প্রধান)। এর ব্যবস্থাপনার ফলে ৫ বছরের ছেলে চোখ হারিয়েছে এবং সেইসব ঔষধপত্র কি আছে তা পড়া যায় না, বোঝা যায় না। এটা কারও দোষ নয় এবং এই সহঅবস্থান এক সঙ্গে চলছে আমাদের দেশে। দেখলাম এই প্রাণকৃষ্ণ পাত্র অঞ্চল প্রধান ইনি ব্যবস্থাপনা করছে। আর এই সব তকমা, কি তকমা, কোন ইউনিভারসিটি দেয়, কারা দেয়, কোথা থেকে দেয় "সুবর্ণ সুযোগ, সুবর্ণ সুযোগ" বলে মাদুলী বিক্রি করার মতো (ডাঃ জয়নাল আবেদীন ঃ—সোভিয়েট থেকে দেয় কিনা দেখুন?) জয়নালদা তো সোভিয়েট বলতে পারলে খুশি হন। কিন্তু আমি সেইজন্য বলছি না। আমার কথাটা বলার উদ্দেশ্যও তাই নয়। তবে আমি যে কথাটা বলতে যাচ্ছিলাম, উনি বলিয়ে দিলেন—অর্থাৎ ব্যাচার্থ এবং ব্যাঙ্গার্থ এটা বুঝতে না পারা। এটা অজিতবাবুকে আমি দিয়ে দেব। উনি যদি কিছু করতে পারেন দেখবেন। (জনৈক সদস্য ঃ—এরা কি বাঙালি?) না, এরা বাঙালি নয়। এই ব্যাচার্থ এবং ব্যাঙ্গার্থের বিপদ গতকাল মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার মনে আছে, এখানে জয়নাল আবেদীন বক্তৃতা করতে উঠে বললেন রামের সুমতি পড়া আছে, অতএব রামের স্মৃতি হয়েছে। এখন রাম ১২ বছরের বালক। শরৎচন্দ্র নামের দুর্মতি ছিল এবং পরে সুমতি হয়েছিল একথা গল্পে বোঝাতে

চাননি।

[3-50 – 4-00 p.m.]

কিন্তু জয়নালদা এই সব জানেন। জেনেও বলেন। এই জন্য বলেন যে ওঁর কাছে যে কোনও একটা হাতিয়ার হলেই হত তা দিয়ে কমিউনিস্ট পার্টিকে ঠেঙ্গানো যেতে পারে। সেইজন্য আগে থেকেই বলে নিলাম। যা হোক জয়নালদা বললে দুঃখের কথা নয়। অজিত বাবু আমার বন্ধু লোক এবং আমি ডাক্তার নই, তবুও ১৯৭২ সাল থেকে এই মেডিক্যাল বাজেটে বলে আসছি যেমন উনিও ডাক্তার নন স্বাস্থ্যমন্ত্রী। উনি আমার বন্ধু লোক। সে দিন যখন ডিফেসমেন্ট সম্বন্ধে বলতে উঠেছিলেন ওয়াল রাইটিং এবং রাইটিং ওন দি ওয়াল—তা নিয়ে আমি একটা ব্যাঙ্গোক্তি করতে চেয়েছিলাম সেই সময় অজিতবাবু কন্সাইজ অক্সফোর্ড ডিক্সনারি নিয়ে তাড়া করলেন—অর্থাৎ উনি ধরেই নিলেন যে আমি এটা বুঝিনি। এই হচ্ছে মুস্কিল—এখানে এই রকম করাটা মুস্কিল—এই রকম এপিগ্রাম করা চলতে পারে না। আমি এই সব বাদ দিয়ে দিচ্ছি। আমি আজকে একেবারে বিয়ার দি ম্যাটার অ্যাজ এ ফ্যাক্ট কয়েকটি কথা বলব। আমার অজিত বাবুর সঙ্গে কোনও ঝগড়া নেই—উনি অনেক কিছু করেছেন। বরঞ্চ ওঁর প্রতি আমার খানিকটা ভালবাসা আছে। এই জন্য যে অজিত বাবুর মনে একটা ক্ষোভ আছে—সব দপ্তর বলে বাড়াও আর অজিত বাবুর দপ্তর বলে কমাও। এতে ওঁর মনে একটা ক্ষোভ আছে—সবাই বাড়াতে পারে—আর অজিতবাবু বলে কমাতে। যেমন রোগ কমাও, পরিবার কমাও সন্তান সন্ততি কমাও—সব কমিয়ে দাও। এটা আমি অজিত বাবুকে একটু ঘুরিয়ে বলতে চাই। এই ক্ষোভের কোনও কারণ নেই। আপনারও কিন্তু বাড়াও কথাটা আছে এবং সেই বাড়ানোটা একটু অন্যরকম। অর্থাৎ স্বাস্থ্য বাড়াও শ্রী বাড়াও, সৌন্দর্য বাড়াও পরিবার কল্যাণ বাড়াও—এই রকম ক্ষেত্রে বাড়াও। এবং এখানে ভারতীয় সংস্কৃতির লোক রয়েছেন জয়নালদা, ওঁকে বলি আমাদের শাস্ত্রও তাই বলে—মানুষ অমৃতস্য পুত্রা অমৃতের সন্তান। সেই মানুষের প্রার্থনা কি—তারা প্রার্থনা করে এই দুঃখের পৃথিবীতে আমরা যে অমৃতের সাধনা সেই সাধনা হল মানুষের প্রার্থনা হল আমি বলের অমৃত আধার, বীর্যের অতল সমুদ্র এবং কর্মী আশাবাদী আশাবাদী আনন্দের পুজারি। আমি প্রকৃতির কাছ থেকে সজীবতা পাই সূর্যের কাছ থেকে তেজ পাই, চন্দ্রের কাছ থেকে শ্রী পাই আমার সৌন্দর্য এ জীবনে চির অধিকারি—বার্ধক্য দূর হও, জড়তা দূর হও, অস্বাস্থ্য দূর হও। এই পার্থক্য অজিত বাবুর দপ্তরের। কাজেই সহানুভূতি ওঁর প্রতি অপরিসীম—কারণ আমি জানি এই কাজ স্বাস্থ্য দপ্তরের পক্ষে একটা করা ভয়ানক মুস্কিল। এই যে মানুষের প্রার্থনা এই প্রার্থনা পূর্ণ কেউ একা করতে পারে না। একা করা কি সম্ভব? 'হেমিওয়ে''-এর বইতে আছে—

No man is an island entirely of itself. Every man is a part of the confident piece of the man.

সুতরাং কেউই একক নন, বিচ্ছিন্ন নন, এই অজিত বাবুর দপ্তর তো নয়ই। ওঁর এমন একটা দপ্তর যে দপ্তর সবাই মিলে না লাগলে হবে না। ধরুন আমি যদি বলি, অজিতবাবু এপিগ্রাম মনে করবেন না, জয়নাল বাবু ভরসা দিয়েছেন বলেছেন চালান—এবং আমি চালিয়ে যাচ্ছি বৃক্ষকে বাদ দিয়ে অরণ্য দেখা যায়? তেমন আবার যদি দৃষ্টি অরণ্যে নিবদ্ধ থাকে তাহলে এক একটি বৃক্ষকে কি চেনা যায়? সেইজন্য অজিত বাবুর সহানুভূতি আছে অর্থাৎ ওঁর দপ্তর যদি সকলে মিলে না দেখি তাহলে হবে না। এখানে অধ্যক্ষ মহাশয় দৃষ্টিভঙ্গির কথা উঠে—আবার জয়নালদা রেগে যাবেন রাশিয়ার কথা বললে। ধরুন জনতা কি? এই যে জনস্বাস্থ্য দপ্তর এই জনটা কি? জন সমস্যা, না জন সম্পদ? এখন এই দুটি দৃষ্টিভঙ্গির দিক থেকে আলোচনা। এই যে জন যে সম্পদ তার সুস্থ্যতার পিছনে কি প্রধান বাধা? প্রধান বাধা হল দারিদ্র, অভাব। এবং তা যদি থাকে তাহলে কি করে সুস্থ্য রাখবেন সবল রাখবেন? খেতে পায় না, দু বেলা, ম্যান নিউট্রিশনে ভুগে অন্ধ হয়ে যায় হাজার হাজার ছেলে সেখানে এ ভিটামিন এ খেতে পারবে? উনি স্বাস্থ্য দপ্তর থেকে কত কি করবেন— কত আর মাল্টি ভিটামিন ক্যাপসিউল দেবেন এবং এখানে ঐ রকম বেশ দক্ষ ভাল বিখ্যাত বিশেষজ্ঞ রয়েছে তাদের অন্ধ করবার। কারণ আমরাই অন্ধ। এখানে এই কাজ যদি করতে হয় তাহলে এই যে রোগে ভোগে এই দারিদ্র্য এই যে অশিক্ষা, এর থেকে পরিত্রাণের উপায় বের করতে হবে। দুটি রাস্তা আছে। আমরা যখন সে জায়গায় যেতে চাই না তখন একটু শর্টকাট করতে চাই। যেমন অজিতবাবু করেছে এবং তিনি যেখানে শেষ করেছেন আমি সেখান থেকে শুরু করছি। সেই শর্টকাটটা কি? উনি বলেন আগে ছিল পরিবার পরিকল্পনা—এখন নাম দেওয়া হয়েছে পরিবার কল্যাণ পরিকল্পনা।

তাহলে নিশ্চয় সেটা হজম করতে হয়। পরিবারের কল্যাণ কে না চায়? সেই জন্য আগে সেটা আনুন। আগে জোর করে বলবার চেষ্টা করি অর্থনৈতিক বাধা যেহেতু ঘোচানো যায় না, অতএব মানুষের সংখ্যা যদি সীমিত করা যায় তাহলে এই অভাব দূর করা যায়, তাহলে জন স্বাস্থ্য ভাল করা যায়, তাহলে মানুষের সুস্থ্য নীরোগ জীবন আমরা যে কামনা করি সেই দিকে মানুষকে এগিয়ে নিয়ে যেতে পারি। সেই জন্য ক্রমবর্দ্ধমান জনসংখ্যা, আর সীমিত সম্পদ—এই দুই-এর মধ্যে যে বিরোধ সেই বিরোধের যে লজিক্যালি সমাধান হওয়া উচিত সেই সমাধানের পথে না গিয়ে আমরা এই ধরনের সমাধানের কথা বলি। আমি অবশ্য ফ্যামিলি প্ল্যানিং-এর বিরোধিতা করার জন্য বলছি না। অজিতবাবু জানেন আমি ওঁর সঙ্গে এক সঙ্গে মিটিং করেছি, এটা বোঝাতে হচ্ছে

বলেই বলতে হচ্ছে। অজিতবাবু একা নন, অনেক বড় বড় মানুষ এই ব্যাপারে আছেন, অনেক ভাল লোকও আছেন। ভাল লোক আছেন, অর্থনীতিবিদ, সমাজবিদও আছেন, যারা এই কথা বলেন জনসংখ্যা বৃদ্ধি আজ পৃথিবীর পক্ষে একটা সব চেয়ে বিপজ্জনক—তারাও এই প্রশ্ন তুলেছেন। আজকে তাই এটাকে ওয়ার-টাইম নেসেসিটি হিসাবে গ্রহণ করি এবং জনসংখ্যা নিরস্ত্রীকরণ করি। নিরস্ত্রীকরণ আজকের যুগের প্রধান কথা। এই তত্ত্ব পশ্চিমী সমাজতত্ত্ববিদের। এই পশ্চিমী সমাজবিদের কথা বলছি বলে ডাঃ আবেদিন সাহেব আমার দিকে তাকাচ্ছেন, ভাবছেন রাশিয়ার কথা বলব কিনা—আমি রাশিয়ার কথায় যাচ্ছি না। আমি শুধু ওকে এটুকু বলব লোক সংখ্যা বাড়ার একটা কায়দা আছে। লোক সংখ্যা এমনিতে বাড়ে না। ১,৮০০ বছর সময় লেগেছিল, খ্রিস্ট শতাব্দীর প্রথম দিক থেকে আরম্ভ করে জনসংখ্যা বাড়তে শুরু করেছিল। আপনি জানেন স্টোন এজ—প্রস্তর যুগে পৃথিবীর লোক সংখ্যা ছিল ১ লক্ষ ওয়ান মিলিয়ন। তারপর ১৮০০ সাল পর্যন্ত অপেক্ষা করতে হয়েছিল জনসংখ্যা বাড়াতে। জনসংখ্যা বাড়াও বললেই বাড়ে না তারও একটা কায়দা আছে। কাজেই জনসংখ্যা বাড়ারও আবার দুটো রকম দিক আছে। শুধু যে লোক বাড়ে তা বাড়ে না, অজিত বাবুর দপ্তর যদি সাফল্যমন্ডিত হয় তাহলেও কিন্তু জনসংখ্যা বাড়ে এই ডেথ কন্ট্রোল মেজারে—কারণ উনি অ্যান্টিবায়োটিক হেলথ মেজার, হেলথ কেয়ার বাড়িয়ে বাড়িয়ে পৌছে দিলেন, লোক মরতে পারেনি। কাজেই লোক যাতে কম মরে আমরা অবশ্য তাই চাইব—এখন এই অ্যাকসেপটেবল গোল যদি আমরা চাই তাহলে নিশ্চয় কিছু কিছু জনসংখ্যা বাড়বে। সুতরাং জনসংখ্যা বাড়লেই আতঙ্কিত হবার কারণ নেই। রাশিয়ান ইকনমিস্টদের কথা আমি বলব না, ওখানকার লোকেদের কথা বলে লাভ নেই। আমি পাশ্চাত্য দেশের লোকদের কথাই বলি—সমাজতন্ত্রবিদ কে. ডেভিস তাঁর পপুলেশন অফ ইন্ডিয়া অ্যান্ড পাকিস্তান বইতে বলছেন ১৬০০ খ্রিস্টাব্দে ভারতের লোক সংখ্যা যখন ছিল ১২ কোটি ৫০ লক্ষ তখন ইউরোপের লোক সংখ্যা ৯ কোটি ৫০ লক্ষ। ১৯৪০ খ্রিস্টাব্দে দেখা গেল ভারতের লোক সংখ্যা যা বেড়েছে ইউরোপে বেড়েছে তার দ্বিগুণ, অথচ দেখুন কৃষি এবং শিল্পের যে শ্লথগতি—এই দুই-এর অগ্রগতির হার আমাদের দেশে কম, তার ফলে আমাদের দেশে জন সম্পদ হয়ে গেছে একটা সমস্যা, আর তাদের দেশে জন সমস্যা হয়ে গেছে একটা জন সম্পদ। সুতরাং কে. ডেভিস প্রশ্ন তুলেছেন, সুড ইউ দেয়ারফোর প্ল্যান আওয়ার ফ্যামিলি অর সুড উই দেয়ারফোর প্ল্যান আওয়ার ইকনমি? কোনটার প্ল্যান করব? সুতরাং বোঝাটা ওর ঘাড়ে চাপিয়ে দেব কেন? এখানে আর একটি বিষয় বোঝার জন্য আমি অজিত বাবুকে অনুরোধ করছি। পাশ্চাত্য সমাজবিদের বই থেকে বলি—ডব্লিউ.এফ্.অগবার্ন তাঁর বইতে তিনি দেখিয়েছেন, প্রাইভেট ওনারশিপ, টেকনোলজি অ্যান্ড স্ট্যান্ডার্ড অফ জাপান, ব্রিটেন, বেলজিয়াম, নেদারল্যান্ড এই সমস্ত দেশে জনসংখ্যার

ঘনত্ব ভারতের তুলনায় অনেক বেশি, অথচ তাদের জীবনযাত্রার মান ভারতের তুলনায় অনেক উন্নত। অপর পক্ষে তিনি আবার দেখাচ্ছেন দক্ষিণ আমেরিকার বিভিন্ন দেশে জনসংখ্যার ঘনত্ব অনেক কম, তথাপি তাদের জীবন যাত্রার মান অনেক নিচু। সুতরাং জনসংখ্যার ঘনত্ব কমলেই জীবন যাত্রার মান উন্নত হবে, এই তত্ত্ব বৈজ্ঞানিক তত্ত্ব নয়। এই তত্ত্ব যে শুধু বৈজ্ঞানিক তা নয়, এই তত্ত্ব যুক্তি ভিত্তিক। প্রস্তর যুগে মানুষ গুহায় যখন বাস করত তখন হাতি মারলে হাতি খাবার লোক বেশি হয়ে যেত, টুকরো টুকরো করে কেটেও ভাগ বাটোয়ারা কম হত। তাহলে কি বলব সেই কালে লোক বেড়ে গিয়েছিল, জনসংখ্যার চাপ বেড়ে গিয়েছিল, এত লোক মিলে হাতি খেত, আর কুলোচ্ছিল না? কাজেই এই তত্ত্ব এমন কিছু তত্ত্ব নয় এখানে জোর গলায় বলতে হবে এই জিনিস ঘটেছে।

[4-00 – 4-10 p.m.]

অথচ দেখুন ইতিহাস বা বিজ্ঞান এই চ্যালেঞ্জের জবাব দিয়েছে। আমরা সেটা কেন অস্বীকার করব। ইতিহাস শিখিয়েছে পশুপালন করা শিকার করার চেয়ে ১০ গুণ বেশি উৎপাদনক্ষম, সেইজন্য মানুষ শিকার করা ছেড়ে পশুপালন করেছে। তারপর ইতিহাস প্রমাণ করেছে পশুপালন করার চেয়ে চাষ আবাদ করা ৪০০ থেকে ৬০০ গুণ বেশি উৎপাদনক্ষম, তাই আমরা চাষ আবাদে গিয়েছি। সুতরাং এই তো হল জবাব। সমস্যাটা শুধু ভোক্তাদের নয়, সমস্যা হল উৎপাদিকা শক্তিগুলির উৎকর্ষতার সমস্যা এবং এর উন্নতি সাধন করা যায়। দেখুন, পৃথিবীর সবচেয়ে উৎপাদনক্ষম, মানুষের পক্ষে সুগম ভূমির মাত্র অর্ধেক চাষ হয় বাকিটা আমরা চাষ করে বাড়াতে পারি। মানব জাতি, তার খাদ্য, কাঁচামাল, শক্তির ভান্ডার মহাসমুদ্র থেকে আহরণ করতে পারে। কয়লা, পেট্রোলিয়াম এই সমস্ত ধাতু সমূহ আধুনিক উন্নত প্রযুক্তি বিদ্যার সাহায্যে আমরা আরও উন্নত করতে পারি। আমরা সমস্ত জঞ্জালকে কাজে লাগাতে পারি, জঞ্জাল বলে আর কিছু থাকবে না। সেটা আমাদের দুটো কাজ সার্ভ করতে পারে। আমরা তা দিয়ে রাসায়নিক দ্রব্যের চাহিদা মেটাতে পারি। এসব আমরা জানি। এখন প্রশ্ন হচ্ছে, এসব আমরা করব কি না? স্যার, পশ্চিমী তাত্ত্বিকরা এসব কথা জানেন বলেই তা অস্বীকার করতে না পেরে তারা একটা নতুন তত্ত্ব আমদানি করেছেন। তারা বলছেন, এখন যে অবস্থা বর্তমান তাতে আর উৎপাদন বাড়ালে বায়ুমন্ডল দূষিত হয়ে যাবে, পৃথিবী দূষিত হয়ে যাবে। বুঝুন, কি ডায়াবলিক সমস্ত তথ্য। উৎপাদন আরও বাড়িয়ে যদি খাদ্যের অবস্থা আরও ভাল করি তাহলে বায়ুমন্ডল দূষিত হয়ে যাবে, পৃথিবীর প্রাকৃতিক সম্পদগুলি নষ্ট হয়ে যাবে। আপনারা হয়ত ওয়ার্ল্ড ডায়নামিসি, লেখক জে. ফস্টার কিম্বা হয়ত ডানিয়েল, ডেনিস মাইডস পড়েছেন,—এটা যে বই লিখেছেন লিমিটস টু গ্রোথ সেই বই-এতে এই

কথা তারা বলেছেন যে আর উৎপাদন বাড়ানো চলবে না। স্যার, যার আছে সে খুব তাড়াতাড়ি বলতে পারে যে আর উৎপাদন বাড়িও না, তারা উন্নত দেশ, তারা একথা বলতে পারে কিন্তু আমাদের দেশের ক্ষেত্রে তো এটা প্রযোজ্য নয়। তাদের দেশের উৎপাদন এমন একটা অবস্থায় এসে গিয়েছে যে তারা মনে করছে আর উৎপাদন বাড়ানো চলবে না, সেটা হলে বিপদজনক হবে, তাদের দেশের বায়ুমন্ডল দূষিত হয়ে যাবে কিন্তু আমাদের দেশের অবস্থা তো তা নয়। আমরা তো আন্ডার ডেভেলপড কান্ট্রি, আমাদের উৎপাদন এমন একটা পর্যায়ে এসে পৌছায়নি যে যার জন্য আমরা আর উৎপাদন বাড়াতে পারব না। সেই জন্য বলব, এই তত্ত্বটা মোটেই ঠিক নয়। তারা বেশি বাড়িয়ে ফেলেছে বলেই এবং তাদের জীবন যাত্রার মান অনেক উন্নত বলেই তারা এইসব কথা বলছে। তারপর স্যার, হিসাবটা কি রকম দেখুন, এর তাৎপর্যটা কি দাঁড়ায় দেখুন। আসলে মানুষ যারা আমাদের দেশে জন্মায় সেই মানুষগুলি এখানে অ্যাসেট না হয়ে ল্যায়াবিলিটি হয়ে দাঁড়ায়। মানুষকে আমরা মনেকরি সমস্যা। লোক সংখ্যা কয়েক লক্ষে সীমাবদ্ধ থাকলে আমরা মনেকরি কল্যাণ হবে। তাহলে তো প্রকৃতির সঙ্গে সংগ্রাম করে মানুষের যে অগ্রগতি সেই অগ্রগতিই ব্যাহত হয়ে যায়। এটা স্যার, জীবনমুখীতা নয়, এটা আসলে জীবন বিমুখীতার তত্ত্বে পর্যবসিত হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখন তত্ত্ব বাদ দিয়ে দেখা যাক বাস্তব সমস্যাটা কি? স্যার, পৃথিবীর লোক সংখ্যা এখন ৪শো কোটির কিছু বেশি। এই বৃদ্ধির হার দুই শতাংশ। সুতরাং আমি আপনাকে অনায়াসে বলতে পারি, বিজ্ঞান একথা বলে যে এইভাবে যদি বাড়ে তাহলে সে বাড়বে আর ১০ বছর, তারপর আর এইভাবে বাড়বে না। একবিংশ শতাব্দীর শেষ ভাগে পৃথিবীর জনসংখ্যা এক হাজার থেকে ১,২০০ কোটির মধ্যে সীমাবদ্ধ হবে, স্টেবেল হবে।

এর বেশি বাড়তে পারে না। এবং আপনি জানেন, এদের খাবার যোগাবার অবস্থা পৃথিবীর আছে। ১৯৭৪ সালে বুখারেস্টে বিশ্ব জনসংখ্যার যে সম্মেলন হয়েছিল সেখানে অংশ গ্রহণকারী পন্ডিতরা একথা বলেছেন আজেকর দিনে কর্ষণযোগ্য ভূমি যেটা আছে তাতে ৬০ হাজার ৬০০ কোটি মানুষের খাবার পাওয়া যাবে এবং পৃথিবীর লোক সংখ্যা হাজার থেকে ১২শত কোটিতে গিয়ে থাকবে। এটা হচ্ছে বিজ্ঞান সম্মত। কাজেই লোক সংখ্যা কিছু বেড়ে গেলেও এত ভয় পাবার কোনও কারণ নেই, এত আতঙ্কিত হবার কারণ নেই। সেজন্য একমাত্র প্রশ্ন হতে পারে এই পরিমাণ উৎপাদন বাড়াবার জন্য, এই যে অর্থ, এই বিপুল পরিমাণ অর্থ কোথা থেকে পাওয়া যাবে—এই প্রশ্ন উঠতে পারে? কাজেই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই ব্যাপারে আর বিশেষ কথায় যাব না, আমার অন্য কথায় আসতে হবে। আমি শুধু একথা বলব, প্রতি বছর পৃথিবীতে অস্ত্র সজ্জায় প্রতিযোগিতায় প্রায় ২৫ হাজার কোটি ডলার খরচ করা হয়। সুতরাং এই অস্ত্র সজ্জার প্রতিযোগিতা যদি বন্ধ করা যায়, যদি শান্তির গ্যারান্টি করা যায় তাহলে এই জিনিসটা

এই বিপুল পরিমাণ অর্থ উৎপাদনের কাজে ব্যবহার করতে পারা যাবে। তার ফলে মানব সমাজের সুন্দর ফুলগুলি বিকশিত হয়ে উঠবে। তখন জনসাধারণকে আর অরণ্য বলে মনে হবে না। জন অরণ্য নয়, জন বাগীচা আমরা তৈরি করতে পারব যাতে মানব সমাজের ফুলেরা বিকশিত হবে। এই দৃষ্টিভঙ্গি নিয়ে আমি আলোচনা করতে চাচ্ছি। নিছক ফ্যামিলি প্ল্যানিং-এর কথা বলার জন্য নয়। আর একটা কথা অজিত বাবুকে ভাবতে বলি, জন সংখ্যা বৃদ্ধির কোনও ইউনিভারসাল ল নেই, থাকতে পারে না। ধরুন যখন এই শতাব্দীর প্রথম ভাগে—আপনি নিশ্চয়ই জানেন, অপটিমাস থিয়োরি অফ পপুলেশন-এর কথা। অধ্যাপক ম্যাথুস-এর কথা এটা আপনি জানেন না তা নয়। তারা কিন্তু তখন পপুলেশন গ্রোথ আন-ডিজারেবল বলে মনে করেননি। তারপর এটাও আপনি জানেন. ১৯৩০ সালের ট্রানজিশন পিরিয়ড-এর কথা। তার সঙ্গে জড়িত বড় বড় নাম, থমসন সাহেবের মতো বড় বড় সাহেবের নাম। তারা দেখিয়েছেন, জন্ম এবং মৃত্যু ২টোই বাড়ে উন্নয়নশীল দেশে, একটা নয়। জন্মও বাড়ে এবং মৃত্যুও বাড়ে। বাড়ে তার কারণ হচ্ছে, লো প্রডাক্টিভিটি তার কারণ হচ্ছে, Dependence an agriculture, elementary stage of production, under development of transport, poor sanitary condition, poor diet and absence of preventive health measures এর জন্য দুটোই বাড়ে। জনসংখ্যাও বাড়ে আবার মৃত্যু সংখ্যাও বাড়ে। এর ফলে আলটিমেটলি কি দাঁড়ায়? বার্থ রেট যখন হয় ফন্টি পার ওয়ান থাউজেন্ড ডেথ রেট তখন হয় থার্টি ফাইভ পার ওয়ান থাউজেন্ড গড়ে এর বেশি বৃদ্ধি হয় না এবং এর বেশি বৃদ্ধি হতে পারে না। সুতরাং জনসংখ্যা একটা জায়গায় দাঁড়িয়ে যাবে এবং আপনি যে দপ্তরের মন্ত্রী সেই দপ্তরের যে কাজ করছেন বা করবার চেষ্টা করছেন, আমি আশা করব সেখানকার ডেথ রেটও আরও কমবে এবং নেমে অ্যাডভান্স সেঞ্চুরি যে ডেথ রেট তাতে পৌছাবে। তাই যদি পৌছায় তখন দেখা যাবে জন্মহারও ইনক্রিজিং আরবানিজেশন যদি হয় মানুষের নগর কেন্দ্রিকতা যদি বাড়ে তাহলে দেখা যাবে জন্মহার হাজার থেকে কমে আসবে এবং ১৭ হবে। এবং মৃত্যু হারও কম হবে হাজারে ৯। সুতরাং জনসাধারণকে এত ভয় করবার কোনও কারণ থাকবে না, তখন জনতা এত সমস্যা বলে মনে হবে না। এই পৃথিবীতে। সুতরাং, জনসংখ্যা বৃদ্ধির ৩টি স্টেজ আছে। একটা হচ্ছে, স্লো পপুলেশন গ্রোথ, আর একটা হচ্ছে, র‍্যাপিড পপুলেশন গ্রোথ স্টেজ, আর তৃতীয়টি হচ্ছে, ডিক্লাইং পপুলেশন গ্রোথ আর একটা স্টেজ অর্থাৎ নেগেশন অফ দি নেগেশেন আমরা করি তাহলে ঐ সিনথেসিন-এ গিয়ে পৌছাব, স্টেবল পপুলেশন গ্রোথ যেজন্য আপনাকে বলছি, আপনি জানেন যে শিল্পোন্নত দেশের অলরেডি প্রথম ২টা স্টেজ পেরিয়েছে। তারা তৃতীয় স্টেজ আছে। আমরা উন্নয়নশীল দেশ আমরা দ্বিতীয় স্টেজ আছি বলে এত ভয় মনে হচ্ছে। আমাদের জাতি হল দ্বিতীয় স্টেজ থেকে তৃতীয়

স্টেজ-এর দিকে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আমরা ভরসা করব কার উপর? দ্যাট হোয়াট ইস ডিক্লাইং অর দ্যাট হোয়াট ইস গ্রোয়িং? সুতরাং আমরা উন্নতশীল দেশ, আমরা উন্নতি করছি এবং উন্নতি করব। আমাদের এখানে অনগ্রসরতা দূর করার জন্য টুয়ান্টি পয়েন্ট প্রোগ্রাম ইম্প্লিমেন্ট করব এবং যদি করি আমরা অগ্রসরতা লাভ করতে পারি তাহলে আমরা ঐ তৃতীয় স্তরের দিকে যাব। এখন থেকে এত আতঙ্কিত বোধ করব কেন? কাজেই একথাটা ওঁনাকে ভাবতে বলি। তখন সেকথা বলছিলাম যে পৃথিবীর পপুলেশন যদি ২ হাজার কোটিতে দাঁড়ায় তাহলে পৃথিবীতে যে ৬ হাজার ৬০০ কোটি লোককে দেবার মতো খাবার আছে তাকে এত কৃপণা তাকে এত দীনা মনে করার কোনও কারণ নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয় যুগ তো এগিয়ে যাচ্ছে। আমি একটা প্লাটো এরিস্টটোল-এর যুগের কথা বলি। প্লাটো মনে করতেন পপুলেশন-এর সাইজ হবে ছোট। কারণ তার সামনে নজির ছিল গ্রীসের ছোট ছোট নগর, রাজ্য বা সিটি স্টেট। কাজেই তিনি মনে করতেন থপটিমাস সাইজ হল ৫ হাজার ৪০ এবং হাইয়েস্ট থিওরী অনুসারে তিনি মনে করতেন এই ৫ হাজার ৪০ কে ভাল করা যায়। সুতরাং সেটা তা ব্লক ডেটেড। তেমনি আপনাকে একথাও ভাবতে বলব, ১৭৯৮ ম্যাথুস-এর সে থিওরী, সেই ম্যাথুস অলসো লুক এ ফ্লস স্টেপ তার তথ্য সত্য বলে প্রমাণিত হয়নি। তার এই সুইনিং জেনারেশন লোকে ভ্রান্ত বলে বলেছে। এবং এটা প্রমাণিত হয়ে গেছে সমস্ত অগ্রসর দেশে জন্ম হার কমছে। সুতরাং তার এই তথ্য ঠিক নয়। এবং মৃত্যু হারও অগ্রসর দেশে কমছে। সুতরাং যে কথা বললাম ইম্প্রুভমেন্ট অফ মেডিক্যাল ফ্যাসিলিটিস—কাজেই ভাববার কোনও কারণ নেই।

[4-10 – 4-20 p.m.]

কাজেই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অজিত বাবুকে এই কথা বলব Source of over population is not polce found in man's bictogical power of production. তার ভিতর আপনি সোর্স অফ ওভার পপুলেশন খুঁজবেন না। এই বিষয়ে আর একটা শেষ এক্সপার্ট কমিটির তথ্য দেখাচ্ছি, যারা মার্জিন অফ এরার মেনে নিয়ে এই কথা বলেছেন, ১৯৬১ থেকে ১৯৬৬ পর্যন্ত জেনারেল ফার্টিলিটি রেট ১৯৫, বার্থ রেট ৪১.০, ডেথ রেট ১৭.২ রেট অফ গ্রোথ ২৩.৮। তেমনি দেখুন ১৯৬৬ সাল থেকে ১৯৭১ সাল, ফার্টিলিটি রেট ১৮৫, বার্থ রেট ৩৮.৬, ডেথ রেট ১৪.০, রেট অফ গ্রোথ হল ২৪.৬। ১৯৭১ সাল থেকে ১৯৭৬ সাল পর্যন্ত ফার্টিলিটি রেট ১৬৭, বার্থ রেট ৩৫.১, ডেথ রেট ১১.৩, রেট অফ গ্রোথ ২৩.৮ এবং ১৯৭৬ থেকে ৮১ ফার্টিলিটি রেট ১৩৩, বার্থ রেট ২৮.৭, ডেথ রেট ৯.২, রেট অফ গ্রোথ ১৯.৫, লক্ষ্য করে দেখুন স্যার, এটা কমছে। এটা এখানকারই এক্সপার্ট কমিটির তথ্য, এই তথ্যের কথাই বলছিলাম। সেইজন্য

আমি উল্টো কথা বলব, আজকে এটা ভাবুন এবং ঐ তথ্যটা ভুলে যান যে Rupes 50 spent on family planning has the same effect as Rs. 500/- past for economic development. এই তথ্য ভুলে গিয়ে এটা করুন। এবং এটা না হলে কিছু হবে না। আপনি মনে রাখবার চেষ্টা করুন, যে শিশু জন্মায়, সে শুধু তার খাবার একটা মস্ত হাঁ নিয়ে জন্মায় না, শ্রম করবার জন্য দুটো উন্মুখ হাত নিয়েও তারা জন্মায়, এই কথা মনে রাখবার চেষ্টা করুন। চাষী যখন তার সবল হাত দিয়ে লাঙ্গলের ফলাটা চালিয়ে দেয় তখন তার দেহের রক্ত ঘাম হয়ে ঝরে পড়ে ঠিকই, কিন্তু সে জানে ঐ রক্ত শত গুণ হয়ে ফিরে আসবে তার দেবে, তার সন্তান সন্ততির দেহে, তাই সে ভরসা পায়, তাই সে আনন্দ পায়। সেই জন্য এই কথাটা মনে করুন, কাব্য নয়, এপিগ্রাম নয়, এই কথা বোঝবার চেষ্টা করুন, "নর দিল ক্ষুধা, নারী দিল সুধা, সেই ক্ষুধায় সুধায় মিলে জন্ম লভিছে মহামানবের মহাশক্তি তিলে তিলে এই কথা বুঝুন। পৃথিবীর ক্ষেত্রেও এই কথা সত্য, নর বহে জল, নারী বহে জল, সেই জল মিলি মিশে ফসল হইয়া ফলিয়া উঠিল সোনালী ধানের শীষে" সুতরাং এটাও বোঝবার চেষ্টা করুন। শুধু মানুষকে দেবেন না। আমি আর একটা বিষয়ে অনুরোধ করব, যদিও আমি ফ্যামিলি প্ল্যানিং এর বিরোধিতা করবার জন্য বলিনি, এই তত্ত্বটা বোঝাবার জন্য বলেছি, এর উপর এমফ্যাসিস করা হয়েছে, তার জন্য বলেছি এবং আমি ওঁকে তথাপি এই কথা বলব, যদি ফ্যামিলি প্ল্যানিং আপনাকে করতে হয়, আপনাকে অন্য জিনিস ভাবতে হবে। আমরা শুনেছি, সত্য কি মিথ্যা জানি না, বাধ্যতামূলক বন্ধ্যাকরণের কথা ভাবা হচ্ছে। আমি আপনাকে বলব, তার চেয়ে আগে ভাবুন মেকানিজম গড়ে তোলা, যে মেকানিজমে কম্পালসারি ফ্রি ডিস্ট্রিবিউশন অফ কনট্রাসেপটিভ বাড়িতে বাড়িতে পৌঁছে দিতে পারব। সেই ব্যবস্থা করুন, যাতে মাদারদের কাছে গিয়ে পৌঁছে দিতে পারব। সেই মোটিভেশন যাতে তৈরি করতে পারা যায় সেটা ভাবুন। আগে পোস্ট অফিস মারফৎ কুইনিন বিলি করা হত, এখন এটা করা যায় কি না জানি না। এটা আপনাকে আমি বলব বেয়ার ফুটেড ডক্টর্সদের কথা উঠেছে, কেউ রাগ করবেন না সেভেন ল্যাক আর্মি অফ কোয়াক ডক্টর আমাদের আছে, এই ৭ লক্ষ কোয়াক ডাক্তারের বাহিনীকে যদি এই কাজে নিয়োজিত করতে পারেন, তারা আর বেকার থাকবেন না, রুজি রোজগার থাকবে, এটা ভেবে দেখতে পারেন, তারা চোখের চিকিৎসা না করে, এই কাজে যাতে নিয়োজিত হতে পারে তার ব্যবস্থা করুন। এই সঙ্গে আর একটা কথা বলছি, আপনি মেডিক্যাল টার্মিনেশন অফ প্রেগনেন্সির কথা বলেছেন, আপনাকে আমি অনুরোধ করব, এটা এমন ব্যবস্থা করুন যে আইদার অফ দি কপ্ল, যে কেউ গিয়ে বললেই যেন হয়। উভয়কেই বলতে হবে, এই জিনিস যেন না হয়। দুজনের মধ্যে একজন গিয়ে বললেই যেন এটা করা যায়। কিন্তু তার চেয়ে বড় কথা হচ্ছে বেডের জন্য কি করেছেন? যেখানে হাসপাতালে

একটা বেডে তিনজন মাকে শুয়ে থাকতে হয় সেখানে আপনি এম.টি.পি. করাবেন কি করে? যদি না আপনি ওয়ার টাইম এমার্জেন্সি হিসাবে ট্রিট করে, যেমন বলেছেন হাসপাতালে হাসপাতালে অন্তত ফাইভ টু টেন পারসেন্ট অফ দি বেড রিজার্ভ করে না রাখেন এম.টি.পি.-র জন্য, অ্যাট লিস্ট ফর টু ইয়ার্স, এই যদি না করেন তাহলে আপনি পারবেন না। সেই জন্য এটা না করে ফার্টিলিটি এজ এর বাইরে কিছু লোককে ধরে নিয়ে আসবে পয়সার জন্য, পয়সা আদায় করল, অপারেশন করল, মিথ্যা মিথ্যা কি করল জানি না এবং তার ফলে কলোজ্যাল ওয়েস্টেজ অফ গভর্নমেন্ট যা হচ্ছে, তা আপনি বন্ধ করবেন কি করে। তার একটা অনুরোধ করব, আমি যেটা আগেও বলেছি, এটা খুব ভেবে দেখার দরকার আছে, আপনাদের এই বিজ্ঞাপন এমন সব জায়গায় লাগানো হয় এবং কিছু মনে করবেন না, এই বিজ্ঞাপন অনেক সময় অশ্লীলতার বর্ডার লাইন ঘেসে চলে যায়। সেটা একটু বন্ধ করলে ভাল হয় না? প্রত্যেক সময় রেডিওতে, বাজারে, হাটে ঘাটে আবার কি কেউ যাত্রা করলে, থিয়েটার করলে, এমন প্রচারের কায়দা, অনবরত ছেলেরা শুনতে পাচ্ছে যে তারা অবাঞ্ছিত, তাদের কেউ চায় না, তারা আন-ডেজায়ারেবল এবং এই শুনে শুনে তাদের মনে হীনমনতা ডেভেলপ করছে। একটি আর দুটি এই জিনিস করে করে এমন করে তুলেছেন যে এই ছেলেগুলো নিজেদের আন-ডিজায়ারেবল বলে মনে করছে, এই জিনিসটা কমাবার চেষ্টা করুন। এই সূত্রে আমি একটা কথা বলি—সে সময় এটা আমরা বলেছিলাম, আপনি উদ্দেশ্যটা বুঝতে পেরেছেন, আপনি বক্তৃতা দেবার সময় ইচ্ছে করলে জবাব দিতে পারেন, নাও পারেন, তার জন্য আমার উৎসাহ নেই। কিন্তু আমি ভাবতে বলছি, এটাকে সর্ব রোগ হর করবেন না, উল্টে এটাকে সামনে রেখে দেবেন। এই সঙ্গে যেমন ধরুন জনস্বাস্থ্য করবেন, কি করে করা যাবে আমাদের দেশে জনস্বাস্থ্য? ধরুন ইন্ডাস্ট্রিয়াল বেল্টে, শিল্প নগরীতে স্বাস্থ্য করবেন, কি করে করবেন? এই যে এনভায়ারনমেন্টাল হ্যাজার্ডস, এই যে পারিপার্শ্বিক দুর্দশা, এটা কি দেখুন—আপনি আমেরিকান প্রবাদ বাক্যের কথা জানেন, এখানকার সংবাদপত্রেও সেটা চালু হয়েছে—কলকাতায়, টুয়েন্টি সিগারেটস-এ ডে ইনটু টেন ইয়ারস ইজ ক্যান্সার লাংস। এই ধরুন টুয়েন্টি সিগারেটস এ ডে ইনটু টেন ইয়ারস ইজ ক্যান্সার লাংস, এই যদি সত্য হয় তাহলে আপনি কি এই কথা স্বীকার করবেন যে, আমরা যারা সিগারেট বিড়ি খাই না তারাও কিন্তু দৈনিক কলকাতা শহরে বাসকালে টেন সিগারেটস এ ডে খেতে বাধ্য হচ্ছি। মানে সেই ধোয়া আমাদের মধ্যে যাচ্ছে সুতরাং ক্যান্সার লাংসের দিকে আমরা যাচ্ছি এবং আপনার সমস্ত ইস্টার্ন জোনের জন্য একটি ক্যান্সার হসপিটাল, আপনার সমস্ত সদিচ্ছা সত্ত্বেও সে আমাদের সঙ্গে মোকাবিলা করতে পারবে না। এর সঙ্গে ধরুন ১,২০০ স্টেট বাস, তারা সব সময় ডিজেল ছড়াচ্ছে, তারা যদি দৈনিক ৭/৮ ঘন্টা চলে তাহলে কি পরিমাণে কলকাতার বাতাসকে দূষিত করতে

পারে তা একটু কল্পনা করে দেখুন। তারপর ভাবুন টালার ট্যাঙ্ক ১০০ বছর ধরে ধোয়া উড়িয়ে চলেছে, তার সঙ্গে ধরুন প্রাইভেট বাসের যে সমস্ত ধোয়া ছড়াছি এবং তার সঙ্গে কোল ইঞ্জিনের সান্টিং এই সব মিলিয়ে পরিমন্ডলকে কিভাবে দূষিত করছে। এই এনভায়ারনমেন্টাল হ্যাজার্ডস যদি দূর করতে না পারি তাহলে জনস্বাস্থ্যকে কি ভাল করতে পারব? সেই জিনিস কি পারা যাবে? এই সঙ্গে আপনাকে আমি বলছি ইন্ডাস্ট্রিয়াল পলিউশন চেক করবার জন্য। ১৮৮২ সালে যা তৈরি হয়েছিল তারপর থেকে এই ৯৪ বছর বেড়ে গেছে, সেই কলকাতার অনেক শ্রীবৃদ্ধি ঘটেছে, সেই কলকাতা অনেক বড় হয়েছে এবং ফলে তার হ্যাজার্ড আরও অনেক বেড়েছে। এর জন্য কি করা যায় এবং এই যে একটা সামাজিক সমস্যা, এই সামাজিক সমস্যার যদি আমরা মোকাবিলা করতে না পারি সকলে মিলে—এটা একজনের ব্যাপার নয়, একটা দপ্তরের ব্যাপার নয় তাহলে আপনি এর থেকে কি করে আমাদের পেতে পারেন? তেমনি ধরুন গ্রামীণ স্বাস্থ্যের কথা, হাসপাতাল আছে, আপনি বেড বাড়াচ্ছেন, কিন্তু আপনি বেড বাড়াচ্ছেন, সকলে মিলে রোগ বাড়াচ্ছি তার কি করা যাবে? ধরুন আপনি কলেরার টিকা দেবেন, এধারে জলের কোনও ব্যবস্থা নেই, আপনি কলেরা বন্ধ করবেন, আমাদের কলেরার জায়গায় পেটের অসুখ হবে, আমাশা হবে, কঠিন পেটের অসুখ হয়ে যাবে, যাকে আমরা কলেরা মনে করব, ডাক্তারখানায় গেলে, হাসপাতালে গেলে, তারা গ্যাস্ট্রো-এন্টারোটাইসিস নাম বলে দেবে এবং বিরাট চিকিৎসা করবে। কিন্তু এতে আমাদের হবে কি? জল যদি আমরা দিতে না পারি, আরও ভালভাবে বলতে হয় অ্যামিবেসিস দূর করতে পারবেন? কত এন্টারকুইনাল, কত ম্যাক্সাফর্ম আপনার হাসপাতালে বিলি করবেন আমি জানি না। আমাদের দেশে ধরুন ৭০০ থেকে ৮০০ ডাক্তার তৈরি হচ্ছে বছরে, আপনি ডাক্তার পাঠাচ্ছেন, তা সত্ত্বেও ডাক্তারের অভাব আছে—গতবার এই বিতর্কে আমি সেকথা বলেছিলাম, তার উত্তর আপনি দেবেন যে ডাক্তাররা মফস্বল যেতে চায় না। কিন্তু যেতে চায় না কেন, তাদের নিশ্চয়ই অসুবিধা আছে এবং সে সম্বন্ধে আমি গতবার আলোচনা করেছি, এবারে আর করতে চাই না। কারণ নিশ্চয়ই ডাক্তার সদস্য কয়েকজন যারা আছেন, তাঁরা বলবেন। আমি কিন্তু একটা কথা বলব পুরুত পাঠালেই পূজা হয় না, পুরুত গেলেই পূজা হয় না। পূজা করবার জন্য আরও কিছু জিনিস দরকার। তেমনি ডাক্তার গেলেই চিকিৎসা হবে না, তার জন্য আরও কিছু জিনিস দরকার। আপনাকে আমি সত্যিই বলছি, ইউথ অনেস্ট কনভিকশন, আপনি এত হাসপাতাল করেছেন, কিন্তু আমাদের যাওয়া বিপদ, একথা আমি আপনাকে গতবারও বলেছিলাম—এরা গেলেই করে কি, যেমন পোস্ট অফিস বলে এই ঠিকানা নেই, রিডাইরেক্ট করে, আর এখানে পৌছলেই বলে—একটা প্রাইমারি হেলথ সেন্টারে একবার গেলাম, হাতে একটু লেগেছে, সঙ্গে সঙ্গে তারা করল কি, না, রেফার্ড টু সদর হসপিটাল, সদর হসপিটাল মেদিনীপুরে

পৌঁছলাম, সেখানে দিন কতক থাকার পর, তারা বলল রেফার্ড টু কলকাতা, কলকাতা যদি আমি কায়দা কানুন করে আসতে না পারি, সাধারণ লোক যদি হই তাহলে তো আলটিমেটলি রেফার্ড টু কোনও একটা ঘাট, যেখানে থেকে ফেরার কোনও অবকাশই নেই, দেয়ার ইজ নো পয়েন্ট অফ রিটার্ন। এই রকম অবস্থা আমাদের হয়। তেমনি ধরুন মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মুস্কিল হয়, দেখুন হাসপাতাল আছে, ডাক্তার আছে, একটি প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে দেখুন ৩ জন কি, ৫ জন ডাক্তার আছেন—আছেন তো জন, কারণ তিন জন কখনওই থাকেন না, সে যে কোনও কারণেই হোক নেই, ছুটি নিয়েছে বা অন্য কোনও কারণেই হোক আসে নি, এদিকে লাইন দিয়ে দাঁড়িয়ে গেছে সকাল থেকে ৬০০ থেকে ৮০০ রোগী এবং তারা ফ্রাকশন অফ এ সেকেন্ড পায় না, তাদের রোগ ইনফিনিটেসিমাল পায় না, তাদের রোগের চিকিৎসা হয়। গতবার আমরা ঠাট্টা করে বলেছিলাম কি দরকার আমাদের এত বাজেটে, এত চেষ্টায় সেই সিঙ্কোনা, কুইনাইন, হাজমি, স্যালাইন আর আইডিন, আমাদের রোগ ভাল করবার ইহারাই সমীচীন। এই যে সেই মিক্স অ্যালকালিন, মিক্স কারমিনেটিভ, এক্সপেক্টোরেন্ট, যাতে সোডিবাইকার্ব আছে আমরা জানি না পাওয়া যায় কিনা, আমরা জানি না সেই একই জিনিস আছে, জ্বর আপনার কাঁপ দিয়ে আসে, ঘাম দিয়ে ছাড়ে, ঘন্টা-কতক থাকে, তাতে আমরা জানি এর নাম ম্যালেরিয়া। তারা কিন্তু বলেছেন ম্যালেরিয়া নয়, কিন্তু যতক্ষণ কোথাও থেকে জুটিয়ে কুইনাইন খাচ্ছি জ্বর কিন্তু যায় না যতই চিকিৎসা করুন। অথচ শোনা যায় ম্যালেরিয়া নাই এবং আজকে অ্যান্টি ম্যালেরিয়া ড্রাগ নেই, বাজারে পাওয়া যায় না।

[4-20 – 4-30 p.m.]

সুতরাং ঔষধের আপনি কি করবেন? এরকম অনেক জিনিস আছে। যক্ষ্মা কমেছে এবং এখন এর চিকিৎসা ঘরেই করানো যায়। কিন্তু মুস্কিল হচ্ছে যক্ষ্মা এখন যক্ষ্মা নয়। যুক্তফ্রন্ট সরকার যেমন ঘেরাও-এর কথা বলতেন, সেইরকম যক্ষ্মা আমাদের ঘিরে রেখেছে। অর্থাৎ প্রত্যেকের বুক যক্ষ্মায় ভরা। সুতরাং ম্যালনিউট্রিশন দূর না করতে পারলে কি হবে।গতকাল একজন চিকিৎসক আমায় বললেন যক্ষ্মা এখন না কি ম্যালনিউট্রিশন নয় এবং এর একটা থিওরী বার হয়েছে ইট ইজ নট ডিউ টু ম্যালনিউট্রিশন না হলেও যক্ষ্মা নয়। স্বয়ং কবি কীটসকেও এই যক্ষ্মা বলি হতে হয়েছিল। যক্ষ্মায় বেশি রক্ত ক্ষয়। সেজন্য ব্লাড লেটিং খাওয়ানো হয়। সেজন্য কবিকে ঘোড়ায় চড়ে কয়েক মাইল ছোটান হত রক্ত বার করার জন্য। এখন এই থিওরী পরিবর্তন হয়েছে। তারপর স্মল পক্স-এর কথা বলব। স্মল পক্স ইরাডিকেশন হয়েছে। আপনারা পোস্টার দিয়েছেন গুটি বসন্তের খবর দিলে হাজার টাকা পুরস্কার। এখন কি ইনোডিউলেশন এর কথা ভাবছেন? ২/৩ বছর এটা চালু না রাখলে এপিডেমিক ফরম-এ আবার হয়ত ব্রেক করবে। এখন

প্রশ্ন হচ্ছে কারা ওই কাজ করবে। এই কাজ সরকারি ভাবে করতে হবে বাড়ি বাড়ি গিয়ে। প্রত্যেকবার ওই বাজেটের সময় দেখি কোয়াক ডাক্তাররা একটা অ্যাশোসিয়েশন তারা কাগজে বিবৃতি দিচ্ছে সরকার তাদের কথা সহানুভূতির সঙ্গে বিবেচনা করছেন এবং তাদের স্বীকৃতি দেবার কথা ভাবছেন। তাদের জন্য কি করবেন জানি না। তবে এইরকম ডাক্তার আমাদের দেশে অভাব নেই। এরা চিরকালই এইরকমভাবে ডাক্তারি করে যাচ্ছেন। আমাদের দেশে শীতলা, মনসা ভাল চিকিৎসা করেন। বসন্ত রায় ভাল চিকিৎসক তাঁর কাছে বাত-বত্যাদির জন্য যেতে হয়। এছাড়া যার নেই কোনও গতি, তার আছে হোমিওপ্যাথি। হোমিওপ্যাথির নিন্দা করার আমার ইচ্ছা নেই। এই সাইট্রিসরা বিতর্কের মধ্যে যায় না। গ্রামে কি হোমিওপ্যাথি নেই। প্রত্যেকের ঘরে একটা করে বাক্স আছে যার মধ্যে ৩০টি পলিক্লিনিক আছে, মহেশ ভট্টাচার্যের বায়োকেমিক চিকিৎসা আছে এবং এন.সি. ঘোষের কম্পারোটিভ মেটেরিয়া মেডিক্স আছে। এঁরা যে কোনও রোগ সারাতে পারেন এবং এই কাজ করেও যাচ্ছেন। সুতরাং দ্যাট ইজ এ সেপারেট সাইট্রিস পারসিসটেন্ট ব্লিডিং হচ্ছে আফটার উইথ এক্সট্রাকুন ফনপশার দাও। কিন্তু দিস ইজ নট হোমিওপ্যাথি। হোমিওপ্যাথি হচ্ছে টোটালিটি অফ সিমটাম এবং এই হচ্ছে ট্রিট দ্যা পেসেন্ট নট দ্যা সিটিজেন এটা একটা সিম্পিল প্রসেস নয়। একটা রুগীর কি ক্যারেকটারিক্স তার সমস্ত হিস্টরি ইত্যাদি গ্রহণ করে চিকিৎসা করেত ৩/৪ জিন লাগে। ডাঃ যূনাল বলতেন তাঁর একটা পেসেন্ট দেখতে ৭ দিন সময় লাগে। সুতরাং এটা একটা রিয়েলি সাইন্টিফিক ওয়েতে চিকিৎসা করা হয়। একটা রুগীকে দেখে যদি মনে হয় তার নিমোনিয়া হয়েছে অ্যালোপ্যাথিক কম্পাউন্ডার তাকে পেনিসিলিন দেয়। হোমিওপ্যাথিক ডাক্তারও তাকে ঐসব ঔষধ দিয়ে দিচ্ছে। এইরকম চিকিৎসকও আছে এবং চিকিৎসা চলছে। সেজন্য বলছি ৭ লক্ষ যে বেয়ার-ফুটেড ডাক্তার আছে তাকে বেকার করার দরকার-নেই। তাকে জীবিকার্জনের একটা ব্যবস্থা করুন। সেজন্য বলছি ওদের একটা রেজিস্ট্রিভুক্ত করুন। একটা প্রপার স্ক্রিনিং করুন এবং কে কোন কাজে উপযুক্ত সেই মতো তাদের কাজে লাগান। অতএব যে কাজের উপযুক্ত তাকে সেই কাজে নিয়োজিত করা হোক এবং সেই কাজে নিয়োগ করলে দেখবেন ওরা বেকার হবে না, ওরা পয়সা পাবে, অধিকন্তু আমাদের যে কাজগুলি করাতে চাই মোটিভেশনের কাজ, অন্যান্য হেলথ কেয়ারের কাজ সেই কাজগুলি ওদের দিয়ে করাতে পারব। এটা একটু ভেবে দেখবেন। এদের জন্য মাঝে রিফ্রেসার কোর্স করা, সরকার থেকে তার ব্যবস্থা করা, দরকার হলে ডাক্তার বাবুদের যে অ্যাশোসিয়েশন আছে আপনি প্রয়োজন মনে করলে তাদের সাহায্য নিতে পারেন কিংবা নিজেরা এই জিনিস করতে পারেন, এটা করলে ভাল হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু খানি সামান্য ম্যালেরিয়ার কথা বলা উচিত। আমি অজিত বাবুকে একটা টেলিগ্রাম করেছিলাম যে অজিতবাবু, ভয়ানক মশা বেড়েছে। অজিতবাবু সঙ্গে সঙ্গে

এ্যাকশন নিলেন, একজন ভদ্রলোককে পাঠিয়ে দিলেন। যে ভদ্রলোক গেলেন তিনি ছুটে এসে বললেন এম.এল.এ.-র বাড়ি কোথায় বলুন তো, আমি কিছু বোঝার আগেই তিনি আমার বাড়িতে এক পিচকিরি ডি.ডি.টি. ছড়িয়ে দিয়েই অ্যাট ওয়ানস কাট। আমি অজিত বাবুকে বলি এম.এল.এ.-র বাড়িতে এক পিচকিরি ডি.ডি.টি. দিলেই মশা মরে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্যার রোনাল্ডরস মারা গেছেন, ফলে সব ফর্মুলা বাতিল হয়ে গেছে এবং অজিত বাবুর সমস্ত চেষ্টা সত্ত্বেও মাথুস ডারউইন সবাইকে অস্বীকার করে মশা দিব্বি বেড়ে চলেছে। ওদের কোনও প্ল্যানিং করবার ক্ষমতা নেই। সুতরাং এই যে মশা বাড়ছে মশা মারতে কামান না দাগলেও অন্তত এটা করুন যাতে মশা কম জন্মায়। তার জন্য আমি আপনাকে বলছি ডি.ডি.টি.-র কি ডি.ডি.টি. নেই, ডি.ডি.টি.-র ব্যবহার হয় অন্য কারণে। কি মজার খবর দেখুন পেস্টিসাইডে ডি.ডি.টি., ডি.ডি.টি. ইনসেক্টিসাইডে, ডি.ডি.টি. মশা মারবার জন্য, নয়, ডি.ডি.টি. আলুর বীজানু মারবার জন্য। এই তো গেল ডি.ডি.টি. তারপরে ম্যালেরিয়া অয়েল সেটাও বাজারে নেই, যেটুকু আছে তাতে ভেজাল, বাকিটুকু লুবরিকেটিং অয়েল হিসাবে ব্যবহৃত হচ্ছে। মশা মারবে কে? তারপর কলকাতায় এই যে সার্কেস ডেন, কলকাতায় এই যে ২২/২৩ হাজার স্যানিটারি ট্যাঙ্ক, এইসব যে জঞ্জাল, কলকাতায় এই যে ডোবা খাল এরা যদি বহাল তবিয়তে নবাবি আমল থেকে বিরাজমান থাকে তাহলে মশাকে কে মারে? মশা মারবার কোনও উপায় নেই, মশা ক্রমশ বৃদ্ধি পাবে। তারপর শুনেছি ডাক্তার বাবুদের মুখে যে সকল মশা নাকি ম্যালেরিয়া করে না, কিছু কিছু মশা নাকি ফাইলেরিয়া করে। তাহলে কি বলব সকল মশা যেহেতু ম্যালেরিয়া করে না, বাকি মশারা যেহেতু ফাইলেরিয়া করে অতএব হে ফাইলেরিয়া বাহিনী মশক কুল, তোমরা বহাল তবিয়তে বিদ্যমান থাক, তোমাদের বৃদ্ধি ঘটুক? কিন্তু একথা তো বলা যাবে না, উল্টোটাই বলতে হবে কি করে এদের কমানো যায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ম্যালেরিয়া ভয়ানক যন্ত্রণা দেয়, সারারাত ঘুমাবার কোনও উপায় থাকে না। ঠিক তেমনি ধরুন কুষ্ঠ, কুষ্ঠ সাংঘাতিক ব্যাপার। কুষ্ঠ অবশ্য আমাদের দেশের রোগ নয়। আমাদের শাস্ত্রে বলে—"গন্ধ রোগং ফিরিংগিয়ং" অর্থাৎ ফিরিংগিদের রোগ। পর্তুগীজরা নাকি আমাদের দেশে এই রোগ আমদানি করেছিল। পর্তুগীজরা এই রোগ আমদানি করলেও ফ্যামিলি প্ল্যানিং সত্ত্বেও জন্ম মুহূর্তে আয়াকে রেখে গেছে, আমাদের গা ধোবার জন্য সাবানটিকে রেখে গেছে, আমাদের কেদারা রেখে গেছে বসার জন্য, তার সঙ্গে সঙ্গে রেখে গেছে এই রোগকে। এখানে এই রোগ আছে, আমাদের জেলায় সাংঘাতিক ব্যাপার, বাঁকুড়া জেলায় সাংঘাতিক ব্যাপার, পুরুলিয়া জেলায় সাংঘাতিক ব্যাপার। অজিতবাবু নিশ্চয়ই জানেন, উনি চেষ্টা করছেন। এর যা ঔষধ পাওয়া যায়, আজকাল কম পয়সায় ঔষধ পাওয়া যায়, এই ঔষধ বাড়ি বাড়ি পৌছানোর ব্যবস্থা কিছু করা যায় কিনা ঐ সারপ্লাস বাহিনীকে দিয়ে সেটা দেখবেন। এই যে কুষ্ঠ রোগ এটাকে কেউ

বলছেন নিরামক নয়, কেউ কেউ বলছেন এটা সংক্রমক, আধুনিক বিজ্ঞান বলে এটা সংক্রমক নয়, এটা কিন্তু দারুন প্যানিক সৃষ্টি করে। এই যে প্যানিক, সমাজে এদের যে দুর্দশা সেই দুর্দশা খুব সাংঘাতিক, তাদের কাছে এগুলি পৌঁছে দেবার জন্য ঐ কোয়াক ডাক্তার বাবুদের আমি নিয়োজিত করতে অনুরোধ করছি। এবং তাদের শিক্ষার ব্যবস্থা করতে বলছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষার কথা যখন উঠল তখন মেডিক্যাল এডুকেশনের কথা একটু বলে নিই। মেডিক্যাল এডুকেশনে মজার ব্যাপার দেখুন, অজিতবাবু এক্ষুণি দুঃখ করছিলেন যে ডাক্তার বাবুরা গাঁয়ে যেতে চায় না, এখন তবু একটু যাচ্ছে, পরে যাবে না। কিন্তু যেতে চাইবে কি করে? মেডিক্যাল এডুকেশন তো শহর ওরিয়েন্টেড। এখানে একটা ছেলেকে ডাক্তারি পড়তে গেলে ১০ বছর কলকাতায় কাটাতে হয়। দশ বছর কলকাতায় যৌবন কাটিয়ে তারপর কে আর যেতে চায় গাঁয়ে বলুন? সুতরাং গাঁয়ে রিজিওন্যাল মেডিক্যাল কলেজ, রিজিওন্যাল মেডিক্যাল ইউনিভার্সিটি যদি না করতে পারেন তাহলে পরে গালাগাল দিয়ে লাভ কি আছে? আপনি করবেন শহরে, থাক শহরে, শহরের অ্যামিনিটিজ ভোগ কর আর এখানে ডাক্তারি পড় ১০ বছর ধরে, তারপর বলবেন গাঁয়ে চলে যাও, সে যাবে কেন? সেজন্য মেডিক্যাল এডুকেশন সম্পর্কে এটা ভাবতে বলব যে এটা করা যায় কিনা। দ্বিতীয় ইম্পর্ট্যান্ট ব্যাপার সিলেবাস সম্পর্কে। মেডিক্যাল সিলেবাস সম্পর্কে আমার বক্তব্য আছে। আমি জিজ্ঞাসা করি ঐ সিলেবাস কি কাজে লাগে? কেন একজন ডাক্তারবাবু ২ বছর ধরে ইনঅর্গানিক কেমিস্ট্রি মুখস্থ করবে, তার কি কাজে লাগবে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জিজ্ঞাসা করব গ্রে-র অ্যানাটোমি ঐ যে বিশাল মোটা বইটা পড়তে হয় কেন?

[4-30 – 4-40 p.m.]

হেনরি গ্রে-র দেশে গ্রে-র অ্যানাটমি পড়ানো হয় না। তাহলে আপনারা কেন ২/৩ বছর ধরে গ্রে-র অ্যানাটমি বই এখানে খুললেন? একটা নাড়ী দেখার জন্য নাড়ীর গুণ জানাই যথেষ্ট, কিন্তু তা জানার জন্য একটি ছেলেকে হাজার খানেক জিনিস জানতে হবে কেন, কেন তাকে ৬ বছর ধরে এতবড় একটা বই পড়তে হবে। আমি জিজ্ঞাসা করছি এই সিলেবাসকে কি সিমপ্লিফাই করা যায় না? আমি যতদূর জানি সিলেবাস সিমপ্লিফিকেশনের একটা প্রস্তাব ছিল। সেটা কার্যকর করবার কি হল জানাবেন কি? মেডিক্যাল এডুকেশনের সিলেবাসকে পিপল বায়াসড, সোশ্যাল বায়াসড না করলে কি হবে? আপনারা শুধু ডাক্তারদের দোষারোপ করতে পারবেন না। ডাক্তারদের গ্রে অ্যানাটমি পড়ানো হয়, কিন্তু তাঁদের কি কখনও শেখানো হয় হাউ টু বিহেভ উইথ দি পিপল? হিপোক্রিটস-এর ২০টি অনুশাসন ডাক্তারদের শেখানো হয় না। আয়ুর্বেদ যেকথা বলে সেকথা কি ডাক্তারদের শেখানো হয়েছে? আয়ুর্বেদ বলে ডাক্তার তিন রকমের—উত্তম,

মধ্যম, অধম। অধম ডাক্তার হল সে, যে শুধু রোগী দেখে এবং প্রেসক্রিপশন দেয়, মধ্যম ডাক্তার হল সে, যে প্রেসক্রিপশন করে, ঔষধ দেয় এবং রোগীর খোঁজ নেয় এবং উত্তম ডাক্তার হল সে, যে রোগী দেখে, প্রেসক্রিপশন দেয় এবং রোগীর বাড়ি গিয়ে ওষধ খাইয়ে দিয়ে আসে। ডাক্তারদের কি সেই ব্যবহার শেখানো হয়েছে? তাঁদের কি সেসব কথা বলা হয়েছে? কাজেই তাঁরা কি করবেন? ডাঃ গোপাল দাস নাগ বললেন, কে এক ডাক্তার—আমাদের দিকে চেয়ে চেয়ে বললেন—নার্সকে ৫০ টাকা মাইনে দেয় এবং নার্সিং হোম করে। এটা তো জানা কথা। আমি বলছি নার্সিং হোম করুক না করুক, সরকারি ডাক্তার হোক না হোক সেটা আলাদা কথা। আমি জানি এই কলকাতা শহরে, কেন্দ্রীয় গোয়েন্দা দপ্তরের পাশে এমন একজন ডাক্তার আছেন যিনি ৪০ টাকা ফি নেন এবং লাইকুয়ার হাইড্রারজি পারকোলার দিয়ে, অ্যাকোয়া অ্যানিটি দিয়ে মিক্সচার করে, বিসমার্গ ক্যালসিয়াম ল্যাক্টেড দিয়ে পুড়িয়া করে এবং তার দাম নেয় ১৮ টাকা। স্যার, এই কলকাতা শহরে এরকম ধরনের এম.বি.বি.এস. ডাক্তার আছেন যিনি কেন্দ্রীয় গোয়েন্দা দপ্তরের পাশে বসে এরকম ধরনের প্রেসক্রিপশন করেন। তিনি এই প্রেসক্রিপশন কিন্তু রোগীদের দেবেন না পাছে এটা আউট হয়। এটা তাঁর ট্রেড সিক্রেট। এটা খাইয়ে তিনি লোকদের মোটা করেন এবং এই জিনিস কলকাতা শহরে আছে। কাজেই বলছিলাম তাঁদের কি ঠিক ব্যবহার করা শেখানো হয়েছে, এটা কি সিলেবাস-এ আছে? এই জিনিস যদি তাঁদের শেখানো না হয় তাহলে তাঁরা ঠিকভাবে সার্ভিস দিতে পারবেন না যত হাসপাতালই আপনি করুন না কেন।

মন্ত্রী মহাশয় যে কাজগুলি করছেন তার প্রশংসা করেও আমি একথাগুলি বলতে বাধ্য হচ্ছি। তারপর আমার বক্তব্য হচ্ছে, ঔষধ কি আমরা পাই? গতবার আমি বলেছিলোম টেরামাইসিন ক্যাপসুলের ভেতর বেসনের গুড়ো থাকে। আমি দেখেছি এটা থেকে বেসন বেসন গন্ধ আসে, তেতো লাগে না। এই ঔষধ তৈরি করবার জন্য আপনাদের কোনও পরিকল্পনা আছে কি? আমি দেখছি সেটা আপনাদের নেই, কাজেই এই ঔষধই আমাদের খেতে হবে। ডাঃ রায় এখানে বহুজাতিক কোম্পানি গঠনের বিরোধিতা করেছিলেন। তিনি এখানে গ্লুকোনেট কোম্পানি তৈরি করেছিলেন, তিনি চেয়েছিলেন এখানে ঔষধের কারখানা হোক। আপনারা যদি পশ্চিমবাংলায় এই ঔষধের কারখানা না করতে পারেন তাহলে কি হবে? হাতি কমিশন সুপারিশ করেছিলেন যে, দেশীয় শিল্পকে সুযোগ দিতে হবে। এবং সেই সুযোগ দেবার পর তাঁরা রাষ্ট্রীয় কারখানা স্থাপনের কথা বলেছিলেন। আমি জিজ্ঞাসা করছি সেই কাজ কি করা হবে? দুঃখের বিষয় সেটা হওয়া তো দূরের কথা বিদেশি কোম্পানিকে আমন্ত্রণ করা হচ্ছে এবং আমরা দেখছি ফাইজার আসছে, স্যানডোজ আসছে। স্যানডোজ কি করবে? স্যানডোজ মূল ঔষধ তৈরি করবে না, অ্যালকোহল দিয়ে টনিক তৈরি করবে এবং সেই ঔষধ আমরা কিনে খাব। কাজেই

রাষ্ট্রীয় নিয়ন্ত্রণে যদি আপনারা ঔধধের কারখানা না তৈরি করেন তাহলে কি হবে? সংশোধক রসায়ন তৈরি করবার জন্য যদি আপনারা ব্যবস্থা না করেন, ফর্মুলেশন ইউনিট যদি তৈরি না করেন তাহলে কি করে চলবে? স্মিথ ক্লাইন্দ্ফ্রেঞ্চকে দিয়ে এই জিনিস করবার কথা হয়েছিল। কেরল সরকার কেন্দ্রীয় সরকারের সঙ্গে যৌথ মালিকানায় ঔষধ তৈরির কারখানা করেছেন। কেন্দ্রীয় মন্ত্রী পি.সি.শেঠী বলেছেন প্রত্যেকটি রাজ্যে এই ধরনের কারখানা তৈরি করে উন্নত ধরনের ঔষধ তৈরি করতে। আপনারা কি এই সব জিনিস ভেবেছেন এবং ভাবলে কি ব্যবস্থা করছেন? কারখানা থেকে পরিত্যক্ত দ্রব্য নিয়ে রসায়ন তৈরি করা, তার সাজ সরঞ্জাম তৈরি করা, দুর্গাপুর কেমিক্যালকে কেন্দ্র করে মৌল রসায়ন তৈরি করা, বিভিন্ন ইন্টারমিটিডিয়ারিস তৈরি করা—এসব না করলে কি হবে? আমাদের উত্তরবঙ্গে যে বিপুল বন সম্পদ রয়েছে তাকে ব্যবহার করে যদি বনৌষধি তৈরি না করেন তাহলে কি হবে? কলকাতাকে কেন্দ্র করে ইন্ডিজেনাস হার্বাল প্রোডাক্টস-এর ডেভেলপমেন্ট-এর ব্যবস্থা যদি না করেন তাহলে কি হবে?

আমি জানি, আমি নিজে ব্যবহার করেছি বাঁশধোনী কেমিক্যাল বলে একটা আছে তারা ইনডিজিনিয়াস হার্বাল প্রোডাক্ট-এর ঔষধ তৈরি করে। আমি তাদের দুই একটা ঔষধ ব্যবহার করে দেখেছি সেই গুণ সম্পন্ন অন্য ঔষধের চাইতে বেশ ভাল দেয়। সেগুলি ডেভেলপ করবার জন্য কোনও ব্যবস্থা নাই। এইগুলিকে টাকা পয়সা দিয়ে সাহায্য করা দরকার—তা না করলে বড় বড় কোম্পানি মাল্টি ন্যাশনাল কোম্পানির ব্ল্যাকমেলের খোরাক হয়ে আমরা থাকব, যদি আমরা ন্যাশনাল ইন্ডাস্ট্রি না করতে পারি। অ্যাটলিস্ট এসেন্সিয়াল লাইফ সেভিং ড্রাগ এর জন্য যদি আমরা এই কাজটা না করি তাহলে অসহায় অবস্থায় আমরা পড়ব। আমি এই বিষয়গুলি ভাবতে বলি। সেজন্য আমি বলব আই.ডি.পি.এল.-এর অধীনে পাবলিক সেক্টার ইউনিট করা হউক। ভেজাল ঔষধের কথা বলছিলাম তার জন্য উনাকে বলব ওয়েল ইকুইপড একটা ড্রাগ অ্যানালিটিক্যাল ল্যাবোরেটারি এখানে করা হউক। যেখানে বসে আমরা এই ড্রাগ তৈরি করতে পারব, কোনটা ভাল কোনটা মন্দ, তা না করে উনি এনেছেন ড্রাগ লাইসেন্স কন্ট্রোল দপ্তর। সেই দপ্তর ড্রাগের লাইসেন্স দেয়, লোককে লাইসেন্স মঞ্জুর করে ঘুষ নেয় আর কোনও কাজ করে না। এমন সব ফার্মাসিস্টকে লাইসেন্স দেয় যারা ঔষধ পড়তে পারে না। যাদের কে আপনি পেনটিড সাল্ফ লিখে দিলেন তাদের ফ্রিডলিস সাল্ফ সার্ভ করে দিল। যাদের কে এম এস লোশান লিখে দিলেন তারা বলে এই ঔষধটা বাজারে নাই। তারা জানে না ইমালশান করতে গেলে মিউসিলেজ লাগে, বলে বাংলায় লিকে নিয়ে এস। এই রকম লোক লাইসেন্স পায়। এখানে যদি ঔষধ তৈরি শিল্প করেন এই সমস্ত কোম্পানিগুলি কার্ভ করা যাবে, এই মাল্টিন্যাশনাল কেম্পানিগুলি আছে যারা আমাদের এই ভোগের, অস্বাস্থ্যের সুযোগ নিয়ে আমাদের এক্সপ্লয়েট করতে চায় আমাদের শোষণ

করতে চায় তাদের হাত থেকে আমরা মুক্ত হতে পারব। তবেই আমাদের যে সংকল্প উনি ব্যক্ত করেছেন সেই সংকল্পের পথে আমরা এগিয়ে যেতে পারব যে সংকল্প উনি প্রকাশ করেছেন। মানুষের যদি সেবাই করতে হয় মানুষের ব্যাধির যদি প্রসবন করতে হয় তাহলে এই পথেই আমাদের এগুতে হবে, স্বয়ংম্ভর করতে হবে আমাদের দেশকে তবেই এই সত্য প্রমাণিত হবে যে হিউম্যান বডি ইজ দি হাইয়েস্ট টেম্পল অফ গড, তবেই আমরা ব্যধিগ্রস্ত মানুষকে দাঁড়িয়ে এই কথা বলতে পারব যে আপনার সেবার জন্য আমরা আছি। যেহেতু আপনি ব্যাধিগ্রস্ত Not to you personally but to the suffering humanity ambodied in your person. সেই লক্ষ্য পথে আমরা এগিয়ে যেতে পারব। সেইজন্য আমি শুধু ওকে বলব এই দিকে আপনি এগিয়ে চলুন, সেদিকে না এগুলে হবে না। পরিশেষে আমি বলব যে আপনাকে অন্য একটি কাজ করতে হবে, সেই কাজটি হল এটি একটি যন্ত্র, এতে হারমনি তৈরি করতে হবে, সেটা আপনি একা পারবেন না, আপনার দপ্তর একা পারবে না। এতে আছে স্বাস্থ্য বিভাগের কর্মচারী এবং ডাক্তার বাবুরা। এই ব্যাপারে আপনার কাছে স্পেসিফিক একটা অনুরোধ আছে, আপনি ডাক্তার বাবুদের এই সহযোগিতার পথে টেনে আনবার চেষ্টা নিশ্চয়ই করবেন আরও বাড়াবার চেষ্টা করবেন। আমি দুঃখের সঙ্গে কথাটা বলব যে ডাঃ সরোজ চক্রবর্তী একজন এমিনেন্ট চিকিৎসক। আমি এ বিষয়ে আর বিস্তারে যাব না, কিন্তু এ বিষয়ে একটা মামলা বিচারাধীন আছে। তার ৫২/৫৩ বছর বয়স হয়েছে, প্রিম্যাচিয়র টারমিনেশন অফ সার্ভিস হয়েছে। যেভাবেই হোক, যে কোনও কারণেই হোক সেটা আপনি বিবেচনা করে দেখবেন। আপনি বিবেচনা করে দেখবেন ডাঃ সুভাষ চক্রবর্তীর কথা, ১ ঘন্টার নোটিশে যাকে কোয়ার্টার খালি করতে বলা হয়েছে। আপনি বিবেচনা করে দেখবেন ডাঃ মুরারী মুখার্জির মতো ডাক্তারের কথা, যাকে এমন নোটিশ দেওয়া হয়েছে, ইয়োর সার্ভিস ইজ নো লঙ্গার রিকোয়ার। আপনি বিবেচনা করে দেখবেন সার্জেন প্রদীপ মজুমদারের মতো লোকের কথা, যাকে পি.জি. থেকে ন্যাশনালে নিয়ে আসা হয়েছে এবং কোনও বেড তাকে দেওয়া হয়নি। আপনি কি বিবেচনা করে দেখবেন ডাঃ সুজিত দাসের কথা, ডাঃ অজয় মিত্র-র কথা? এটা আমি কেন দেখতে বলছি ওরা হেলথ সার্ভিস অ্যাশোসিয়েশনের, না হয় আই.এম.এ.-এর লোক—এটা আপনাকে দেখতে বলছি, কেন বলছি, এই জন্য যে এই লোকেরা আপনার ২০ পয়েন্টস প্রোগ্রামে কমিটেড, এই লোকেরা আপনার ইমার্জেন্সিকে সাপোর্ট করেছে এবং আপনাকে দেখতে বলছি এই জন্য যে এই লোকেদের সাহায্য আপনাকে নিতে হবে, তবেই স্বাস্থ্য দপ্তরকে আপনি আরও সুন্দর করে গড়ে তুলতে পারবেন। আমি কারও ব্রিফ নিইনি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ব্রিফ নেওয়া আমি পছন্দ করি না, আমি কারও ব্রিফ পেতে চাই না। কিন্তু আমি এই কথা বলব যদি বিচার করতে চান ন্যায় সঙ্গত বিচার করুন। কিন্তু এই যে একটা

টেরর-এর মনোভাব তৈরি হয়েছে—আপনি জানেন এদের মিটিং-এর দপ্তর সাদা পোষাকে পুলিস গিয়ে উপস্থিত থাকে, এর জন্য টেরোরাইজেশনের ভাব এসেছে, সন্ত্রাস সৃষ্টি হয়েছে। এই আবহাওয়া স্বাস্থ্য দপ্তরের সহায়ক নয়, স্বাস্থ্য দপ্তরের সুষ্ঠ পরিচালনার পথে সহায়ক নয়। সেই জন্য ঐকথা বলছি যে, আপনি এই জিনিসগুলি একটু চিন্তা করে দেখুন। এই জিনিস যদি আপনি চিন্তা করতে পারেন তবেই আমাদের সকলকে নিয়ে ঐক্যতান বাজাতে পারবেন, সেই ঐক্যতানে প্রকৃত সুর উঠবে। তা না হলে তার বেসুরে বাজবে। আমরা আশা করব আপনি সেই সুর নিশ্চয়ই বাজাবেন। সেই জন্য আমি একথা শুরু করেছিলাম। এতে হবে সবাইকার কল্যাণ, এতে পরিবারের কল্যাণ হবে এবং এটাই হবে সত্যিকারের পরিবার কল্যাণ পরিকল্পনা। আমি নিশ্চয়ই আশা করব আপনি সেই পথেই আপনার দপ্তরকে পরিচালিত করবেন। এই কয়টি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-40 – 4-50 p.m.]

**শ্রী অজয়কুমার মুখোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় যে বাজেট এনেছেন তার সমর্থনে দু চারটি কথা বলব। তিনি যে স্টেটমেন্ট দিয়েছেন তা থেকে আমাকে কিছু কিছু নিতে হবে। ১৯৭২ সালের পর বর্তমান সময় পর্যন্ত ৮ হাজার শয্যা হাসপাতালে বৃদ্ধি পেয়েছে। তখন ছিল ৩৮,৫০০ আর এখন হয়েছে ৪৬,৫০০ আর দৈনিক শয্যা বৃদ্ধি হয়েছে ৫টি করে এটা কম কৃতিত্বের কথা নয় এই বিভাগের। মুদালিয়ার কমিশন সুপারিশ করেছিলেন যে এক হাজার লোকের জন্য থাকতে হবে একটি করে শয্যা। এরা তা প্রায় করে ফেলেছেন। এরা করেছেন ০.৯৬ অর্থাৎ বাকি আছে—প্রায় করে ফেলেছেন। উনি হাসপাতাল অনেকগুলি কথা বললেন, টি.বি. হাসপাতাল, কুষ্ঠ রোগীর জন্য হাসপাতাল ইত্যাদি, আমি সবগুলির কথা বলছি না, আমি প্রাইমারি হাসপাতালের কথা বলব। গ্রামে যেগুলি চলে গিয়েছে সেখানে তিন রকমের হাসপাতাল হয়েছে। প্রথম হচ্ছে প্রাইমারি হাসপাতাল, তারপর হচ্ছে সেকেন্ডারি হাসপাতাল এবং তারপর হচ্ছে—এর চেয়ে একটু ছোট, রুর‍্যাল হাসপাতাল। এই প্রাইমারি হাসপাতাল এই বছরে ৩৫৭, সেকেন্ডারি হাসপাতালে ৪ থেকে ৬টি করে ডায়েটরি বেড হয়েছে। আগে সেকেন্ডারি হাসপাতালে ডায়েটরি বেড ছিল না। এখন এখানে ডায়েটরি বেড হয়েছে ৬টি করে। সেখানকার হাসপাতালে ডাক্তার পাওয়া যায় না কারণ ডাক্তার বাবুরা অনেকেই যেতে চান না গ্রামে, সেই হেলথ সেন্টারে ট্রিটমেন্টের জন্য ৬৫ জন হোমিওপ্যাথি ডাক্তার নিযুক্ত করা হয়েছে। তৃতীয় রকম রুর‍্যাল হসপিটাল করা হয়েছে, ২৫৪টি সাব সেন্টার স্থাপন করা হয়েছে। বর্তমান বছরে লক্ষ্যমাত্রা ৬০০ এই সাব সেন্টার দিয়ে গ্রামে প্রাথমিক স্বাস্থ্য প্রতিষ্ঠান হিসাবে কাজ করবে। এদের সর্বাঙ্গীন

প্রচেষ্টার ফলে এই রাজ্য থেকে গুটি বসন্ত একেবারে চলে গিয়েছে এটা আপনারা জানেন। সাব-সিডিয়ারি হেলথ সেন্টারে অ্যালোপেথিক ডাক্তার ছিল না, সেখানে হোমিওপ্যাথিক ডাক্তার নিযুক্ত করা হয়েছে। আর এই হোমিওপ্যাথি আরও ভাল করে যাতে পড়ানো হয় এবং হোমিওপ্যাথি যাতে কলেজ স্তরে এবং বিশ্ববিদ্যালয়ে স্বীকৃতি পায় হোমিওপ্যাথি ফ্যাকালটি থেকে সেই জন। বিশ্ববিদ্যালয়কে বলা হয়েছে তারা এটা করছেন। মেডিক্যাল এডুকেশনে গ্র্যাজুয়েট, পোস্ট গ্র্যাজুয়েট—গ্র্যাজুয়েট ছিল, এখন পোস্ট গ্র্যাজুয়েট আছে আর নার্সিং সেন্টারও অনেকগুলি আছে।

একটি করে প্রতি জেলায় আয়ুর্বেদ ডিসপেন্সারি খোলা হয়েছে, একজন করে কবিরাজ আছে এবং তাঁকে কাজে সহযোগিতা করার জন্য লোক আছে। আমি যেটার উপর জোর দিচ্ছি সেই পরিবার পরিকল্পনার কথা উনি বলেছেন। পৃথিবীতে পাঁচটি মহাদেশ আছে। তার মধ্যে একটি অস্ট্রেলিয়া, এশিয়া হচ্ছে আর একটি মহাদেশ। এই এশিয়ার মধ্যে ভারতবর্ষ একটি দেশ। এই ভারতবর্ষ, পাকিস্তান—বাংলাদেশ বাদ দিয়ে, আমাদের যে ভারতবর্ষ তাতে অস্ট্রেলিয়ায় যত লোক সংখ্যা আছে ভারতবর্ষে প্রতি বছর তত লোক সংখ্যা বাড়ছে। অর্থাৎ ভারতের পেটে একটি করে অস্ট্রেলিয়া জন্ম নিচ্ছে প্রতি বছর। এই অবস্থা থাকলে কি হবে আমাদের, ভাববার কথা। অবশ্য তিনি বলেছেন যে ভয় নাই, ভয় করতে হবে না, আমাদের একটু ভয় করে, কেন না খবরের কাগজে দেখেছি ২০১৮ সালে ভারতে বর্তমানে যে লোক সংখ্যা আছে তার দ্বিগুণ হয়ে যাবে। তাহলে এভাবে লোক সংখ্যা বাড়তে থাকলে আমাদের খাবারের সংস্থান এবং কর্ম সংস্থান কি ভাবে হবে? এখনি তো এত বেকার, আরও যদি লোক হয় তবে? তবে এটা ঠিক যে উন্নতি হবে, শিল্পের উন্নতি হবে, তাতে অনেক কর্ম সংস্থান হবে। তাহলেও যে হারে লোক সংখ্যা বাড়ছে তাকে সামলান যাবে না। সেজন্যই এই পরিবার পরিকল্পনার উপর এত জোর দিচ্ছি। আমাদের স্বাস্থ্য মন্ত্রী আমাদের তমলুকে গিয়েছিলেন। সেখানে একটা হলের মধ্যে হল ভর্তি লোক, সেখানে তিনি দেড় ঘন্টা দু ঘন্টা ধরে বক্তৃতা দিলেন, এই পরিবার পরিকল্পনার কথা বললেন, লোকে চুপ করে তাঁর কথা শুনেছে, বুঝেছে আমাদের পরিস্থিতিটা কি এবং কেন এই পরিবার পরিকল্পনা করা দরকার। ১৯৭৪-৭৫ পর্যন্ত পশ্চিমবাংলায় ১০ লক্ষ ২০ হাজার স্ত্রী পুরুষকে জন্ম নিয়ন্ত্রণ, স্টেরিলাইজেশন করেছে, আরও সাড়ে পাঁচ লক্ষ লোক স্ত্রী পুরুষ অন্যান্যভাবে একবারের জন্য জন্ম নিয়ন্ত্রণ করেছে। ভারত সরকার বর্তমানে অনেক ক্ষেত্রে লক্ষ্যমাত্রা নির্দিষ্ট করেছে, আমাদের রাজ্য সেই লক্ষ্যমাত্রায় পৌঁছুতে আর বেশি দেরি নাই, শীঘ্রই আমরা পৌঁছে যাব। ১৯৭৫ সালের এপ্রিল থেকে ১৯৭৬ সালের ফেব্রুয়ারি পর্যন্ত ১১ মাসে ১ লক্ষ ৪০ হাজার পুরুষ স্থায়ী ভাবে স্টেরিলাইজড হয়েছে। এটা সুখের কথা। আর প্রায় ১ লক্ষ ৫০ হাজার অন্যান্য পদ্ধতিতে এর আওতায় এসেছে। যদিও কেন্দ্রীয় সরকার খরচ দিচ্ছেন

তবু আমাদের প্রাদেশিক সরকার আরও বেশি করে একটা নূতন ব্যবস্থা করেছেন যে যারা, পুরুষরা পরিবার পরিকল্পনায় ভ্যাসেক্টমিতে রাজি হবে তাদের ২০ টাকা করে পুরস্কার দেওয়া হবে আর এক টাকার একটি—লটারি টিকিট দেওয়া হবে, যদি সৌভাগ্য থাকে তো কয়েক হাজার টাকা তা দিয়ে পেয়ে যাবে। আর মেয়েদের বলেছেন টিউবেক্টমি করলে তাদের ৪২ টাকা করে পুরস্কার দেওয়া হবে আর তার সঙ্গে দেওয়া হবে এক টাকার একটি করে লটারি টিকিট। আর যারা এই কাজে লোকদের ধরে নিয়ে যাবে, হাসপাতালে পৌঁছে দেবে, তাদের দেওয়া হবে মাথা পিছু পাঁচ টাকা করে। আমাদের দেশে তো বেকারে ভরে গিয়েছে, আমি আমার এখানে লোকদের বলেছি যে, দিনে যদি দুটি করেও লোককে তোমরা নিয়ে যেতে পার তবে দিনে ১০ টাকা রোজগার করতে পার আর পাঁচ টাকা করেও যদ পাও তবে খারাপ কি, কেন না এমনিতে কাজ পাচ্ছ না তারা বলছে যে এই কাজে তারা চেষ্টা করবে।

[4-50 – 5-00 p.m.]

তারপর দেখুন বার্থ রেট আমাদের ১৯৬১ সালে ছিল ৪২.৯, সেটা ১৯৭১ সালে কমে দাঁড়িয়েছে—৩৭.০০, অনেক কমেছে জন্ম হার। তবুও যেভাবে লোক সংখ্যা বৃদ্ধি পাচ্ছে—উনি বললেন—তাতে আমাদের কোনও সুবিধা হবে না। আমি মনেকরি—আমাদের ভারতবর্ষ—বিশেষ করে আমাদের পশ্চিমবঙ্গে যেখানে এত ঘনবসতি, সেখানে লোক সংখ্যা বৃদ্ধির হার যদি না কমান যায়, তাহলে আরও কৃষি বাড়িয়ে, শিল্প বাড়িয়ে, কর্ম সংস্থান বাড়িয়ে, আরও গৃহ বাড়িয়েও এই সমস্যার সমাধান হবে না। আমাদের সরকার এই দিকে বিশেষ জোর দিয়েছেন—এবং ওঁরা প্রায় লক্ষ্যে পৌঁছে গেছেন। এটা খুবই সুখের কথা।

এই সরকার ৩৬,৭৬৯ টি গ্রামে টিউবওয়েলের ব্যবস্থা করে জল সরবরাহের ব্যবস্থা করেছেন। আরও ৮,৩৪০ টি গ্রামে—এই টিউবওয়েল স্থাপনের ব্যবস্থা করা হবে পানীয় জল সরবরাহের জন্য।

দুশটা মিউনিসিপ্যাল কর্পোরেশন সহ ৭৯২টা মিউনিসিপ্যালিটির মধ্যে ৭৪টা মিউনিসিপ্যাল এলাকায় পানীয় জল সরবরাহের ব্যবস্থা সম্পূর্ণ করা হয়েছে। এটা নিসন্দেহে সুখের কথা। আমাদের স্বাস্থ্য দপ্তর স্বাস্থ্যের ব্যাপারে সার্বিকভাবে যে চেষ্টা চালাচ্ছে, সেটা খুবই প্রশংসার যোগ্য এজন্য আমি স্বাস্থ্য মন্ত্রীকে আন্তরিক ধন্যবাদ দিচ্ছি।

## Statement Under Rule 346

**Mr. Speaker :** Honourable Members, the Education Minister will now make a statement under rule 346.

**শ্রী মৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে আপনার মাধ্যমে একটা বিবৃতি মাননীয় সদস্যদের কাছে রাখছি। একটা বিভিন্ন বিশ্ববিদ্যালয়ের অশিক্ষক কর্মচারীদের বেতন হার সংক্রান্ত।

With a view to bringing about uniformity in the scale of pay of the non-teaching staff of different universities, a Committee headed by Dr. P.B. Mukherjee, retired Chief Justice Calcutta High Court, was appointed.

2. The terms of reference of the Committee were as follows :

(i) to recommend measures that should be taken to bring about uniformity as far as possible in the matter of pay scales as well as allowances of the non-teaching employees;

(ii) to keep in view while considering the above that in no case the total emoluments will exceed those of Government employees in comparable posts, and

(iii) to recommend a uniform staff pattern on a rational basis.

3. The Committee submitted its report on the 25th February, 1975.

4. The recommendations of the Committee with respect to pay scales nly and not other matters have been accepted by the Government. While the pay scales for non-teaching staff will be as recommended by the Committee, Government have decided further that in individual cases where the incumbent may feel that his pay scale has been adversely affected, he should be allowed to retain the existing pay scale as personal to him. Although Selection Grades were not recommended by the Mukherjee Committee, Government have decided to introduce Selection Grades under the same terms and conditions as admissible to the Government servants. The Selection Grade posts will be admissible at the rate of 15% of the cadre.

Sir, a statement showing the existing scales the revised scales and the selection grades is annexed.

## ANNEXURE—I

| Sl. No. | Category of staff | Existing Scales of Pay as on 1.4.70 | D.A. as on 1.4.70 | Revised scale of pay | New/Inter-mediate Selection Grade |
|---|---|---|---|---|---|
| 1 | 2 | 3 | 4 | 5 | 6 |
| 1. | (i) Suptd/Sr. Suptd/ Caretaker | 350-700<br>250-750 | 146-120<br>146-120 | (i) 500-25-750 | (1) 600-30-690-35-1005 |
| | (ii) Jr. Supdt. | 300-800<br>400-700<br>300-550 | 146-120<br>160-120<br>146-120 | (ii) 450-20-550-25-675 | (2) 600-25-650-30-830 |
| 2. | P.A. to VC/Secy. to VC | 300-640<br>300-550<br>350-700 | 146-120<br>146-120<br>146-120 | 450-20-550-25-675 | 600-25-650-30-830 |
| 3. | Sr. Assistant | 180-500<br>180-400<br>200-500<br>225-500<br>200-540<br>180-500 | 122-163<br>122-160<br>122-163<br>122-163<br>122-163<br>122-163 | 370-10-400-15-535 | 505-15-550-20-690 |
| 4. | Cashier/Accountant/ Store-keeper/ Stenographer (Sr.)/ Accounts Clerk/ | 320-540<br>200-500<br>275-550 | 146-123<br>122-163<br>146-113 | 330-10-400-15-550 | 505-15-550-20-690 |

| Sl. No. | Category of staff | Existing Scales of Pay as on 1.4.70 | D.A. as on 1.4.70 | Revised scale of pay | New/Inter-mediate Selection Grade |
|---|---|---|---|---|---|
| 1 | 2 | 3 | 4 | 5 | 6 |
| 5. | Jr. Asstt. Lab.Asstt. | 125-360 | 98-146 | 230-5-275-7$\frac{1}{2}$-365-10-425 | 370-10-400-15-535 |
| | Tec.Asstt/Tel.Operator/ | 165-365 | 122-146 | | |
| | Mechanic/Stenographer(Jr.) | 125-390 | 98-146 | | |
| | Steno-typist | | | | |
| 6. | Driver : | | | | |
| | Gr. I | 125-265 | 98-146 | (i) 230-5-275-7$\frac{1}{2}$-365-10-425 | 370-10-400-15-535 |
| | Gr. II | 125-280 | 98-146 | | |
| | | 125-360 | 98-146 | | |
| | | 165-265 | 122-146 | (ii) 180-5-245-7-350 | 305-10-425 |
| | | 125-290 | 98-146 | | |
| 7. | Jamadar/Lat.Atten. | 85-125 | 71-98 | | |
| | Specimen Collector/ | 85-160 | 71-122 | 145-3-225-5-230 | 240-5-300 |
| | Other Skilled Bearers | 90-175 | 71-122 | | |
| | | 100-160 | 71-122 | | |
| 8. | Peon/Durwan/Bearer/Mali | 80-115 | 71-98 | 135-1-137-2-77-3-180 | 196-3-205-5-250 |
| | Helper/Sweeper/Cleaner/ | 80-150 | 71-122 | | |
| | Gallery Attendant/Guest | 85-160 | 71-122 | | |
| | House Attendant/Choukidar/ | 100-170 | 71-122 | | |
| | Night Watchman/Record | 85-125 | 71-198 | | |
| | Supplier/Other Class IV | | | | |

**Shri Ananta Kumar Bharati :** Sir, on a point of Clarefication, এই বিশ্ববিদ্যালয়ের অশিক্ষক কর্মচারী বলতে কি হোস্টেল-মেসের কর্মচারীরা ও এর মধ্যে ইনক্লুডেড হবেন? এটা মাননীয় শিক্ষামন্ত্রীর কাছ থেকে জানতে চাই।

**মিঃ স্পিকার ঃ** তিনি পরে বলবেন বলেছেন। I am trying to have the statement cyclostyled and circulated amongst the honourable members.

## Demands No. 36, 37 and 38

**শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের স্বাস্থ্যমন্ত্রী মহাশয় স্বাস্থ্যখাতে এবং পরিবার পরিকল্পনা খাতে যে ব্যয় বরাদ্দ উত্থাপন করেছেন, সেই দাবির আলোচনা প্রসঙ্গে আপনার মাধ্যমে আমি কয়েকটি কথা বলতে চাই।

আমি আগেই বলে রাখতে চাচ্ছি যে আমার ডেসট্রাক্টিভ বলার কিছু নাই, আমি কন্সট্রাকটিভ কিছু বলতে চাচ্ছি। আমি আশাকরি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী সেই কন্সট্রাকটিভ কাজগুলি ভবিষ্যতে করবেন এবং যে বক্তব্যগুলি আমি রাখছি তার উত্তর আশাকরি তিনি তাঁর জবাবি ভাষণ রাখবেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, তিনি যে বিবৃতি দিয়েছেন, সেই বিবৃতি দিয়েছেন, সেই বিবৃতি আমি ভালভাবে পড়লাম ও শোনালাম পশ্চিমবঙ্গের বিগত কয়েক বছরের মধ্যে স্বাস্থ্য দপ্তরের সার্বিক কিছু কল্যান হয়েছে এ কথা অস্বীকার করবার কিছু নাই এবং অস্বীকার করলে নিশ্চয়ই তা সত্যের অপলাপ করা হবে।

কিন্তু মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই যে কল্যাণ হয়েছে এবং যতদূর প্রোগ্রেস করেছি, সেইটুকু নিয়ে যদি আমরা খুব খুশী হই এবং তিনি যদি খুশী হয়ে বসে থাকেন তাহলে ঠিক হবে বলে মনেকরি না। কেবলমাত্র স্বাস্থ্য দপ্তরের একার দায়-দায়িত্ব নেই পশ্চিমবঙ্গের জনগণের কল্যাণ সাধন করে। তার সঙ্গে সঙ্গে আরও আনুষঙ্গিক কিছু কিছু প্রশ্ন আছে বা পার্শ্ববর্ত্তী দিকগুলোর দিকে লক্ষ্য রাখতে হবে। কেবল কটা হাসপাতাল খুলে দিয়ে আর অস্ত্রপচারের জন্য কিছু অস্ত্র পাঠিয়ে দিয়ে আর কিছু ড্রাগস পাঠিয়ে দিয়ে পশ্চিমবঙ্গ থেকে রোগ তাড়ানো যাবে না, আর পশ্চিমবঙ্গের জনস্বাস্থ্যের কোনও কল্যাণ করা যাবে না। তার সঙ্গে আমাদের কৃষিমন্ত্রী যদি একটু এগিয়ে আসেন, সঙ্গে সঙ্গে যদি বিদ্যুৎমন্ত্রী এগিয়ে আসেন স্বাস্থ্য দপ্তরের পাশে তাহলে পশ্চিমবঙ্গের স্বাস্থ্য দপ্তরের কিছু কল্যাণ হতে পারে। যদি উপযুক্ত পরিমাণে ফুড না দিতে পারি, উপযুক্ত পরিমাণে কৃষিকার্য্যের মাধ্যমে খাদ্যের উৎপাদন যদি না করতে পারি, সেই সঙ্গে সঙ্গে আমাদের বিদ্যুৎমন্ত্রী জলসেচের যদি ব্যবস্থা না করেন, তাহলে ফসল উৎপাদন হবে না,

ফুড পাওয়া যাবে না। স্বাস্থ্যই সম্পদ। কিন্তু সম্পদ আসবে কোনখান থেকে? সুতরাং অন্যান্য মন্ত্রীরা যদি অজিতবাবুকে সহযোগিতা না করেন, তাহলে স্বাস্থ্য দপ্তরের কল্যাণ হতে পারে না। আমি কয়েকটি পয়েন্টের উপর একটু বিস্তারিতভাবে বলতে চাই। তিনি এক্সপানসন করেছেন স্বাস্থ্য দপ্তরের। তিনি হাসপাতাল করেছেন, তিনি কল্যাণ করেছেন। আমি মেনে নিয়েছি। কিন্তু সেই সঙ্গে সঙ্গে দার্জিলিংয়ে হাসপাতাল হয়েছে সেটা সুষ্ঠভাবে চলছে, সেটা একা অজিতবাবুর দায়িত্ব, তাহলে সেই চিন্তা সম্পূর্ণ ভুল হবে। সঙ্গে সঙ্গে অজিতবাবুর দপ্তর যদি অ্যালার্ট না হন তাহলে সেই দপ্তরের কল্যাণ হতে পারে না। আমি দেখেছি নীলরতন সরকার হাসপাতালে, আমি সেখানে ছিলাম, তিনি আমাকে দেখতে গিয়েছিলেন, সেখানকার ছবিও দেখেছি, জঙ্গীপুর হাসপাতালের ছবি দেখেছি বহরমপুরের চেহারা দেখেছি। কিন্তু অজিতবাবু যদি মনে করেন সেখানে গিয়ে তাঁকে হাসপাতাল পরিষ্কার করতে হবে সেটা সম্পূর্ণ ভুল হবে। দায়িত্ব সেখানকার লোকের আছে। সে দায়িত্ব পালনে তারা ব্যর্থ হয়েছে, সে দায়িত্ব তারা পালন করেনি। হাসপাতালগুলি নীট অ্যাণ্ড ক্লিন রাখা, পরিষ্কার পরিচ্ছন্ন রাখা দরকার। আমি জঙ্গীপুরে গিয়েছিলাম তখন কিছু রক্তমাখা তুলো রাস্তায় পড়ে আছে।

[5-00 – 5-10 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বহরমপুর হাসপাতালে গিয়েছিলাম গত ৪ঠা ফেব্রুয়ারি তারিখে। সেখানে দেখে এসেছি কি অবস্থা। উঠবার সময় সেখানে দেখলাম ইমারজেন্সি ওয়ার্ডে কি দুর্গন্ধ—সেখানে থাকা যায় না। এখানে অজিতবাবুর দায় দায়িত্ব আছে সত্য তবে তিনি তো গিয়ে সে সব পরিষ্কার করবেন না। কিন্তু সেই সংবাদ তাঁর কাছে আসা দরকার। অজিতবাবুর দপ্তরের সংশ্লিষ্ট কর্মচারীদের সেই সব জিনিস দেখা দরকার। আম এন. আর. এস. হাসপাতালে ছিলাম সেখানে আমি নিজে দেখেছি জি. ডি.এ-কে বলা হল মশারি খাটিয়ে দেবার জন্য। তিনি বল্লেন ওটা তো আমার ডিউটি নয়। আমি ১৯৭৩ সালে এই বিধানসভায় যোগদান করেছি। আমি স্বাস্থ্য দপ্তরের উপর সাধারণত বলি না তিমিরবাবু বলেন। উনি নাই তাই আমি বলতে উঠেছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় পায়খানার কি অবস্থা সেখানে মানুষ যেতে পারে না। প্রতি দিন সুইপারের ডিউটি—এবং ফার্স্ট অ্যাণ্ড ফোরমোস্ট ডিউটি তার সেগুলি পরিষ্কার করে দেওয়া। কিন্তু তা হয় না। সেখানে নানা ধরণের রোগি—অচল রোগিকেও সেখানে যেতে হয়। সেখান থেকে ঐ দুর্গন্ধ থাকায় সেখান থেকে ফিরে আসতে হয়। এই রকম অবস্থা হাসপাতালে আমরা দেখতে পাই। ধুবুলিয়া টি. বি. হাসপাতালের কথা বলি—আমি একজনকে সেখানে ভর্তি করেছি স্বাস্থ্য মন্ত্রীর সহায়তায়—সেখানে আমি দেখেছি যে ইদানিংকালে রোগিদের যে ডায়েট দেওয়া হয় তা অত্যন্ত ইনসাফিসিয়েন্ট—আবার তা

থেকে যে মার্কেটিং হয় তার থেকে কিছু বেরিয়ে যায়। একেই তো তার পরিমাণ অত্যন্ত কম তার পর সেখানে নানা রকম চুক্তি, রান্না-বান্নায় মার্কেটিং ইত্যাদিতে একটু একটু করে কমে রোগীদের কাছে যেটা পৌঁছায় সেটা অত্যন্ত কম। বাইরের থেকে যেসব রোগী সেখানে যায় তাদের টাকা পয়সা থাকে না—এদিকে একটু যদি লক্ষ্য দেন তা হলে ভাল হয়। স্যার, আপনি যদি যান দেখবেন ধুবুলিয়া হাসপাতালের এক জায়গায় কালো হয়ে গেছে। রোগীদের পরিবারবর্গ সেখানে এসে তাদের রান্না করে খাইয়ে যায়—একটা কিচেনে পরিণত হয়েছে। এতে হাসপাতাল পরিষ্কার থাকে না—অপরিষ্কার অপরিচ্ছন্ন হয়ে যায় এবং তাতে রোগীদের আরও অন্যান্য রোগ ধরে বসে থাকে। তাই স্বাস্থ্য মন্ত্রীকে আমি অনুরোধ করব অন্তত টি. বি. রোগীদের যে ডায়েট দেওয়া হয় ঐ আড়াই টাকা না তিন টাকা করে সেটা তাদের যথেষ্ট নয়, সেটা যদি কিছু বাড়াতে পারেন। আমি যারা কেবিনে থাকে বা পেইং বেডে থাকে তাদের কথা বলছি না। আমি জেনারেল বেডে যারা থাকেন তাদের কথা বলছি। আমিও একদিন এন আর এস হাসপাতালের জেনারেল বেডে ছিলাম মন্ত্রী মহাশয় দেখতে গিয়েছিলেন, সুকুমারবাবু দেখতে গিয়েছিলেন—কি বিছানায় ছিলাম তা তাঁরা জানেন। কি দুরবস্থায় আমি এইসব জিনিস দেখবার জন্যই জেনারেল বেডের রোগী হিসাবে সেখানে গিয়েছিলাম এবং সেখান থেকে আমি অভিজ্ঞতা নিয়ে এসেছি। স্যার, আমি আপনার মাধ্যমে অনুরোধ করব এই ডায়েটের পরিমাণ অর্থাৎ টাকাটা যদি উনি একটু বাড়িয়ে দেন তাহলে রোগীরা একটু ভাল খেয়ে ভাল হয়ে যেতে পারে। অত্যত কঠিন অবস্থার মধ্যে—বাইরের খাবার খাওয়ার ক্ষমতা নাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনি দেখুন স্বাস্থ্য দপ্তর প্রাণপণ চেষ্টা করছে পশ্চিমবাংলা থেকে রোগ তাড়াবার জন্য।

কিন্তু এত চেষ্টা করা সত্ত্বেও মানুষ রোগাক্রান্ত হচ্ছে কেন? এক প্রকার অসুখ, হুক-ওয়ার্ম আজ গ্রাম বাংলার প্রতি ঘরে ঘরে দেখা যাচ্ছে। আমি সাজেশন রাখছি গ্রাম বাংলার সাধারণ মানুষের কোনও স্যানিটরি পায়খানার ব্যবস্থা নেই, মাঠে ময়দানে তাদের পায়খানা করতে যেতে হয়, কাদা, মেঠো স্যাঁতসেঁতে জায়গায়, তাই এই রোগ সেখান থেকে ছড়ায়, তাদের জন্য গ্রামে গ্রামে দু চারটে পাকা পায়খানার ব্যবস্থা যদি করে দেন তাহলে ভাল হয়, এমনিতে তো স্বাস্থ্য দপ্তরে বহু টাকা খরচ করছেন—এটা করলে খুব ভাল হয় এবং এই রোগেরও কিছুটা উপশম হতে পারে। মন্ত্রী মহাশয় আমার এই প্রস্তাবটা একটু বিবেচনা করে দেখবেন। সত্যবাবু ম্যালেরিয়ার কথা বললেন। ম্যালেরিয়া পশ্চিমবঙ্গ থেকে তাড়ানোর জন্য সর্বপ্রকার চেষ্টা করা হচ্ছে, কিছু কিছু হয়েছে—স্বাস্থ্যমন্ত্রী মহাশয় সে কথা বলেছেন। কিছুদিন আগে পর্যন্ত ম্যালেরিয়া এখানে ছিল না। ডাঃ রায় ডি.ডি.টি. ছড়ানোর ব্যবস্থা করেছিলেন, সেই সময় মশার কোনও রকম উপদ্রব ছিল না। তিনি মশার বংশ ধ্বংস করেছিলেন। এই কলকাতা শহরের বুকে ওয়েলিংটন স্কোয়ারের

সামনে নানারকম আবর্জনা জমে আছে, একেবারে অপরিষ্কার হয়ে আছে, সেখানে তো মশা থাকা স্বাভাবিক। এন.আর.এস. হাসপাতালের কাছে মশার জন্ম হচ্ছে। ঘরের পাশেই খোলা জানালা। সামনে নোংরা ড্রেন, তার পাশেই মানুষ দাঁড়িয়ে দাঁড়িয়ে সৌচকর্ম করছে। সেখানে তো মশা উৎপাদন হচ্ছে—এখানে তো মশা বৃদ্ধি করবার একটা পরিকল্পনা হতে পারে। ডাঃ রায় মশার উচ্ছেদ সাধন করেছেন, আর আমাদের বর্তমান সরকার মশা উৎপাদনের ব্যবস্থা করেছেন। সত্যবাবু বলে গেলেন বাড়িতে গিয়ে এক পিচকারি ডি.ডি.টি. দিয়ে চলে গেলেন—এখানে যদি মশার এই অবস্থা হয় পাড়া গ্রামে কি অবস্থা বুঝুন। সেখানে মশার উৎপাদে থাকা যায় না। এই মশার কামড়ে নানা রকম অসুখ হতে পারে। আমি তাই মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব আপনি এই দিকে একটু সজাগ দৃষ্টি দিন, চিন্তা করুন। গ্রামাঞ্চলে প্রাইমারি হেলথ সেন্টার, সাব-সিডিয়ারি হেলথ সেন্টার ছড়িয়ে পড়ছে। নতুন কিছু উপ-স্বাস্থ্যকেন্দ্র ছড়ানোর জন্য ২ বিঘা জমি ডোনেট করতে বলা হয়েছে। কলকাতার হাসপাতালে নিশ্চয় ভিড় হচ্ছে, হবে কারণ এখানে ভাল ভাল ডাক্তার আছে, লোকে স্বাভাবিকভাবে এখানে আসবে গ্রামাঞ্চলে এই হাসপাতালগুলি হলে অনেকটা ভিড় কমতে পারে। কিন্তু এই ২ বিঘা জমি ডোনেট করার মতো মনোবৃত্তি আমাদের এখানকার মানুষের মধ্যে গ্রো করেনি।

[5-10 – 5-20 p.m.]

আমাদের এই সমাজ ব্যবস্থায় সমাজে যারা উচ্চমার্গে বসে আছে তাদের গরিবদের কল্যাণ করার মতন মেন্টালিটি গ্রো করেনি। স্যার, ঐ বড় বড় লোক যাদের দু/চার বিঘা জমি ডোনেট করার মতন ক্ষমতা আছে তাদের সেই মেন্টালিটি গ্রো না করায় তারা এসব দিকে চিন্তাও করে না। হয়ত দু একটা ক্ষেত্রে করতে পারে কিন্তু বেশির ভাগ ক্ষেত্রেই আমরা দেখি তারা ডোনেট করার দিকে এগিয়ে যায় না। তাদের বাড়িতে অসুখ করলে তারা পি.জি., আর.জি.কর., এন.আর.এস. প্রভৃতি বড় বড় হাসপাতালে নিয়ে এসে টাকা পয়সা দিয়ে ব্যবস্থা করে নিতে পারে বা প্রাইভেট চিকিৎসার ব্যবস্থা করতে পারে কাজেই তারা এইসব দিকে চিন্তা করে না কিন্তু গ্রামের ঐ দরিদ্র্যতম ব্যক্তি, যে পয়সা খরচ করে আসতে পারে না তার কথা যদি আপনি চিন্তা করতে চান তাহলে আপনাকে বলব, আপনি জমি রিক্যুইজিশন করার কথা ভাবুন। কারণ তা যদি না করেন তাহলে বহু জায়গা থাকবে যেখানে ঐ উপ-স্বাস্থ্যকেন্দ্র গড়ে উঠবে না। আজকে তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে বলব, আপনি যদি জমি রিক্যুইজিশন করে সেখানে ব্যবস্থা করেন তাহলে সাধারণ মানুষের কল্যাণ সাধন করতে পারবেন এবং চিরকাল ঐ মানুষদের আশীর্বাদ আপনি পাবেন। তারপর স্যার, ডাক্তার বিভ্রাটের কথা বলা হয়েছে। স্যার, এই প্রসঙ্গে বলতে গিয়ে

আমি প্রথমেই বলব যে, সমাজে তিন প্রকারের লোককে বিশ্বাস করতে নেই। এখানে যারা আইনজীবী বন্ধু আছেন তারা হয়ত রাগ করতে পারেন কিন্তু স্যার, তবুও কথাটা না বলে পারলাম না। এক নং হচ্ছে, ল ইয়াররা—তারা যত রকম পারে মক্কেলের গলা কেটে পয়সা আদায় করে। দু নং হচ্ছে পুলিস। আর তিন নং হচ্ছে, ডাক্তাররা। এই ডাক্তাররা যত রকম কৌশল আছে তা প্রয়োগ করে টাকা আদায় করে। আপনি যদি চিকিৎসা করানোর জন্য হাসপাতালে যান তাহলে সেখানে প্রাইভেট চিকিৎসা করানোর জন্য নানা রকম ছল করা হয় এবং এইভাবে সাধারণ মানুষের কাছ থেকে টাকা আদায় করা হয়। আপনি স্যার, বহরমপুরে যান সি.এম.ও.এইচ.-এর কাছে বা সার্জেনের কাছে, তিনি বলে দেবেন এখানে টিটিনাস স্প্রেড আউট করেছে, দু মাস পরে আসুন। সেখানে ফিস দিয়ে তার সঙ্গে কথা বলতে হয়। এসব ঘটনা আমি নিজের চোখে দেখেছি। আমার অনেক কথা আরও বলার ছিল, কিন্তু সময় নেই, আমি শুধু তাই ফ্যামিলি প্ল্যানিং সম্বন্ধে কয়েকটি কথা বলে শেষ করছি। স্যার, এ সম্বন্ধে আমাকে কয়েকটি বক্তৃতাও দিতে হয়েছে। স্যার, মহারাষ্ট্রে ফ্যামিলি প্লানিং কম্পালসারি হয়ে গিয়েছে এবং শুনছি পশ্চিমবঙ্গেও হতে যাচ্ছে। পশ্চিমবঙ্গ সম্বন্ধে একটু চিন্তা করুন। কারণ মানুষের ২খানা হাত, একখানা মুখ, এটা হবেই। আপনি ফ্যামিলি প্লানিং করছেন। আপনার পপুলেশন নিশ্চয়ই আস্তে আস্তে কমে যাবে, যদি একটা জিনিসের দিকে লক্ষ্য রাখেন। আজকে মানুষ যদি উপযুক্ত পরিমাণ খাদ্য পায়, সে যদি উপযুক্ত পরিমাণে অ্যামিউসমেন্ট পায়। মানুষের যদি আর্থিক সঙ্গতি বেড়ে ওঠে এবং অ্যামিউসমেন্ট-এর অন্যান্য স্কোপ থাকে তাহলে অটোমেটিক জন্ম নিয়ন্ত্রণ হয়ে যেতে পারে। আমি উদাহরণ স্বরূপ একটা কথা বলি। একবার আমি গাছ লাগিয়েছিলাম। সূর্য কুমড়ার মাটি; সেখানে গুরুপদবাবুর জমির উপর আমি চাষ করলাম এবং তারপরে সাত্তার সাহেবকে নিয়ে হাজির করলাম অর্থাৎ কিছু সুফলা দিলাম। তারপর গাছ এমন জোরদার হল যে একটাও ফল হলনা। তাই বলছি, উপযুক্ত পরিমাণ food দিন, মানুষের অ্যামিউসমেন্ট-এর ব্যবস্থা করুন। সাধারণ মানুষ কোনও অ্যামিউসমেন্ট পায়না। তারা সকাল থেকে সন্ধ্যা পর্যন্ত কাজ করে যখন গ্রামের বাড়িতে ফিরে আসে তখন তাদের কোনও অ্যামিউসমেন্ট স্পেয়ার থাকে না, একমাত্র অ্যামিউসমেন্ট স্পেয়ার হচ্ছে তাদের স্ত্রী। এছাড়া আর কোনও স্পেয়ার থাকে না। যার ফলে এইরকমভাবে ক্রমান্বয়ে বৃদ্ধি পাচ্ছে। কাজেই আমি এই দিকে সমস্ত ক্যাবিনেটের দৃষ্টি আকর্ষণ করছি। কারণ এটা অজিতবাবুর একার পক্ষে সম্ভব নয়, অন্যান্য সকলে যদি সহযোগিতা না করেন। সকলের সহযোগিতা যদি থাকে তাহলে দেখা যাবে যে এটা অটোমেটিক্যালি কমে যাচ্ছে। স্যার, ফ্যামিলি প্ল্যানিং সম্বন্ধে আর একটা কথা আমি বলব। আমার এলাকায় স্বাস্থ্য সম্পর্কে কি অবনতি ঘটছে সে সম্পর্কে আমি দৃষ্টি আকর্ষণ করতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয় খবরের কাগজে আপনি দেখেছেন যে

এক প্রকারের ট্যাবলেট উঠেছে লোহারপুরে। এই ট্যাবলেট সম্পর্কে জানানো দরকার। এটা নিয়ে হিন্দুরা বলছে, আমি স্বপ্ন দেখেছি পুজো দাও। মুসলমানরা বলছে, টুপি মাথায় দিয়ে টাকা দান কর, করে নিয়ে যাও। আমি হেলথ মিনিস্টারকে অনুরোধ করছি, এই ব্যাপারে বিশেষ ভাবে নজর দিতে। আজকে যদি এটার দিকে নজর দেওয়া না হয় তাহলে আমার এলাকার স্বাস্থ্যের অবনতি ঘটবে। স্যার, এটা হচ্ছে সাধারণ পাবলিক শিলাস্তর গঠিত সেখানে বাতাস নিতে থাকে। এই বাতাস যখন থাকে তখন জল শুকিয়ে যায়। বুদবুদ আকারে সেই জল নীচে থেকে শেষ হয়ে যায় এবং বাতাসও শেষ হয়ে যায়। তারপর ঐ জায়গার মাটিটা গোল হয়ে ওঠে। ঐ জায়গায় এটা দেখতে হাজার হাজার মানুষ, লক্ষ লক্ষ মানুষ হাজির হচ্ছে। আমি আশা করব আপনি অবিলম্বে এই সম্পর্কে স্টেপ নেবেন এবং মাটির ট্যাবলেট না ক্যাপসুল দিচ্ছে, সেটা আপনার ল্যাবোরেটরিতে পরীক্ষা করবেন। কারণ সেখানে কিছু কিছু মানুষের এটা খেয়ে অসুখ হয়েছে এবং এটা নিয়ে নানারকম টাল-বাহনা চলছে। কাজেই অনুরোধ করব আপনি এই সম্পর্কে লক্ষ্য রাখবেন। এই কয়েকটি কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুকুমার বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের সকল দপ্তরগুলির মধ্যে অন্যতম হচ্ছে স্বাস্থ্য দপ্তর। এই স্বাস্থ্য দপ্তরের যোগ্যতম মন্ত্রী অজিতকুমার পাঁজা যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন, সেই দাবিকে সমর্থন করে কয়েকটি কথা আপনার মাধ্যমে নিবেদন করতে চাই। প্রথমত শ্রদ্ধাভাজন সত্যদার বক্তৃতার কথা মনে পড়ে যাচ্ছে। তিনি অবশ্য নেই। তার ঘনিষ্ঠ বন্ধু হরশঙ্করদা আছেন, তাকে আপনার মাধ্যমে জানাই। কেননা, বিশ্বনাথ চক্রবর্তী হরশঙ্কর ভট্টাচার্য এবং সত্য ঘোষাল এই তিনজন সি. পি. আই বেঞ্চের বিদগ্ধ ব্যক্তি। বাকি সকলে দগ্ধ। কংগ্রেসের ভাল কাজ তারা দেখতে পান না। সেজন্য সত্যদা যে বক্তৃতা রেখেছেন বিধানসভায়, তিনি প্রথমে কাকদ্বীপের কোনও একটা প্রচারপত্র বিধান সভার সামনে দেখিয়ে দৃষ্টি আকর্ষণ করেছেন এবং দৃষ্টি আকর্ষণ করতে গিয়ে তিনি বলেছেন যে কাকদ্বীপের কোন একজন হাতুড়ে চিকিৎসক নাকি কোন একটা বালকের চক্ষুরত্ন নষ্ট করে দিয়েছেন। ঘটনাটা অমার্জনীয় অপরাধ সন্দেহ নাই। কিন্তু স্বাস্থ্য দপ্ররের বিষয় নিয়ে আলোচনা করলেন—তিনি যেন সমালোচনার জন্যই সমালোচনা করলেন প্রচার পত্র নিয়ে। এই প্রচার পত্র নাকি জনৈক ডাক্তার দিয়েছেন এবং আলোচনা করতে গিয়ে তিনি বললেন যে স্বাস্থ্য মন্ত্রীর উপর তার ব্যক্তিগত কোনও ক্ষোভ নেই, ক্ষোভ হচ্ছে ছেলেটির চক্ষু নষ্ট হয়ে গেছে, এটাই হচ্ছে দুঃখের ঘটনা। স্বাস্থ্য দপ্তরের বহু ভাল কাজ, প্রশংসনীয় কাজ আছে। সেগুলিকে একপাশে ফেলে দিয়ে কাকদ্বীপের হ্যাণ্ডবিল নিয়ে পড়লেন। অর্থাৎ এই বিধান সভায় কিছুদিন আগে যা লক্ষ্য করেছি যে স্বাস্থ্য দপ্তরের প্রতি আক্রমণ হেনেছে সমাজের একশ্রেণীর ডাক্তারবাবুরা, যারা বড় বড় নার্সিং হোম খুলে

হাজার হাজার টাকা উপার্জন করছে। তারা সেদিন সুপরিকল্পিতভাবে সে আক্রমণ করেছিল, সেই আক্রমণ স্তব্ধ হয়ে গেছে। কিন্তু আজকে সত্যদার হাতে হ্যাণ্ডবিল গুঁজে দিয়ে তারা যেন বলতে চেয়েছেন যে কাকদ্বীপের হাতুড়ে চিকিৎসকের চিকিৎসায় যার চক্ষু নষ্ট হয়েছে, সেটাই একমাত্র ঘটনা আর কোনও ঘটনা নেই।

[5-20 – 5-30 p.m.]

আমি অনুরোধ করব, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সত্যদার মতো বিদগ্ধ ব্যক্তিদের, তারা যেন অপরের দ্বারা শিক্ষা প্রাপ্ত না হয়ে, অপরের কাছে শিক্ষণ নিয়ে বিধান সভায় কোনও বক্তব্য না রাখেন। কারণ আজকে বিধানসভায় পরিষ্কার হয়ে গেছে যে কোনও একজন ডাক্তার বাবু বা ডাক্তার বাবুদের যে একটা চক্র আছে, সব ডাক্তারবাবু নয়, কিছু সুবিধা ভোগী ডাক্তার বাবু, যারা বড় বড় নার্সিং হোমের সঙ্গে আছেন, যারা কলকাতা থেকে কিছুতেই নড়তে চাইবেন না গ্রামবাংলাকে সেবা করার জন্য, এই ডাক্তার বাবুরা তাদের জন্য ওকালতি সত্যবাবুর মতো একজন মানুষ করলেন, এতে আমি দুঃখ পাচ্ছি। আজকে সত্যদার নিশ্চয়ই একটা ক্ষোভ আছে, সেটা তিনি বললেন স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে, যে স্বাস্থ্যমন্ত্রী মহাশয় কমাতে বলেন, বাড়াতে পারেন না, আমার মনে হয় ক্ষোভ অন্য জায়গায়, স্বাস্থ্যমন্ত্রী সত্যদার দেহের দিকে যেন একবার দৃষ্টি নিক্ষেপ করুন, আমাদের সারা পশ্চিমবাংলার ৪৫ হাজার ৭০৯টি গ্রামের সমস্ত মানুষের স্বাস্থ্যের দিকে নজর দিলেও স্বাস্থ্যমন্ত্রী মহাশয় সত্যদার স্বাস্থ্যের দিকে বোধ হয় নজর দিচ্ছেন না, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় যেন সত্যদার স্বাস্থ্যের দিকে নজর দেন, তাহলে আমার মনে হয় সমালোচনার ভাবটা কম হবে। এখন, এই বিভাগ সম্পর্কে সমালোচনা করতে গিয়ে তিনি আরও অনেক কথা বলেছেন এবং আলোচনাতে মনে হয়েছে, তিনি বিশেষ করে, তাঁর আলোচনাকে কেন্দ্রায়িত করতে চান আমেরিকার বিষয় নিয়ে বা অন্যান্য দেশের বিষয় নিয়ে, পশ্চিমবাংলার স্বাস্থ্য দপ্তর, পশ্চিমবাংলার স্বাস্থ্য দপ্তরের যে পরিবার পরিকল্পনা বিভাগ রয়েছে এবং জনস্বাস্থ্য বিভাগের যে কারিগরি শাখা রয়েছে, এর সম্পর্কে কথা না বলে, তিনি কতকগুলো তত্ত্বের অবতারণা করেছেন, সেই তত্বগুলোর কেন্দ্রস্থল হচ্ছে এই দেশ নয়, বিদেশ। বিদেশ মানে পাশ্চাত্য দেশ সম্পর্কে বলেছেন। তিনি আমাদের পশ্চিমবাংলার স্বাস্থ্য দপ্তরের কি আরও কাজ কর্ম হওয়া উচিত, এর গতি কিভাবে এগোন যায়, আরও কিভাবে এই দপ্তরকে উন্নয়ন করা যায়, সেই কথা তিনি বলেননি। কিন্তু আমরা বলব, স্বাস্থ্য দপ্তরের যে কর্মকুশলতা, সেই কর্মকুশলতা সম্পর্কে বিধানসভায় আজকে কোনও পক্ষের সদেহ নেই যে স্বাস্থ্যমন্ত্রী যেভাবে দপ্তর পরিচালনা করছেন মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের আশীর্বাদ নিয়ে এবং মন্ত্রী সভার অন্য সভ্যদের সমর্থন নিয়ে, আজ মনে হয় স্বাস্থ্য দপ্তর সম্পর্কে নিছক আজগুবি কিছু বিতর্কের অবতারণা না

করলে বোধ হয় সমালোচনা করার কোনও সুর খুঁজে পাওয়া যায় না। আমাদের উপনিষদে আছে সর্বে সুখীন সন্তু, সর্বে সন্তু নিরাময়ঃ সকলে সুখ, সমৃদ্ধি এবং নিরাময় আমরা কামনা করি, আমাদের শাস্ত্রে আছে, সকলকে সুখ দেওয়া হয়ত সম্ভব নয়, কিন্তু অধিকাংশ মানুষকে নিরাময় করার জন্য পশ্চিমবঙ্গ সরকার এর স্বাস্থ্য দপ্তর ১৯৭২ সাল থেকে চেষ্টা করে আসছে এই বিষয়ে কোনও সন্দেহ নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে অস্বীকার করার উপায় নেই যে পশ্চিমবঙ্গে যে সমস্ত কাজ করা হয়েছে, যেমন ধরুন পানিহাটিতে ১০০ শয্যার হাসপাতাল নির্মাণ, ভাটপাড়ায় ১০০টি শয্যার হাসপাতাল নির্মাণ, তারপর যেমন ধরুন উত্তরবঙ্গে ২৫০টি শয্যা খোলা হয়েছে উত্তরবঙ্গের মেডিক্যাল কলেজের জন্য, এটা শিলিগুড়ির সঙ্গে যোগ করে আরও ৫০০ শয্যা খোলা হবে, সেই সঙ্গে সঙ্গে বরাহনগরে, খড়্গপুরে, নৈহাটিতে, দিঘায় এবং সুন্দরবনের রায়দিঘী, রঘুনাথপুর, পুরুলিয়ার এই সব জায়গায় নুতন হাসপাতাল নির্মাণের পরিকল্পনা রয়েছে, ঘাঁটালের লালবাগে দুটি হাসপাতাল তৈরি, ইত্যাদি যে কাজগুলো হয়েছে, সেই কাজগুলো নিশ্চয়ই প্রশংসার অপেক্ষা রাখে। সেই সঙ্গে সঙ্গে আমরা এটাও লক্ষ্য করছি, স্বাস্থ্যকেন্দ্র নির্মাণ, প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র এবং সহায়ক স্বাস্থ্যকেন্দ্র নির্মাণের দিক থেকে বলা যেতে পারে এই সরকার রেকর্ড করেছে, স্বাস্থ্য দপ্তর রেকর্ড করেছে, অর্থাৎ ১৯৭২ সাল থেকে ১৯৭৫ সালের মধ্যে পশ্চিমবঙ্গের নুতন শয্যা সংযোজন করা হয়েছে ৭ হাজার ৫০০ বিভিন্ন হাসপাতালে এবং সঙ্গে সঙ্গে ৪০০ শয্যা আরও খোলা হবে এবং আমরা পরিসংখ্যান দেখেছি রাজ্যপালের ভাষণের মাধ্যমে, যে আরও আগামী বছরে দু হাজার এক শতটি শয্যা বাড়ানোর পরিকল্পনা রয়েছে এবং ১৯৭২ সাল থেকে ১৯৭৫ সালের মধ্যে পশ্চিমবাংলায় ৩০৭টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র হয়েছে এবং ৬২৫টি সহায়ক স্বাস্থ্যকেন্দ্র হয়েছে এবং এই যে কাজগুলো হয়েছে, এটা অতীতের সমস্ত রেকর্ডকে ম্লান করে দিয়েছে।

আমি যে এলাকা থেকে নির্বাচিত হয়ে এসেছি সেখানে ১৯৫২ সাল থেকে ১৯৭২ সাল পর্যন্ত—আসানসোল মহকুমায়, মহকুমা হাসপাতাল বাদ দিয়ে দুটো মাত্র প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র ছিল, একটা রানীগঞ্জে, আর একটা বরাকর-এ। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে সেখানে প্রতিটি ব্লকে একটি করে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র এবং প্রতিটি ব্লকে দুটি করে সহায়ক স্বাস্থ্য কেন্দ্র এবং প্রতি ব্লকে একটি থেকে তিনটি পর্যন্ত সাব-সেন্টার খোলার পরিকল্পনা সম্পূর্ণ হয়ে গেছে। ১৯৫২ সাল থেকে ৭১ সাল পর্যন্ত যেখানে মাত্র দুটি স্বাস্থ্য কেন্দ্র ছিল, সেখানে ৭২ সাল থেকে ৭৫ সালের মধ্যে প্রতিটি ব্লকে ১টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র এবং দুটি করে সহায়ক স্বাস্থ্য কেন্দ্র হয়েছে, যা আমরা কল্পনাও পূর্বে করতে পারিনি। সুতরাং আমরা এই দিক থেকে বলতে পারি যে, স্বাস্থ্য দপ্তরকে যে অর্থ দেওয়া হয়েছে, তা ন্যায়-সঙ্গতভাবেই দেওয়া হয়েছে এবং এই দপ্তরকে আরও অর্থ দেওয়া প্রয়োজন। সেই সঙ্গে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বলব যে, জন-স্বাস্থ্য

বিভাগের যে কারিগরি শাখা আছে, তারা কর্মকুশলতার একটা রেকর্ড করেছে—পানিহাটী হাসপাতালের কথা একটু আগেই শ্রী তপন চ্যাটার্জি বললেন, এটা নির্মাণ করেছে জন-স্বাস্থ্য বিভাগের কারিগরি শাখা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় বলেছিলেন যে আমরা এখানে নির্দিষ্ট সময়ে কাজ শেষ করব এবং তিনি সেই প্রতিশ্রুতি দিয়ে এসেছিলেন—কিন্তু স্যার, এটা বলা প্রয়োজন যে, তপন চ্যাটার্জি বললেন—এটা তাঁর এলাকা, তিনি বললেন যে নির্দিষ্ট সময়ের আগেই কাজ শেষ হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, জন-স্বাস্থ্য বিভাগের কারিগরি শাখা নির্দিষ্ট সময়ের আগেই ঐ হাসপাতাল নির্মাণের কাজ শেষ করেছে।

**Mr. Deputy Speaker :** Please take your seat, Now Shri Kumar Dipti Sengupta may please speak.

**শ্রী সুকুমার বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি আমাকে বলতে দেবেননা তা আগেই ঠিক করে রেখেছেন, তাই আমি থামছি। তবুও আমি আমাদের স্বাস্থ্যমন্ত্রী এবং স্বাস্থ্য দপ্তর যেভাবে কাজ করছে এবং এই কাজের সঙ্গে সংশ্লিষ্ট স্বাস্থ্য দপ্তরের যে সমস্ত ইঞ্জিনিয়াররা রয়েছেন, তারা যেভাবে কাজ করছেন তাতে আজকে গর্ব বোধ করছি।

**Mr. Deputy Speaker :** Mr. Banerjee, it is not fair that you should continue in spote of my request to take your seat.

**শ্রী সুকুমার বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, পরিশেষে এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি এবং আমি যদি কোনও অপরাধ করে থাকি তাহলে আপনি আমাকে ক্ষমা করবেন। আমি কিছু বলতে চেয়েছিলাম। এই আমার অপরাধ।

**শ্রী কুমারদীপ্তি সেনগুপ্ত ঃ** অনারেবল স্পিকার, স্যার, শতাব্দীর পুঞ্জিভুত ক্ষোভ, সীমাহীন ক্লেশ বহন করে চলেছে পশ্চিমবাংলার গ্রামবাংলার মানুষ যুগ যুগ ধরে। যে কবির ভাষা উল্লেখ করেছেন মাননীয় স্বাস্থ্য মন্ত্রী, সেই কবির ভাষায় বলি;

"নাহি বস্তে অদৃষ্টেরে—

নাহি নিন্দে দেবতারে স্মরী

নাহি জানে কার দ্বারে—

দাঁড়াইবে বিচারের আশে

দরিদ্র্যের ভগবান বারেক ডাকিয়া

দীর্ঘশ্বাসে মরে সে নীরবে।

এই অভিশপ্ত জীবন থেকে মুক্তি দানকারি স্বাস্থ্য দপ্তরের নবীন কান্ডারী শ্রী অজিত কুমার পাঁজা মহাশয়, আপনি গ্রামবাংলার মানুষের অভিনন্দন গ্রহণ করুন। আসানসোল থেকে সাগর-দ্বীপ আর কালিংপং থেকে ঔরঙ্গাবাদ বহু যোজন পথ, বহু মাইল দূর—আজকে বিভিন্ন স্বাস্থ্য কেন্দ্রের মধ্যে দিয়ে আপনি গঠিত করেছেন চিকিৎসা ব্যবস্থার একটা মালা তাই আমরা গ্রামবাংলার মানুষ আমরা আপনার কাছে চিরকৃতজ্ঞ। আমি যখন শৈশবে একবার কলকাতা দেখতে এসেছিলাম হাফ প্যান্টালুন পরে, তখন যিনি কলকাতা দেখাচ্ছিলেন, তিনি বলেছিলেন, ঐ যে লাল লাল ইঁট দেখছ, ঐটা হল মেডিক্যাল কলেজ, তুমি গ্রামবাংলার মানুষ তোমার ওখানে প্রবেশাধিকার নেই। সেখান থেকে আমাকে নিয়ে গিয়েছিলেন পি. জি. হাসপাতালে, সেখনে গিয়ে বলেছিলেন, এটা হল এশিয়ার বৃহত্তম হাসপাতাল, এখানে ক্যাডিলাক চেপে, ইমপালা চেপে যারা আসে, যারা গোলাম মহম্মদের সুট পরে তাদের প্রবেশাধিকার আছে এবং এর ভেতরে যে জায়গার নাম উডবার্ন ওয়ার্ড, সেখানে কিন্তু ঐসব কলকাতাবাসীদেরও প্রবেশাধিকার নেই। সেদিন সেই শিশুমনে আমার আঘাত লেগেছিল, সেদিন আমার ক্ষোভ হয়েছিল। আমি কিন্তু সেদিন কল্পনাও করিনি এবং কোনও স্বপ্নও দেখিনি এবং কোনও আশাও করিনি যে, ঐ মেডিক্যাল কলেজের দরজা, ঐ পি. জি. হাসপাতালের গেট যেটা আমাদের কাছে চিরকালের জন্য রুদ্ধ ছিল, সেটা কোনও দিন মুক্ত হবে। আজ কিন্তু সেটা চিরদিনের জন্য উন্মুক্ত। সেই জন্য গ্রামবাংলার জনসাধারণের পক্ষ থেকে আমি আপনাকে অভিনন্দন জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভারতবর্ষের চিকিৎসা শাস্ত্রে গৌরব কবিরাজি শাস্ত্র লুপ্ত প্রায়, সেটা সেদিনও মহা শ্মশানের মহা নিদ্রায় ছিল, আজকে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী তাকে সেখান থেকে পুনরুজ্জীবিত করে স্বাস্থ্যের ব্যাপারে একটা নতুন পদ-যাত্রা শুরু করেছেন। বেয়ারফুট ডক্টরদের নীতির জন্য ত্রিবান্দ্রম থেকে শুরু করে আলিমুদ্দিন স্ট্রীট পর্যন্ত উত্তাল তরঙ্গের সৃষ্টি হত, বলা হত, দেখুন, আপনারা শেখবার চেষ্টা করুন। সেখানে বেয়ারফুট ডক্টরদের যে স্কিম পশ্চিমবাংলার মাননীয় স্বাস্থ্যমন্ত্রী গ্রহণ করেছেন, এই স্কিম সারা ভারতের মধ্যে সর্বপ্রথম উনিই প্রবর্তন করলেন। তার জন্য কিন্তু কেউ তাকে ধন্যবাদ জানায়নি, তার জন্য কিন্তু কেউ তাঁকে অভিনন্দন জানায়নি।

[5-30 – 5-40 p.m.]

হোমিওপ্যাথি সম্বন্ধে সত্যবাবুর একটু অ্যালার্জি আছে। তিনি চিরদিনই হোমিওপ্যাথিকে একটু হেয় করে দেখেন। আমরা গরিব লোক আমরা বি. জি. ফস খেয়ে মানুষ হইনি।

আমরা পুরিয়া পার্টি। হোমিওপ্যাথি সম্বন্ধে তিনি যাই বলুন না কেন, গ্রাম বাংলার মানুষের কাছে হোমিপ্যাথি একটা আশীর্বাদস্বরূপ। সত্যবাবু বললেন আমরা মনের জন্য কোন ব্যবস্থা করিনি। ৩.৫ কোটি টাকা খরচ করে রানীগঞ্জ কোল ফিল্ডে একটা ওয়াটার রিজার্ভার সৃষ্টি করা হচ্ছে। এরজন্য মন্ত্রী মহাশয় ধন্যবাদই। আপনার চলার পথ সহজ, সরল নয়। আপনার যে মূলধন সেটা হল নিষ্ঠা ও সততা। জনগণের বলে আপনি বলিয়ান। গ্রাম বাংলার মানুষের যে রাজ ছিল তাকে মুক্ত করায় আপনি তাদের কাছে ধন্যবাদের পাত্র। আজ পিতা তার সন্তানকে ফিরে পাচ্ছে, মাতা তার রুগ্ন সন্তানকে ফিরে পাচ্ছে। পঙ্গু যুবক তার পঙ্গুত্বের হাত থেকে মুক্তি পাচ্ছেন বলে তারাই আপনার এই বাজেটকে সমর্থন করবেন। আজ তাঁরাই আপনার বাজেটকে চোখের জল দিয়ে, প্রাণ ভরা ভালবাসা দিয়ে সমর্থন করবে। সুতরাং কর্মে সুন্দর যে মানুষ তার চলার পথ সুন্দর, সুগম ও প্রশস্ত হোক।

**ডাঃ কানাইলাল সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, স্বাস্থ্যমন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন করছি। তিনি তাঁর কর্মদক্ষতার বলে নূতন বছরে ৪-৯ কোটি টাকা এনেছেন এ ছাড়া ৭.৫ হাজার বেড বৃদ্ধি করেছেন এবং প্রতিদিন ৫টি করে বেড বৃদ্ধি করেছেন। আমি আপনাকে অনুরোধ করব প্রিভেনটিভ মেডিসিন প্রিভেনশন ইজ বেটার দ্যান কিউরগুলির দিকে খুব বেশি লক্ষ্য রাখবেন। এর অভয়ের ফলে অনেক দুরারোগ্য রোগ হতে পারে। মা শীতলার চেয়েও আপনার কৃপা অনেক বেশি। আপনারা ঠিকমতো স্মল পক্স ভ্যাকসিনেশন দিতে হবে যাতে স্মল পক্স ম্যালেরিয়ার মতো ফিরে না আসে। দ্বিতীয়ত ট্রিপল অ্যান্টিজেন, ডিপথেরিয়া, হুপিংকাফ ও টিটেনাস এই সমস্ত ব্যাধিতে বাচ্ছা ছেলে মেয়ে মৃত্যুমুখে পতিত হয়। এই ট্রিপল অ্যান্টিজেন-এর ব্যবস্থা যদি ঠিকমতো করতে পারি তাহলে আমরা তাদের বাঁচাতে পারব। আগে কর্পোরেশন-এর মাধ্যমে ট্রিপল অ্যান্টিজেন দেবার ব্যবস্থা ছিল। এটা করেছিলেন তদানীন্তন স্বাস্থ্যমন্ত্রী পুরবী মুখার্জি। এখন এই জিনিসটা চালু নেই এবং যার ফলে ট্রিপল অ্যান্টিজেন দেওয়া বন্ধ হয়ে গেছে। আমি আশা করব এটা বন্ধ করবেন না। এটা যদি চালু রাখেন তাহলে আই. ডি. হসপিটাল বন্ধ করে সেখানে অন্য একটি বড় হাসপাতাল হতে পারে। পোলিও ভ্যাকসিন শুধু কলকাতার মধ্যে সীমিত রাখলে হবে না। একে গ্রামে নিয়ে যেতে হবে। কারণ শহরের কোনও ধনী লোকের সন্তান বিকলাঙ্গ হলে তার ব্যবস্থা হবে। কিন্তু গ্রামের একটা ছেলে যদি বিকলাঙ্গ হয় তাহলে সারা জীবন যে বিকলাঙ্গ হয়ে থাকবে। তাই অনুরোধ করব শহরে যেমন পোলিও ভ্যাকসিন চালু করেছেন তেমনি গ্রামের মধ্যে পোলিও ভ্যাকসিন নিয়ে যান যাতে গ্রামের বাচ্ছারা বাঁচতে পারে। তৃতীয় জিনিস আপনার কাছে অনুরোধ জানাব আমাদের যেসমস্ত কর্পোরেশন চ্যারিটেবল ডিসপেনসারিজ আছে, যে সমস্ত মিউনিসিপ্যাল

চ্যারিটেবল ডিসপেনসারিজ আছে এগুলি আপনারা জানেন প্রচুর লোককে সার্ভ করে, কিন্তু এগুলির অবস্থা খুব খারাপ। আপনারা জানেন যক্ষা রোগ নিবারণ করার জন্য অয়ারলেস অর্গানাইজেশনকে অ্যাডভাইস দিয়েছেন অ্যাম্বুলেটরি ট্রিটমেন্টের জন্য, অ্যাম্বুলেটরি ট্রিটমেন্ট ইজ দি বেস্ট ট্রিটমেন্ট ফর টিউবারক্লোসিস। সেজন্য বেড না বাড়িয়ে যে সমস্ত চেস্ট ক্লিনিক আছে সেগুলি যাতে ঠিকমতো চলে তার বন্দোবস্ত করবেন। আমি যখন কর্পোরেশানের হেলথ ডিপার্টমেন্টের চেয়ারম্যান ছিলাম আমরা তখন যৌথভাবে সরকরের সঙ্গে বন্দোবস্ত করে আমরা ওষুধ দেবার একটা বন্দোবস্ত করেছিলাম। এখন দুঃখের কথা সেখানে রোগীরা যায়, এক্সরে'র বন্দোবস্ত নেই। ৪/৫ টা চেস্ট ক্লিনিক আছে কিন্তু এক্সরে'র কোনও বন্দোবস্ত নেই। প্যাথোলজিক্যাল এগজামিনেশন যেমন স্পুটাম ব্লাড দেবার জন্য যে মাইক্রোস্কোপ দরকার সেই মাইক্রোস্কোপ কারোর হয় থাকার হয়ে গেছে। সেজন্য অনুরোধ করব এগুলির যদি বন্দোবস্ত করেন তাহলে শহর এবং আশপাশের ৩৮টা মিউনিসিপ্যালিটির মানুষদের অশেষ উপকার হবে। তারপর যে সমস্ত পেসেন্ট হাসপাতাল থেকে বের হয়ে শহরে আসে তারপর ২/৪ মাসের মদ্যে তার মৃত্যু হয়। কারণ, তারা রিহ্যাবিলিটেটেড ঠিকমতো হয় না। যে সমস্ত অ্যাম্বুলেটরি ট্রিটমেন্ট করেছেন চেস্ট ক্লিনিক করে দিয়ে সেগুলি সারা জীবন কাজ করে যেতে পারে। কর্পোরেশন এবং আধা মিউনিসিপ্যালিটিগুলিতে যে সমস্ত চেস্ট ক্লিনিক আছে সেগুলি যাতে ঠিকমতো চালু হয় সেটা দেখবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সত্য ঘোষাল মহাশয় জোন্যাল মেডিক্যাল কলেজ করার কথা বলেছেন। একটা মেডিক্যাল কলেজ করা ছেলে খেলা নয়, এটা জানা উচিত। আপনারা নিশ্চয়ই জানেন যে ক্যালকাটা ইউনিভার্সিটির গ্র্যাজুয়েটরা শুধু ভারতবর্ষে নয়, সারা পৃথিবীতে রেপুটেড। আমাদের ক্যালকাটা ইউনিভার্সিটির ছেলেরা এবং ইনডিয়ান ইউনিভার্সিটির ডাক্তাররা বাইরে প্রচুর সম্মান পান, তাঁরা ভাল ভাল প্র্যাকটিস করেন। কিন্তু আপনারা যদি স্ট্যাণ্ডার্ড নিচু করে দেন তাহলে আমাদের দেশের ছেলেরা ভাল চিকিৎসা করতে পারবে না, সেই সম্মানও তারা পাবে না। সেজন্য অনুরোধ করব মেডিক্যাল কলেজগুলিকে ছোট করে দেবেন না। সত্য বাবু বললেন গ্রে'র অ্যানাটোমি পড়ার কি দরকার আছে। সেটা রাশিয়ার যখন কথা বলেন তখন রাশিয়ার মতো হোক, কিন্তু এখানে যখন মেডিক্যাল কলেজ হবে তখন ইণ্ডিয়ার মতো কেন হবে না? তাছাড়া ফ্যামিলি প্ল্যানিং এর কথা তিনি বলেছেন। ফ্যামিলি প্ল্যালিং বিশেষ দরকার। সেই কারণে মোটিভেটেড ক্যাম্পেন করা দরকার। ফ্যামিলি প্ল্যানিং বলতে শুধু স্টেরিলাইজেশন, টিউবেকটমি, ভ্যাসেক্টমি নয়, ফ্যামিলি প্ল্যানিং হচ্ছে মোটিভেটেড ক্যাম্পেন, সেখানে ভাল ভাল হেলথ অ্যাসিস্ট্যান্ট রাখতে হবে, যে সমস্ত বেয়ারফুটেড ডাক্তার আছে তাদের দিয়ে সেখানে কাজ করাতে হবে, গ্রামে গ্রামে গিয়ে যারা প্রিভেনটিভ মেডিসিন, ট্রিপল অ্যান্টিজেন দেবে, সেখানে ফ্যামিলি প্ল্যানিং

এর পদ্ধতি তাদের কাছে বুঝিয়ে দেবে। তার কারণ ফ্যামিলি প্ল্যানিং অনেক রকমে করা যায়—কোনও জায়গায় ওরাল ট্যাবলেটস দিয়ে করা যায়, কোনও জায়গায় কন্ট্রাস্পেটিভস দিয়ে করা যায়, কোন জায়গায় ফিমেল পেসারীজ দিয়ে চলে, কোনও জায়গায়, উইথড্রয়াল পলিসিতে করা যায়, কোনও জায়গায় সেফ পিরিয়ড নিয়ে করা যায়। এগুলি মানুষকে বোঝাতে হবে। মা-রা মেয়েদের বোঝাবে, ছেলেরা ছেলেদের বোঝবে যাতে ফ্যামিলি প্ল্যানিং ঠিকমতো হয়।

[5-40 – 5-50 p.m.]

আমাদের এখানে সবচেয়ে অসুবিধা হচ্ছে মায়েদের ঠিকভাবে ফ্যামিলি প্ল্যানিং হয়না। আমার কাছে একটি ভদ্রমহিলা এসেছিলেন এবং খবর নিয়ে জানলাম তাঁর স্টেরিলিটি অপারেশন করা আছে, টিউবেকটমিও হয়েছে, তাঁর একটু মানসিক অসুবিধা দেখা দিয়েছে। আমি তাঁকে জিজ্ঞাসা করলাম আপনার ছেলেমেয়ে কয়টি? তাঁর স্বামী বললেন ৪টি কিন্তু তিনি বললেন ৮টি। আমার মত হচ্ছে ফ্যামিলি প্ল্যানিং-এর মানে হল গ্যাপ অব দি চিলড্রেন যদি বেশি হয় তাহলে মায়েদের উপর ঝক্কি হয়না এবং এটাই কল্যাণকর। যাহোক, স্বাস্থ্যমন্ত্রী যে ব্যয়বরাদ্দের দাবি এনেছেন তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শরদিন্দু সামন্ত :** স্পিকার মহাশয়, স্বাস্থ্যমন্ত্রী যে ব্যয় বরাদ্দ এনেছেন তাকে সমর্থন করে কিছু বক্তব্য বলব। পশ্চিমবাংলায় যত মানুষ বাস করে তার শতকরা প্রায় ৭০ ভাগ গ্রামে বাস করে। ১৯৫২ সাল থেকে যে কাজগুলি আমাদের পশ্চিমবাংলায় হয়েছে ১৯৭১ সাল পর্যন্ত তাতে দেখছি রায় মন্ত্রীসভার আমলে বিশেষ করে আমাদের এই স্বাস্থ্যমন্ত্রীর সময়ে যে কাজগুলি হয়েছে পশ্চিমবাংলার গ্রাম বাংলার মানুষের জন্য সেটার কোনও নজির খুঁজে পাওয়া যায় না। আমরা দেখি, প্রত্যেকটি ব্লকে একটি করে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, দুটি করে উপ-স্বাস্থ্যকেন্দ্র এবং প্রত্যেকটি ব্লকে একটি করে সাব-সিডিয়ারী হেলথ সেন্টার হয়েছে। সুশীল ধারা এখনও রাজনীতি করেন, সেই সুশীল ধারার যেখানে বাড়ি সেই মহিষাদলে ১৯৭২ সালের আগে পর্যন্ত একটিও স্বাস্থ্যকেন্দ্র ছিল না কিন্তু বর্তমানে সেখানে দুটি প্রাইমারি হেলথ সেন্টারের কনস্ট্রাকশন চলছে এবং দুটি সাব-সিডিয়ারী হেলথ সেন্টারের কনস্ট্রাকশন চলছে। এটা শুধু মেদিনীপুরের ব্যাপার নয়, পশ্চিমবাংলার প্রত্যেকটি জায়গায় এই একই চিত্র। আমাদের স্বাস্থ্যমন্ত্রীর আমলে তিনি বলেছেন "পশ্চিমবাংলার বিভিন্ন জায়গা থেকে গুটি বসন্তের খবর দিন, এক হাজার টাকা জিতে নিন", আজকে আমাদের স্বাস্থ্য দপ্তর বলছে গুটি বসন্ত আর নেই এবং ভবিষ্যতে যাতে আর না আসে তার জন্য প্রিভেনটিভ মেজার এবং প্রিভেনটিভ মেডিসিন যাতে সব জায়গায় দেওয়া যায় সেটা তারা ভেবে দেখবেন। তারপর আমরা

দেখছি কলকাতায় বড় বড় ডাক্তাররা থাকতে চান এবং এখানে থাকার জন্য তারা জোর তদ্বির তদারকও করেন। মফস্বলের লোকদের কলকাতায় আসা সম্ভব নয়, কাজেই আমার অনুরোধ হচ্ছে যে সমস্ত স্পেশ্যালইজড ডাক্তার আছেন তারা যদি অন্তত মাঝে মাঝে জেলাতে গিয়ে যে সমস্ত হাসপাতাল আছে বা মহকুমায় যে হাসপাতাল আছে সেখানে গিয়ে কিছুদিনের জন্য সার্ভিস দেন তাহলে জেলার লোকেরা নানাভাবে উপকৃত হবে। মফস্বলের লোক যাদের কলকাতায় আসা সম্ভব নয় এবং এখানে এসে থাকা সম্ভব নয়, এখানে থেকে রোগীর তদ্বির করা সম্ভব নয় তারা যদি মফস্বল বসে এই সুবিধাটুকু পান তাহলে তাদের পক্ষে খুবই উপকার হবে। শুধু তাই নয় তিনি যে পানীয় জলের ব্যবস্থা করেছেন সেটা শুধু কয়েকটা জায়গায় করেছেন। আমি অনুরোধ করব মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে এবং মন্ত্রী সভার সদস্যদের যে আমরা দেখেছি রুর‍্যাল ওয়াটার সাপ্লাই স্কীমে যে ব্যবস্থা হয়েছে তাতে একটা টিউবওয়েল বসানোর ফলে সেটা ৬ মাসের পরে আর জল দিতে পারে না। আবার যে জল বেরুচ্ছে তাও আবার পানীয় জলের উপযোগী নয়। আমি স্বাস্থ্য মন্ত্রীকে একটু ভেবে দেখতে অনুরোধ করছি যে প্রত্যেক ব্লকে যাতে অন্তত ওয়াটার সাপ্লাই এর ব্যবস্থা করা যায় সে রকম ব্যবস্থা যেন তিনি করেন তাহলে গ্রাম বাংলার লোকে উপকৃত হবে। আজকে আমরা দেখছি শুধু গুটি বসন্ত নয় কলেরা আগে যা ছিল, ম্যালেরিয়া আগে যা ছিল অনেক কমে গিয়েছে যদিও বর্তমানে কলকাতায় মশার প্রাদুর্ভাব দেখা দিয়েছে। স্বাস্থ্য দপ্তরের কর্মচারী যারা আছেন, ডাক্তার বাবুরা যারা আছেন তারা যদি প্রচেষ্টা করেন, তারা যদি দায়িত্ব নেন তাহলে আমার মনে হয় কলেরা শুধু নয় ম্যালেরিয়া ও অন্যান্য যে সমস্ত রোগ আছে যে রোগে মানুষ ভোগে সেটা নির্মূল হয়ে যেতে পারে। আমরা জানি মাননীয় মুখ্যমন্ত্রী ঘাটাল মহকুমা হাসপাতাল উদ্বোধন করেছিলেন, আমি তাঁর এবং মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই যে তমলুক মহকুমাতে যে কয়টা ব্লক আছে এবং যত মানুষ সেখানে বসবাস করে তমলুক মহকুমায় যে হাসপাতাল আছে তমলুকের লোকের পক্ষে তা যথেষ্ট নয়। আজকে যে প্রাইমারি হেলথ সেন্টার তমলুক মহকুমাতে আছে এবং যে কয়টা সাব-সিডিয়ারী হেলথ সেন্টার আছে তাদের তুলনায় যদি চিন্তা করি তমলুক সাব-ডিভিশনাল হাসপাতাল যা আছে সেখানে যে শয্যা আছে, যে সমস্ত চিকিৎসার ব্যবস্থা আছে তার যদি আরও ভাল ব্যবস্থা না করা যায় তাহলে অন্যায় করা হবে। আমার মনে হয় বিভিন্ন জায়গায় স্বাস্থ্যমন্ত্রী যে রকম কৃপা দৃষ্টি করেছেন তাতে আমরা দেখছি তমলুক হাসপাতালকে সে রকম সুনজরে তিনি দেখছেন না। তাই আমি মানীয় স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করব যে তিনি তমলুক হাসপাতালের যাতে শয্যা সংখ্যা বাড়ানো যায় এবং যাতে বিভিন্ন রকমের সুচিকিৎসার ব্যবস্থা হয় সেদিকে তিনি বিশেষ নজর দেবেন। আমি আরেকটি বিশেষ অনুরোধ করব যে বিভিন্ন রোগের স্পেশ্যালাইজড ডাক্তার বাবুরা যাতে বছরের বিভিন্ন

সময়ে বিভিন্ন জেলায় সার্ভিস দেন তার দিকে মাননীয় মন্ত্রী মহাশয় যেন নজর দেন। তাহলে গ্রাম বাংলার দরিদ্র্য মানুষেরা বিশেষ উপকৃত হবে। এই কয়টি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সরোজ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার সময় খুব কম বিশদ আলোচনায় যেতে ভাল লাগছে না। কিছুদিন আগে ডিগ্রি টি.বি. স্যানাটোরিয়ামে অজিত বাবুর সঙ্গে আমার দেখা হয়েছিল এবং তখন আলোচনা প্রসঙ্গে আমি দেখেছি যে তিনিও চান যে কোথায় কোথায় কি কি দুর্বলতা রইল এবং কোথায় কোথায় কি কি জিনিসের প্রয়োজনীয়তা আছে—সেটাই আজকে এখানে আলোচনার প্রয়োজনীয়তা আছে। কিন্তু স্যার, কোনও রকম সমালোচনামূলক আলোচনা হলেই ঐদিক থেকে চিৎকার উঠে যে সব সর্বনাশ হয়ে গেল, এই রকম অ্যাটিচুড অন্তত অজিতবাবুও চান না এবং সাধারণ মানুষও চান না। সেজন্য আমি প্রথমে অজিত বাবুকে ধন্যবাদ দিয়েই আমি আমার বক্তব্য শুরু করব। আজকে তিনি সত্যিই ইনটিরিয়ার গ্রামাঞ্চলের দিকে হাত বাড়িয়েছেন যে গ্রামাঞ্চলের রুগীদের কাছে তিনি কতটা ঔষধ পৌছে দিতে পারেন তার চেষ্টা তিনি করছেন। তা সত্ত্বেও আজকের দিনে তার উপর একটা বিশেষ দায়িত্ব এসে পড়েছে। আজকে সামগ্রিকভাবে ভারতবর্ষে একটা রাজনীতির প্রশ্ন এসে দাঁড়িয়েছে সেটা হল মাননীয়া প্রধানমন্ত্রীর ২০ দফা কর্মসূচি।

[5-50 – 6-00 p.m.]

এই ২০ দফা কর্মসূচির প্রথম ৭ দফা যদি লক্ষ্য করেন সেখানে বলছে যে গ্রামাঞ্চলে সবচেয়ে দুর্বলতম দিক যেটা, সেই মানুষগুলির মঙ্গল করার কথাই বলা হয়েছে এই ৭ দফায়। সেই লোকগুলির স্বাস্থ্যের দিকে দৃষ্টি দেওয়াই হচ্ছে এই ২০ দফার বড় কথা। এবং সেদিক থেকে অজিত বাবুর দায়িত্ব অনেক বেশি। অজিতবাবু আজ বলেছেন যে গ্রামাঞ্চলে ৭০ ভাগ লোক বাস করে। আমি কেন্দ্রীয় সরকারের একটা রিপোর্টে দেখেছিলাম ৭৬ ভাগ, যাক সেটা বড় কথা নয়। এই গ্রামাঞ্চলে যারা গরিব কৃষক, ক্ষেত মজুর, প্রান্তিক চাষী, তাদের যদি একত্র করা যায় তাহলে শতকরা ৫০-এ এসে দাঁড়াবে। তাদের জীবনের সবচেয়ে বড় অভিশাপ যেটা সেটা হচ্ছে টি.বি. রোগ। তাছাড়া পানীয় জলের সমস্যা এবং পশ্চিমবাংলার বিশেষ একটা দিক—বাঁকুড়া, পুরুলিয়া, সেখানে মানুষের অভিশাপ হয়ে দেখা দিয়েছে কুষ্ঠ রোগ। এই তিনটির উপর গ্রামীণ হাসপাতাল হচ্ছে এবং সেই সম্পর্কে আমি দু একটি কথা বলব। টি.বি. সম্পর্কে দেখছি যে ঠিকই কিছু হাসপাতাল বেড়েছে। টি.বি. হাসপাতালগুলিকে যতদূর সম্ভব ভাল করার চেষ্টা করা হচ্ছে। কিন্তু ব্যাপকভাবে দেখলে দেখা যাবে যে গ্রামাঞ্চলে ক্ষেত মজুর, বিশেষ করে আদিবাসী এবং দরিদ্র্য মানুষ তারা খুব চাপাচাপি করে থাকে যার ফলে

এই টি.বি. রোগ তাদের খুব বেশি প্রেড করে। অজিতবাবু শুধু মন্ত্রীই নন, তিনি পড়াশুনা করেন, তিনি জানেন যে স্ক্যানডিনেভিয়ান কান্ট্রিসে কনফারেন্স করেছেন হাউ টু ইর‍্যাডিকেট টি.বি. এবং তারা টি.বি.-কে ইর‍্যাডিকেট করতে পেরেছে। এর ভিতরে একটা প্রধান জিনিস লক্ষ্য করবেন দরিদ্র্য মানুষ যারা বাড়িতে গায়ে গায়ে বাস করে তাদের মধ্যে এটা বেশি হয়, সেখানে তাদের বাসস্থানের উন্নতি করাটা একটা বড় ফ্যাক্টর, এবং তা না করলে টি.বি., রোগ ফাইট আউট করা যাবে না। গ্রামাঞ্চলে টি.বি. ডিটেক্ট করার জন্য মেদিনীপুরে টি.বি. ডিটক্ট করার ব্যবস্থা আছে, ডিগ্রি টি.বি. স্যানাটোরিয়ামে এক্সরের ব্যবস্থা আছে। সেখানে ফ্রি ডিটেক্ট করা হয় এবং ঔষধ দেওয়া হয়, তাতে এই রোগটা আর বাড়তে পারে না এবং অনেক রুগী ভালও হয়ে যায় এবং যারা একটু ভাল অবস্থায় থাকে তাদের মধ্যে আর এই রোগী সংক্রামিত হতে পারে না। সেদিক থেকে বলছি যে এই সব থানা হেলথ সেন্টারগুলিতে ফ্রি ডিটেকশন যাতে হয় তার জন্য এক্সরে প্ল্যান্ট রাখা দরকার। এই টি.বি. রোগ এর একটা সোসিয়ো ইকনমিক অ্যাসপেক্ট আছে এবং সেদিক থেকে তাদের খাওয়া দাওয়া সম্পর্কেও প্রশ্ন থেকে যায় এবং সেইজন্য এই ২০ দফা কর্মসূচির প্রথম দফায় আছে সস্তা এবং ন্যায্য দরে যাতে তারা খাওয়ার জিনিস পায়, ন্যূনতম প্রয়োজনীয় জিনিস যাকে ডেলি নেসেসিটিস অফ লাইফ বলে, সেদিকেও লক্ষ্য রাখা দরকার এবং সেটাও টি.বি. ফাইট আউট করার একটা বড় জিনিস। এই টি.বি. টেস্ট আগে স্কুলের ছেলেদের করা হত সেই ব্যবস্থাটা থাকা দরকার। তাছাড়া ভ্রাম্যমান মেডিক্যাল টিম থাকা দরকার। যে সমস্ত আদিবাসী গরিব কৃষকদের গ্রাম আছে সেই সব গ্রামে গিয়ে টেস্ট করার প্রয়োজন আছে যাতে টি.বি. যাদের হয়েছে তাদের ইমিডিয়েটলি স্টেপ নেওয়া যায়।

আর একটা হচ্ছে আফটার কেয়ার কলোনি টি.বি. রোগীদের জন্য, সেটা ব্যাপকভাবে করা যায় কিনা, তার বন্দোবস্ত করা যায় কিনা সেটার দিকে লক্ষ্য রাখা দরকার। সেজন্যই আমি বলছি যে কন্ট্রোল এবং—প্রিভেনশনের দিকটা দেখা দরকার। আজকে কেবল আত্ম সন্তুষ্টির মনোভাব নিয়ে থাকলেই চলবে না, আমাদের এগিয়ে যেতে হবে। সেজন্যই এই টি.বি. কন্ট্রোল এবং প্রিভেন্টের দিকটা বললাম।

আর একটা দিক হচ্ছে কুষ্ঠ। উত্তর মেদিনীপুর, বাঁকুড়া, পুরুলিয়া এমন কি দূর্গাপুরে সবচেয়ে বেশি যে ইন্ডাস্ট্রিয়াল টাউনশিপ গড়ে উঠেছে, সেখানে কুষ্ঠ রোগ ব্যাপকভাবে বাড়ছে। কুষ্ঠ রোগীদের জন্য গৌরীপুরে এবং পুরুলিয়ায় হাসপাতাল আছে। কুষ্ঠ রোগ যাতে ছড়িয়ে না যায় তার জন্য আমি সাজেশন রাখছি, অজিতবাবু জবাব দেবার সময় তিনি যেন একটু এ বিষয়ে বলেন। আমি শুনেছি কুষ্ঠ রোগ ভারতবর্ষ থেকে ইরাডিকেট করবার জন্য কেন্দ্রীয় সরকার বহু টাকা খরচ করতে রাজি আছেন। এবং টোটাল প্ল্যান

তাঁরা করছেন। এখানে আমাদের প্রদেশে কেন্দ্রীয় সরকার থেকে টাকা আসে কিন্তু সেই টাকা নাকি খরচ হয় না। এটা ফ্যাক্ট কিনা আমি জানি না, এটা সম্পর্কে অজিত বাবু একটু বলবেন। আমাদের যে গ্রামীণ হেলথ সেন্টার আছে, থানা হেলথ সেন্টার আছে, সেখানে চার পাঁচটি বেড যদি কুষ্ঠ রোগীদের রাখার জন্য করে দেন তো ভাল হয়; তার প্রয়োজন আছে। আর এই রোগ থেকে যারা ভাল হয়ে যাচ্ছে, তাদের যে আমাদের সমাজ কি চোখে দেখছে এটা সকলেরই জানা আছে, তাদের জন্য পি.আর ডোবা হয়েছে কিন্তু মেয়েদের জন্য মেয়ে কুষ্ঠ রোগীদের থাকার জন্য কোনও ভাল ব্যবস্থা হয়নি, সেই ব্যবস্থা করা দরকার এবং এই কেন্দ্র যাতে আরও বেশি করে হয় তার ব্যবস্থা করা দরকার। আর যে নেগেটিভ কেস আছে, তার জন্য আমি জানতাম প্ল্যাস্টিক সার্জারি ব্যবস্থা হয়, সেই ব্যবস্থা কেন হচ্ছে না এবং কতটা হয়েছে জানতে চাই, তার জন্য একটা স্পেশ্যাল ব্যবস্থা রাখার দরকার আছে বলে মনেকরি। কুষ্ঠ রোগীদের চিকিৎসার জন্য বিভিন্ন জায়গায় যে কেন্দ্র হয়েছে সেটা ইন অ্যাডিকুয়েট বলে আমি মনে করি। আজকে দেখা যায় বহু রোগী রবিবার দিন দলে দলে ভিক্ষা করতে বেরোয়।

**Mr. Deputy Speaker :** The time for all the three grants now under discussion will expire at 6 p.m. But there are a few more speakers and the Hon'ble Minister is to reply. Therefore, if the House agrees, I propose that the time may be extended, according to rule 290, by one hour.

**(Voices of 'yes')**

So the time is extended up to 7 p.m.

**শ্রী সরোজ রায় ঃ** কুষ্ঠ রোগীদের জন্য চিকিৎসা কেন্দ্র বিশেষ করে নর্থ মেদিনীপুরে, পুরুলিয়ায় এবং বাঁকুড়াতে আরও বেশি খোলার প্রয়োজন আছে এবং গ্রামীণ হাসপাতালে এবং থানা হেলথ সেন্টারে ৪/৫টি করে রাখতে এবং এজন্য আরও বেশি টাকা ব্যয় করতে স্বাস্থ্য দপ্তর যেন লক্ষ্য দেন।

[6-00 – 6-10 p.m.]

দ্বিতীয় হল পানীয় জল সম্পর্কে যে প্রশ্ন উঠেছে—পানীয় জল সম্পর্কে চেষ্টা করা হচ্ছে, ব্যবস্থা করা হচ্ছে। পাবলিক হেলথ ডিপার্টমেন্ট থেকে টিউবওয়েল দেওয়া হচ্ছে গ্রামে পানীয় জল সরবরাহের জন্য সেই টিউবওয়েলগুলো ৩/৪ মাস যেতে না যেতে খারাপ হয়ে যায়। তার কোনও রিপেয়ারের ব্যবস্থা থাকে না। আজ স্বাস্থের সবচেয়ে বড়

দিক হল পানীয় জল। তার জন্য গোড়া থেকে একটা পাকাপোক্ত ব্যবস্থা থাকা প্রয়োজন। এই সব পানীয় জলের টিউবওয়েল দেখা শোনার জন্য ব্যবস্থা বি.ডি.ও. অফিসে আছে, তা খুবই inadequate তাই মাননীয় অজিত বাবুকে বলব ভবিষ্যতে সেদিকে কোনও সুব্যবস্থা করা যায় কিনা যাতে খারাপ হওয়ার সঙ্গে এই গ্রামীণ টিউবওয়েলগুলি অবিলম্বে রিপেয়ারের ব্যবস্থা হতে পারে। খাতাতে রইল ছয় হাজার আপনি জানালেন, কিন্তু তার সাড়ে তিন হাজার যে খারাপ হয়ে গেছে সেটা আপনি জানতে পারলেন না। সে সম্বন্ধে আপনি কিছু করতে পারেন কিনা একটু দেখবেন।

গ্রীষ্মকালে কতকগুলি গ্রামীণ হাসপাতালে পানীয় জল পাওয়া যায় না—এ রিপোর্ট নিশ্চয়ই আপনার কাছে গেছে। সেদিকে আপনাকে বিশেষ ভাবে নজর দিতে অনুরোধ করব।

আর একটা হচ্ছে কয়েকটি হাসপাতালকে আপগ্রেড করা দরকার—বিশেষ করে সাব-ডিভিশনাল হসপিটাল এবং ডিস্ট্রিক্ট হসপিটালগুলো—যে পয়েন্ট সম্বন্ধে আমাদের কাঁথির এক বন্ধু বললেন। আমি বলব—থানা কেন্দ্র ধরে যে সব হাসপাতাল আছে—তাদের আপনি আপগ্রেড করুন। সেখানে স্পেশ্যালিস্ট থাকবে, এক্সরে প্ল্যান্ট থাকবে পোলিও ভ্যাকসিন থাকবে—এই পোলিও ভ্যাকসিন কলকাতা হাসপাতালে না এলে পাওয়া যায় না। এসব থানা হাসপাতালে অপারেশন থিয়েটারও রাখা দরকার। এইসব ব্যবস্থাদি করে আপনি থানা হেলথ সেন্টারগুলি ডেভেলপ করুন। তাহলে গ্রামের লোকের অনেক সুযোগ সুবিধা ব্যবস্থা হবে এবং স্বাস্থ্য দপ্তরের উপর চাপ এসে পড়বে না।

আজকাল যে সব হাসপাতাল গ্রামে তৈরি হচ্ছে সেগুলি পি.ডব্লু.ডি. থেকে তৈরি করা হয়, তাতে টাকাও প্রচুর খরচ হয়ে থাকে। যে টাকা খরচ করবার কথা বোধহয় তার অর্ধেকও সেখানে খরচ হয় না। এইভাবে বহু অর্থ ব্যায়ে স্বাস্থ্য দপ্তর থেকে যে সমস্ত হাসপাতালে বাড়ি ঘর তৈরি করে পি.ডব্লু.ডি. থেকে, তাতে দেখা গেছে এক বছর যাবার পর নেকস্ট ইয়ারে বর্ষার সময় ছাদ ফুটো হয়ে জল পড়ে। আশা করি এটা আপনি একটু দেখবেন। আপনাদের ইঞ্জিনিয়ারিং ডিপার্টমেন্ট এর অনেক কাজ হয়। এই হাসপাতাল সম্পর্কে একটু দৃষ্টি দেওয়া দরকার। আপনারা যেভাবে এগিয়ে যাচ্ছেন, আরও যান, এটা সমর্থন করি।

**শ্রী শরৎচন্দ্র দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী স্বাস্থ্য এবং পরিবার পরিকল্পনা বা জন্ম শাসন সম্বন্ধে যে বাজেট বরাদ্দ পেশ করেছেন, আমি তাকে আন্তরিক সমর্থন করে দু-চারটি কথা নিবেদন করতে চাই।

১৯৭২ সালে এই সরকার ক্ষমতায় এসেছেন এবং পশ্চিমবঙ্গের জনগণ

পশ্চিমবাংলায় সুষ্ঠু, স্থায়ী এবং স্থিতিশীল একটা সরকার উপহার দিয়েছেন এবং তার সুফল আজকে আমরা সকলে দেখতে পাচ্ছি। যেভাবে আজকে স্বাস্থ্যমন্ত্রীর কার্যকারিতা এবং স্বাস্থ্য সম্বন্ধীয় উন্নতি পশ্চিমবাংলায় দিনের পর দিন বেড়ে চলেছে, তা সারা দেশের মাননীয় কংগ্রেস সদস্যদের এমন কি সি.পি.আই.(এম) সদস্যদেরও প্রশংসা অর্জন করেছে। স্বাস্থ্য এবং পরিবার পরিকল্পনার কাজের যে ভাবে অগ্রগতি হয়েছে—তা সকলেই সন্তোষজনকভাবে সমর্থন করেছেন। বিশেষ ভাবে আমাদের সি.পি.আই.(এম) বন্ধুরাও তা সমর্থন করেছেন। তার জন্য তাদের ধন্যবাদ জানাচ্ছি। যত ফিগার ছিল আমার মাননীয় সদস্য বন্ধুরা তা একে একে শেষ করে দিয়েছেন।

আমি আবার যদি ঘুরে বলি তাহলে চর্বিত চর্বন হবে। সেইজন্য বেশি ফিগারে যাচ্ছি না। যে যে ফিগার কেউ বলেননি সেই সম্বন্ধে দু-চারটে নিবেদন করব। শ্রদ্ধেয় প্রবীণ সদস্য শ্রী সরোজ রায় এবং আমাদের শ্রী সত্য ঘোষাল মশাই বলেছেন তাঁরা বিরোধিতা করছেন না। কারণ তাদের বিরোধিতা করে বলার কিছু নেই। স্বাস্থ্য দপ্তর হেন কর্ম করেননি যে তারা বলার সুযোগ পান। কিন্তু তাঁরা মুন্সিয়ানা সহকারে কিছু জ্ঞান দান করেছেন এবং স্বাস্থ্য সম্পর্কে যে পশ্চিমবঙ্গের উন্নতি হয়েছে এবং কার্যের প্রসার এবং প্রচার হয়েছে সেটা কিন্তু এড়িয়ে গিয়েছেন। স্বাধীনত্তোর ভারতে স্বাস্থ্য সম্বন্ধে যে উন্নতি হয়েছে বিশেষ করে এই ৫ বছরে পশ্চিমবঙ্গের যে উন্নতি হয়েছে এই উন্নতি ইতি পূর্বে কোনও দিন দেখা যায়নি। আমরা পশ্চিমবঙ্গবাসী পশ্চিমবঙ্গে বাস করি। আপনি জানেন এইখানে হাজার হাজার লোক ম্যালেরিয়াতে মারা যেত প্রত্যেক বছরে এবং হাজার হাজার লোক আক্রান্ত হয়ে পেট মোটা হত বা শুর হয়ে থাকত। ডুডু করে জ্বর আসত। আজকে ম্যালেরিয়া দেশ থেকে উচ্ছেদ হয়ে গিয়েছে। শোনা যাচ্ছে ম্যালেরিয়া দু এক জায়গায় নাকি আক্রমণ আসছে এবং আমাদের সচেতন সরকার দরকার হলে এটা দূর করবেন এবং অজিত বাবুর সুস্থ্য এবং সফল পরিচালনায় যে ম্যালেরিয়া পশ্চিমবঙ্গ থেকে তাড়ান হয়েছে তাকে তিনি আসতে দেবেন না। আমাদের পশ্চিমবঙ্গে বা সারা ভারতে হাজার হাজার লোক মারা যেত বসন্ত রোগে। আজ বসন্ত, গুটি বসন্ত সমস্ত ভারতবর্ষ থেকে নির্মূল হয়েছে। গুটি বসন্তের খবর দিলে স্বাস্থ্য দপ্তর তাকে পুরস্কার ঘোষণা করেছেন। কিন্তু গুটি বসন্তের খোঁজ পাওয়া যায় না। গুটি বসন্তকে শুধু দেশ থেকে নির্মূলই করেননি, গুটি বসন্ত যাতে না আসে সেইজন্য সরকার অব্যাহত গতিতে সযত্নে প্রচেষ্টা চালিয়ে গিয়েছেন। পরিবার পরিকল্পনা সম্বন্ধে সত্য ঘোষাল মশাই যদিও তিনি প্রত্যক্ষ বিরোধিতায় নামেননি, কিন্তু অপ্রত্যক্ষভাবে পরিবার পরিকল্পনা সম্বন্ধে বিভিন্ন দেশের মনিষীর বিশেষ করে ভারতবর্ষের বাইরে যারা আছেন তাঁদের বিভিন্ন উদ্ধৃতি দিয়ে চেষ্টা করেছেন যে পরিবার পরিকল্পনা সম্বন্ধে আরও কিছু করার আছে হাত না দিয়ে সেটাকে চেক করা যায় বা রক্ষা করা যায়। কিন্তু তিনি

ভারতবর্ষের ইতিহাস পর্যালোচনা করেছেন। ভারতবর্ষে তিনি জ্ঞান আহরণ করেছেন। পরিবার পরিকল্পনা বা জন্ম শাসন ব্যবস্থা ভারতের অতীত ঐতিহ্যে পৌরানিক যুগে সেগুলো সমস্ত দেওয়া আছে। সেগুলি যদি অধ্যয়ন করেন, যদি রাশিয়ার দিকে মুখ ফিরেয়ে না থেকে, ভারতবর্ষের দিকে দেখেন তাহলে জন্ম শাসন বা পরিবার পরিকল্পনা সম্বন্ধে অতীতে পূর্ব-পুরুষেরা যা করে গিয়েছে তা দেখতে পাবেন। দেখা যাক পরিবার পরিকল্পনা সম্বন্ধে সেটা কি? শ্রীকৃষ্ণ একজন মুক্ত পুরুষ যাকে পূর্ব ব্রহ্ম সনাতন রূপে ভারতবাসী এখনও মানে। যখন ৩৬ কোটি যদুবংশ হয়ে গেল তখন শ্রীকৃষ্ণ নিজেই তাঁর পরিবার নিধনের জন্য প্রভাস তীর্থে আয়োজন করে সমস্ত যদুবংশকে ধ্বংস করেছিলেন। অর্থাৎ অতি বৃদ্ধি বিনাশের পূর্ব লক্ষ্ণ। সেই পরম পুরুষ শ্রীকৃষ্ণ সেটা দেখিয়ে গিয়েছেন।

[6-10 – 6-20 p.m.]

স্যার, আপনি জানেন বলি রাজা যখন বন্ধন করছিল বামন অবতার নারায়ণকে তখন তার প্রতি সন্তুষ্ট হয়ে স্বয়ং ভগবান তাঁর কাছ থেকে জানতে চেয়েছিলেন যে তুমি ৫ লক্ষ মুর্খ নিয়ে স্বর্গে বাস করতে চাও, না, ৫ জন বিজ্ঞ পন্ডিত নিয়ে পাতালে বাস করতে চাও। তখন বলি রাজা বলেছিলেন যে আমার স্বর্গের দরকার নেই আমি ৫ জন পন্ডিতকে নিয়ে পাতালে বাস করতে চেয়েছিলেন। আজকে হাজার হাজার সন্তান যদি উপযুক্ত শিক্ষা না পায় মুর্খ হয় তাহলে দেশের কি অবস্থা হবে সেটা আপনি নিশ্চয় বুঝতে পারছেন। আমাদের বাঙালি কবি বলে গেছেন—এক চন্দ্র পৃথিবীর অন্ধকার হরণ করতে পারে লক্ষ লক্ষ তারায় কি করিতে পারি। একটি গুণবান উপযুক্ত পুত্র সমস্ত পরিবারের সমস্ত জাতির সমস্ত দেশে মঙ্গল কল্যাণ করতে পারে। কিন্তু লক্ষ লক্ষ মুর্খ পুত্র দেশের সর্বনাশ সাধন ছাড়া আর কিছুই করতে পারবে না। স্যার, সাগর রাজার ৬০ হাজার পুত্র হয়েও সাগর রাজার বংশ ধ্বংস করে দিয়েছিল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অনেক ভাল কথা আমার বলার ছিল—কিন্তু সময়ের অভাবে আমি বলতে পারলাম না। আমাদের স্বাস্থ্যমন্ত্রী কেবল অ্যালোপ্যাথি চিকিৎসার বৃদ্ধি এবং প্রসারের জন্য নিজের হাত সীমাবদ্ধ রাখেননি। তিনি অত্যন্ত ঐতিহ্যবাহী চরক শশ্রু হ্যানিম্যানও নালী চিকিৎসা ব্যবস্থায় প্রচার ও প্রসার কল্পে বাজেটে টাকা বরাদ্দ করেছেন। এর জন্য তিনি প্রশংসার যোগ্য। এই বলে তিনি যে ব্যয় বরাদ্দ এনেছেন তাকে সমর্থন করে এবং আপনি যে আমাকে দু চার মিনিট আরও বলতে দিয়েছেন তার জন্য আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Shri George Albert Wilson-Deroze :** Mr. Deputy Speaker, Sir, I have to praise the Hon'ble Minister for the good work that he has done but it is unfortunate that I have also to condemn unreservedly the

thought he has held out to introduce a measure which will amount to violation of human rights. I refer to the Newspaper reports that the Hon'ble Minister intends to bring before this House a measure providing for compulsory sterilisation of couples who have more than 3 children. Sir, this is a direct threat to violate a fundamental human right. Mother Teressa questioned this in the Newspaper and said that this was against her conscience. What is the conscience, Sir? What are the issues involved, Sir? A very fundamental part of human life itself is the procreation of life—a thing which goes into the very root of human nature. Now, the fundamental question is has the state got the right to decide how many children you will have, and how.

Procreation of children is a fundamental right of the human beings. The state may advise, the state may guide, the state may encourage or discourage but the state cannot say that you will have so many and no more. It is beyond the power of the state. It is a private individual right and the right of the individual man and his wife. The state has no right to step into that field. The state has no right to use compulsion. The only place in the world where such measures were used—I am sorry to draw a comparison—was in Nazi Germany against the jews. This proposed measure would open out a nightmare in the country, a nightmare, Sir. The State Government will place at the hands of the officials of the State a power which no civilised nation has placed; no civilised nation in the world has placed in the hands of its officials the right to interfere with the very process of procreation. That cannot be done. You can persuade, you can push your point of view but you cannot compel. This is a violation of a fundamental human right. I may recall to the Hon'ble Minister that in the U.N.O. World Conference on population at Bucharest in 1974, a resolution was passed to say that the programmes of family planning should respect human rights. This must be remembered. I can appreciate the desperate situation that we think we are—we have density of population in West Bengal of 504 persons per square kilometre. According to 1971 census, Sir, the number of

young people between the age of 15 and 19 who are not in the category of workers, the number of young people not taking part in productive processes of the State was 1 million 250 thousand. About 12 and half lakhs of young people between the age of 15 and 19 are not in the category of productive workers and in the age group between 20 and 24 another half a million. That means they are unemployed. I accept that you have problem about population.

**(At this stage the blue light was lit.)**

Sir, you should give me another 10 minutes because it is a very important matter.

I accept the situation which is a national concern that the unemployment problem according to 1971 census is in the region of about one and three fourth million young men between the ages of 15 and 24. Whatever good work has been done during the last five years this unemployment problem has hardly been touched. there has been much work done but the process as of economic development in the last 25 years in our country has not solved the unemployment problem. No where in the world, I say, has by economic development alone any Government been able to solve the unemployment problem. The unemployment problem is to be solved in other ways. this is what is worrying the planners, this is what is worrying the Ministry, the problem of dealing with unemployment. I would ask them to turn their attention to other methods but not to attempt to solve the problem of unemployment in this way. Are you going to solve the problem of youth of Bengal by destroying them before they are born? Is that your plan? to destroy them before they are born?

[6-20 - 6-30 p.m.]

I have stated that the pressure of population on this State is 504 per square kilometer. It is easy to make comparison with the other countries of the world viz., Belgium, Holland etc. where they have

lower levels of population. But Sir, the point is this. In any of these countries of the world with which you may compare ourselves, can you produce three crops a year as we have done in our country. sir, countries like Japan, Holland, Germany and England with a high population but a substantially population are under snow and ice for atleast one third of the year.

**(At this stage the blue light was lit.)**

Our country has even begun produce move food then we can consumes. the prices all dropping.

**(At this stage the red light was lit.)**

Sir, I will require another 10 minutes time. It is an essentially an important matter and I am the lone voice being heard here.

**Mr. Deputy Speaker :** I have given you enough time. You have already taken 10 minutes.

**Shri George Albert Wilson-Deroze :** Sir, give me three minutes more.

**Mr. Deputy Speaker :** Try to finish within one minute.

**Shri George Albert Wilson-Deroze :** Sir, what I want to say is this. This attempt or intending attempt to attack a fundamental right is going to lead to very disastrous consequence. I will give you an example of what already had happened. You tamper or intend to tamper with one right then you have to tamper with other rights too. Sir, the Catholic Archbishop of Calcutta, Rev. L.T.Pikachi, on reading Mr. Ajit Panja's statement in the Statesman, addressed a letter to our Hon'ble Chief Minister. In that letter he very mildly protested that this proposed piece of legislation would be a violation on human rights. Sir, this letter was given by the Archbishop of Calcutta to the Catholic newspaper The 'Herald' which comes out every week. It was to be published at

the front page of 'Herald' so that the Catholic population of the State could know the official views of the Archbishop of Calcutta. But what happened, Sir? At midnight the press censors went in and took this letter out from 'Herald' so that it could not be published. Sir, on attack on one human right has to be accompanied by other attacks on other human rights. This is an attack on the freedom of the press. Sir, I ask the Hon'ble Minister-in-charge—he is a reasonable man—to consider this point seriously.

Sir, Shri Satya Ghosal gave certain facts and figures and, I think, there is no need of repeating those. Sir, the basis of the programme is not correct.

**(At this stage the red light was again lit.)**

**Mr. Deputy Speaker :** Mr. Deroze, please take your seat.

**Shri George Albert Wilson-Deroze :** half a minute, Sir. I once again draw the attention of this House that this programme is going to bring disaster to the State and to this country. You are going to destroy the Bengali nation. This is what you are going into to do. If you go in with this programme and give such evil power at the hands of your officials then you yourself will live to regret it.

Thank you, Sir.

**শ্রী মহম্মদ সফিউল্লা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, স্বাস্থ্য খাতে আমাদের মাননীয় মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করছি। আজকে একথা অস্বীকার করলে চলবে না যে, স্বাস্থ্য ডিপার্টমেন্টের বিভিন্ন কার্যকলাপ এবং স্বাস্থ্য বিভাগের অগ্রগতির ইতিহাসকে যদি অস্বীকার করা হয় তাহলে সত্যকে অস্বীকার করা হবে। আমি আমার জেলা দিয়ে শুরু করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার জেলার উত্তরপাড়া সাব-ডিভিশনাল হসপিটালে ১০০ টি বেড ছিল সেটাকে বাড়িয়ে ১৮৪টি করা হয়েছে। জঙ্গীপাড়ার যে ২৫টি বেড হাসপাতালে ছিল তার স্ট্রেস্থ বাড়ানো হয়েছে ৫০টি এবং হুগলি জেলার চন্ডীতলা প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রটিকে রুর‍্যাল হেলথ সেন্টার হিসাবে গড়ে তোলার জন্য ৩০টি বেডের একটা পরিকল্পনা সরকারের আছে। এবং এইজন্য

জমিও সরকারকে দান করা হয়েছে। আমি আশা করছি মাননীয় মন্ত্রী মহাশয় এই কাজ তরান্বিত করবেন। এ ছাড়াও অন্যান্য যে সমস্ত জায়গায় স্বাস্থ্য বিভাগের শয্যা সংখ্যা বেড়েছে সে অগ্রগতি হয়েছে সেগুলি হচ্ছে, চাকদা প্রাইমারি হেলথ সেন্টার-এ ২০টা থেকে ৫০টি বেড বেড়েছে। কল্যাণী কমপ্লেক্সে যে বেড সংখ্যা বাড়ানো হয়েছে তাতে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী তার ভাষণে বলেছেন এবং রানাঘাটে ১৩১টি বেডের শয্যা বাড়াবার পরিকল্পনা কার্যকর হয়েছে। এবং আরও ২টি রুর‍্যাল হসপিটাল করিমপুর ও শান্তিপুরে করার ব্যবস্থা করা হচ্ছে। এ ছাড়াও শ্রীরামপুর সাব-ডিভিশনাল হসপিটালে সেটা স্থানের অভাবে অনেক দিন থেকে অসুবিধার সৃষ্টি হয়েছিল, সেটাকে বাড়াবার কথা হচ্ছে। আজকে আরও কিছু সমস্যার কথা আছে। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী ম্যালেরিয়া ইর‍্যাডিকেশনের কথা বলেছেন। এবং বলেছেন যে ম্যালেরিয়া প্রতিরোধের ব্যবস্থা করেছি, আনন্দের কথা। কিন্তু যেটা উদ্বেগের কথা, সেটা হচ্ছে আমরা দেখছি ম্যালেরিয়ার যে ঔষধ কুইনাইন সালফেড, কুইনাইন বাই-হাইড্রোক্লোর এগুলি বাজারে ভালভাবে পাওয়া যাচ্ছে না। এছাড়াও কুইনাইন হাইড্রোক্লোরাইড পাওয়া যাচ্ছে না। ডঃ পট্টনায়ক, যিনি ম্যালেরিয়া ইর‍্যাডিকেশন-এর বিশেষজ্ঞ, প্রোগ্রামে এর ডাইরেক্টর তিনিও, প্রাইমা কুইনাইন বলে ম্যালেরিয়া প্রতিষেধক যে ঔষধটি রেকমেন্ড করেছেন সেই ঔষধটিও বাজারে সাপ্লাই নেই। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে আমি অনুরোধ করব একদিকে মশক ধ্বংস, অপর দিকে প্রতিরোধের জন্য যে ঔষধগুলি সেটা যাতে বাজারে পাওয়া যায় সেজন্য আপনি চেষ্টা করবেন। আর একটা উদ্বেগজনক খবর হচ্ছে, যে বিহারে কালাজ্বর ব্যাপক আকারে সংক্রামক আকারে দেখা দিয়েছে। এবং বিহার থেকে রুগীরা কলকাতায় চলে আসছে। ন্যাচারালি কলকাতায় এই রোগ ছড়াবার আশঙ্কা আছে। কেন না, এই রোগের যে কেরিয়ার মাছি, স্যান্ড ফ্লাই অর্থাৎ কানামাছি, সেটা আমাদের এখানে আছে। কাজেই এর জন্য ব্যাপক রক্ত পরীক্ষার ব্যবস্থা এবং এর যে প্রতিষেধক ঔষধ তার ব্যবস্থা করবেন। কেন না, এর যে ঔষধ সোডিয়াম অ্যান্টিমনি গ্লুকোনেট এটা বাজারে ভাল ভাবে পাওয়া যাচ্ছে না। কারণ এগুলি হচ্ছে লাইফ সেভিং ড্রাগ। কাজেই এগুলি যাতে ভাল ভাবে বাজারে পাওয়া যায় সেটা সাপ্লাই-এর জন্য আপনি ব্যবস্থা করবেন। আর একটা হচ্ছে, ভবানীপুর মেন্টাল ওয়ার্ডের কথা আপনি জানেন। ভবানীপুর মেন্টাল ওয়ার্ডে কিছু শয্যা সংখ্যা বাড়াবার চেষ্টা করবেন। কারণ পি.জি. রুগী পি.জি.-এর সঙ্গে অ্যাটাচড থাকার ফলে কিছু মানসিক রুগীকে সেখানে পাঠানো হয়। আর একটা অসুবিধা হচ্ছে সেখানে রুমের মধ্যে যে পায়খানা, স্যানিটারী ল্যাভাটরি আছে সেগুলিকে সরিয়ে দেওয়া উচিত। কেন না, ভবানীপুর মেন্টাল ওয়ার্ডে যে ধরনের রুগী আনা হয়, অত্যন্ত সীমিত পরিমাণে রাখা হয়। এই ভবানীপুর মেন্টাল ওয়ার্ডের রুমের ভিতরে যে ল্যাভাটরি আছে সেটাকে আপনি রিমুভ করার ব্যবস্থা করবেন। এছাড়াও দুরারোগ্য যে সমস্ত ব্যাধি যেমন ক্যান্সার

ইত্যাদি সেই ক্যান্সার ব্যাধির যে ধরনের রিসার্চ হয়, গবেষণা হয় তার জন্য আপনি বিশেষভাবে টাকার মঞ্জুরির ব্যবস্থা করবেন। আর একটা কথা সংবাদপত্রে বেরিয়েছে যে ক্যান্সার-এর প্রতিরোধক ভেষজ ঔষধ হয় অর্থাৎ আয়ুর্বেদ এই সমস্ত ঔষধে নাকি ক্যান্সার ভাল হয়। ওটা সংবাদপত্রে পড়েছিলাম। আপনি এই বিষয়ে আলোকপাত করবেন যে এই ধরনের কোনও ঔষধ গাছগাছড়া থেকে আয়ুর্বেদ থেকে পাওয়া গেছে কিনা এবং তাতে ক্যান্সার-এর প্রতিরোধের ক্ষমতা আছে কিনা? আর একটা কথা হচ্ছে। আপনার কাছে আমার আবেদন যে ক্যান্সার ছাড়া আরও যে সমস্ত ধরনের দূরারোগ্য ব্যাধি আছে এবং সংক্রামক ব্যাধি আছে সেগুলির যাতে প্রত্যেকটি সাব-ডিভিশনাল এবং প্রত্যেকটি ব্লক-এর হসপিটালে সুচিকিৎসা হয় তার ব্যবস্থা করবেন। এই কয়টি কথা বলে, এই ব্যয় বরাদ্দের দাবিকে সম্পূর্ণভাবে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ।

**শ্রী সুপ্রিয় বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন, এই বাজেট শুধু সমর্থন বা অভিনন্দনযোগ্য নয়। এই বাজেট জনসাধারণের আশীর্বাদপুষ্ট। আজকে দীর্ঘক্ষণ বহু মাননীয় সদস্য বলেছেন, বিভিন্ন দিক থেকে। আমি হাওড়া জেলার মানুষ। আমি হাওড়া জেলার কয়েকটা কথা আজকে এখানে বলতে চাই। আজকে হেলথ দি বাজেটের দিন হাওড়া জেলার মানুষের পক্ষে সত্যি এটা সুদিন এবং আনন্দের দিন। দীর্ঘ কয়েক বছর ধরে হাওড়া জেলার মানুষের কাছে একটা বিভিষিকা ছিল, একটা সমস্যা ছিল, সত্যবালা দেবী হাসপাতাল।

[6-30 – 6-40 p.m.]

যে হাসপাতালটা মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনি জানেন হাওড়া মিউনিসিপ্যালিটি কর্তৃক পরিচালিত একটা আই.ডি. হাসপাতাল, যেখানে ঔষধ পাওয়া যেত না, যে হাসপাতালের শয্যা সংখ্যা ছিল ৫২টি, কিন্তু সেই সংখ্যার শয্যা সেখানে ছিল না, যে হাসপাতালে দেওয়াল পর্যন্ত ছিল না, এবং একদা দেওয়াল ভেঙ্গে পর্যন্ত রোগী আহত হয়েছে, যার অবস্থা খুবই খারাপ ছিল, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের বাজেট বইতে লেখা ছিল সেই সত্যবালা দেবী আই.ডি. হাসপাতালকে সরকার থেকে অধিগ্রহণ করা হবে। খুব আনন্দের সঙ্গে আমি এখানে একটা খবর জানাচ্ছি সেই সত্যবালা দেবী আই.ডি. হাসপাতালটির অধিগ্রহণ আজ কমপ্লিট হয়েছে এবং আজকে সমগ্র হাওড়া জেলার মানুষ রায় মন্ত্রিসভাকে এবং মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে এর জন্য আশীর্বাদ জানাচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বলতে আমার দ্বিধা নেই যে অতীতে এক রায় মন্ত্রিসভার আমলে বেলেঘাটায় একটা আই.ডি. হাসপাতাল স্থাপিত হয়েছিল, এবং আজকে, আর এক জনপ্রিয় রায় মন্ত্রিসভার আমলে হাওড়ায় আর একটা আই.ডি. হাসপাতাল স্থাপিত হল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আগে হাওড়া থেকে বেলেঘাটায় যখন একটা রোগীকে নিয়ে

যাওয়া হত, তখন ঐ হাওড়া ব্রিজের জ্যামে পড়ে হয়ত সেই রোগীকে প্রাণ দিতে হত। আজকে সেই সমস্যার সমাধান ঘটিয়েছে এই রায় মন্ত্রিসভা এবং তার স্বাস্থ্য মন্ত্রী শ্রী অজিত পাঁজা মহাশয়, এই জন্য তিনি সমস্ত হাওড়ার অধিবাসীদের ধন্যবাদই। আজকে এই আই.ডি. হাসপাতাল হবার ফলে শুধু যে হাওড়া জেলার অধিবাসীরাই উপকৃত হবেন তা নয় হুগলি জেলার জনসাধারণও এই হাসপাতালের সুযোগ গ্রহণ করতে পারবেন এবং তারাও উপকৃত হবেন। এই দুই জেলার হাজার হাজার রোগী উপকৃত হবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় এবার আমি কতকগুলো হাসপাতালের সমস্যার কথা জানাতে চাই। সেখানে কিছু কিছু অসুবিধা রয়েছে, আমি সেইগুলো তাঁর দৃষ্টি গোচরে আনছি, তাঁর যদি সঙ্গতি থাকে তাহলে তিনি নিশ্চয়ই এই বিষয়ে বিবেচনা করবেন। জয়সওয়াল হাসপাতাল, এই হাসপাতালের বিল্ডিং হচ্ছে চারতলা। কিন্তু দুঃখের বিষয় সেখানে কোনও লিফট নেই, যদিও জানি সেটা মন্ত্রী মহাশয়ের করণীয় বিশেষ কিছু নেই, সেটা পাবলিক ওয়ার্কস ডিপার্টমেন্টের মধ্যে আছে, আমি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি এই বিষয়ে, কারণ একতলা থেকে যখন চারতলায় জি.ডি.এ.-রা রোগীকে নিয়ে যায়, তখন যে কোনও সময়ে হাত ফসকে পড়ে অ্যাক্সিডেন্ট ঘটতে পারে, আবার ধরুন অপারেশনের পর রোগীকে উপরতলায় তুলে নিয়ে যেতে অসুবিধার সম্মুখীন হতে হয়। তাই আজকে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে এই জয়সওয়াল হাসপাতালের জন্য লিফটের ব্যবস্থা যেন অবিলম্বে হয়। দ্বিতীয়ত একটা প্রবলেম হাওড়া শহরে রয়েছে, সেটা হচ্ছে নার্সিং সেন্টারের প্রবলেম। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব জয়সওয়াল হাসপাতালের পিছনে যে ফাঁকা বিল্ডিং আছে সেখানে বিল্ডিং করে সেটায় যদি নার্সিং সেন্টার চালু করার ব্যবস্থা করেন তাহলে হাওড়া জেলার একটা সমস্যার সমাধান হয়। কারণ বিভিন্ন জেলায় নার্সিং সেন্টার চালু হয়েছে, হাওড়ায় কিন্তু এখনও পর্যন্ত হয়নি। সেখানে নার্সিং সেন্টার প্রতিষ্ঠিত হলে আমাদের অনেক অসুবিধা দূর হবে। আমি আপনার মাধ্যমে রায় মন্ত্রিসভাকে এবং বিশেষ করে স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে আবার ধন্যবাদ জানাচ্ছি, কৃতজ্ঞতা জানাচ্ছি, কারণ সত্যবালা দেবী আই.ডি. হাসপাতাল পশ্চিমবঙ্গ সরকার অধিগ্রহণ করার ফলে একটা নুতন ইতিহাস সৃষ্টি হল এবং হাওড়া জেলার মানুষের অনেক সুবিধার সৃষ্টি হল। এই বলে স্বাস্থ্যমন্ত্রী কর্তৃক আনীত যে ব্যয় বরাদ্দ তাকে সর্বান্তকরণে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অজিতকুমার পাঁজা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি অত্যন্ত মনোযোগ দিয়ে ১২-জন মাননীয় সদস্যের স্বাস্থ্য দপ্তরের কাজের ওপর বক্তৃতা শুনলাম। আমি অত্যন্ত আনন্দিত যে, তাঁরা মোটামুটিভাবে কাজটা ভাল হয়েছে বলেছেন। কিন্তু এই কৃতিত্ব কিছুতেই একজন মন্ত্রীর ওপর থাকতে পারে না। এই কৃতিত্ব সমস্ত পশ্চিমবাংলার জনসাধারণের এবং বিশেষ করে স্বাস্থ্য দপ্তরের ডাক্তার বাবুরা, নার্সিং স্টাফেরা, ক্লাশ থ্রি

এবং ক্লাশ ফোর স্টাফেরা, যারা অক্লান্ত পরিশ্রম করেছেন পি.ডব্লু.ডি. দপ্তরের কনস্ট্রাকশন বোর্ড এবং তাদের ইঞ্জিনিয়ারিং স্টাফ, যারা ঝড়, বৃষ্টি, রৌদ্রের মধ্যে তাদের যথাযথ নানা জায়গায় নানা কাজ করেছেন তাই এটা সম্ভব হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আর কিছুই সম্ভব হত না যদি না আমাদের এখানে ১৯৭২ সালের আগে যে অশান্তি ছিল সেই অশান্তি দুর হত। তাই আজকে পশ্চিমবাংলার স্বাস্থ্য দপ্তরের বা অন্যান্য দপ্তরের যতটুকু উন্নতি হয়েছে, তা সম্ভব হয়েছে আমাদের দেশে শান্তি এবং শৃঙ্খলা ফিরে এসেছে বলেই। ১৯৭২ সালের প্রথম দিকে যখন কাজ শুরু হয় তখন যে অবস্থা ছিল তার থেকে মাননীয় মুখ্যমন্ত্রী, অর্থমন্ত্রী এবং মন্ত্রিসভার অন্যান্য সদস্যরা প্রতি দিন প্রতি সময় কি করে নানা দপ্তরের উন্নতি করা যায় তার জন্য চেষ্টা করেছেন। আপনি জানেন যখন পশ্চিমবাংলায় অরাজকতা ছিল তখন সবচেয়ে বেশি ক্ষতি যদি কোনও দপ্তরের হয়ে থাকে সেটা হয়েছিল জনস্বাস্থ্য দপ্তরের। কারণ জনস্বাস্থ্য এবং শিক্ষা দুটোই সোসিয়াল সার্ভিস এবং সোসিয়াল সার্ভিস কিছুতেই কাজ করতে পারে না যদি না দেশের মধ্যে শান্তি এবং শৃঙ্খলার ভাব আনতে পারা যায়। মাননীয় মুখ্যমন্ত্রীর নেতৃত্বে সেই শান্তি শৃঙ্খলা প্রতি দিন ১ ঘন্টা, ২ ঘন্টা, ৩ ঘন্টা করে, প্রতি দিন, প্রতি সময়ে, প্রতি ক্ষণে, প্রতি মাসে, প্রতি বছরে একটার পর একটা করে শান্তি শৃঙ্খলা ফিরিয়ে আনা সম্ভব হয়েছে। তাই আজকে শুশ্রুতনগর মেডিক্যাল কলেজ স্থাপন করা সম্ভব হয়েছে। যেখান থেকে ১২ মাইল দূরে নকশাল-বাড়ি যেখানকার আগুনের হল্কা হাওয়ায় যুক্তফ্রন্টের তথা-কথিত লিডাররা তার কাছা-কাছিও পৌঁছতে পারেননি সেখানে আজ শান্তি ফিরে এসেছে, শান্তি ফিরে এসেছে ঝাড়গ্রামে, শান্তি ফিরে এসেছে ২৪-পরগনায়, শান্তি ফিরে এসেছে অন্যান্য ১৬টি জেলায়, তাই স্বাস্থ্য দপ্তরের পক্ষে সম্ভব হয়েছে কিছু কিছু কাজ করা। আমি অত্যন্ত আনন্দিত যে, আপনারা স্বাস্থ্য দপ্তরের ভাল কাজের কথা বলেছেন এবং আমি নিশ্চয়ই এটা আমাদের যোগ্য কর্মিদের কাছে, ডাক্তার বাবুদের, নার্সিং স্টাফেদের, এই যে ৬৯,০০০ কর্মী কাজ করছেন, তাদের কাছে পৌঁছে দেব। মাননীয় সদস্য শ্রী সত্য ঘোষাল মহাশয় একটা গোলাপী রঙের কাগজ তুলে আক্রমণের ভঙ্গি নিয়েছিলেন, আমি ভেবেছিলাম কমিউনিস্ট পার্টি বলে বোধ হয় লাল রঙের কাগজ ওঁর কাছে পৌঁছেছে এবং তাই উনি ওটা আমার কাছে তুলে ধরছেন। কিন্তু তারপর দেখলাম যে তা নয়, একজন আয়ুর্বেদ ডাক্তার, তিনি নাকি চক্ষু অপারেশনের শিবির খুলেছেন। তা আমি তাঁকে জানাচ্ছি যে, তিনি যখনই এটা আমার নজরে এনেছেন তখনই সঙ্গে সঙ্গে আমি ডাইরেক্টর অফ পাবলিক হেলথ সার্ভিসকে জানিয়ে দিয়েছি যে, এটার সম্বন্ধে জানা দরকার। তবে ক্লিনিক্যাল এস্টাব্লিশমেন্টস অ্যাক্টে এইরকম কোনও চক্ষু শিবির আমাদের দপ্তরের পার্মিশন ছাড়া কেউ খুলতে পারে না, সেটা অ্যালোপ্যাথিকই হোক আর আয়ুর্বেদিকই হোক চক্ষু শিবির বা অপারেশন শিবির কেউ খুলতে পারে না, যতক্ষণ

না তারা আমাদের কাছ থেকে প্রপার লাইসেন্স নিচ্ছে এবং যতক্ষণ না আমরা সেটাকে ইন্সেপেকশন করে অনুমতি দিচ্ছি। এই ঘটনাটা সম্বন্ধে আমি আমাদের ডাইরেক্টর অফ হেলথ সার্ভিসকে নোট দিয়ে পাঠিয়েছি সেখানে খবর নেবার জন্য এবং তিনি গিয়েছেন। পরে আমি ওনাকে জানিয়ে দেব এ-সম্বন্ধে কি করা হচ্ছে, সেটা। একটা কথা আপনারা যতই কমপ্লেন করুন না কেন আমাদের স্বাস্থ্য দপ্তরে, এই সব হাজার হাজার আয়ুর্বেদিক ডাক্তাররা জনস্বাস্থ্যের তাদের যে কাজ সে কাজ তারা করেই যাচ্ছে। ঐতিহাসিক সত্য যেটা সেটা আমরা অস্বীকার করতে পারি না। আমরা দেখে আসছি যে, আমাদের সারা ভারতবর্ষে প্রায় ৫ লক্ষর মতো আয়ুর্বেদিক প্রাক্টিসনার রয়েছে যারা রেজিস্টার্ড এবং আরও অনেক আন-রেজিস্টার্ড প্রাকটিশনার, তারাও প্রাকটিশ করে যাচ্ছে। আমরা দেখছি পশ্চিমবাংলায় এই ৫ লক্ষের মধ্যে ৫০ হাজার আয়ুর্বেদিক ডাক্তার রয়েছে। আপনারা যতই বলুন আর নাই বলুন এরা কিছু না কিছু রোগীকে সুস্থ্য করছেন। যদি ১০০ জনকে দেখেন তাহলে হয়ত তার মধ্যে ৯৯ জন মারা যাচ্ছে, কিন্তু এক জনকে অন্তত তারা বাঁচিয়ে তুলছেন তাদের ঔষধ দিয়ে। তারা সে কাজ করে যাচ্ছেন। তাই কোনও জিনিসকেই আমরা ভুলে যেতে চাই না, বিশেষ করে আয়ুর্বেদিক, কারণ ইন্ডিজেনাস সিস্টেম অফ মেডিসিন, ভারতবর্ষের নিজস্ব, পশ্চিমবাংলার নিজস্ব কোনও ভেষজ পদ্ধতি বা মেডিক্যাল পদ্ধতি যদি থাকে তাহলে সেটা আয়ুর্বেদ শিক্ষা।

[6-40 – 6-50 p.m.]

আমাদের যেটা প্রয়োজন তাছাড়া আয়ুর্বেদিকে আরও সায়েন্টিফিক বেসিস দিতে হবে। ডব্লিউ.এইচ.ও. এ সম্বন্ধে জামক্ষেতে একটি বিশেষ প্রকল্প করেছেন এবং সেখানে এটা করে অ্যালোপাথি এক্সপার্ট ডাক্তার যাঁরা তাঁরা এই কনক্লুশনে এসেছেন যে উন্নতশীল দেশে ইন্ডিজেনাস সিস্টেম অফ মেডিসিনকে বৈজ্ঞানিক ভিত্তি দিতে হবে এবং তারজন্য আরও রিসার্চ করতে হবে। এই ডব্লুউ.এইচ.ও.-এর একটা রিপোর্ট বিষয়ে পড়ে দিচ্ছি তাতে তাঁরা বলছেন কি করা উচিত ভারতবর্ষের বৈজ্ঞানিক ডিগ্রিকে কটাক্ষপাত করে না। ২ বৎসরের মতো ভারতের নানা জায়াগায় ৩ জন নামী অ্যালোপাথি ডাক্তার—Dr. R.H.O. Bannevman, Siter A. Cummins, Dr. V.Djukanovie সমস্ত স্টাডি করে যে কনক্লুশনে এসেছেন সেটাই পড়ে দিচ্ছি—

The Use of Ayurvedic System of Medicine—World Health Organisation Chrenicle, Book No. V. May, 1975;

"The Ayurvedic system of medicine has been practised in India and neighbouring countries for some 3,000 years and it continues to be

supported and utilised by most of the people in these countries. In fact, it has become an integral part of their culture and cannot be ignored. It is estimated that about 80 per cent of the population in the rural areas of these countries have confidence in the ayurvedic system of medicine and utilise its services. Most of the Government concerned, however, favour modern medical science and are uncertain how to make use of services of ayurvedic practitioners, though some have initiated studies to determine how indigenous systems of medicine can best be utilised for more effective health coverage.

The crucial problem is how to make use of these 4 lakh fully trained, semi-trained and untrained ayurvedic physicians in India in providing basic health care to the people. to incorporate them in the health system might completely revolutionise the medical and health care of the people in India, about 500 million of whom live in the rural areas. The doctor/population ratio in these areas is at present 1 : 11,000 or less, compared with 1 : 1200 in the to was and cities. It should be emphasised that out of the total of 4 lakh ayurvedic physicians of different types, nearly 90 per cent are serving the rural people. the population is said in general to prefer physicians trained in both modern and ayurvedic systems of medicine".

Conclusion-এ তাঁরা বলেছেন,

"Development of services using indigenous systems of medicine to provide for rural health care for rural communities in developing countries like India appear to be more feasible than once seemed possible."

আমি তাই অনুরোধ করব যে আয়ুর্বেদ সিস্টেম অফ মেডিসিন-এর উপর আমাদের খুব বেশি জোর দিতে হবে। হোমিওপ্যাথি সিস্টেম অফ মেডিসিন-এর উপর জোর দিতে হবে। অবশ্য আধুনিক বিজ্ঞান সম্মত অ্যালোপ্যাথির উপরেও যেমন টাকা আসছে সেইভাবে তার উপর জোর দিতে হবে। ঘোষাল মহাশয় "অমৃতস্য পুত্রস্য" কথা বলেছেন। কিন্তু তিনি সবটা বললেন না কেন তা জানি না। শৃনেন্ত বিশ্বে অমৃতস্য পুত্রাঃ আদি বামানী, দিব্যানী কস্তুঃ বেদহমেতং পুরুক্ষ মহান্তং আদিত্যবর্নং তমস্যো খরগ্যা। সুতরাং ইন্দিরা

গান্ধীর নেতৃত্বে দেশে যে নূতন জাগরণ এসেছে তাতে তমাশার পর আদিত্য ধর্ম যে আসতে বাধ্য সেটা তিনি বলতে গিয়েও বললেন না।

এটা আসতে বাধ্য ২০ দফা কর্মসূচির মাধ্যমে শুধু নয়, এটা আসতে বাধ্য এজন্য যে আমাদের দেশের দরিদ্র্য জনসাধারণ শ্রমিক কৃষক ভাই তাদের উপর প্রপার ফোকাস আমাদের নেত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী এনে দিয়েছেন। ২০ দফা কর্মসূচির কথা শরৎবাবু বলেছেন, বলেছেন গ্রামীণ কথা, কিন্তু গ্রামীণ সমস্ত বাজেটের একমাত্র সংজ্ঞা। গ্রামীণ মানে এই নয় যে শুধু রুরাল এরিয়ার মধ্যে, শহরাঞ্চলের দরিদ্র্য মানুষ, বস্তি অঞ্চলে যারা রয়েছেন, নিম্ন মধ্যবিত্ত, খেটে খাওয়া মানুষ যারা, যারা শ্রমিক পরিবার, যারা প্রতিদিন ঝুলন্ত হয়ে বাদুড় হয়ে নানা জায়গায় কাজ করতে যাচ্ছে, আড়াই লক্ষ আমাদের নানা দপ্তরের কর্মচারী যারা রয়েছে, যারা অক্লান্ত পরিশ্রম একসঙ্গে করে যাচ্ছেন তাদের সেই পরিশ্রম না হলে এক দুই, তিন জন মন্ত্রীর দ্বারা কিছুতেই এটা সফল হত না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মারিগুটিকায় আক্রান্ত পশ্চিমবঙ্গে আর কেউ হবে না। আমরা জোর করে বলতে পারি এটা যে সম্ভব হয়েছে এর একমাত্র কারণ শুধু স্বাস্থ্য দপ্তর নয়, পুলিশ দপ্তর, এন ভি এফ, বর্ডার সিকিউরিটি ফোর্স এবং হোম ডিপার্টমেন্ট তাঁরা সরাসরিভাবে সহযোগিতা করেছেন। ১৯৭৫ সালে যেখানে যেখানে গুটি বসন্তের খবর পাওয়া গেছে পুলিশ তার সমস্ত দিয়ে, মাননীয় মুখ্যমন্ত্রীর নিজস্ব অর্ডারে আমাদের আই জি পুলিশ থেকে আরম্ভ করে হোম ডিপার্টমেন্ট থেকে আরম্ভ করে প্রত্যেকে তৎপর হয়ে আমাদের কাছে খবর পাঠিয়ে দিয়েছেন বলে ২৬শে জুন, ১৯৭৫ সালে একটি দিন যেটা আমরা মনে রাখি, সেদিন গুটি বসন্তকে আমরা বিদেয় করেছি, আমাদের দেশে এমারজেন্সি ডিক্লেয়ার হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মারিগুটিকার বিদায় মানে এই যে মারিগুটিকায় আক্রান্ত বাসবদত্তার মতো, যে সুন্দরী বাসবদত্তাকে গুটিকায় আক্রান্ত হয়েছিল বলে পরিখার ওধারে ছুঁড়ে ফেলা হয়েছিল, আমাদের দেশে আর কোনও মুখ মারিগুটিকায় আক্রাত হয়ে অসুন্দর হয়ে উঠবে না। সেই বাসবদত্তা যাকে ছুঁড়ে ফেলে দিয়েছিল তাকে কিন্তু চিকিৎসা করেছিল ডাক্তার নয়, বৈদ্য নয়, আয়ুর্বেদ নয়, তাকে চিকিৎসা করেছিল একজন স্বামীজী। আমাদের স্বাস্থ্য দপ্তরে নতুনভাবে সম্পূর্ণ দৃষ্টিভঙ্গির পরিবর্তন এসে গেছে। আমাদের ডাক্তার বাবুরা আজকে সংগঠনশীল হয়ে উঠেছিল। আমাদের ডাক্তারবাবু নার্সিং স্টাফরা শুধু ওষুধ প্রয়োগ করে সারিয়ে তোলার পদ্ধতিতে বিশ্বাস করছেন না, তাঁরা মানুষ এবং মানুষের মধ্যে ভগবান আছেন, তাঁকে কি করে সেবা করতে হয়, সেবাই পরম ধর্ম এই আদর্শে বিশেষভাবে উজ্জীবিত হয়েছেন। তা না হলে সম্ভব হত না ৪২ হাজার গ্রাম যে দেশে রয়েছে, ৩৩৫টি ব্লক যে দেশে রয়েছে, যে দেশের ৫ কোটি জনসাধারণ, সেখানে তন্ন তন্ন করে খুঁজে মারিগুটিকাকে বের করে সম্পূর্ণ রূপে বিদেয় করে দেওয়া। শুধু পশ্চিমবঙ্গ নয়, সমস্ত ভারতবর্ষের বুক থেকে আমরা বিদেয় করতে পেরেছি। শ্রী সত্য

ঘোষাল মহাশয়কে বলব তিনি যদি বলেন যে আমাদের দেশে এমন উন্নতি আনা দরকার যার ফলে মানসিক পরিবর্তন মানে এই যে বিদেশিরা লিখে গেছে ডেভেলপমেন্ট করলে পর আমাদের দেশে সব কিছু সলিউসান হয়ে যাবে, সেটা হয়ত সম্পূর্ণভাবে লক্ষ্য স্থলে পৌঁছাতে গেলে সত্য, আমাদের দেশে আমরা শুনেছি আমাদের কেন্দ্রীয় মন্ত্রী বলেছেন—ডেভেলপমেন্ট ইজ দি বেস্ট কন্ট্রাসেপ্টিভস, কিন্তু ইতিমধ্যে কি হবে, যতক্ষণ কথা বললাম আমাদের প্রতি ১৯ সেকেণ্ড একটা নতুন শিশুর জন্ম হয়ে গেল। উইলসন ডিরোজ এক্সাইটেড হয়ে চিৎকার করে বলেছেন যে আমরা চেষ্টা করছি কি, না, পশ্চিমবঙ্গের যুবক শ্রেণীকে নষ্ট করে ফেলার চেষ্টা করছি, আমরা চেষ্টা করছি শিশুর জন্মকে বন্ধ করে দিতে। আমি উইলসন ডিরোজ মহাশয়কে জিজ্ঞাসা করব শিশু মানে কি—তিনি কি গেছেন পুরুলিয়াতে, গিয়ে দেখেছেন আদিবাসী মায়ের কোলে শিশুকে? দেখেছেন কি তার মায়ের গায়ের চামড়া কালো হয়ে গেছে আপনার জন্য কলকাতা শহরের মানুষের জন্য ফসল ফলাবার জন্য? তার কোলে একটা ম্যালনিউট্রিশন বেবি, তার বুকের স্তন থেকে দুধ খাবার চেষ্টা করছে, একটা ফোঁটা দুধও সে পায় না। উইলসন ডিরোজ মহাশয় আজকে বলছেন আমাদের দেশে আজকে শিশুর জন্ম বন্ধ করছি। তা নয়, আমরা কি চাইছি, আমরা চাইছি তাজা মায়ের কোলে তাজা শিশুর সবল হাসি। আমরা এ চাইনা যে ম্যালনিউট্রিশন বেবি থাকবে, আর আমরা দেশের কাছে ভিখারি হয়, আমরা গিয়ে বলব আমাদের এতগুলি শিশু, তোমরা এদের অ্যাডপশন কর। আমরা কি দাসবৃত্তিতে প্রবৃত্ত হব, ইণ্ডিয়ানদের পাঠিয়ে দেব নানা দেশে?

[6-50 – 7-00 p.m.]

আমরা কি ইণ্ডিয়ানদের অন্য দেশে পাঠিয়ে দেব? কিছুতেই না। বিজ্ঞান আমাদের যেভাবে ইঙ্গিত দিয়েছে, জনসাধারণ আমাদের যেভাবে ইঙ্গিত দেবে আমরা সেটা করতে বাধ্য। মেডিক্যাল টার্মিনেশন অব প্রেগনান্সি এটা আমাদের দেশের আইন, সারা ভারতবর্ষের আইন। কিন্তু সেটা বাধাপ্রাপ্ত হয়েছিল। আপনারা যদি ইতিহাসের পাতা উল্টে দেখেন তাহলে দেখবেন উইডো রিম্যারেজ সেটা কি বাধাপ্রাপ্ত হয়নি প্রথমে? আমরা কি বিদ্যাসাগরকে বিদ্রুপ করিনি? হ্যাঁ, করেছিলাম। বিধবা বিবাহ আইন যখন চালু হয়েছিল তখন কারা একে বাধা দিয়েছিল; আমি কোনও ধর্মের বিরুদ্ধে কটাক্ষ করছি না, আমি বলছি এগুলি ধর্ম্ম নয়, এগুলি কুসংস্কার। এই কুসংস্কার থেকে আমাদের বেরিয়ে আসতে হবে। এবং দেশের মানুষ যেটা চায়, কৃষক পরিবারের যেটা প্রয়োজন, চাষী পরিবারের যেটা প্রয়োজন সেটা তাদের কাছে পৌঁছে দিতে হবে। চাষী পরিবারের মেয়ে যখন ঝালাপালা হয়ে যাচ্ছে তখন আমরা কি বিজ্ঞানের সমস্ত সম্ভাবনা নিয়ে চুপ করে বসে থাকব কারণ একজন বলেছেন এটা করা উচিত নয়। অনেকে অনেক কথা বলেন কিন্তু

জনসাধারণ যে কাঁদছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বাঁকুড়া, কোচবিহার, সুন্দরবনে গিয়ে দেখেছি, আপনার এলাকা ২৪ পরগনা আপনার সঙ্গে গিয়ে দেখেছি আমরা বন্ধু এম. এল. এরা যারা আছেন তাদের সঙ্গে গিয়ে ও দেখেছি কি অবস্থা। সুন্দরবন অঞ্চল যেখানে সোনালী ফসল ফলে সেখানে আমরা গিয়ে বলেছি লেভী দিতে হবে কারণ আমাদের প্রকিওরমেন্ট করতে হবে দেশে খাদ্য মজুত করবার জন্য মজুতদাররা যাতে অত্যাচার করতে না পারে তার জন্য এবং সহরাঞ্চলের লোকদের যাতে খাওয়াতে পারি তার জন্য এটা আমাদের করতে হবে। কিন্তু সেখানে তো ঔষধও পৌছে দিতে হবে। তাজা কৃষক প্রাণ যাতে সাপের কামড়ে না মরে তার জন্য আমাদের সেখানে উপস্বাস্থ্যকেন্দ্র করতে হবে। সত্যবাবু বলেছেন ফ্যামিলি প্ল্যানিং-এর উপর ডেভেলপমেন্ট তবেই উন্নতি সম্ভব হবে। কৃষিমন্ত্রী অক্লান্ত চেষ্টা করছেন, আনন্দবাবু এখানে ওখানে দৌড়ে দৌড়ে যাচ্ছেন, একটির জায়গায় তিনটি ফসল হয়েছে। আমাদের প্রডাকশন বেড়েছে ১.৪ কিন্তু পপুলেশন ২.৭ অর্থাৎ এরিথমেটিক্যাল প্রগ্রেসনে প্রডাকশন হচ্ছে আর জিওমেট্রিক্যাল প্রগ্রেসনে জনসংখ্যা বৃদ্ধি পাচ্ছে। আমরা কারও কাছে গিয়ে ভিক্ষা করতে চাই না। উইলসন ডিরোজ বল্লেন আমি রিগ্রেট করব। জনসাধারণ-এর জন্য যে আইন প্রয়োজন সেটা যদি না আসত, মেডিক্যাল ট্রামিনেশন অব প্রেগনান্সি যেটা বাধাপ্রাপ্ত হয়েছিল তার উপর যদি আইন না আসত, উইডো রিম্যারেজ আইন যেটা বাধাপ্রাপ্ত হয়েছিল সেটা যদি না আসত, সারদা আইন যেটা বাধাপ্রাপ্ত হয়েছিল সেটা যদি না আসত, তাহলে নিশ্চয়ই রিগ্রেট করতাম। আমাদের দেশে ১৫ বছরে মেয়েদের বিবাহ হয়ে যায়। ম্যারিজেবেল একটা যদি ১৫র ক্ষেত্রে ১৯ করা যায় এবং ছেলেদের ১৮ থেকে ২৫ করা যায় তাহলে ৩ লক্ষ জন্ম আমরা বন্ধ করতে পারি। আমরা যদি ম্যারেজেবেল এজটা আইন করে রেজ করি তাহলে ৩ লক্ষ জন্ম বন্ধ করতে পারি তবে জন্ম বন্ধ মানে এই কথা নয় যে আমরা শিশু চাইনা, আমরা সকলেই শিশু ভালবাসি। আমরা চাই তাজা শিশু। আমাদের দেশের চাষী যারা একটি, দুটি, তিনটি নয় যারা চারটি ফসল ফলাচ্ছে তাদের পরিবারের লোকসংখ্যা বৃদ্ধি পাচ্ছে এবং তাদের মুখে আমরা খাবারের গ্রাস তুলে দিতে পারছি না। কাজেই উইলসন ডিরোজকে বলছি তিনি তার মতাবলম্বীদের কাছে গিয়ে এই কথাগুলি বলুন। সোভিয়েট রাশিয়া একটা বিরাট দেশে যেটা ভারতবর্ষের থেকে ৬ গুণ কিন্তু স্বাধীনতার পর ১৯৭৫ সাল পর্যন্ত দেখছি সেই সোভিয়েট রাশিয়ায় যত জনসংখ্যা আছে সেটা আমরা ভারতবর্ষে ইতিমধ্যেই এনে ফেলেছি অস্ট্রেলিয়া ভারতবর্ষের থেকে ৩ গুন অথচ অস্ট্রেলিয়ায় প্রতি বছর পপুলেশন যেখানে ১ কোটি ২০ লক্ষ সেখানে আমাদের পপুলেশন হচ্ছে ১ কোটি ৩০ লক্ষ জীবিত শিশু। অর্থাৎ আমরা দেখছি মৃত্যুর সংখ্যা বাদ দিয়ে ও আমাদের জনসংখ্যা বেড়ে যাচ্ছে। আমাদের এগুলি ভাল করে দেখতে হবে, বিবেচনা করতে হবে এবং প্রত্যেকটি জিনিস খুঁটিয়ে খুঁটিয়ে

দেখতে হবে। পরিবার কল্যাণ পরিকল্পনা পরিবার মঙ্গল পরিকল্পনা, এটা শুধু পরিবার পরিকল্পনা নয়, শুধু লুপ ব্যবহার করলাম, ভ্যাসেকটিম, ডিউবেকটমি করলাম, বাড়িতে বাড়িতে নিরোধ পৌছে দিলাম এতে কিছু হবে না। একথা ডঃ কানাইলাল সরকার বলেছেন। পশ্চিমবাংলায় পরিবার পরিকল্পনা হচ্ছে মায়ের স্বাস্থ্য, মন্ত্র হচ্ছে বন্দেমাতরম—সুজলা সুফলা শস্য শ্যামলা মাকে ডাকবেন না তারা শীর্ণ কায় হয়ে ঘুড়ে বেড়াবে, আমরা বলব ধর্মগ্রন্থ—অমুক তমুক, এ কিছুতেই হতে পারেনা। দেশের মানুষ তা বলে না, ধর্মও তা বলেনা, এটা একটা কুসংস্কার। আমি তাই বারে বারে আপনাদের ভেবে দেখতে বলি। সত্য ঘোষাল মহাশয় মাক্সিমাম থিওরি এবং ম্যালথুসিয়ান থিওবি এই দুটোর মাঝখানে পড়ে গেছেন। বলছেন যেটা বুর্জুয়াদের কথা। পরিবার পরিকল্পনা কিছুতেই হতে পারে না। যত বেশি ওয়ার্কিং পিপল বাড়বে তত রেভলিউসন তাড়াতাড়ি হবে। ম্যালথুসিয়ান থিওরি অব পপুলেশনে ঠিক তাই বলে যে ঝড় বৃষ্টি বাদলা সংক্রামক রোগেতে লোক মারা যাবে কিন্তু স্যার অধুনা জাপানী ফিলজফার কুকুজিয়েনজি তিনি দেখিয়ে দিয়েছেন দু বন্ধুর ঝগড়া—দুইজনই ভুল করেছেন। তিনি দেখিয়ে দিয়েছেন যত শিশু মৃত্যু কমবে তত দেশ ডেভেলপ হবে তত তাড়াতাড়ি আমাদের দেশকে উন্নত করতে পারব। সরোজবাবু এবং সত্য ঘোষাল মহাশয়, তাঁরা দু জনই বলেছেন অনেক জায়গায় স্বাস্থ্য দপ্তরে বেআইনি কাজ হচ্ছে তার প্রতিরোধের কি ব্যবস্থা নেওয়া হয়েছে। আমরা ডিসিপ্লিনারি অ্যাকশন নিয়েছি যারা গেজেটেড ডাক্তার তাদের বিরুদ্ধে এমন ৪৫ জনকে আর যারা নন গেজেটেড ডাক্তার তাদের ৭ জনের বিরুদ্ধে এমন ৪৫ জনকে আর যারা নন গেজেটেড ডাক্তার তাদের ৭ জনের বিরুদ্ধে আর নার্সিং স্টাফের ৩১ জনের এগেনস্টে আর ক্লাস থ্রি এবং ক্লাস ফোর ষ্টাফের ৩০০ জনের বিরুদ্ধে আমরা অ্যাকশন নিয়েছি। আর আমরা প্রাইজ দিয়েছি ভাল কাজ করার জন্য প্রায় ২ লক্ষ ৬ হাজার টাকা ৮১ জন ডাক্তারবাবুকে দিয়েছি ২০৩ জন নার্সকে দিয়েছি, ৭৮৮ জন ক্লাস থ্রি স্টাফকে দিয়েছি ২৮৩ জন ক্লাস ফোর স্টাফকে দিয়েছি—টোটাল ১,১৫৫ জনকে পুরস্কার দিয়েছি ২৬,৭১৬ টাকা। মাননীয় অধ্যক্ষ মহাশয় এই কথাগুলি বলে আমি আমার ব্যয় বরাদ্দের দাবির প্রতি সমর্থন জানাবার জন্য প্রতিটি সভ্যের কাছে আবেদন করছি এবং যতগুলি ছাটাই প্রস্তাব এসেছে তার পূর্ণ বিরোধিতা করছি।

...The Use of Ayurvadic System of Medicine—World Health Organisation Chronicle, Book No. V, May, 1975;

"The Ayurvedic system of medicine has been practised in India and neighbouring countries for some 3,000 years and it continues to be supported and utilised by most of the people in these countries. In fact,

it has become an integral part of their culture and cannot be ignored. It is estimated that about 80 per cent of the population in the rural areas of these countries have confidence in the ayurvedic system of medicine and utilise its services. Most of the Governments concerned, however, favour modern medical science and are uncertain how to make use of services of Ayurvedic practitioners, though some have initiated studies to determine how indigenons systems of medicine can best be utilised for more effective health coverage.

The crucial problem is how to make use of these 4 lakh fully trained, semi-trained and untrained ayurvedic physicians in India in providing basic health care to the people. To incorporate them in the health system might completely revolutionise the medical and health care of the people in India, about 500 million of whom live in the rural areas. The doctor/population ratio in these areas is at present 1:11,000 or less, compared with 1:1200 in the towards and cities. It should be emphasised that out of the total of 4 lakh ayurvedic physicians of different types, nearly 90 per cent are serving the rural people. The rural population is said in general to prefer physicians trained in both modern and ayurvedic systems of medicine."

Conclusion-এ তাঁরা বলেছেন,

"Development of services using indigeneous systems of medicine to provide for rural health care for rural communities in developing countries like India appear to be more feasible than once scened pessible."

**Mr. Speaker :** I now part all the cut motions under different heads and the main demands to note.

**Demand No. 36**

The motion of Shri Pradyot Kumar Mahanti that the amount of the demand be reduced to Re. 1/- was then put and lost.

The motion of Shri Bhupal Chandra Panda that the amount of the

demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Shri Nitai Pada Sarkar that the amount of the demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Shrimati Ila Mitra that the amount of the demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Shri Ajit Kumar Panja that a sum of Rs. 45,86,69,000 be granted for expenditure under Demand No. 36, Major Heads : "280—Medical, and 480—Capital Outlay on Medical, was then put and agreed to.

**Demand No. 37**

The motion of Shri Ajit Kumar Panja that a sum of Rs. 4,07,90,000 be granted for expenditure under Demand No. 37, Major Heads : "281—Family Planning and 481—Capital outlay on Family Planning, was then put and agreed.

**Demand No. 38**

The motion of Shri Saroj Roy that the amount of the demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Shri Bhupal Chandra Panda that the amount of the demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Shrimati Ila Mitra that the amount of the demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Shri Ajit Kumar Panja that a sum of Rs. 16,91,51,000 be granted for expenditure under Demand No. 38, Major Heads : "282—Public Health, Sanitation and Water Supply, and 682—Loans for Public Health, Sanitation and Water Supply, was then put and agreed to.

[7-00 - 7-10 p.m.]

## Sixth Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the Sixth Report of the Business Advisory Committee which at its meeting held to-day, the 11th March, 1976, in my chamber recommended additions to the programme of business fixed for 12th, 13th, 17th and 19th March, 1976 and also considered the question of allocation of dates and time for the disposal of Voting on Demands for Grants for the 20th March, 22nd March and 23rd March, 1976, in the following manner :-

| | | |
|---|---|---|
| Friday, 12.3.76 | (i) The Indian Stamp (West Bengal Amendment) Bill, 1976, (Introduction, Consideration and Passing) | $\frac{1}{2}$ hour. |
| | (ii) Demand No. 65—(331—Water and Power Development Services and 531—Capital Outlay on Water and Power Development Services.) | |
| | (iii) Demand No. 66—(332—Multipurpose River Projects, 333—Irrigation Navigation, Drainage and Flood Control Project, 532—Capital Outlay on Multipurpose River Projects and 533—Capital Outlay on Irrigation, Navigation, Drainage and Flood Control Projects.) | $2\frac{1}{2}$ hours. |
| | (iv) Demand No. 67—(734—Loans for Power Projects.) | $1\frac{1}{2}$ hours. |
| Saturday, | (i) The West Bengal Rural Employment and Production Bill, 1976. (Introduction, Consideration and Passing.) | 1 hour. |

| | | |
|---|---|---|
| | (ii) Demand No. 7—(229—Land revenue and 504—Capital Outlay on Other General Economic Services) | 3 hours. |
| | (iii) Demand No. 55—[310—Animal Husbandry, 510—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings).] | |
| | (iv) Demand No. 56—[311—Dairy Development, 511—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) and 711—Loans for Dairy Development (Excluding Public Undertakings).] | 1 hour. |
| Wednesday, 17.3.76 | (i) The West Bengal Urban Land Taxation Bill 1976. (Introduction, Consideration and Passing) | 1 hour. |
| | (ii) Demand No. 34—[277—Education (Excluding Sports and Youth Welfare), 278—Art and Culture and 677—Loans for Education, Art and Culture (Excluding Sports and Youth Welfare).] | 4 hours. |
| | (iii) Demand No. 35—(279—Scientific Services and Research), and | |
| | (iv) Demand No. 31—(276—Secretariat—Social and Community Services). | |
| Thursday, 18.3.76 | The Programme of Business is the same as announced before, namely : | |
| | (i) Presentation of Supplementary Estimates for 1975-76 | $\frac{1}{2}$ hour. |

(ii) The West Bengal Government Premises (Tenancy Regulation) Bill, 1976 (Introducation, Consideration and Passing) — $\frac{1}{2}$ hour.

(iii) Demand No. 25—[259—Public Works, 227—Education (Sports) (Buildings), 277—Education (Excluding Sports and Youth Welfare) (Buildings). 278—Art and Culture (Buildings). 280—Midical (Buildings), 282—Public Health, Sanitation and Water Supply (Buildings) 283—Housing (Buildings), 287—Labour and Employment (Buildings), 295—Other Social and Community Services (Buildings), 304—Other General Economic Services (Buildings), 305—Agriculture (Buildings), 309—Food (Buildings) 310—Animal Husbandry (Buildings), 311—Dairy Development (Buildings), 320—Industries (Excluding Closed and sick Industries) (Buildings), 459—Capital Outlay on Public Works, 477—Capital Outlay on Education Art and Culture (Youth Welfare) (Buildings), 477—Capital Outlay on Education, Art and Culture (Excluding Sports and Youth Welfare) (Buildings), 480—Capital Outlay on Medical (Buildings), 481—Capital Outlay on Family Planning (Buildings), 482—Capital Outlay on Public Health, Sanitation and watter supply (Buildings), 483—Capital Outlay on Housing (Buildings), 495—Capital Outlay on other Social and Community Services (Buildings), 509—Capital Outlay on Food (Buildings). 510—Capital Outlay on Animal — $2\frac{1}{2}$ hours.

Husbandry (Excluding Public Undertakings) (Buildings), 511—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) (Buildings), and 521—Capital Outaly on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings)).]

(iv) Demand No. 70—(337—Roads and Bridges, 537—Capital Outlay on Roads and Bridges and Bridges and 737—Loans for Roads and Bridges.)

(v) Demand No. 39—(283—Housing, 483—Capital Outlay on Housing and 683— Loans for Housing.)

(vi) Demand No. 40—(284—Urban Development, 484—Capital Outaly on Urban Development and 684—Loans for Urban Development.)

(vii) Demand No. 74—[363—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayat).] $1\frac{1}{2}$ hours.

Friday, (i) The West Bengal Advertisement Tax Bill, 1976. (Introducation, Consideration and Passing) $\frac{1}{2}$ hour.

(ii) The West Bengal Taxation Laws (Amendment) Bill, 1976. (Introducation, Consideration and Passing) $\frac{1}{2}$ hour.

(iii) The Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1976. (introducation; Consideration and Passing) $\frac{1}{2}$ hour.

| | | |
|---|---|---|
| | (iv) Demand No. 42—(287—Labour and Employment). | |
| | (v) Demand No. 61—[320—Industries (Closed and Sick Industries), 526—Capital Outlay on Consumer Industries (Closed and Sick Industries), 722—Loans for Machinery and Engineering Industries (Closed and Sick Industries), 723—Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Closed and Sick Industries) and 726—Loans for Consumer Industries (Closed and Sick Industries).] | 4 hours. |
| Saturday, 20.3.76 | (i) Demand No. 3—(213—Council of Ministers). | |
| | (ii) Demand No. 18—(252—Secretariat—General Services). | 4 hours. |
| | (iii) Demand No. 19—(253—District Administration). | |
| Monday, 22.3.76 | (i) The West Bengal Universities (Control of Expenditure) Bill, 1976 (Introduction, Consideration and Passing) | 1 hour. |
| | (ii) Demand No. 52—[305—Agriculture, 505—Agriculture, 505—Capital on Agriculture (Excluding Public Undertakings) and 705—Loans for Agriculture (Excluding Public Undertakings).] and | |
| | (iii) Demand No. 53—[306—Minor Irrigation, 307—Soil and Water Conservation, 308—Area Development, 506—Capital Outlay on | 3 hours. |

| | | | |
|---|---|---|---|
| | | Minor Irrigation, Soil Conservation and Area Development, and 706—Loans for Minor Irrigation, Soil Conservation and Area Development.] | |
| | (iv) | Demand No. 60—[314—Community Development (Excluding Panchayat), and 514—Capital Outlay on Community Development (Excluding Panchayat)] | 1 hour. |
| Tuesday, 23.3.76 | (i) | The West Bengal Irrigation (Imposition of Water Rate for Damodar Valley Corporation Water) Bill, 1976 (Introduction, Consideration and Passing) | 1 hour. |
| | (ii) | Demand No. 21—(255—Police) | 4 hours. |

There will be no Calling Attention or Mention Case on the adove mentioned dates.

The Hon'ble Minister-in-charge of Parliamentary Affairs may now move the motion for acceptance.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, I beg to move that the Sixth Report of the Business Advisory Committee, presented this day, be agreed to by the House.

The motion was then put and agreed to.

**Demand No. 57**

**Major Heads :** 312—Fisheries, 512—Capital Outlay on Fisheries, and 712—Loans for Fisheries.

**Dr. Zainal Abedin :** Sir, I beg to move that a sum ,of Rs. 2,35,66,000 be granted for expenditure under Demand No. 57, Major Heads : "312—Fisheries, 512—Capital Outlay on Fisheries, and

712—Loans for Fisheries".

[7-10 – 7-20 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহোদয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি ৫৭নং প্রধান খাতের অধীন "৩১২—মৎস্য", "৫১২—মৎস্য চাষের মূলধনী ব্যয়" এবং "৭১২—মৎস্য ঋণ" খাতে ১৯৭৬-৭৭ সালের জন্য দুই কোটি পঁচিশ লক্ষ ছেষট্টি হাজার টাকা ব্যয়বরাদ্দ মঞ্জুরির প্রস্তাব উত্থাপন করছি।

এই প্রসঙ্গে আমি মৎস্য বিভাগের বর্তমান ও ভবিষ্যৎ গুরুত্বপূর্ণ কর্মসূচিগুলির সম্বন্ধে একটি সংক্ষিপ্ত বিবরণ আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের অবগতির জন্য পেশ করছি।

পশ্চিমবঙ্গে মাছের ক্রমবর্ধমান চাহিদা মেটাবার জন্য অভ্যন্তরীণ উৎপাদন বৃদ্ধি ও বাইরে থেকে মাছ আমদানি করার জন্য প্রয়োজনীয় সবরকম কর্মসূচি গ্রহণ করা হয়েছে। আমাদের লক্ষ্য হল মাছের যোগান যথেষ্ট পরিমাণ বৃদ্ধি করা যাতে জনসাধারণ ন্যায্যমূল্যে মাছ কিনতে পারেন।

এজন্যে সম্প্রসারণ কার্যাবলী, গবেষণা, বৈজ্ঞানিক প্রথার প্রচার, সমবায় সমিতি গঠন, উপকূল অঞ্চলে, যান্ত্রিক নৌকার সংস্থান ইত্যাদি কর্মসূচি রয়েছে।

ভারতীয় কৃষি গবেষণা সংস্থার সহযোগিতায় "মাছের মিশ্র চাষ" পদ্ধতিতে বিভিন্ন সরকারি খামারে দেখা গিয়েছে যে এর ফলে উৎপাদন একর-পিছু বৎসরে সাত/আট গুণ বাড়ানো সম্ভব। এইজন্য সম্প্রসারণ কর্মসূচির মাধ্যমে ১৯৭৫-৭৬ সালে ১০০টি প্রদর্শন ক্ষেত্র রাজ্যের ১২৫ একর জলাশয়ে গ্রহণ করা হয়েছে। ভবিষ্যতে এই ধরনের প্রদর্শন ক্ষেত্র রাজ্যের ১৮০টি ব্লকে দুইটি করে স্থাপন করার চেষ্টা করা হবে। কানাডার আন্তর্জাতিক উন্নয়ন গবেষণা কেন্দ্রের আর্থিক সাহায্যে ও ভারত সরকারের অনুমোদনে মালদহ ও ২৪ পরগনা জেলায় অনুরূপ দুইটি কেন্দ্রে কাজ চলছে। এই উন্নত পদ্ধতির প্রসার ও প্রচারের জন্য যথেষ্ট সংখ্যায় পুস্তিকা ও প্রাচীরপত্র প্রকাশ এবং প্রদর্শনী, আলোচনা চক্র প্রভৃতির ব্যবস্থা করা হয়েছে এবং এই সম্বন্ধে একটি তথ্যচিত্র সম্প্রতি তৈরি হয়েছে।

রাজ্যের ২৪টি সরকারি মাছের খামারে মৎস্যজীবী ছাড়াও শিক্ষিত বেকারদের শিক্ষা দেওয়ার ব্যবস্থা করা হয়েছে এবং সেখানেও উৎপন্ন মাছ ন্যায্যদরে স্থানীয় লোকেদের

কাছে বিক্রয় করা হচ্ছে।

ভালো জাতের মাছের ডিমপোনা সরবরাহ যথেষ্ট বাড়াবার জন্য বিভিন্ন পুকুর ও বাঁধে 'প্রণোদিত প্রজনন-এর কর্মসূচিতে "পিটুইটারী গ্ল্যাণ্ড প্রয়োগ করে যথেষ্ট সুফল পাওয়া গেছে। এই পদ্ধতিও চাষীদের মধ্যে ব্যাপকভাবে প্রসার করা হয়েছে। বিভাগীয় কর্মসূচিতে ১৯৭৫-৭৬ সালে এইভাবে প্রায় ৩০ কোটি মাছের ডিমপোনা উৎপাদিত হয়েছে। তাছাড়া বেসরকারি ক্ষেত্রেও অনুরূপভাবে প্রচুর পরিমাণে ডিমপোনা পাওয়া গিয়েছে। সরকারি প্রচেষ্টায় উৎপন্ন ডিমপোনার অর্ধেক মাছচাষীদের ও তাদের সমবায় সমিতিগুলির কাছে শতকরা ৫০ ভাগ কম দানে সরবরাহ করা হয়েছে। বাকিটা সরকারি খামারে চালা ও চারা পোনা উৎপাদনের জন্য ব্যবহার করা হয়েছে। এই চারা পোনাও অর্ধেক দামে মাছচাষী ও সমবায় সমিতির সদস্যদের কাছে অর্ধমূল্যে বিক্রয় করা হচ্ছে। আশা করা যায় এর ফলে অভ্যন্তরীণ ক্ষেত্রে মাছের উৎপাদন প্রায় ১০ হাজার মেট্রিক টন বৃদ্ধি পারে।

কেন্দ্রীয় সমবায় জমি উন্নয়ন ব্যাঙ্কের আর্থিক সাহায্যে অসংস্কৃত পুষ্করিণীগুলির উন্নয়নসাধন ও মাছের চাষের জন্য একটি পরীক্ষামূলক কর্মসূচি কয়েকটি জেলায় গ্রহণ করা হয়েছে।

১৯৭৪-৭৫ সালে ১৪১ জন শিক্ষিত বেকার যুবককে মাছ চাষের জন্য শিক্ষাদান করা হয়েছিল। বর্তমান বৎসরে ১০০ জন মৎস্যজীবী ও ১৬০ জন শিক্ষিত বেকারকে মিশ্রচাষ ও ডিমপোনা চাষ বিষয়ে শিক্ষা দেওয়া হচ্ছে।

দুঃস্থ মৎস্যজীবীদের ও তাদের সমবায় সমিতিগুলিকে সাহায্যের জন্য কম সুদে এই বৎসর চার লক্ষ টাকা ঋণ দেওয়া হচ্ছে। বিনামূল্যে মাছের জাতেল সূতা বিতরণের জন্য দুই লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

সমভাব্য সকল হাজামজা পুকুরগুলিকে উন্নয়ন করে সেখানে উন্নত প্রথায় মাছ চাষের জন্য বর্ধমান জেলায় ইতিমধ্যে একটি 'মাছচাষীদের উন্নয়ন সংস্থা' গঠন করা হয়েছে। এই কর্মসূচিতে ভারত সরকার অপরিবর্তন খরচ বাবদ শতকরা ২৫ ভাগ চাষের খরচ বাবদ শতকরা ৫০ ভাগ আর প্রশিক্ষণ ব্যবস্থা ও কর্মিদের বেতন বাবদ শতকরা ১০০ ভাগ ব্যয় বহন করবেন। বাকিটা রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্ক থেকে ঋণ হিসাবে নেওয়া হবে এবং রাজ্য সরকার তার জন্য গ্যারান্টী দেবেন।

পশ্চিম দিনাজপুর ও মালদহ জেলার মাছচাষী উন্নয়ন সংস্থা গঠনের জন্যও ভারত সরকারের অনুমোদন পাওয়া গিয়েছে। ভবিষ্যতে আরও কয়েকটি জেলায় এই সংস্থা

গঠনের পরিকল্পনা আছে।

বাঁকুড়া মেদিনীপুর ও পুরুলিয়া জেলার মাছ চাষীদের সাহায্যের জন্য একটি বিশেষ উন্নয়ন কর্মসূচি প্রস্তুত করা হয়েছ এবং ভারত সরকরের অনুমোদন পাওয়া গেলে তা কার্যকর করা হবে।

মৎস্য দপ্তরের কর্মসূচিতে সমবায় সমিতিগুলি এক গুরুত্বপূর্ণ ভূমিকা গ্রহণ করছে। এই উদ্দেশ্যে প্রাথমিক ও কেন্দ্রীয় সমিতি গঠনের প্রচেষ্টা করা হচ্ছে। সহজ শর্তে জলকরের বন্দোবস্ত, ঋণদান, কর্মীদের বেতন বাবদ আর্থিক সহায়তা করার জন্য মৎস্য দপ্তর সচেষ্ট রয়েছে।

এই প্রথম পশ্চিমবাংলায় উপকূল অঞ্চলে ঋণ ও অনুদানের ভিত্তিতে যান্ত্রিক নৌকা বিতরণ করার একটি কর্মসূচি গ্রহণ করা হয়েছে। বলা বাহুল্য, সমবায় সমিতির মাধ্যমেই এই প্রচেষ্টা রূপলাভ করবে। জাতীয় সমবায় উন্নয়ন সংস্থা এই উদ্দেশ্যে সমবায় সমিতিগুলিকে আর্থিক সাহায্য দিচ্ছেন এবং রাজ্য সরকার প্রয়োজনীয় অনুদান মঞ্জুর করছেন। এই বৎসরে ১০টি যান্ত্রিক নৌকা বন্টন করা হবে এবং আরও ৩০টি যান্ত্রিক নৌকা এই বৎসরে তৈরি করা হচ্ছে। আগামী বৎসরে (১৯৭৬-৭৭) ৮০টি যান্ত্রিক নৌকা তৈরি করার ব্যবস্থা করা হচ্ছে। এখানে উল্লেখ করা যেতে পারে যে, এই বৎসরে ইতিমধ্যেই বিভাগীয় প্রচেষ্টায় কিছু সামুদ্রিক মাছ পাওয়া গিয়েছে।

মৎস্য দপ্তর ঔষধের জন্য হাঙর মাছের তেল (Shark Liver Oil) ও ফিস মিল উৎপাদন করছেন। ফিশ মিল পশুখাদ্য হিসাবে ব্যবহৃত হয়। ১৯৭৫-৭৬ সালে প্রায় সাত হাজার লিটার তেল ও দুই শত পঁচিশ টন ফিস মিল তৈরি করার সম্ভাবনা আছে।

জাতীয় সমবায় উন্নয়ন সংস্থায় সহায়তায় নদীয়া জেলার কিছু বিল ও বাঁওড় উন্নয়ন করে সেখানে ব্যাপকহারে মাছ চাষের জন্য ঐ জেলার কেন্দ্রীয় মৎস্যজীবী সমবায় ফেডারেশন ২২ লক্ষ ৮৬ হাজার টাকার যে পরিকল্পনা পাঠিয়েছিলেন তা সংশ্লিষ্ট কর্তৃপক্ষের অনুমোদন লাভ করেছে। ২৪-পরগনা জেলার বনগাঁ কেন্দ্রীয় মৎস্যজীবী সমবায় সমিতির প্রস্তাবিত ১৭ লক্ষ টাকার একটি পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে।

রাজ্য মৎস্য উন্নয়ন সংস্থা গভীর সমুদ্রে মাছ চাষের জন্য ৪টি মেক্সিকান ট্রলার কেনার ব্যাপারে প্রয়োজনীয় আলাপ-আলোচনা চালাচ্ছেন। রায়চকে এজন্য বন্দর নির্মাণের কাজ এবং হিমঘর, বরফ কল প্রভৃতি স্থাপনের কাজকর্মী কলকাতা বন্দর কর্তৃপক্ষ ও সেচ দপ্তরের ব্যবস্থাপনায় সন্তোষজনকভাবে চলছে।

এছাড়া কেন্দ্রীয় সরকারের আর্থিক সহায়তায় ২৪-পরগনা জেলার নামখানায় একটি

জেটি নির্মাণের কাজ চলছে।

রাজ্য মৎস্য উন্নয়ন কর্পোরেশনের দীঘা, আলমপুর, ফ্রেজারগঞ্জ, কংসাবতী প্রভৃতি স্থানে যেসব প্রকল্প চালু আছে তা থেকে কিছু পরিমাণ মাছ স্থানীয় লোকেদের মধ্যে ন্যায্য দরে বিক্রি করা হয়েছ।

জনসাধারণের প্রতিনিধিদের মতামত নেওয়ার জন্য এবং বিভিন্ন কর্মসূচিতে তাঁদের প্রত্যক্ষ অংশ গ্রহণে উৎসাহিত করার জন্য ব্লক জেলা ও রাজ্য পর্যায়ে অ্যাডভাইসারি কমিটি গঠন করা হয়েছে। সরকারি খামারগুলিতে উৎপাদিত মাছের বন্টন প্রভৃতির জন্যও তাদের নিয়ে কমিটি গঠন করা হয়েছে। মিউনিসিপ্যালিটি পর্যায়েও অনুরূপ কমিটি গঠনের প্রস্তাব আছে।

জনসাধারণ যাতে কলকাতার বাজারে ন্যায্যমূল্যে মাছ পেতে পারেন, তার জন্য কেন্দ্রীয় মৎস্য সংস্থার খুচরা বিক্রয় কেন্দ্র মারফত মাছের সরবরাহ করার সবরকম চেষ্টা করা হচ্ছে। কলকাতা ও পার্শ্ববর্তী অঞ্চলে মাছের সরবরাহ নিয়ন্ত্রণের জন্য রাজ্য সরকার ওয়েস্ট বেঙ্গল ফিস ডীলার্স লাইসেন্সিং অর্ডার চালু করেছেন।

চাহিদার তুলনায় মাছের যোগান স্বল্প এবং তার জন্য জনসাধারণের অসুবিধা সম্পর্কে সরকার সম্পূর্ণ সচেতন। এই ঘাটতি মেটাবার জন্য দীর্ঘমেয়াদী উপায় হিসাবে মাছের উৎপাদন বৃদ্ধি ও স্বল্পকালীন ব্যবস্থা হিসাবে অন্যান্য রাজ্য ও বাংলাদেশ থেকে আরও বেশি পরিমাণ মাছ আমদানি করার উদ্দেশ্যে সবরকম প্রচেষ্টা করা হচ্ছে।

আমাদের উদ্দেশ্য মাছের উৎপাদন যতদূর সম্ভব স্বয়ংসম্পূর্ণতা অর্জন। এতে সময় লাগবে।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই বলে আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যগণকে ১৯৭৬-৭৭ সালের ব্যয় বরাদ্দের দাবি মঞ্জুরির জন্য অনুরোধ করছি।

**Mr. Speaker :** There is only one cut motion which is in order and taken as moved.

**শ্রী নিতাইপদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মন্ত্রী মহাশয় ঝড়ের বেগে তাঁর বক্তব্য পড়ে গিয়েছেন যদিও তিনি বাজারে মাছের সরবরাহ করতে পারেননি এবং বাঙালির যে প্রিয় খাদ্য মাছ যে মাছ সেই মাছ এপাশের ওপাশের দুই পাশের বসা সদস্যরা বেশির ভাগ দিনই পান কিনা জানি না। পাওয়াটা খুব কঠিন, ব্যয় সাধ্য। মাছের বাজার আগুন বললেই চলে। মন্ত্রী মহাশয় নিজেই স্বীকার করেছেন চাহিদার তুলনায় যোগান অত্যন্ত কম। আমাদের দেশে যেখানে ৭০ ভাগ মানুষ দরিদ্র্য সীমার নিচে এবং দরিদ্র্য মানুষ—মৎস্যজীবীরা সেই দরিদ্রতম মানুষের মধ্যেই রয়েছে। এরা

অনেকেই বিলের ধারে, খালের ধারে, নদীর ধারে, সমুদ্রের ধারে তারা খুব দুঃখ-দুর্দশার মধ্যে বসবাস করেন। আমি বছর তিনেক আগে আমাদের এই বিধানসভায় আমাদের এই অধ্যক্ষ শ্রী অপূর্বলাল মজুমদার তিনি মৎস্যজীবী সমিতির সভাপতি হিসাবে একটা বক্তব্য লিখিতভাবে রেখেছিলেন তার থেকে আমি বিধানসভায় পড়িয়ে শুনিয়েছিলাম। তাদের কল্যাণের কথা, আজ পর্যন্ত সেই কল্যাণ হয়নি। সত্যই তারা করুণভাবে প্রান্তরে প্রান্তরে নদীকূলে পড়ে বেড়াচ্ছে। "শীতের প্রত্যুষে যে জেলে গায়ে একখানি গামছা মাত্র জড়িয়ে প্রতিকূল নদী স্রোতের সাথে বা সমুদ্রে লড়াই করতে করতে মাছের সন্ধানে বেরিয়ে পড়ে পৌষের রৌদ্র ও বর্ষার জল অকরুণভাবে তার মাথার উপরে বয়ে যায়, তাদের নীরব কান্না কান পেতে শুনতে হবে। এই অবহেলিত মৎস্যজীবীদের বাঁচার দাবিকে মেনে নিয়ে পূর্ণাঙ্গ মৎস্য চাষ আইন আজ পর্যন্ত প্রণয়নের কথা ভাবা হয়নি। মাছের চাষ করে ফসল উপহার দেয় যে মৎস্য চাষী জলায় তার অধিকার রক্ষা কল্পে কোনও আইন নেই। "জল যার জলা তার"—ধ্বনি আজ যতই ক্ষীণ হোক একে উপেক্ষা করা সমীচীন নয়"। এই বক্তব্য আমার নয়, মাননীয় অধ্যক্ষ মহাশয় তাঁর একটা লেখাতে এই কথা লিখেছিলেন। মন্ত্রী মহাশয় জানেন এবং তিনিও জানেন মাদ্রাজ, কেরালা এবং অন্যান্য উপকূলবর্তী রাজ্যে তারা মৎস্য উন্নয়নের প্রচুর অর্থ ব্যয় করছে এবং মৎস্য চাষের মাধ্যমে বিভিন্ন রাজ্যে মাছ পাঠিয়ে তারা আয় করছে। কিন্তু এত নদী নালা থাকতে, সমুদ্রের তীর থাকতে এখানে বিশেষ কোনও কার্যকর ভূমিকা দেখতে পাচ্ছি না। মাত্র সোয়া দু কোটি টাকা তার মধ্যে কর্মচারীদের বেতনাদি দিতে ব্যয় হয়। মৎস্যজীবীদের সমস্যার সমাধান এবং মৎস্য চাষ উন্নয়ন এই টাকায় কি করে পরিকল্পনা করা সম্ভব আমার ঠিক বোধগম্য নয়।

[7-20 – 7-30 p.m.]

তাই আমি আবার দাবি করছি মাস্টার প্ল্যান কমিটি একটা কথা বলে গিয়েছিলেন। এই সরকার কতগুলি সোসিও ইকনমিক সার্ভে অফ দি ফিশারম্যান—মাছের চাষের উন্নয়নের জন্য এবং মাছ সরবরাহ বৃদ্ধির জন্য মৎস্যজীবীদের জীবন উন্নত করার জন্য মাস্টার প্ল্যান কমিটি হয়েছিল। তার পিছনে অনেক অর্থ ব্যয় হয়েছে, কিন্তু তারা কি সুপারিশ করল সে সম্বন্ধে কিছু জানতে পারা গেল না। তাদের সুপারিশ কার্যকর হচ্ছে কিনা সে সম্বন্ধে কিছু মন্ত্রী মহাশয় বলেননি। আশাকরি মন্ত্রী মহাশয় সে সম্বন্ধে আমাদের কিছু আলোকপাত করবেন।

**Mr. Speaker :** Mr. Sarkar regarding the recommendation, observation of the Government has been laid on the table day before yesterday.

**শ্রী নিতাইপদ সরকার ঃ** এটা একদিন আগে দেওয়া হয়েছে আপনার কাছে জানতে পারলাম। আমি গতকাল এবং পরশু আসতে পারিনি। তাই সেটা আমার নজরে আসে নি। যা হোক গভর্নমেন্ট সেই সব রেকমেন্ডেশন গ্রহণ করে কি ব্যবস্থা নিয়েছেন সেটা জানতে পারলে আমি মৎস্যজীবীদের পক্ষ থেকে সরকারকে সাধুবাদ জানাব। উনি জানেন এবং আমরাও জানি ডাঃ বিধানচন্দ্র রায় গভীর সমুদ্রে মৎস্য চাষের জন্য রায়চকে যে পরিকল্পনা গ্রহণ করেছিলেন সে সম্পর্কে আমরা কোনও বক্তব্য শুনিনি। সন্তোষ রায় অনেক আশার বাণী আমাদের শুনিয়েছিলেন এবং এখনও মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে অনেক আশার বাণী শুনলাম—কিন্তু রায়চকে গভীর সমুদ্রে মৎস্য স্বীকার সম্পর্কে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে সে সম্পর্কে যদি কিছু বলেন তাহলে আমি বুঝতে পারি। মন্ত্রী মহাশয় ক্যাপিটেল আউট লে অন ফিশারিজ যে টাকা বরাদ্দ করেছেন তাতে দেখতে পাচ্ছি তিনি বিশেষ টাকা চান নি—বিশেষ কোনও টাকা ধরেননি। ডিপ সি ফিশিং সম্বন্ধে কোনও প্রোগ্রাম তিনি এখনও করতে পারেননি। আজকে প্রায় সাড়ে সাতটা বেজে গেল সময় খুব কম—অন্তত আধ ঘন্টা বলবার ইচ্ছা ছিল। যা হোক আমাদের যা দাবি তা পরে আমি পড়ে দেব। আমি মন্ত্রী মহাশয়কে বলব আপনি যখন বিভিন্ন বিভাগকে কো-অপারেটিভের মাধ্যমে কিছু কিছু ক্ষেত্রে সাফল্যজনক ভাবে এগিয়ে নিয়ে চলেছেন এবং বিশেষ করে পাবলিক আন্ডার টেকিংগুলিতে লাভ দেখিয়েছেন ঠিক সেইরকমভাবে অন্তত আগামী এক বছরে এই ব্যাপারে আপনি পরিকল্পনা গ্রহণ করতে পারেন এবং আপনার যে ঐ ২৪টি ফিশ ফার্ম আছে সেই ফিশ ফার্মে যে লোকসান হচ্ছে সেই লোকসানগুলি বন্ধ করে যাতে সেখানে লাভ হতে পারে তার ব্যবস্থা করুন। এবং আশাকরি মৎস্যজীবীদের জীবন যে চির বাঞ্ছিত জরাক্লিস্ট হয়ে আছে তাদের কিভাবে উন্নতি হতে পারে তার জন্য কার্যকর ব্যবস্থা গ্রহণ করবেন। আমি এখন দাবিগুলি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে রাখতে চাচ্ছি। বিজ্ঞান সম্মত পদ্ধতিতে উন্নত মানের মৎস্য চাষের মাধ্যমে মৎস উৎপাদন বৃদ্ধি ও মৎস্যজীবী সম্প্রদায় যে বর্তমানে দুর্দশাগ্রস্ত অবস্থায় রয়েছে তার আমূল পরিবর্তন করার কর্মসূচি গ্রহণ করতে হবে। জলাভূমিতে মৎস্যজীবীদের অধিকার প্রতিষ্ঠা করতে হবে। গ্রামাঞ্চলে যেসব জলাভূমি রয়েছে যেখানে প্রচুর মাছ চাষ হতে পারে সেগুলি অধিগ্রহণ করে তাদের বন্টন করার ব্যবস্থা করতে হবে। ১৯৫৩ সালের ভূমি অধিগ্রহণ আইনের (৬—১) ধারা যেটাতে ট্যাঙ্ক ফিশারি বাদ গিয়েছে এবং যার ফলে অনেকে ট্যাঙ্ক ফিশারির নামে বহু জমি নিজেদের অধিকারে রেখে দিয়েছে সেই ধারার পরিবর্তন করে সেইসব ট্যাঙ্কগুলি অধিগ্রহণ করে মৎস্যজীবীদের লিজ দেবার ব্যবস্থা করুন বা সেখানে কো-অপারেটিভ স্থাপন করে সেইসব ট্যাঙ্কগুলিকে লিজ দেবার ব্যবস্থা করুন।

সরকারি জলকর একমাত্র মৎস্যজীবী সমবায় সমিতিকে লিজ দেওয়ার ব্যবস্থা করা।

কুলিয়া, জুনপুট, বহরমপুর, বড়সাগরদীঘি ইত্যাদি যে সমস্ত মৎস্য চাষ কেন্দ্র রয়েছে তার উন্নয়নের জন্য সরকারের ব্যবস্থা করা উচিত। কংসাবতী, জলঢাকা, মাইথন প্রভৃতি যে সমস্ত সেচ প্রকল্পের রিজার্ভার ইরিগেশন ডিপার্টমেন্টের রয়েছে সেখানে ভাল মাছের উৎপাদন হয়। সেখানে কিছু লগ্নি করে মাছ চাষের ব্যবস্থা করলে ভাল মাছ উৎপন্ন হয়ে পারে। ফরাক্কার আশপাশে যেসব জলাধার আছে, ফিডার ক্যানেল সেখানে ভাল মাছ চাষ হতে পারে, তার ব্যবস্থা আপনি করুন। আমি রায়চকের কথা আগেই বলেছি। রায়চককে আপনি যদি ব্যবহার করতে পারেন তাহলে বিধান রায়ের স্বপ্ন স্বার্থক হবে। এটাকে যদি কার্যকর করতে পারেন তাহলে আমাদের এই যে বিরাট মাছের ঘাটতি আছে সেটার খানিকটা পূরণ হবে। সমুদ্রোপকূলবর্তী সুন্দরবন অঞ্চলের কাকদ্বীপ, নামখানা এলাকায় মিডলমেন ব্যবসায়ীরা দাদন দিয়ে সস্তায় মাছ কিনে নিয়ে মৎস্যজীবীদের ঠকাচ্ছে, যে কোনও উপায়ে এটা আপনি বন্ধ করার ব্যবস্থা করুন। কষ্ট করে নৌকায় করে নদী থেকে যারা মাছ ধরছে তারা মুনাফা পাচ্ছে না, আর আমরাও অগ্নি মূল্যে মাছ কিনে খাচ্ছি, কিন্তু মৎস্যজীবীরা মাছের দাম পাচ্ছে না। আপনি জানেন রানি রাসমনি ব্রিটিশদের সঙ্গে লড়াই করে নদী থেকে মাছ ধরা নিষ্কর করে দিয়েছিলেন, কিন্তু এখন গঙ্গা থেকে মাছ ধরতে গেলে কর দিতে হচ্ছে। আমি এই ব্যাপার নিয়ে সন্তোষ রায় মহাশয়ের কাছে তদ্বির করেছিলাম, তিনি কাগজপত্র আমার কাছ থেকে নিয়েছিলেন। মুর্শিদাবাদের এক অংশ জমা নিয়ে খাজনা করে দিয়েছে মাছ ধরার জন্য, অপর অংশ নিষ্কর। এখানে মাছ ধরতে গেলে মৎস্যজীবীদের ডেলি ১২/১৬ টাকা করে ট্যাক্স দিতে হয়। এটা বন্ধ করার জন্য আমি অনুরোধ করছি। রানি রাসমনি যেভাবে লড়াই করে খাজনা আদায় বন্ধ করেছিলেন সেইভাবে আপনিও সমস্ত নদী, নালা, খাল, বিল, বায়োড় ইত্যাদি জলাশয়ে মৎস্যজীবীরা মাছ ধরতে গেলে তাদের যাতে ট্যাক্স দিতে না হয় সেই ব্যবস্থা গ্রহণ করে একটা উদাহরণ রেখে যান, এই দাবি আমি করব। পরিশেষে আমি বলব তার টাকা খুব কম এবং এর বেশির ভাগই বেতন বাবদ চলে যাবে। এই টাকায় যাতে মৎস্যজীবীদের জীবন, জীবিকা এবং মৎস্যজীবীরা যাতে বাঁচতে পারে সেই ধরনের ব্যবস্থা গ্রহণ করে মিডলমেনদের হাত থেকে তাদের রক্ষা করুন এবং এই জলকর অধিগ্রহণ করে মৎস্যজীবীদের বাঁচাতে অগ্রসর হন। নদীয়া জেলায় কতকগুলি বায়োড় আছে। ইছামতীর সঙ্গে আগে এই বায়োড়গুলির কানেকশন ছিল। রামনগরের কাছেও অনেকগুলি বায়োড় আছে। এইগুলি আপনি অধিগ্রহণ করে মৎস্যজীবীদের মাছ চাষের সুযোগ সুবিধা করে দিয়ে আমাদের মাছের চাহিদা পূরণ করার চেষ্টা করুন। এখানে অনেক ট্যাঙ্ক আছে। সেগুলি সংস্কার করে সেখানে মাছ চাষের ব্যবস্থা করুন। বিভূতিভূষণ মুখোপাধ্যায় এই ইছামতী নিয়ে অনেক উপন্যাস লিখেছেন। এই ইছামতী নদীতে যেখানে চূর্ণি মিলেছে সেই জায়গাটা মজে যাচ্ছে এবং

চৈত্র বৈশাখ মাসে লোকে হেঁটে পার হতে পারে। ইছামতী খনন করে তার নাব্যতা বাড়ানোর চেষ্টা করুন, যাতে করে ১২ মাস ঐ নদীতে স্রোত চলতে পারে এবং এটা করলে পরে মাছ চলা ফেরা করতে পারে—আর ঐ এলাকার মৎস্যজীবীরাও বেঁচে যাবে। বাংলাদেশের কয়েকটি কোম্পানির জল এসে আমাদর চূর্ণি নদীর জল দূষিত করছে, এই জল দূষিত যাতে করতে না পারে তার জন্য একটা ব্যবস্থা করুন। তাছাড়া ঐ নদীতে পাট পচানোর ফলেও জল দূষিত হচ্ছে, তার জন্য অলটারনেভি একটা ব্যবস্থা করুন। তাছাড়া নদী, নালা, খাল, বিলে যে মাছের চায হয় সেখানে পাট পচানোর ফলে মাছ নষ্ট হয়ে যাচ্ছে এগ্রিকালচার ডিপার্টমেন্টকে বলে তার একটা ব্যবস্থা করুন যাতে করে মাছগুলি নষ্ট না হয়—এই দিকে আপনি নজর দিন। এই কথা বলে আমার দাবিগুলি জানিয়ে বক্তব্য শেষ করছি।

[7-30 – 7-40 p.m.]

**শ্রী বীরেন্দ্রবিজয় মল্লদেব** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, মৎস্য দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি এনেছে তাকে সমর্থন করে কয়েকটি কথা আপনার মাধ্যমে এই হাউসের কাছে রাখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাছ চাযের উন্নতি সাধনের জন্য প্রকৃত যে পরিকল্পনা করা দরকার সেটা আমরা এই প্রথমবার এই বাজেটের মাধ্যমে পেয়েছি। এটা একটা বাস্তববাদী পরিকল্পনা। স্যার, একটা কথা আছে, মাছে ভাতে বাঙালি। বাঙালির জন্য যেমন ভাতও চাই তেমনি মাছও চাই। স্যার, আমাদের দেশে নিশ্চয় মাছের অভাব আছে এবং এই অভাবকে আমাদের দূর করতে হবে। তবে এই অভাব দুর করা একটা কষ্ট সাধ্য কাজ সে বিষয়ে কোনও সন্দেহ নেই। এরজন্য বাস্তব পরিকল্পনা চাই, অধ্যবসায় চাই, জনসাধারণের সহযোগিতা চাই। স্যার, সি.পি.আই.-এর বন্ধুরা এখানে আছেন, আমরা যুক্তফ্রন্টের আমলে দেখেছি যখন আমরা মাছের অভাবে মরছি তখন বহু ভেড়ি বা পুকুর লুঠ হয়ে যাচ্ছে। এতে দেশের মাছ চাযের যে প্রচেষ্টা বা ইচ্ছা সেটা ব্যাহত হয়েছে। এ ব্যাপারে যদি সিকিউরিটি না থাকে তাহলে পশ্চিমবঙ্গে মাছের উৎপাদন বাড়ানো যাবে না বা সরকারি এবং বে-সরকারি পর্যায়ে উৎপাদন বাড়বে না। কাজেই মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, তাঁর পরিকল্পনার মধ্যে এই সিকিউরিটির যাতে ব্যবস্থা করা যায় তার দিকে তিনি যেন দৃষ্টি দেন। স্যার, তিনি অত্যন্ত সুন্দর সব পরিকল্পনা করেছেন। তার মধ্যে একটা হচ্ছে, মেদিনীপুর, পুরুলিয়া এবং বাঁকুড়ার জন্য একটা মাস্টার প্ল্যান তিনি করেছেন। স্যার, আপনি জানেন, এই মেদিনীপুর, পুরুলিয়া এবং বাঁকুড়ায় হাজার হাজার বাঁধ আছে এবং তাতে বিঘা প্রতি এক মণ মাছও উৎপাদন হয় না অথচ ২৪ পরগনা জেলাতে যে সমস্ত মিষ্টি জলের ভেড়ি আছে তাতে বিঘা প্রতি মাছের উৎপাদন ৭ মণ। এই সমস্ত পুকুর এবং বাঁধে

যদি আমরা বিঘা প্রতি মাছের উৎপাদন ৫ মণ করতে পারি তাহলে আমাদের পশ্চিমবঙ্গের অভাব অনেকটা দূর হতে পারে। এখানে অবশ্য অসুবিধা অনেক আছে সেটা জানি, সয়েলের কন্ডিশন খারাপ তাকে উন্নত করা দরকার। এটা আমাদের করতে হবে এবং তার জন্য ইম্পুট দিতে হবে। কারণ তা যদি না করা যায় তাহলে চট করে এর থেকে উৎপাদন বাড়ানো যাবে না। তারপর ডিপ সি ফিশিং বাড়াবার জন্য আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন। ডিপ সি ফিশিং যাতে ভাল ভাবে হয় তার জন্য ফিশিং ট্রলারের ব্যবস্থা করা হচ্ছে। এটা একটা উন্নত ধরনের প্রচেষ্টা। ডাঃ রায়ের আমলে একবার চেষ্টা করা হয়েছিল আমরা জানি। স্যার, জাপান ইত্যাদি জায়গায় উন্নত ধরনের ট্রলারের ব্যবস্থা আছে। সেই সমস্ত ট্রলারে র‍্যাডার ইত্যাদি লাগানো আছে যাতে বুঝতে পারা যায় কোনও মাছের ঝাঁক আসছে। সেইরকম আধুনিক বিজ্ঞান সম্মত বড় ট্রলারের ব্যবস্থা করে সমুদ্র থেকে মাছ উৎপাদনের যদি ব্যবস্থা করা যায় তাহলে আমি করি সেটা খুব উন্নত ধরনের ব্যবস্থা হবে। স্যার, ডাঃ রায়ের আমলে যে ট্রলারটি এসেছিল তাতে এই সমস্ত উন্নত ধরনের ব্যবস্থা না থাকায় আমরা দেখেছি ট্রলার ভর্তি বাজে মাছ এসেছে যেগুলি বিক্রি হয়নি।

আমরা যে সমস্ত মাছ খাই সেগুলি রেডারে ধরা যেতে পারে। এখন ইলিশ মাছ, চিংড়ি মাছ এগুলি অনেক ব্যয় সাধ্য হয়ে পড়ে। কাজেই আমি বলব যে আমাদের পশ্চিমবাংলায় নিজেরা ট্রলার তৈরি করুন। আমাদের সুযোগ্য মন্ত্রী পাবলিক আন্ডার টেকিংসগুলিকে সাকসেসফুল করেছেন, লাভজনক করেছেন। কাজেই আমার ধারনা যে তিনি যদি চেষ্টা করে কো-অপারেটিভের মাধ্যমে, পাবলিক আন্ডার টেকিংসগুলির মাধ্যমে ট্রলারগুলিকে ভালভাবে করতে পারেন তাহলে এখানে সমস্যার অনেকটা সমাধান হবে। আমাদের এখানে প্রাইভেট সেক্টরগুলিতে ট্রলার ম্যানুফ্যাকচারিং খুব কম হয়। সে জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব যে সমস্ত পাবলিক আন্ডার টেকিংসগুলি নিয়েছেন—যেমন স্যাক্সবি ফার্মার রয়েছে সেখানে করতে পারেন বা অন্যান্য যে সমস্ত ফার্ম আছে, ইঞ্জিনিয়ারিং ফার্ম আছে সেখানে ট্রলার উৎপাদন যাতে বাড়ানো যায় তার জন্য চেষ্টা করা হোক। আমরা অনেক সময় দেখেছি যে সমুদ্রের ধারে সিজিনে অনেক মাছ ধরা হয়। কিন্তু তার বেশির ভাগ মাছ সেখান থেকে আসতে পারে না। তার মূলত কারণ হচ্ছে যোগাযোগ ব্যবস্থার অসুবিদা এবং বরফের অভাব। দীঘা, সুন্দরবন, ২৪ পরগনা ইত্যাদি জায়গায় বরফ নেই। কাজেই এই সব জায়গায় যদি প্রচুরভাবে বরফের ব্যবস্থা করা যায়, এইসব জায়গায় যদি বরফ সরবরাহ করা যায় তাহলে মাছগুলি আসতে পারে। এই জিনিসগুলির উপর আমাদের দৃষ্টি দেওয়া উচিত। আর একটা কথা বলে আমার বক্তব্য শেষ করব। স্যার, ফিস সীড বাড়াবার জন্য ব্যাপক পরিকল্পনা করা হয়েছে। এটা ওনার সময়ে প্রথম দেখা যাচ্ছে যে সরকারি প্রচেষ্টায় হচ্ছে, বাঁধে ফিশ

সীড বাড়াবার চেষ্টা হচ্ছে। এটাকে আমি সাধু প্রচেষ্টা বলব। আজকে মৎস্য চাষী, যারা মাছ উৎপাদন করে তারা যাতে ট্রেনিং পায় তার জন্য বাঁধে পরিকল্পনা করা হচ্ছে। আজকে যদি প্রত্যেক বাঁধে ঐ রকম পরিকল্পনা করা যায় তাহলে আগামী দিনে মাছের অনেক সাশ্রয় হবে, সুবিধা হবে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে এই পরিকল্পনার দিকে দৃষ্টি দিতে অনুরোধ করি এবং আশা করি তাঁর যোগ্য হস্তে এই সমস্যার সমাধান হবে। আর একটা কথা বলতে চাই, আমাদের এখানে একটা কমিটি হয়েছিল। তারা যদি একটা রিপোর্ট করেন, ফিস ডেভেলপমেন্টের ব্যাপারে তারা কি কি রিপোর্ট করলেন সেটা যদি আমাদের এখানে বলা হয় বা দেওয়া হয় তাহলে তা থেকে আমরা জানতে পারি এবং পশ্চিমবাংলার মানুষ এটা থেকে উপকৃত হতে পারে। মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট এনেছেন, এটা প্রকৃত একটা বাস্তববাদী হয়েছে এবং এর মাধ্যমে আগামী দিনের ইনফ্রাস্ট্রাকচার তৈরি হচ্ছে। এই ইনফ্রাস্ট্রাকচার না হলে আমরা কিছু করতে পারব না। কাজেই এ যে ইনফ্রাস্ট্রাকচার তৈরি হল সে জন্য মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ।

[7-40 – 7-50 p.m.]

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় মৎস্য দপ্তরের যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন, তিনি যখন সেটা পড়ে যাচ্ছিলেন, তখন আমি শুনছিলাম। আমার সময় নেই, আমার এলাকা সম্পর্কে বলে আমি ছেড়ে দিতে চাই। কতকগুলো চারাপোনা গত বছর আনার ব্যবস্থা করা হয়েছিল এবং উৎপাদন করার ব্যবস্থা করা হয়েছিল। এই বছর কতকগুলো চারাপোনার ব্যবস্থা করা হবে সেই সম্বন্ধে পরিকল্পনা আছে। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কয়েকটি কথা বলতে চাই, যারা চারাপোনা উৎপাদন করবে, সেই মৎস্য চাষী, তাদের কল্যাণ সাধনের জন্য কতটুকু ব্যবস্থা হয়েছে মন্ত্রী মহাশয় হয়ত তা চিন্তা করে দেখছেন না। বিশেষ করে বাঙালিরা দুটো ভাত এবং একটু মাছ চায়—কিন্তু যে সমস্ত চারাপোনার কথা বলা হয়েছে, সেইগুলো কেবলমাত্র কলকাতার যারা বড় বড় রুই কাতলা খায়, তাদেরই কথা রয়েছে। কিন্তু পাড়া গ্রামে ছোট ছোট ক্ষুদ্র মাছ, যেগুলো টাউনের লোকেরা পছন্দ করে না, গ্রামের মানুষ আমরা খেয়ে থাকি, ছোট ছোট যে পুঁটি মাছ, চিংড়ি মাছ, শোল মাছ, গজাল মাছ, এইগুলোকে বর্ষা নামলেই সম্পূর্ণভাবে ইচ্ছাকৃতভাবে মেরে ফেলা হয়। আমি প্রতি বছর বারবার বলে আসছি পোনা ধরার সিস্টেম আগেকার দিনে যা ছিল, যেখানে চারাপোনাগুলো নদীতে বড় হত, সেই সময় তারা জাল দিয়ে ধরে নিয়ে কলকাতা শহরে বা অন্যান্য জায়গায় চালান দিত, সেখানে পুকুরে চাষ হত। কিন্তু এখনকার দিনে কাপড়ের মতো নেট দিয়ে সম্পূর্ণ ভাবে মাছগুলো

ধরে নিয়ে নেওয়া হয়, মৃগেল, রুই কাতলা, এই সব থাকে, বাকি সমস্ত মাছ মরে যায়। আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব, আপনি এই ভাবে ব্যবস্থা করুন যাতে জাল একটু মোটা আকারের হয়, যাতে ছোট মাছ বেরিয়ে যেতে পারে এবং ধানি মাছ যাকে বলে, সেইগুলো ধরতে পারা যায়, বাদ বাকিগুলো থেকে যায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটা কথা বলব, আমার এলাকায় জলকর নিয়ে বন সমস্যা, আমি কয়েকবার মন্ত্রী মহাশয়ের সঙ্গে দেখা করেছি এবং কথাবার্তা বলেছি এবং ১৯৭৪ সালে যখন সন্তোষ রায় মহাশয় মৎস্যমন্ত্রী ছিলেন তখন আমরা উত্থাপন করেছিলাম ব্রিটিশ সরকার যাবার আগে ৩০ বছরের লিজ দিয়ে গিয়েছিল মুর্শিদাবাদের জমিদার রায় পরিবারকে, তারা প্রতি বছর লিজ দিচ্ছে এবং সেই লিজ আবার সাব-লিজ নিচ্ছেন বদ্দু হাজি সাহেব এবং বদ্দু হাজি সাহেব আবার তার আত্মীয় স্বজনের কাছে দেন এবং তাদের কাছ থেকে সামান্য মৎস্যজীবীরা নেয় এবং ট্যাক্সের পর ট্যাক্স, বিভিন্ন বোঝা বহন করে, ওদের সেই টাকা দিয়ে মাছ ধরতে হয় এবং তাতে এক দিকে যেমন মাছের দাম বৃদ্ধি হয়, তেমনি অপর দিকে তাদের সেই ট্যাক্স দিতে দিতে মাথা খারাপ হয়ে যায়। ব্রিটিশ সরকার যখন চলে গেল, তখন সমস্ত ভারতবর্ষের জিনিস নিয়ে নিজস্ব করে দিয়ে গেল, কিন্তু নিজটা তাদের কাছে থেকে গেল। আমাদের পশ্চিমবঙ্গের মন্ত্রিসভা অযোগ্য যে সেটা তারা নিতে পারে না? মাননীয় অধ্যক্ষ মহাশয়, সন্তোষবাবু তার উত্তরে বলেছিলেন যে ১৯৭৬ সালে লিজ চলে যাবে এবং তারপর সরকারের হাতে আসবে। তখন আমরা কো-অপারেটিভ সোসাইটির মাধ্যমে সেই সমস্ত জলকরগুলো দেওয়া হবে জেলেদের হাতে। জেলেদের অবস্থা আজকে কোনখানে, তারা খেতে পাচ্ছে না, কিন্তু দেখা যাচ্ছে—আবার শুনলাম, জানি না কতটুকু সত্য, মন্ত্রী মহাশয় কি বলবেন জানি না, তাদের টাকা নাকি উঠছে না, তাদের মুনাফা নাকি হয়নি, সেই জন্য আরও তিন বছরের জন্য নাকি লিজ দেওয়া হয়েছে। সুতরাং ব্রিটিশ সরকার যখন ছিল তখন তারা বড় বড় লোকেদের এই সব জলকর দিয়েছিল। বর্তমান সরকারও তাদেরকে জিইয়ে রেখে—সেই বড় লোকেদেরই আবার জলকর তিন বৎসরের জন্য দিয়ে দিলেন। তাই আমি বলছি ঐসব বড়-লোকেদের অবিলম্বে ছাড়িয়ে দিয়ে, এই সব জলকর সাধারণ গরিব মৎস্যজীবী—যারা খেতে পায় না, যাদের জাল নেই, যাদের নৌকা নেই, তাদের দিয়ে দেবার ব্যবস্থা করুন। যে কথা নিতাইবাবু বলেছেন সেই ব্যবস্থা অবলম্বন করুন। এই কয়টি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মৎস্য দপ্তরের ব্যয় বরাদ্দের দাবির ওপর মাননীয় সদস্যরা যে আলোচনা করেছেন তাতে নতুন কথা বিশেষ না থাকলেও তাতে আমি উৎসাহ পেয়েছি, কারণ আজকে যে সমস্যা এই সমস্যা সম্বন্ধে অনেকেই চিন্তা করছেন এবং এই সমস্যার সমাধানের জন্য যে ব্যবস্থাগুলি গ্রহণ করা

হচ্ছে সেগুলি ওরা সমর্থন করছেন। সমস্যা হচ্ছে, মৎস্য উৎপাদনের সমস্যা, মৎস্য যোগানের সমস্যা, আর মৎস্যজীবীদের সমস্যা। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি জানেন দুর্ভাগ্য আমাদের যে, এই মৎস্যজীবীরা এত দরিদ্র্য, রিসোর্স এদের এতই কম এবং আনফরচুনেটলি এদের মধ্যে ইল্লিটারেসি এত প্রকট যে এদের অর্গানাইজ করা ভেরি ডিফিকাল্ট। আমরা ভারত সরকারের তরফ থেকে জাপানে যে বক্তৃতা রেখেছি তাতে আমরা এই কথা বলেছি যে বিশেষ ব্যবস্থা ছাড়া মৎস্যজীবীদের সমস্যার সমাধান করা যাবে না এবং আমরা ভেরিয়াস গ্লোবাল ফাইনান্সিয়াল অর্গানাইজেশনের সঙ্গে কথা বলছি, যদিও আমরা একটা বিরাট পরিকল্পনা নিতে পারি আন্ডার প্রিপারেশন অ্যান্ড নেগসিয়েশন। তাহলে বোধ করি এক দিকে গ্রামে যে আন-রিক্লেমড ওয়াটার এরিয়া আছে, হাজা-মজা, বিল, পুকুর আছে, এগুলিকে এক্সপ্লয়টেশন করা সম্ভব হবে। সমুদ্র এখনও পর্যন্ত আমরা টাচ করিনি। মাননীয় বীরেনবাবু যে কথা বলেছেন, ১৯৬২ সালে সম্ভব, তখন যে ট্রলার ছিল, সেই প্রকল্পটা তুলে দেওয়া হয়—গভীর সমুদ্রে মৎস্য ধরার যে প্রকল্প, সেটাকে শুধু এক্সপ্লরেটরি হিসাবে ধরা হয়েছিল এবং তখন আমরাই এটাকে ক্লোজ করে দিয়েছিলাম, আমি তখন ডেপুটি মিনিস্টার, ফিশারি ছিলাম। পরবর্তীকালে আমরা দেখলাম যে, বিরাট সমুদ্র সম্পদ রয়েছে এই সমুদ্র সম্পদকে যদি এক্সপ্লয়েট করতে না পরি তাহলে মাছের সমস্যার সমাধান হবে না। অন্যান্য অনেক দেশ সমুদ্রকে নির্ভর করে আজকে তাদের ভাগ্যকে অনেকটা ফিরিয়ে নিয়েছে। এমন অনেক দেশ আছে, যারা শুধু সমুদ্রকে নির্ভর করে তাদের ভাগ্যকে ফিরিয়েছে, তাদের আর কোনও জীবিকা নেই। আন-ফরচুনেটলি আমরা তা পারিনি। আমরা উদ্যোগ নিয়েছি, মেকানাইসড বোট নিয়ে। পরবর্তীকালে আমরা ট্রলারকে ফিসিং-এর কাজে লাগাব। কিন্তু গভীর সমুদ্রের মৎস্যের কথা বলতে গেলেই নিতাই বাবু ক্ষুব্ধ হন, কারণ ওঁর খুব অসুবিধা হয়—আজকে নিতাইবাবু জানেন মৎস্য সমস্যা কেন হল, ওনারা তো অগ্রণী ভূমিকা নিয়েছিলেন মাছের ভেড়িগুলো দখল করবার, এটা আজকে অস্বীকার করতে পারেন? আজকে সোসাইটির কথা বীরেনবাবু বলেছেন, আমরা দেখছি এ বিষয়ে কতটা কি করা যায়। কিন্তু আপনারা জানেন আজকে মৎস্য একটা সেনসিটিভ শিল্প—আপনারা কয়েক দিন লাল-ঝান্ডা নিয়ে এই পশ্চিমবাংলার সমস্ত ভেড়িগুলি লুঠ করতে গিয়েছিলেন, মাননীয় শীশ মহম্মদ সাহেবকে এটা একটু স্মরণ করিয়ে দিচ্ছি যে একটা মানুষ এত অসত্য কথা বলতে পারে যা আর.এস.পি.—কূলে নাম না লেখালে সম্ভব নয়।

[7-50 – 8-06 p.m.]

তিনি বললেন জলে ভাসিয়ে দিয়ে মাছের আনাগোনা সব বন্ধ করে দিয়েছে। কিন্তু পুলিস দিয়ে আমরা হয় সেটার ব্যবস্থা করেছি সেটা তিনি বললেন না। আর.এস.পি.

কুলে নাম লেখালেই বুঝি সত্যের অপলাপ করতে হয়। এটা একটা বিরাট ও প্রকট সমস্যা। অথচ আমাদের আর্থিক সঙ্গতিও সীমিত। কিন্তু তা সত্ত্বেও বলা সম্ভবনা উজ্জ্বল এবং আমি যে প্রারম্ভিক বক্তৃতা রেখেছি তাতে মোটামুটিভাবে প্রোগ্রামের কথাও বলেছি। আমি অ্যাকশনের কথা বলেছি। আমরা ইনল্যান্ট ফিল্ড ও কোস্টাল ফিল্ডে কি করতে যাচ্ছি তাও বলেছি। নিবিড় মৎস্য চাষ পরিকল্পনায় এক এক হেক্টর-এ আর্টিফিসিয়াল ফিডিং সাপোর্ট দিয়ে প্রোডাকশন আপ টু সিক্স থাউজান্ড কেজি হতে পারে। এটা নর্মাল প্রডাকশন যেটা তার আমরা করেছিলাম। আমরা আন্তর্জাতিক সাহায্য নিয়ে আরও বেশি করতে চাই। বৈজ্ঞানিক অ্যাপ্লিকেশন করছে সাইয়েন্টিফিক্স ফার্ম ওনারশিপ অবশ্য এক্ষেত্রে আমদের সমাজের কথা, দরিদ্র্যের কথা চিন্তা করতে হবে। স্কোপ অফ পিলফারেজের কথা চিন্তা করতে হবে, সরকারি ফার্ম ও মৎস্য উৎপাদন পরিকল্পনাও বিবেচনা করতে হবে। একরোল হবে প্রোমোশনাল আজ যদি মাছের চারা ফ্রাই অ্যান্ড ফিংগারলিংস দিতে পারি এবং এগুলিকে যদি বৈজ্ঞানিক প্রথায় আর্টিফিসিয়াল ফিডিং দিয়ে পালন করতে পারি তাহলে অল্প সময়ের মধ্যে কুইক রেজাল্ট পাবে। ইনল্যান্ড ওয়াটার এরিয়া মাছ পাওয়া যাবে আজ এইগুলি যদি বৃদ্ধি করতে পারি তাহলে কিছু হবে। এবিষয়ে আমার চিঠি নিশ্চয় আপনারা পেয়েছেন। এই শিল্প শুধু শুধু মৎস্যজীবীদের মধ্যেই সীমাবদ্ধ নেই। আজ যারা নন-ফিশারম্যান তারাও এই ট্রেডের কালচার করছে। আমরা চাচ্ছি যেখানে যতটুকু সম্ভবপর সেখানে কো-অপারেটিভ সোসাইটিজ ফার্ম করে যদি জলাগুলিকে নিউক্লিনাম করা যায় তাহলে কিছু কাজ হতে পারে। সরকারের ভেস্টেড ল্যান্ড নিতেও কোনও অসুবিধা নেই। ভূমি রাজস্ব দপ্তর থেকে সার্কুলার দেওয়া হয় যে মৎস্যজীবীরা কো-অপারেটিভস ফার্স্ট প্রেফারেন্স দেওয়া হবে এবং একথা ভূমি রাজস্বমন্ত্রীও বলেছেন। আজ এই যে সুযোগ আমরা দিচ্ছি তাতে আপনাজের সহযোগিতা প্রয়োজন। কিন্তু নদীয়ার ফুলিয়াতে ফার্মের লোকদের বেঁধে রেখে দিয়ে তীর ধনুকের ভয় দেখিয়ে ডাকাতেরা মাছ নিয়ে গেল। লোকেরা বলছে একাজ কমিউনিস্ট পার্টি করেছে। তবে আমি বিশ্বাস করি না যে কমিউনিস্ট পার্টি একাজ করতে পারে।

**শ্রী নিতাইপদ সরকার ঃ** এই হাউসে এই ঘটনার কথা আমি ১৯৭২-৭৩ সালে বলেছিলাম। এটা যারা করেছে তারা আমার দলের লোক নয়, করেছে আপনার দলেরই একটা অংশ।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** যারা চুরি করে তারা লোক ধরতে পারে না এটাই হচ্ছে অসুবিধা। মাস্টার প্ল্যান সম্বন্ধে যে কথা বলছিলাম, মাস্টার প্ল্যান কমিটি যে রিপোর্ট দিয়েছেন তার সামারি আমরা প্রিন্ট করে সার্কুলেট করেছি, মাননীয় অধ্যক্ষ মহাশয় বললেন কালকে আপনারা পেয়েছেন। এর সবগুলি গ্রহণ করা যায় না, আবার সবগুলি

বর্জনও করা যায় না। এই সোসিও ইকনমিক কন্ডিশনে যেগুলি অ্যাক্সেপ্টেবল সেগুলি আমরা অ্যাকসেপ্ট করে ইমপ্লিমেন্ট করার চেষ্টা করছি। আমরা আরও কিছু জলাশয় ১৯৫৬ সালের অ্যাক্টে সল্টলেকের বিরাট এরিয়া নিয়েছিলাম, অনেকগুলি লিটিগেশন পেন্ডিং ছিল, অনেকগুলি লিটিগেশনে আমরা জয়যুক্ত হয়েছি। এগুলি কো-অপারেটিভ সোসাইটি ফর্ম করে ফিসিকালচার করায় চেষ্টা করছি। এত সহযোগিতা দরকার। এটা খুব সেনসিটিভ ইন্ডাস্ট্রি, এখানে পিলফারেজ, চুরি, পথের অসুবিধা অনেকে বলেছেন, বরফের অসুবিধার কথা বলেছেন, বরফের অসুবিধা কলকাতায় হাওড়ায় নেই, যেখানে যেখানে অসুবিধা আছে আমারই দায়িত্বে যারা আইস প্ল্যান্ট সেট আপ করতে চায় তাদের আমরা উৎসাহ দিতে চাই, মার্জিন মানি স্কিমে, ব্যাঙ্ক ফাইনান্স করে তাদের আইস প্ল্যান্ট সেট আপ করতে বলেছি। এগুলি মাইনর অসুবিধা, মূল অসুবিধা হচ্ছে এই যে আজকে আমাদের ২০ পারসেন্ট এক্সপ্লয়টেড হয়েছে, বাকি ৮০ পারসেন্ট রিক্লেম করতে হবে, কোস্টালকে এ বিষয় কাজ করতে হবে। ট্রলার ইন্ডাস্ট্রি একটা সেনসিটিভ ইন্ডাস্ট্রি। আপনি একটা ইঙ্গিত করেছেন মাননীয় অধ্যক্ষ মহাশয় যে মনোপলিদের হাতে যেন না যায়। আই অ্যাম অ্যাফরেড, এক বছর ধরে নেগোশিয়েশন করছি, সাফিসিয়েন্ট টেকনিসিয়ান নেই ভারতবর্ষে। এই ইন্ডাস্ট্রি এত সেনসিটিভ যে ২৪০ দিন মিনিমাম অন হাই সিজ থাকতে হবে। আমাদের পাস্ট এক্সপিরিয়েন্স হচ্ছে ইলেক্ট্রো-মেডিক্যাল অ্যান্ড অ্যালায়েড-এ বাইরে থেকে ট্রেনিং দিয়ে নিয়ে এসছিলাম, কিন্তু চলে গেল। এত প্রাইভেট কমপিটিশন এসেছে যে অন্য ট্রেডে চলে গেল কমপেন্সেশন দিয়ে, আমরা ধরে রাখতে পারলাম না। এটা খুব একটা সূক্ষ্ম সমস্যা এবং জটিল সমস্যাও বটে। আমরা বিভিন্ন সহয়োগিতার কথা অ্যাস্পেক্ট চিন্তা করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জানি জাপানে ট্রলার আছে, কিন্তু তাদের আনতে হবে। আপনি জানেন আমাদের এখানে ইল্লিটারেসি এত প্রকট যে এবং রিসোর্স এত কম যে এই সম্প্রদায়ের ভাল কি করে করা যায় এটা একটা মস্ত সোসিও ইকনমিক প্রবলেম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ভীত, এই সমস্যা এত বড় যে এই সমস্যার কতটা সমাধান করতে পারব আমি জানি না। আমি কৃতজ্ঞ আপনাদের কাছে যে আপনারা আমার উপর আস্থা প্রকাশ করেছেন। এখানে শর্ত ছিল বাইরে থেকে যদি ট্রলার আসে মেক্সিক্যান তাহলে ইন্ডিজেনাস ট্রলার কিনতে হবে। এখন পর্যন্ত আমাদের এখানে ট্রলার ইন্ডাস্ট্রি গড়ে উঠেনি। আমরা যেটা করতে পেরেছি সেটা হচ্ছে মেকানাইজড বোট। এর ডিজাইন জানি না, ট্রেনিং জানি না, কতটা কিল হবে, কতটা গিয়ার হবে তা আমরা জানি না, এই ইন্ডাস্ট্রি এখনও ডেভেলপ করেনি। সম্প্রতি চেষ্টা চলছে ট্রলার ইন্ডাস্ট্রি ডেভেলপ করার জন্য। মাননীয় অধ্যক্ষ মহাশয় অসুবিধা এইজন্য যে এটা হাইলি টেকনিক্যাল নো-হাউ নেই এখন পর্যন্ত এবং আমাদের সমুদ্রে উপযোগী কি ট্রলার দরকার আজ পর্যন্ত আমরা জানি না। ১৯৬২ সালে যেটা ফেলিওর হয়েছিল

তার একটা কারণ দি ডিজাইন ওয়াজ নট আপ টু দি মার্ক অ্যান্ড আপ টু দি রিকয়ারমেন্ট।

**মিঃ স্পিকার ঃ** ডাঃ আবেদিন, আপনি জানেন এখন আমাদের খিদিরপুরে পাবলিক আন্ডার টেকিং-এ যে সমস্ত ডিজাইন করছে দ্যাট ইজ দি বেস্ট ডিজাইন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি ঠিকই বলেছেন। কিন্তু এইসব সিদ্ধান্ত নেবেন ভারত সরকার। ভারত সরকার এখনও সিদ্ধান্ত নিতে পারেননি। ইন্ডিজেনাস কোনও ফার্মকে আমরা দিতে পারি। আমরা চেষ্টা করছি একটা আর্টিফিসিয়াল ইনডিউসড বিডিং ম্যাক্সিমাইজ করে, ইনল্যান্ড প্রোডাকশন বাড়িয়ে কোস্টালে আপাতত আমাদের মেকানাইজড বোট গেছে, উই আর ইন নেগোশিয়েশন উইথ ডিফারেন্ট অথরিটিজ অ্যান্ড ডিফারেন্ট সোরসেস ফর সাকসেসফুল অপারেশন অফ ফিসিং ট্রলার্স এবং অন্য দিকে আমাদের শর্ট'-টার্ম মেজার হিসাবে ম্যাক্সিমাইজিং দি সাপ্লাই বাই আদার স্টেটস অ্যান্ড ইউ আর ইন নেগোসিয়েশন উইথ বাংলাদেশ—সম্প্রতি যে ট্রাবল আমরা সাফার করেছি, যে এগ্রিমেন্ট ছিল তার পুরো সাপ্লাই আমরা পাইনি, সেটা আমরা রিভাইভ করতে চেষ্টা করছি। স্যার, আপনি জানেন যে ফিস ট্রেড ইজ এগেন এ ভেরি সেনসিটিভ ট্রেড, আমরা একটা প্রথমে লাইসেন্স প্রবর্তন করেছি ইনফর্মেশন নেবার জন্য। ডিস্ট্রিবিউশন এখনও পুরো কন্ট্রোল আসেনি। এখানে সরকারি যন্ত্র ছাড়া পুরো ডিস্ট্রিবিউশন করা যাবে না। আমাদের আর কি উপায় আছে আন-স্কুপুলাস ফিশ ট্রেডার্সদের কন্টেন্ড ট্রেডার্সদের কন্টেন্ড করার, তবুও আমরা চেষ্টা করে যাচ্ছি।

তবুও আমরা চেষ্টা করছি একদিকে শর্ট টার্ম মেজার হিসেবে সাপ্লাইকে আগমেন্ট করে সরকারি কর্তৃত্বে বন্টন র‍্যাশনালাইজেশন করা যায় কিনা, মূল্য কন্টেন করা যায় কিনা। আমাদের কথা হচ্ছে, প্রোডাকশন ইজ দি আল্টিমেট সাকসেস। কাজেই প্রোডাকশনকে বাড়ানো যায় কিনা এবং ফিশারমেনদের কতটা আমরা হেল্প করতে পারি সেটা দেখা দরকার আমাদের দুটি স্কিম আছ, ৪ লক্ষ এবং ২. লক্ষ টাকার। অবশ্য এটা ইনসিগনিফিক্যান্ট। তবে আমাদের যে সম্ভাবনা আছে তাতে হতাশার কোনও কারণ নেই। আমরা যে সমস্ত শর্ট টার্ম মেজার নিয়েছি তাতে দেখছি বাজার দর যেভাবে লাফিয়ে লাফিয়ে চলছিল সেটা কন্টেন হয়েছে।

**Mr. Speaker :** I request the Hon'ble Minister—he has the energy—to take up the matter in right earnest and he can do an immemse service to the people of West Bengal. He has got that dynamic energy.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আমার উপর যে আস্থা

প্রকাশ করলেন তাতে আমি কৃতজ্ঞ এবং এইটুকু আপনাকে বলতে পারি আমার দপ্তর এবং আমি এটা করতে চেষ্টা করব। আমাদের সরবরাহ একদিন না একদিন বাড়বেই এবং আমাদের যে উপকূল রয়েছে তাতে আমাদের মাছের উৎপাদন বাড়বেই। এই কাজ আমি যদি না করতে পারি তাহলে আমার পরবর্তী সাকসেসররা এটা করবেই। আমাদের এখানে সোসিও—ইকনমিক কন্ডিশন যেটা প্রিভেল করছে তাতে এতদিন পর্যন্ত আমরা যে প্রোগ্রাম নিয়েছি তাতে নিডি ফিশারমেনদের কতদিনে উন্নতি হবে সে বিষয় আমার শঙ্কা আছে। আমি এখনই আপনাদের কোনও বিরাট আশার কথা শোনাতে পারছি না। আমাদের এখানে মাছের যোগান বাড়বে এবং সেই বাড়ানোর জন্য আমরা যে প্রোগ্রাম নিয়েছি সেই প্রোগ্রামকে সাকসেসফুল করবার জন্য আমি কমিউনিস্ট পার্টি সহ সকল দলের সহযোগিতা কামনা করছি এবং কমিউনিস্ট পার্টিকে বলছি, তাঁরা যেন গভীর সমুদ্রের মাছের মতো আচরণ না করেন আমি এই ব্যয় বরাদ্দের মঞ্জুরি চাইছি এবং সমস্ত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করছি।

The motion of Shri Netaipada Sarkar that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Dr. Zainal Abedin that a sum of Rs. 2,25,66,000 be granted for expenditure under **Demand No 57, Major Heads : "312—Fisheries, 512—Capital Outlay on Fisheries, and 712—Loans for Fisheries".** was then put and agreed to.

### Adjournment

The House was then adjourned at 8.06 p.m. till 1 p.m on Friday, the 12th March, 1976, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 12th March, 1976 at 1-00 p.m.

### P R E S E N T

Mr. Speaker (Shri Apurba Lal Majumder) in the Chair, 10 Ministers, 6 Ministers of State 1 Duputy Minister and 131 Members.

[1-00 — 1-10 p.m.]

### OATH OR AFFIRMATION OF ALLEGIANCE

**Mr. Speaker :** Hon'ble Members, any of you who have not yet made an Oath or Affirmation of Allegiance may kindly do so.

(There was none to take Oath)

### Heldover Starred Questions
### (to which oral answers were given)

**কলকাতা রাস্তা ও ফুটপাথ হইতে অপসারিত ফেরিওয়ালা ও দোকানদার**

*৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৯) শ্রী অশ্বিনী রায়ঃ পৌর কার্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতা মহানগরীতে সমস্ত রাস্তা ও পদ রাস্তা (ফুটপাথ) হইতে অপসারিত ফেরিওয়ালা ও দোকানদারদের কোনও সংখ্যা সরকারের আছে কি না;

(খ) থাকিলে, ১৯৭৫ সালে ফেব্রুয়ারি মাস হইতে ১৯৭৬ সালের জানুয়ারি পর্যন্ত এইরূপ অপসারিত (১) ফেরিওয়ালা ও (২) দোকানদারদের সংখ্যা কত ; এবং

(গ) ইহাদের পুনর্বাসনের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ**

(ক) এই বিষয়ে সঠিক সংখ্যা এখনও সরকারের কাছে নেই।

(খ) ১৯৭৫ সালের ফেব্রুয়ারি মাস থেকে ১৯৭৬ সালের জানুয়ারি মাস পর্যন্ত অপসারিত ফেরিওয়ালা ও দোকানদারদের সংখ্যা যথাক্রমে ৫,৮১২ জন এবং ৫২৫ জন।

(গ) মুখ্যমন্ত্রীর আদেশানুযায়ী ফেরিওয়ালাদের পুনর্বাসনের জন্য কলকাতা পুলিশ পতিত জমির এবং খোলা জায়গা সমেত পুরাতন অব্যবহার্য্য বাড়ি শেড গুদামের একটি তালিকা তৈরি করেছে। এইসব জায়গা এখন কলকাতা পুলিশ এবং সি এম ডি এ কর্তৃক যৌথভাবে পরিদর্শন হচ্ছে এবং এইসব জায়গায় চালাবার জন্য সি এম ডি এ কর্তৃক অল্প খরচায় দোকান ঘর তৈরি করা হবে।

[1-10 — 1-20 p.m.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** অধ্যক্ষ মহাশয় আমি দুঃখিত এবং সভার কাছেও আমি দুঃখ প্রকাশ করছি একটি বিশেষ কারণে সভায় উপস্থিত হতে একটু দেরি হয়ে গেল।

**শ্রী অশ্বিনীকুমার রায় ঃ** এই সঠিক সংখ্যাটা কতদিন পরে জানা যাবে বলবেন?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** এদের সংখ্যাটা ফ্লেক্সিবল বলে নির্দিষ্ট সংখ্যা—নির্দিষ্ট সময়ে জানানো খুবই অসুবিধা। তবে একটা আনুমানিক সংখ্যা বলতে পারি—১০,৮০৩ জন।

**শ্রী অশ্বিনীকুমার রায় ঃ** এই যে বললেন তাদের পুনর্বাসনের জন্য পতিত জমি বা বাড়ির অনুসন্ধান করেছেন— চিফ মিনিস্টারের আদেশে হোম ডিপার্টমেন্ট—এই সমস্ত ব্যবস্থা করছেন। তাহলে এই ব্যবস্থাটা করে কি এই উদ্দেশ্যের কাজটা করা যেত না?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** নয় যেমন জমির অনুসন্ধান চলছে—তেমনি কিছু কিছু ফেরিওয়ালা ও উচ্ছেদ চলছে। এই দুটো কাজ চলতে সমানভাবে।

**শ্রী অশ্বিনীকুমার রায় ঃ** এই যে বললেন পুনর্বাসনের কাজও চলছে এবং উচ্ছেদ ও চলছে ১৯৭৫ এর ফেব্রুয়ারি থেকে উচ্ছেদ আরম্ভ হচেছে। ১৯৭৫-এর ফেব্রুয়ারি থেকে ১৯৭৬ সালের জানুয়ারি এর মধ্যে কতজন দোকানদার ও ফেরিওয়ালাকে পুনর্বাসন দেওয়া হয়েছে?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** পুনর্বাসনের ক্ষেত্রে আমাদের কাজ শুরু হয়েছে। এখনও সঠিকভাবে পুনর্বাসন করা হয় নাই। আমরা কয়েকটা জায়গা পুলিশ এবং সি এম ডি এ দেখছেন। দেখার পর পরিকল্পনা অনুযায়ী ছোট ছোট শেড করবার কথা ঘোষণা করা

হয়েছে। খুব বেশি পুনর্বাসন করা হয়ত সম্ভব হবে না—তবে পুনর্বাসন করা হবে।

**শ্রী অশ্বিনীকুমার রায় ঃ** এই যে আনুমানিক ১০ হাজারের কথা বলল—এরা এখন পেশাহীন এদের জন্য সাময়িক কোনও ব্যবস্থার কথা ভাবছেন কি যতদিন এদের পাকাপাকি পুনর্বাসন না হয়—যেগুলি অ্যাকিউট কেস।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** ভাবতে গিয়ে দুর্ঘনটা বেশি বেড়ে গিয়েছে। আরও ভাববার অবকাশ কোথায়? মানুষ এবং গাড়ি—একই জায়গায় ঠেলে দেওয়া হয়েছে। এই ব্যবস্থা না করলে দুর্ঘটনার জন্য সরসারি আমরাই দায়ী হয়ে যাই। এর অন্য বিকল্প নাই কিছু উচ্ছেদ করা ছাড়া।

**শ্রীমতি ইলা মিত্র ঃ** আমাদের ক্যানেল ইস্ট রোডে যে সমস্ত লোকেরা প্রতিমা গড়ে পুতুল গড়ে বাস করত, তাদের রাতারাতি উচ্ছেদ করা হয়েছে। এখন তারা নয় যে পথের আর বন্দর গিয়ে পড়ে রয়েছে। তাদের সম্বন্ধে আপনি কিছু ভাবছেন কি?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** বিচ্ছিন্ন ভাবে কারও জন্য ভাববার কথা বলতে পারব না। যারা সাময়িক নির্দিষ্টভাবে অর্থনৈতিকভাবে যার উপর নির্ভরশীল সরকার তার উপরের কথা নিশ্চয় ভাবছেন।

**শ্রী শিবপদ ভট্টাচার্য ঃ** এদের পুনর্বাসনের জন্য সরকার কয়টি মিনি মার্কেট গঠন করবার চেষ্টা করেছেন?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** তার নির্দিষ্ট সংখ্যা নাই। জায়গার অনুসন্ধান করা হচ্ছে—পুলিশ এবং সি এম ডি এ দেখছেন কোথাও রাস্তার ধারে পুরানো বাড়ি বা পতিত জায়গা পাওয়া যায় কি না। জায়গা পাওয়া গেলে এই সুপার মার্কেট হবে—তার সংখ্যা এখন জানা নাই।

(Shri Khan Nasiruddin and Shri Shibapada Bhattacharjee rose to put supplementaries)

**Mr. Speaker :** I call Shri Khan Nasiruddin.

**শ্রী শিবপদ ভট্টাচার্য ঃ** সরকার কি এই আশ্বাস দেবেন—যদি আমরা সরকারি জায়গা ও বিভিন্ন মিউনিসিপ্যাল এলাকায় জায়গা দেখিয়ে দিতে পারি, সেখানে তাদের পুনর্বাসনের জন্য এই মিনি মার্কেট গঠন করবেন?—এই প্রতিশ্রুতি কি মন্ত্রী মহাশয় দেবেন?

[ 12th March, 1976]

(No answer)

**Mr Spekar :** Mr. Bhattacharjee, when I have called Mr. Nasiruddin, you ougth not to have put that question and the Hon'ble Minister also cannot give any answer. I will give you chance later on. Let Mr. Nasiruddin finish and then I will give you chance Mr. Khan.

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** মন্ত্রী মহাশয় প্রায় এক বছর হতে চলল এই উচ্ছেদ করেছিলেন এবং তখন তার জন্য আমি অনেক বলেছিলাম। এক বছরে আপনি কয়েক হাজার লোককে এই প্রফেশন থেকে খেদিয়েছেন। এ পর্যন্ত পুনর্বাসন আপনি একজন লোককেও দিতে পারলেন না। আপনি যখন চৌরঙ্গি এলাকাতে কয়েক হাজার লোককে একদিনে খেদিয়েছিলেন তখন অ্যাসেম্বলি চলছিল।

**শ্রী আব্দুল বারি বিশ্বাস ঃ** লোক খেদিয়েছেন এটা কি পার্লামেন্টারি কথা। মন্ত্রী লোক খেদিয়েছেন এটা কি ধরনের পার্লামেন্টারি ল্যাঙ্গুয়েজ স্যার?

**মিঃ স্পিকার ঃ** মিঃ বিশ্বাস সবাই যদি চেষ্টা ল্যাঙ্গুয়েজ বলতেন তাহলে কথা ছিল না। গ্রাম্য ভাষাতে অনেকে বলেন।

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** বাঙালির ছেলে যখন তখন বাংলা ভাষা ভালই জানি। কিন্তু শুনতে ভাল লাগে তাই গ্রাম্য ভাষায় বলেছি। হকারসদের তাদের প্রফেশন থেকে উচ্ছেদ করেছেন। তাদের পুনর্বসিত দেওয়ার যে প্রতিশ্রুতি দিয়েছিলেন পর্যন্ত এই এক বছরের মধ্যে তাদের একজন লোককেও পুনর্বসতি দিয়েছিলেন কি?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আমি আপনার অবগতির জন্য জানাচ্ছি, আপনি যে মেনশন করেছেন চৌরঙ্গি এলাকার কথা.....

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** আমি শুধু চৌরঙ্গি এলাকার কথা বলছি না, সমগ্র কলকাতার কথাই বলছি।

**Mr. Speaker :** Mr. Nasiruddin, you have put your supplementary in a diversified way. It is not Parliamentary Practice. All the questions are important. So please let him answer.

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** অনেক কথাই বলা হচ্ছে শিডিউড কাস্ট এবং শিডিউলড ট্রাইবসদের সম্বন্ধে। কিন্তু এই যে খেদানো হয়েছিল তার মধ্যে শিডিউলড কাস্ট, শিডিউলড ট্রাইবস এবং মুসলমান তাদেরই সংখ্যা বেশি ছিল চৌরঙ্গি এলাকাতে। এই বিষয়ে কিছু

ভেবে দেখেছেন কি? সেন্ট্রাল গভর্নমেন্টের ব্যাপার, এ তো আমার ব্যাপার নয়।

[1-20 — 1-30 p.m.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আপনার অবগতির জন্য জানাচ্ছি সেটা হলে চৌরঙ্গি এলাকার জন্য সামগ্রিকভাবে না হলেও কিছু বিকল্প ব্যবস্থা করা হয়েছে পি ডব্লু ডি থেকে। আপনি নিশ্চয় বোধহয় সংবাদ রাখেন না যে এখানে পি ডব্লু ডি থেকে যে সীমিত সুযোগ দিয়েছেন তার শতকরা ৯০ ভাগের বেশি যারা পেয়েছে তারা মুসলমান। সমস্ত হকারসদের পুনর্বাসন করে হকার উচ্ছেদের কথা ভাববার কোনও কারণ নেই। বেআইনি হকার এবং উদ্বৃত্ত হকারদের জন্য মানুষের মৃত্যু হলে বিকল্প ব্যবস্থাটা একটা কন্ডিশন নয়, কনসিডারেশন। সরকার চাকরি দেয়নি যে তুলতে গেলে বিকল্পর ব্যবস্থা করতে হবে। কিন্তু মানবিকতার স্বার্থে, অর্থনীতির উপর নির্ভর করার জন্য তাদের কিছু সুযোগ-সুবিধা দেওয়ার প্রশ্ন সরকারের আছে। মানবতার স্বার্থে সরকার কোন কোন জায়গায় ব্যবস্থা করছেন, পি ডব্লু ডি তরফ থেকে ব্যবস্থা করা হয়েছে। আমি বলতে চাই না, তবুও আপনি যখন বললেন তখন আমি বলতে বাধ্য হচ্ছি যে ঐ হকারদের মধ্যে শতকরা ৯০ জন হচ্ছে মুসলমান। আপনি তো জানেন কলকাতায় জায়গার কিরকম অভাব। আমরা তো পার্ক বা খেলার মাঠ দখল করতে পারি না যাতে আমরা বিকল্প ব্যবস্থা করতে পারি। তবে সুস্পষ্ট করে আপনাকে জানিয়ে দিতে চাই যে ফান্ডামেন্টাল থিং হচ্ছে এটা কোনও কনডিশন নয়, এটা হচ্ছে কনসিডারেশন এবং তার মানবতার স্বার্থে।

**শ্রী শিবপদ ভট্টাচার্য ঃ** মন্ত্রী মহাশয় বললেন এটা কনসিডারেশন। কিন্তু মন্ত্রী মহাশয় নিশ্চয় জানেন যে অধিকাংশ পূর্ববঙ্গের উদ্বাস্তু যাদের পূর্বতন সরকার অর্থনৈতিক পুনর্বাসন না দিতে পারার ফলে অনেকেই ফুটপাতে বসতে বাধ্য হয়েছে। তারা একবার উদ্বাস্তু হয়েছে আবার তাদের এখান থেকে উদ্বাস্তু হতে হচ্ছে। এদের প্রতি আপনি কি মনে করেন না যে সরকারের কর্তব্য রয়েছে পুনর্বাসন দেওয়ার?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** নিশ্চয়, যদিও এটা কলকাতা কর্পোরেশনের ব্যাপার নয় তাহলেও বলছি সরকারপক্ষ থেকে মিউনিসিপ্যালিটিগুলিতে পি ডব্লু ডি তরফ থেকে বা কখনও কখনও পঞ্চায়েত দপ্তর থেকে সরকার জমি অ্যাকয়ার করে দিয়েছে— এ নজির সরকার দেখিয়েছে এবং এখনও অ্যাকুইজিশনের কাজ চলেছে যথাসম্ভব ঐ উচ্ছেদ করা মানুষদের পুনর্বাসন দেওয়া যায়। মানবতার খাতিরে যতটা করা দরকার বিনা দ্বিধায় সরকার তা করছে।

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে একটা

কথা এখানে রাখতে চাই যে মন্ত্রী মহাশয় যে জবাব দেন তাতে যদি আমরা স্যাটিসফায়েড না হই তাহলে আবার প্রশ্ন করে আমরা জবাব চাইব। আমরা মন্ত্রী মহাশয়ের এই জবাবে মোটেই সন্তুষ্ট হতে পারিনি। আমি যে প্রশ্ন করলাম তার উত্তর কি এই?

**শ্রী বিশ্বনাথ চক্রবর্তী ঃ** স্যার, আমি আপনাকে একাট প্রশ্ন করছি। মন্ত্রী মহাশয়ের জবাব শুনলাম। আমি জিজ্ঞাসা করছি এই যে সহস্র সহস্র হকারদের পুনর্বাসন এটা একটা অর্থনৈতিক প্রশ্ন মন্ত্রী মহাশয় এটা কি মনে করেন যে ওয়েদার ইট ইজ নট অ্যান ইকনমিক্যাল কোয়েশ্চেন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** বিশ্বনাথবাবু নিজে জানেন ওনার এলাকায় ডায়মন্ড হারবার রোডে যেসব ছিল তাদের প্রত্যেকটির পুনর্বাসন হয়েছে এটা আমার নিজের ধারণা।

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** স্যার, কোনও প্রশ্নের উত্তর যদি যথেষ্ট না হয় তাহলে কি হবে?

**Mr. Speaker :** In the Lok Sabha not more than supplementaries are allowed. This system is going on the Lok Sabha. If you are not satisfied with the reply of the Hon'ble Minister, you can being in a motion for half-an-hour discussion.

**Mr. Speaker :** Heldover starred question No. *48 I find that the Hon'ble Minister is not here.

**শ্রী অশ্বিনীকুমার রায় ঃ** স্যার তার খবর দেওয়া উচিত ছিল যে আজও এটা হেল্ড ওভার হবে।

**Mr. Speaker :** I have received the answer of the question which has been laid on the table. But unfortunately the Hon'ble Minister is not here. I will draw his attention whenever he comes. For the time being it is kept in abeyance.

**Shri Kumar Dipti Sen Gupta :** Sir, if the answer is there it is no use keepting the question in abeyance. An able Minister like Shri Bholanath Sen is here and so he can reply.

**শ্রী সরোজ রায় ঃ** স্যার, মিনিস্টারদের বেলায় যদি অ্যাবায়েন্স হয় তাহলে মেম্বারদের বেলায় হবে না কেন?

**Mr. Speaker :** I think the Hon'ble Minister will come today. Whenever he comes I shall take up this question. Probably, due to some unforeseen circumstances the Hon'ble Minister has been held up somewhere.

## কলকাতা ইউনিভার্সিটি ইন্সটিটিউট

*৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯৮) **শ্রী সরোজ রায় ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১০ই ফেব্রুয়ারি ১৯৭৬ তারিখে রাত্রিতে যে ভয়াবহ অগ্নিকান্ডের ফলে ৮৫ বছরের পুরাতন অন্যতম ঐতিহ্যসমৃদ্ধ সাংস্কৃতির পীঠস্থান কলকাতা ইউনিভার্সিটি ইন্সটিটিউটের বাড়িটা প্রচন্ড ক্ষতিগ্রস্ত হয়েছে, তাহার কারণ সম্বন্ধে সরকার কোনও অনুসন্ধান করেছেন কিনা ; এবং

(খ) এই বাড়িটাকে পুনর্গঠনের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী ভোলানাথ সেন ঃ**

(ক) অগ্নিকান্ডের সম্পর্কে কলকাতা পুলিশ অনুসন্ধান করছে।

(খ) অগ্নিকান্ডের অংশগুলি সরানো হইতেছে ও পুনর্নির্মাণের জন্য প্রয়োজনীয় ড্রয়িং এবং এস্টিমেট তৈয়ারির কাজ চলিতেছে। উহা শেষ হইলে নির্মাণ কার্য আরম্ভ হইবে।

**শ্রী সরোজ রায় ঃ** এই বাড়িটা পুড়ে যাবার পর খবরের কাগজে খবর পেয়েছিলাম স্টেট গভর্নমেন্ট এর কারণ অনুসন্ধানের জন্য খুব চেষ্টা নিয়েছেন। অনেক দিন হয়ে গেল, সেই চেষ্টা কোন অবস্থায় আছে?

**শ্রী ভোলানাথ সেন ঃ** পুলিশ ডিপার্টমেন্টই অনুসন্ধান করে, আগুন লেগেছে ঠিকই এবং জামাকাপড় যেখানে থাকত, আমি নিজে গিয়েছিলাম, সেই জামাকাপড় যেখানে থাকত সেখানে আগুন লাগে এবং চতুর্দিকে ছড়িয়ে পড়ে ভীষণ আকার ধারণ করে। অনুসন্ধান তখন থেকে চলছে, অনুসন্ধানের রিপোর্ট আমার দপ্তরে এখনও এসে পৌঁছায়নি।

**শ্রী সরোজ রায় ঃ** এই প্রশ্ন করার কারণ হল—এটা কোন কোন খবরের কাগজে রিমার্ক করেছিল স্যাবোটেজ হয়েছে কিনা, সেজন্যই আপনারা স্টেট গভর্নমেন্ট থেকে ঠিক করেছিলেন পুলিশি অনুসন্ধান করাবার, এই পুলিশি অনুসন্ধান করতে কতদিন সময়

লাগবে সে সম্বন্ধে কোনও খোঁজ নিয়েছেন কি?

**শ্রী ভোলানাথ সেন ঃ** এইসব জিনিসের অনুসন্ধান পুলিশই করে এবং এটা জানেন যে সব জিনিসের অনুসন্ধান তাড়াতাড়ি হয় না, সিম্পল জিনিস হলে তাড়াতাড়ি হত এবং ইতিমধ্যে রিপোর্ট আমার কাছে আসত, সিম্পল জিনিস এটা নয়, তাই খবরও তাড়াতাড়ি আসেনি। আমি নিজে ব্যক্তিগতভাবে সেখানে গিয়েছি, অনেক লোক উপস্থিত ছিল, পাড়াপড়সি উপস্থিত ছিল, প্রত্যেকেই বিস্মিত হয়েছে কি করে এটা হল, স্থানীয় লোকেরা কিছু বলতে পারেনি, পুলিশ কিছু পেরেছে কিনা তা কতদূর পেরেছে চেষ্টা করে দেখব হোম ডিপার্টমেন্ট থেকে তাড়াতাড়ি রিপোর্ট পাওয়া যায় কিনা স্যাবোটেজ বা ইলেকট্রিক ফল্ট হয়েছিল কিনা।

**শ্রী সরোজ রায় ঃ** বাড়িটার জন্য কত টাকা অ্যালট হয়েছে?

**শ্রী ভোলানাথ সেন ঃ** যাই লাগুক না কেন খরচ করা হবে। কথা হচ্ছে এই বিল্ডিংটাতে আগে একবার ফায়ার হয়েছিল এবং তারপরে আবার রিপেয়ার করা হয়েছিল। কিন্তু এই বিল্ডিংটাতে অনেক কাজ করা বাকি আছে, তার এস্টিমেট প্রায় হয়ে গেছে। আমি যতদূর জানি, আজকেই সই করেছি, যাতে এই সমস্ত প্রয়োজনীয় কাজ এরা করতে পারে, রিপেয়ারের কাজ করতে পারে তার ব্যবস্থা—ইন্টেরিম ব্যবস্থা করা হয়েছে। একটা একসারসাইস করার জায়গা আছে তার আলাদা ব্যবস্থা করা হয়েছে, এখানে স্যাংস্কৃট কলেজ কম্পাউন্ডে একটা জমি আছে পি ডব্লু ডি-র জমি সেই জায়গাটায় ক্যাম্পাস হয়েছে ইউনিভার্সিটি ছেলেদের সঙ্গে কথা বলে, আউটার কেস্ড যেটা আছে সেটাও নষ্ট করতে চাই না, এমনকি চেয়ারও জ্বলে গিয়েছে, এই চান্স সিটিং অ্যারেঞ্জমেন্ট যাতে সুষ্ঠুভাবে করা যায় তারও ব্যবস্থা করা হয়েছে, এমনকি ভবিষ্যতে যদি টাকা পাওয়া যায় এই বন্দোবস্ত করা হয়েছে যাতে সেখানে এয়ার কন্ডিশন করা যায়। নর্থ ক্যালকাটা ছাত্রদের জন্য এটা একটা বিশেষ বড় ইনস্টিটিউট, সে বিষয়ে আমরা সচেতন এবং চেষ্টিত আছি যাতে এটা তাড়াতাড়ি করতে পারি।

### পশ্চিমবঙ্গে পাকা রাস্তা

*১০৪।(অনুমোদিত প্রশ্ন নং *১১৯) **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৭২ সাল হইতে ১৯৭৫ সালের ডিসেম্বর মাস পর্যন্ত পশ্চিমবঙ্গের কোন ব্লকে কত কিলোমিটার পাকা রাস্তা তৈয়ারি হইয়াছে?

**শ্রী রামকৃষ্ণ সারওগী ঃ**

পূর্ত (সড়ক) বিভাগের ব্লকভিত্তিক তথ্য রাখার হয় না এবং ইহা সংগ্রহ করা

সময় সাপেক্ষ।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি যে জেলাভিত্তিক কত কিলোমিটার রাস্তা উক্ত সময়ের মধ্যে পাকা হয়েছে?

**শ্রী রামকৃষ্ণ সারওগী ঃ** ব্লক ভিত্তিক রাস্তার হিসাব রাখা খুবই মুশকিল আমরা জেলাভিত্তিক তথ্য সংগ্রহ করে রাখি। মাননীয় সদস্য সাপ্লিমেন্টারি করেছেন ১৯৭২ সাল হইতে ১৯৭৫ সালের ডিসেম্বর মাস পর্যন্ত পশ্চিমবঙ্গের কোন ব্লকে কত কিলোমিটার পাকা রাস্তা তৈয়ারি হইয়াছে? আমি ১৯৭২-৭৩, ১৯৭৩-৭৪, ১৯৭৪-৭৫ সালের ফিগার দিতে পারি, সেই অনুসারে ১,৪০৮ কিলোমিটার পাকা রাস্তা পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় ৩১শে মার্চ ১৯৭৫ সাল পর্যন্ত তৈরি হয়েছে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** জেলাভিত্তিক কোন জেলায় কত কিলোমিটার হয়েছে সেটা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী রামকৃষ্ণ সারওগী ঃ** আপনার প্রশ্নে আপনি ব্লকভিত্তিক জানতে চেয়েছেন, কিন্তু এখন সাপ্লিমেন্টারিতে জেলাভিত্তিক জানতে চাইছেন। এই সম্বন্ধে আপনি নোটিশ দিলে আমি আপনাকে জানিয়ে দেব।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** স্যার, আমি ১৯৭২ সাল থেকে ১৯৭৫ সালের ডিসেম্বর মাস পর্যন্ত কোন জেলায় কত কিলোমিটার পাকা রাস্তা হয়েছে সেটা আমি জানতে চেয়েছি।

**শ্রী রামকৃষ্ণ সারওগী ঃ** আমি মাননীয় সদস্যের প্রশ্নের উত্তর আগেই দিয়েছি—আমি যদি নোটিশ পাই তাহলে সেই ফিগার রাখব।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** স্যার, এটা নোটিশের প্রশ্ন নয়, কেন না ব্লকভিত্তিক তো বলা আছে, তাহলে জেলাভিত্তিক নিশ্চয় আছে। আপনি নিজেই বললেন ব্লকভিত্তিক সময়সাপেক্ষ, জেলাভিত্তিক আছে, আমার প্রশ্ন হল কোন জেলায় কত হয়েছে এটা বলবেন কি?

**শ্রী রামকৃষ্ণ সারওগী ঃ** স্যার, প্রশ্নটা আপনি দয়া করে দেখবেন। প্রশ্নটা ছিল ১৯৭২ সাল হইতে ১৯৭৫ সালের ডিসেম্বর মাস পর্যন্ত পশ্চিমবঙ্গের কোন ব্লকে কত কিলোমিটার পাকা রাস্তা তৈয়ারি হইয়াছে? এর উত্তরে আমি ৩ বছরে বিভিন্ন জেলা মিলিয়ে টোটাল কত কিলোমিটার পাকা রাস্তা হয়েছে তার ফিগার দিয়েছি। এখন কোন জেলায় কত কিলোমিটার পাকা রাস্তা হয়েছে এর উত্তরে আমি মাননীয় সদস্যকে বলেছি আপনি যদি নোটিশ দেন তাহলে নিশ্চয় সেই ফিগার উপস্থিত করব।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার প্রশ্নের উত্তর পেলাম না,

এর জন্য সময় দেওয়া হোক—এই প্রশ্নটা হচ্ছে ব্লকভিত্তিক এর জন্য মন্ত্রী মহাশয় সময় নিন, কোনও রোটেশন্যাল ডেতে এর উত্তর দেওয়ার ব্যবস্থা করুন।

**শ্রী রামকৃষ্ণ সারওগী ঃ** পশ্চিমবঙ্গে ৩৩৫টি ব্লক আছে। একটি রাস্তা একটি ব্লক দিয়ে যায় না, বিভিন্ন জেলার বিভিন্ন ব্লক দিয়ে যায়। সেইজন্য ব্লকভিত্তিক ফিগার রাখা খুব মুশকিল।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** স্যার, আমার প্রশ্নের উত্তরটা ঠিকমতো পেলাম না, অতএব এটা হেল্ড ওভার করে দেওয়া হোক।

(গোলমাল)

**Mr. Speaker :** Hon'ble Members please take your seats. I am requesting the Hon'ble Ministers Mr. Sen to intervene and, if possible to enlighten the House in the matters. The question was ১৯৭২ সাল হতে ১৯৭৫ সালের ডিসেম্বর মাস পর্যন্ত পশ্চিমবঙ্গের কোন ব্লকে কত কিলোমিটার পাকা রাস্তা তৈয়ারি হইয়াছে? and the answer was ব্লকভিত্তিক তথ্য রখা হয় না। Hon'ble Members want to know if it is possible to give the figure at least, on the basis districts.

[1-30 — 1-40 p.m.]

**শ্রী ভোলানাথ সেন ঃ** জেলা অনুসারে বা একটা জেলাতে কত রাস্তা হয়েছে সেটা বলা সম্ভব এবং তার জন্য যদি নোটিশ দেওয়া হয় তা হলে কয়েকদিনের মধ্যেই খবর এনে সেটা দেওয়া যায়। কিন্তু ব্লক ভিত্তিক রাখা হয় না। তার কারণ হচ্ছে, এক একটা ব্লক এক এক দিকে এক একভাবে জিওগ্রাফিক্যালি সিচুয়েটেড। এক একটা রাস্তা ৬ মাইল বা ১২ মাইল লম্বা হয়ে যায়। ডিস্ট্রিক্টে কতটা রাস্তা হয়েছে বলা সম্ভব কারণ একটা ডিস্ট্রিক্ট মোটামুটি একটা একজিকিউটিভ ইঞ্জিনিয়ার থাকেন এবং তার খাতায় কতকগুলি নামও থাকে। কোনও ডিস্ট্রিক্টে ৬০, কোনও ডিস্ট্রিক্টে ৫৮, কোথাও বা ৪০/৩০ এইরকম থাকে। ডিস্ট্রিক্ট অনুসারে পাওয়া যায়।

**শ্রী মহম্মদ দেদার বক্স ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন, বিভিন্ন জেলাতে উল্লিখিত সময়ে কত কিলোমিটার পাকা রাস্তা তৈরি হয়েছে। আমি জানতে চাই মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে যে, কোয়েশ্চেনে যেটা দেওয়া আছে সেই উল্লিখিত সময়ের মধ্যে পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলাতে মোট কত কিলোমিটার রাস্তার পরিকল্পনা হয়েছে বলবেন কি?

**শ্রী রামকৃষ্ণ সারওগী ঃ** আমি আগেই বলেছি যে ব্লকভিত্তিক ফিগার পাওয়া সময়সাপেক্ষ ব্যাপার, এই ফিগার আমরা রাখি না যাতে ৭ দিন বা ১০ দিনের মধ্যে দিতে পারি। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে, যদি নোটিশ দেওয়া হয় তাহলে সমস্ত তথ্য সংগ্রহ করে আমরা দিতে পারব। কিন্তু এখানে প্রশ্ন যেটা দেওয়া হয়েছিল যে, তিন বছরের মধ্যে মোট কত রাস্তা তৈরি হয়েছে তার উত্তরে আমি সে ফিগার আগেই দিয়েছি এবং বলেছি যে ১ হাজার ৪০৮ কিলোমিটার।

**শ্রী আব্দুল বারি বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের নিশ্চয় স্মরণ আছে যে, এই সরকারের মন্ত্রী হিসাবে তিনি ভার নেবার পর একদিন বলেছিলেন যে পশ্চিমবাংলার প্রতিটি বিধানসভা কেন্দ্রে অন্ততপক্ষে একটি করে রাস্তা দেওয়া হবে। এখন এই যে এক হাজার কত কিলোমিটার রাস্তা হয়েছে বলে বললেন এতে এক একটি কেন্দ্রে ৫ কিলোমিটার করে রাস্তা হয়েছে বলে মোটামুটিভাবে ধরে নেওয়া যায়। আমার প্রশ্ন আপনি বলুন আপনার অতীতের প্রতিশ্রুতিমতো সমস্ত বিধানসভা কেন্দ্রে ৫ কিলোমিটার বা ৪ কিলোমিটার বা এক কিলোমিটার করেও রাস্তা করতে পেরেছেন কি?

**শ্রী ভোলানাথ সেন ঃ** ১৯৭২ সাল থেকে বার বার এই জিনিসটা আসছে এবং বার বার আমরা আপনাদের একই উত্তর দিচ্ছি। ১৯৭২ সালে যতদূর আমার মনে পড়ে যখন খুব খরার অবস্থা চলেছিল তখন একথা বলা হয়েছিল যে, যে সমস্ত এম এল এ শপথ গ্রহণ করেছেন তাদের প্রত্যেকের কন্সটিটিউয়েন্সীতে একটি করে রাস্তা করা হবে। তাতে যদি প্রয়োজন হয় তাহলে সেকেন্ড বা থার্ড প্ল্যানের রাস্তা যেগুলি তখনও তৈরি হয়নি তা বন্ধ করে করা হবে। স্যার, এক একজন এম এল এ-র কন্সটিটিউয়েন্সীতে একখানি বা দেড়খানা বা দুখানা করে ব্লক পড়তে পারে। আবার কোনও কোনও এম এল এ-র কেন্দ্র সি এম ডি এ এলাকার মধ্যে পড়তে পারে। এই কেন্দ্রগুলি এরমধ্যে আসে না। যেমন বড়বাজার, চৌরঙ্গি বা সেন্ট্রাল ক্যালকাটা নিশ্চয় পি ডব্লু ডি রাস্তার মধ্যে আসবে না। তবে এটা বলা হয়েছিল যে এ ছাড়া প্রত্যেক জায়গায় করা হবে এবং সেই অর্ডারও দেওয়া হয়েছে। তারপর ফিফথ ফাইভ ইয়ার প্ল্যান করা হবে এটা আপনারা জানতেন। স্বর্গীয় ডি পি ধর যখন মিনিস্টার ছিলেন এবং তিনি আমাদের কাছে যে সমস্ত তথ্য চেয়েছিলেন তার থেকে আমরা এই ইন্ডিকেশন পেয়েছিলাম যে একটা বড় রকমের পরিকল্পনা নেওয়া হচ্ছে। সেই পরিকল্পনা আমরা বহু খেটে তৈরি করে দিয়ে বলেছিলাম যে, ১৭১ কোটি টাকা প্রয়োজন এই পরিকল্পনা অনুসারে কাজ করতে গেলে পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনায়। তারপর ৬৩ কোটি টাকা ধার্য করা হয়েছিল। কিন্তু তারপরে ৪ কোটি, ৫ কোটি, ৬ কোটি রোড ইজ দি লোয়েস্ট প্রায়োরিটি করা হয়েছে। যেকোনও কারণে হোক জন্য বেশি প্রয়োজন। ফেমিলি প্ল্যানিং-এর জন্য বেশি

প্রয়োজন—এটা অল ইন্ডিয়া লেভেল ডিসিসন হয়েছে। প্ল্যানিং কমিশন থেকে এবং রোড-এর জন্য আপনারা রেজলিউশন করেছিলেন যে সেন্ট্রাল গভর্নমেন্টকে বলা হোক ১০ কোটি টাকা অন্তত দেওয়া হোক। আমরা সেই রেজলিউশন নিয়ে বহুবার চিঠি লিখেছি, মুখ্যমন্ত্রীকে চিঠি লিখেছেন কিন্তু তারা টাকা দেননি এবং সেজন্য সেই রেজলিউশন আমরা কোনও কাজ করতে পারিনি। যেমন যেমন টাকা পাওয়া যাচ্ছে তেমন তেমন কাজ করা হচ্ছে। কিন্তু এই টাকার মধ্যে আমি যতটুকু জানি, প্রত্যেকটি গ্রামীণ কন্সটিটিউয়েন্সিতে কোনও না কোনও জায়গায়, যারা যারা শপথ নিয়েছেন কেউ আমাকে বলেননি, যে আমার জায়গায় কোনও কাজ হচ্ছে না। এইরকম কথা আমি শুনিনি। এটা শুনেছি যে কাজ আটকে গেছে। এটা শুনেছি যে পিচ হয়নি। এটা শুনেছি যে আরও করা উচিত ছিল, কাজ কম করা হয়েছে। অনেক কমপ্লেন শুনেছি যে যতটা করা উচিত ছিল ততটা করা হয়নি। এটা শুনেছি যে সেকেন্ড প্ল্যান, থার্ড প্ল্যানে তো কাজ হয়নি। সেটা টেক আপ করুন। কিন্তু এটা শুনি নি যে, কোনও কনস্টিটিউয়েন্সীতে রোডের কাজ হচ্ছে না। যদি থাকে, আজকেও বলছি, আপনারা আমাকে বলুন যে আমার কনস্টিটিউয়েন্সিতে কোনও কাজ এই ৪ বছরে মধ্যে আরম্ভ হয়নি। আমি এখনই আরম্ভ করিয়ে দেব।

[1-50 — 2-00 p.m.]

**Mr. Speaker :** The Minister has said that there has been no diversion. I pass over to held over starred question No. 105.

**Animal sacrifices during Id-uz-zoha festival**

*105. (Admitted question No. *402) **Shri Md. Safiullah :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to State—

a) how many were issued to Mohammadans for quarbanis (animal sacrifice) during Id-uz-zoha Festivals during 1974-75 and 1975-76 in West Bengal ;

b) whether any breach of peace took place during these periods; and

c) in how many places police pickets were posted during these period?

**Dr. Motahar :**

(a) 7,366 permits in 1974-75 and 8048 permits in 1975-76 were issued.

(b) Yes.

(c) Police pickets were post at 1,982 and 1,858 places during 1974-75 and 1975-76 respectively.

**শ্রী মহঃ সফিউল্লা ঃ** ১৫ হাজার ৪১৪টি পারমিটের ক্ষেত্রে কত জায়গায় শান্তিভঙ্গ হয়েছিল।

**শ্রী মোতাহার হোসেন ঃ** ৩ জায়গায়।

**শ্রী মহঃ সফিউল্লা ঃ** এসব ক্ষেত্রে কি ব্যবস্থা গ্রহণ করেছিলেন?

**শ্রী মোতাহার হোসেন ঃ** শান্তিভঙ্গ যেখানে হতে পারে সেখানে পারমিট দেওয়া হয়নি। ওয়েস্ট বেঙ্গল অ্যানিমাল স্লটার কন্ট্রোল অ্যাক্ট ১৯৫০ সব জায়গায় প্রযোজ্য নয়—কলকাতা ও কয়েকটা মিউনিসিপাল এরিয়াতে প্রযোজ্য। মিউনিসিপ্যাল এরিয়াতে কোনও গোলমাল হয়নি। এগুলি গ্রামে হয়েছিল।

**শ্রী মহঃ সফিউল্লা ঃ** কোন কোন ক্ষেত্রে সাম্প্রদায়িক দাঙ্গার আকার দেখা দিয়েছিল বা বলে তার জন্য কি ব্যবস্থা গ্রহণ করেন?

**শ্রী মোতাহার হোসেন ঃ** পুলিশ পিকেট অনেক জায়গায় রাখা হয়। এছাড়া পুলিশ দফায় দফায় চৌকিদাররা ওয়াচ রাখে যাতে কোনও গোলমাল না হয়।

**শ্রী মহঃ সফিউল্লা ঃ** এসব সত্ত্বেও কি পুলিশের সঙ্গে পাবলিকের কোনও জায়গায় এনকাউন্টার হয়েছিল?

**শ্রী মোতাহার হোসেন ঃ** মেদিনীপুর জেলায় পিংলা থানায় গোবর্ধনপুর ভিলেজে নতুন জায়গায় কোরবানী করা হয়েছিল—সেখানে একটা কাউ স্যাক্রিফাইস করার পর সেকেন্ডটা করার সময় গোলমাল হয়েছিল।

## নতুন পাকা রাস্তা

*১১৪।(অনুমোদিত প্রশ্ন নং *৫১৮) **শ্রী গণেশ হাটুই ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৪-৭৫ এবং ১৯৭৫-৭৬ সালে কোন জেলায় কত দৈর্ঘ্যের নতুন পাকা রাস্তা নির্মাণ করা হয়েছে ; এবং

(খ) হুগলি জেলার জাঙ্গীপাড়া ব্লকের অধীনে ঐ দুই আর্থিক বছরে কোনও নতুন পাকা রাস্তা নির্মাণ করা হয়েছে কি না?

**শ্রী রামকৃষ্ণ সারওগী ঃ**

(ক) ১৯৭৫-৭৬ সাল এখনও শেষ হয় নাই। তবে মোটামুটি হিসাবে দুই বৎসরে ৬০০ কিলোমিটার রাস্তা নির্মিত হয়ে যাবে বলে আশা করা যায়। জেলাভিত্তিক তথ্য সংগ্রহ করা সময়সাপেক্ষ।

(খ) না।

**শ্রী গণেশচন্দ্র হাটুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি যা বললেন তাতে দেখছি ১৪ শত ৮ আর ৩ শত যদি ধরি তাহলে ১৭.৮ কিলোমিটার রাস্তা তৈরি হয়েছে পশ্চিমবঙ্গে। তারমধ্যে ২৫০টি কেন্দ্র মফস্বল শহর আর সি এম ডি এ এলাকা বাদ দেওয়া যায় তাহলে প্রতি কেন্দ্রে ৭ কিলোমিটার রাস্তা তৈরি হতে পারে। অথচ অনেক বিধানসভা কেন্দ্রে ১ কিলোমিটার রাস্তাও তৈরি হয়নি। এর কারণ কি?

[1-40 — 1-50 p.m.]

**শ্রী রামকৃষ্ণ সারওগী ঃ** কোন রাস্তার উপর কতটা কাজ হয়েছে সেটা অফ হ্যান্ড বলা খুব মুশকিল। কিন্তু আমি যেটা বলেছি, যে জেলাভিত্তিক তথ্য সংগ্রহ করা হচ্ছে এটা সময়সাপেক্ষ আমরা যদি সময় পাই জেলাভিত্তিক ফিগার আসেম্বলির সামনে দিতে পারব। কিন্তু যে রাস্তা কনস্টিটিউয়েন্সি ওয়াইজ কত বাড়ছে কিম্বা ডিস্ট্রিক্ট ওয়াইজ কত বাড়ছে কিম্বা ব্লক-ওয়াইজ কত বাড়ছে কিম্বা পার ক্যাপিটা কত বাড়ছে সেই হিসাব আমি মনে করছি রাস্তার হিসাবে ঠিক হবে না। আমরা যে রাস্তা করছি সেটার স্পেসিফিক লেংথ আছে। কোন রাস্তার উপর বেশি কাজ হতে পারে আবার কোন রাস্তার উপর কম কাজ হতে পারে এবং কাজ বলতে গেলে কেবমাত্র ব্ল্যাঙ্ক কাজ হয় না। আগে থেকে ল্যান্ড অ্যাকুইজিশনের কাজ আছে, মেটিরিয়াল সংগ্রহ করা সেটা একটা কাজ, এইরকম নানা কাজ আছে, সেইজন্য মাননীয় সদস্য যে সাপ্লিমেন্টারি করেছেন, এতে প্রত্যেকটা কনস্টিটিয়েন্সির অ্যাভারেজ আসা উচিত, সেইজন্য আমি তাকে অনুরোধ করব, কোনও স্পেসিফিক রাস্তা সম্পর্কে উনি যদি প্রশ্ন করেন, আমি তাকে তার উত্তর দিতে পারি।

**শ্রী গণেশচন্দ্র হাটুই ঃ** ১৯৭৪-৭৫ সালে কোন জেলায় কত দৈর্ঘ্যের রাস্তা হয়েছে?

**শ্রী রামকৃষ্ণ সারওগী ঃ** মোট ৬০০ কিলোমিটার রাস্তা হয়েছে কোন জেলায় কত দৈর্ঘ্যের রাস্তা হয়েছে, সেটার জন্য তথ্য চাওয়া হয়েছে, এই অ্যাসেম্বলিতে পরে উত্তর দিয়ে দেব।

**Shri Md. Safiullah :** Sir, here the quesions is very specific but how is it that the Hon'ble Minister says that answer will be given if specific question is put?

**Mr. Speaker :** Mr. Saraogi, in reply to a supplementary you have just said that it is possible for you to give specifically as to the length of road in a particular district—districtwise figure is available. But in this question No. 114 it has been specifically asked as to the length of pucca road in each district and I think the Hon'ble Minister, Mr. Sen also agrees that it is possible to give districtwise figure. So, when a specific question has been admitted and you have been given due notice, how is it possible that the department has not supplied the necessary particulars? It has already been told by the Hon'ble Minister, Mr. Sen, that the officer-in-charge of a particular district is to give all information regarding his district and the length of pucca road they have constructed during that period. Then why the district officer has failed to give the information? Will the Hon'ble Minister be able to take necessary step in the matter? Assembly questions get top priority, and, therefore, if the district officer fails to give information necessary step should be taken against that district officer.

**Shri Ramkrishna Saraogi :** May I make small submission, Sir, the question was how mcuh roads were constructed during two years, 1974-75 and 1975-76. I have said that the year 1975-76 has not yet completed. I have further said. জেলাভিত্তিক তথ্য সংগ্রহ করা সময়সাপেক্ষ। আমি নিশ্চয়ই জেলাভিত্তিক তথ্য সংগ্রহ করে বিধানসভায় রাখব। কিন্তু ১৯৭৫-৭৬ সালের ফিগারগুলি ৩১শে মার্চের পর সংগ্রহ করতে পারব।

(গোলমাল)

**Mr. Speaker :** Honourable members, the Hon'ble Minister has

[ 12th March, 1976]

specifically stated that after 31st of March he will collect districtwise figure and will place it before the House. This assurance has been given by the Hon'ble Minister. I think he will place a statement before the House which will be laid on the Table and if that is done then the honourable members will be satisfied.

**শ্রী কুমারদীপ্তি সেনগুপ্ত ঃ** মাননীয় মন্ত্রী ভোলানাথ সেন মহাশয় বললেন যে জেলাভিত্তিক দেওয়া সম্ভব আবার মাননীয় মন্ত্রী রামকৃষ্ণ সারওগী মহাশয় বললেন যে ব্লকভিত্তিক দেওয়া সম্ভব। তাহলে উভয় মন্ত্রীর মধ্যে কে সঠিক কথা বলছেন সেটা আমরা অনুগ্রহপূর্বক জানতে পারি কি?

**শ্রী ভোলানাথ সেন ঃ** সম্ভব নয় বলেছি।

(গোলমাল)

**Mr. Speaker :** Let us pass over to the next question. Honourable Member, please take your seats. It is not possible that the Hon'ble Minister will be able to satisfy all the members. If necessary, half an hour disucssion on the particular subject may be allowed but in this way it cannot go on. The Hon'ble Minister has specifically said that he will collect districtwise figure in details and will place it before the House. When this specific assurance has been given by the Hon'ble Minister I think the honourable members will not put further supplementary questions. I shall be glad if the honourable members co-operative with me.

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** স্যার, আমরা দেখছি পি ডব্লু ডি-র অন্য জেলার টাকা বর্ধমান জেলায় চলে গেছে। এর কারণ মাননীয় মন্ত্রীর কাছে স্পেসিফিক্যালি জানতে চেয়েছি এবং আমরা এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কেও জানিয়েছি যে, এস্টিমেটেড স্কিম বর্ধমান জেলায় চলে গেছে, মালদহ জেলার স্কিম বর্ধমান জেলায় চলে গেছে। মালদহ জেলার স্কিমের টাকা বর্ধমান জেলায় চলে গেছে। হোয়াট আর দি রিজনস ফর দ্যাট?

(গোলমাল)

**Mr. Speaker :** Mr. Chakraborty, are you speaking that from other

district money has been taken away to Burdwan district or to a particular Constitueny?

**Shri Goutam Chakraborty :** I am taking about a district.

**Mr. Speaker :** what is the total milage of Burdwan district. will be supplied by the Hon'ble Minister.

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** স্যার, আমার বক্তব্য হচ্ছে মালদহের জন্য যে বাজেট এস্টিমেটেড তার থেকে কার্টেল করে টাকা নিয়ে যাওয়া হয়েছে বর্ধমান জেলায়। নট অনলি মালদহ জেলা, পশ্চিমবঙ্গের বহু জেলায় এই জিনিস হয়েছে।

(গোলমাল)

**শ্রী গণেশচন্দ্র হাটুই ঃ** ডাইভারসন হয়েছে কি না?

**Shri Bholanath Sen :** There has been no diversion.

## বাস্তুজমি বিলি

*২৯০।(অনুমোদিত প্রশ্ন নং *৩৪) **শ্রীমতী গীতা মুখোপাধ্যায় ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) প্রধানমন্ত্রী ঘোষিত ২০ দফা কর্মসূচি অনুযায়ী কতজন বাস্তুহীনকে বাস্তুভিটা নির্মাণের জন্য জমি দেওয়া হয়েছে (জেলাভিত্তিক) ;

(খ) বাস্তুভিটার জমি দেওয়ার জন্য কি পদ্ধতিতে এবং কিসের ভিত্তিতে তালিকা প্রস্তুত করা হয়েছে ;

(গ) বাস্তুভিটার জন্য যাদের জমি দেওয়া হয়েছে তাদের মধ্যে কতজন প্রকৃতপক্ষে জমির দখল পেয়েছেন ; এবং

(ঘ) এদের মধ্যে কতজন উক্ত বাস্তুজমিতে ভিটা নির্মাণ করতে পেরেছেন?

**শ্রী রামকৃষ্ণ সারওগী ঃ**

(ক) ৩১শে জানুয়ারি ১৯৭৬ পর্যন্ত ২,৯৭,৭৪৬ জন বাস্তুহীন পরিবারকে বাস্তুভিটা নির্মাণের জন্য জমি দেওয়া হইয়াছে। এই জমি বিতরণ সম্পর্কে একটি

জেলাভিত্তিক বিররণী স্বনিবিষ্ট হইল।

(খ) গ্রামাঞ্চলে ভূমিহীনদের মধ্যে বাস্তুজমি বিতরণ সম্বন্ধে কেন্দ্রীয় সরকারের অনুমোদিত নীতি অনুযায়ী প্রকাশিত নিয়মাবলী অনুসৃত হইতেছে। দরখাস্ত আহ্বান বা অন্যান্য সম্ভাবন্য উপায়ে, ব্লক উন্নয়ন আধিকারক যোগ্য ও প্রকৃত ভূমিহীন শ্রমিকদের প্রাথমিক তালিকা প্রস্তুত করেন। এই বিষয়ে জে এল আর ও-র তৈয়ারি করা প্রকৃত ও যোগ্য ভূমিহীন শ্রমিকদের ক্রমানুপাতিক তালিকাও বিবেচনা করা হয়। চূড়ান্ত তালিকা প্রণয়নের পূর্বে ও জেলা সমাহর্তা কর্তৃক অনুমোদিত হওয়ার পূর্বে বিষয়টি পুঙ্খানুপুঙ্খরূপে বিচার করা হয়।

(গ) যেসকল ভূমিহীন পরিবারের মধ্যে জমি বিতরণ করা হইয়াছে তাহাদের সকলকেই পাট্টা বা দখলনামা দেওয়া হইয়াছে ও তাহাদের জমির অবস্থান প্রদর্শন করানো হইয়াছে।

(ঘ) ৫,৪৩১ জন।

বিবরণী

| জেলার নাম | বিতরিত জমিখন্ডের সংখ্যা | নির্মিত গৃহের সংখ্যা |
|---|---|---|
| ১। মেদিনীপুর | ২৬,৫৬১ | ৩৪ |
| ২। হুগলি | ৮,৬১৯ | ১৮ |
| ৩। বর্ধমান | ২০,৪৮৩ | ১৪১ |
| ৪। বীরভূম | ১৮,০০৯ | ১০ |
| ৫। বাঁকুড়া | ১০,০৩২ | — |
| ৬। পুরুলিয়া | ৫,০২৬ | ২০ |
| ৭। দার্জিলিং | ১৪,৫৬৪ | ১,১০৯ |
| ৮। মালদহ | ২১,৮৬৪ | ২,৬১৯ |
| ৯। কোচবিহার | ৪৫,৭৭৩ | ৩০২ |
| ১০। জলপাইগুড়ি | ২৪,৯৭৬ | ২৪১ |

| | | |
|---|---|---|
| ১১। হাওড়া | ৫,১২৯ | ৮১ |
| ১২। ২৪ পরগনা | ৩৬,৫৫৫ | ৩১৮ |
| ১৩। মুর্শিদাবাদ | ২২,১৫৯ | — |
| ১৪। নদীয়া | ১২,০১৯ | ৫৩৮ |
| ১৫। পশ্চিম দিনাজপুর | ২৫,৯৭৬ | — |
| | মোট ২,৯৭,৭৪৬ | মোট ৫,৪৩১ |

**শ্রীমতী গীতা মুখোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যেহেতু এটা এল আর ডিপার্টমেন্টের কোয়েশ্চেন ছিল কিন্তু জবাব দিচ্ছেন গৃহমন্ত্রী মহাশয়, সেজন্য এল আর সব সাপ্লিমেন্টারি পরে করব, এখন গৃহ সম্বন্ধে সাপ্লিমেন্টারি করছি। আমার সাপ্লিমেন্টারি হচ্ছে যে কয়টি জায়গায় প্রকৃত দখল পেয়েছে, যদিও তাদের সংখ্যা কম তবুও সেইসব জায়গায় বাড়ি তৈরি করবার জন্য গভর্নমেন্টের কি প্ল্যান আছে?

**শ্রী রামকৃষ্ণ সারওগী ঃ** আমরা প্রধানমন্ত্রী ঘোষিত ২০ দফা কর্মসূচি হিসাবে সিদ্ধান্ত গ্রহণ করেছিলাম যে আগে ভূমিহীন এবং গৃহহীন পরিবারকে বিনামূল্যে জমি দেব। একটা গাইডলাইন অনুসারে আমরা জমি বিতরণের কাজ শেষ করে ফেলেছি। এখন সেকেন্ড ফেজ যেটা আছে সেটার সম্পর্কে সরকার চিন্তা করছেন যে, কিরকমে আমরা বেনিফিসিয়ারিদের সাহায্য করতে পারি যাতে সে নিজের শ্রম দিয়ে নিজে ইনিসিয়েটিভ নিয়ে সেই বাড়ি তৈরি করতে পারে। এটার জন্য সরকার এটাও চিন্তা করছেন যে আমরা কিভাবে তাদের বিল্ডিং মেটিরিয়াল এবং বিশেষ করে রুফিং মেটিরিয়াল দিতে পারি যাতে একটা স্ট্রাকচার একটা ভিটা তারা করতে পারে যেটা কিছু বছর থাকে। আমি আশা করব আগামী কিছুদিনের মধ্যে এই স্কিম নিয়ে আমরা বিধানসভায় উপস্থিত হব।

**শ্রীমতি গীতা মুখোপাধ্যায় ঃ** এইরকম ধরনের বাড়ি প্রস্তুত করতে খরচ কত হবে, কেন্দ্রীয় সরকারের কাছে কত অনুদান আশা করছেন এবং আপনারা কি বরাদ্দ করছেন মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী রামকৃষ্ণ সারওগী ঃ** কেন্দ্রীয় সরকার বাড়ি করার জন্য এখন পর্যন্ত কোনও সাহায্যের ইন্ডিকেশন দিচ্ছেন না। ভূপালে যে সময় হাউসিং মিনিস্টার্স কনফারেন্স হয়েছিল সেই সময় আমরা এই কোয়েশ্চেন রেজ করেছিলাম যে কেন্দ্রীয় সরকার এই সম্পর্কে চিন্তা করছেন কিনা। আমি মাননীয়া সদস্যাকে বলতে চাই যে আগামী বছরে

এইরকম ধরনের বাড়ি করার ব্যাপারে সহায়তা দেবার জন্য আমরা নিশ্চিত কিছু টাকা খরচ করব।

[2-00 — 2-10 p.m.]

**শ্রীমতী গীতা মুখোপাধ্যায় ঃ** মন্ত্রী মহাশয় অবগত আছে কি, কেরল সরকার মাত্র ১২০ টাকার যারা পাট্টাওয়ালা তাদের বাড়ি করে দেবার ব্যবস্থা করেছেন এবং তারা এরকম ৫০ হাজার বাড়ি করেছেন এবং আরও ৮০ হাজার বাড়ি করবার জন্য প্রোগ্রাম নিয়েছেন এবং কেন্দ্রীয় সরকারের কাছ থেকে তারা ইন্সটিটিউশনাল ফাইনান্স এবং টাকা যোগাড় করেছেন? আমার প্রশ্ন হচ্ছে আপনারাও এখানে অনুরূপ প্ল্যান করে অগ্রসর হবার কথা চিন্তা করছেন কি?

**শ্রী রামকৃষ্ণ সারওগী ঃ** আমি জানি অন্য স্টেট—এ হয়েছে। আমি এই সম্পর্কে বিধানসভায় ডিসকাশন করতে চাই না। তবে ওখানে টাকা খরচ করে যেরকম বাড়ি করা হয়েছে সেইরকম বাড়ি যদি আমরা পশ্চিমবাংলায় করি তাহলে ২-১ বছর পরেই সেটা খারাপ হয়ে যাবে।

**শ্রীমতী গীতা মুখোপাধ্যায় ঃ** স্যার, আমি নিজে সেই সমস্ত বাড়ি দেখেছি, খুব ভাল বাড়ি হয়েছে।

**শ্রী রামকৃষ্ণ সারওগী ঃ** আমরা এখানে যেরকম বাড়ি করব এবং যেরকম বিল্ডিং মেটেরিয়াল আমরা দেব তাতে বলতে পারি বিভিন্ন প্রদেশে যেরকম বাড়ি হয়েছে সেটা থেকে আমাদের বাড়িগুলি নিশ্চয়ই কিছু ভাল হবে।

**শ্রী কানাই ভৌমিক ঃ** আপনি বললেন বাড়ি করবার জন্য আপনারা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোনও টাকা পাননি। সম্প্রতি কেন্দ্রীয় সরকার পশ্চিমবাংলার জন্য যে ১১১ কোটি টাকা বরাদ্দ করেছে তার মধ্যে কি বাড়ির জন্য টাকা নেই?

**শ্রী রামকৃষ্ণ সারওগী ঃ** রুর‍্যাল হাউসিং-এর জন্য আমাদের হাতে কেন্দ্রীয় সরকারের কোনও অ্যালটমেন্ট নেই।

**শ্রী কানাই ভৌমিক ঃ** আপনারা কেন্দ্রীয় সরকারের কাছে কত টাকা চেয়েছেন, কোন তারিখে চেয়েছেন এবং কোনও স্কিম কেন্দ্রীয় সরকারে কাছে পাঠিয়েছেন কিনা যে এত টাকা দরকার?

**শ্রী রামকৃষ্ণ সারওগী ঃ** কেন্দ্রীয় সরকার কোনও স্কিম চায়নি। এ সম্পর্কে ভূপালে হাউসিং মিনিস্টার্স কনফারেন্স হয়েছিল এবং সেই মিটিং-এ কেন্দ্রীয় সরকারের হাউসিং

মিনিস্টার প্রিসাইড করেছিলেন। সেই মিটিং-এ এই কোয়েশ্চেন বার বার রেইজ করা হয়েছিল, কিন্তু কেন্দ্রীয় মন্ত্রী শুধু এই কথা বলেছেন যে প্রত্যেকটি ভূমিহীন এবং গৃহহীন পরিবারকে গ্রামে জমি দেওয়া হোক। সেই কাজে আমরা কমপ্লিট করেছি। তারপর, সেকেন্ড ফেজ অর্থাৎ কনস্ট্রাকশন অব হাউস সম্বন্ধে আমাদের গভর্নমেন্ট মনে করে শুধু জমি দিলেই এই সমস্যার সমাধান হবে না, এই সমস্যার সমাধান করতে হলে বাড়ি তৈরি করতে হবে। তবে মাননীয় সদস্যরা যদি মনে করেন কেবলমাত্র সরকার বাড়ি করে দেবে তাহলে সেটা ঠিক নয়, আমরা এইরকম বাড়ি করবার জন্য সাহায্য করব।

**শ্রী কানাই ভৌমিক ঃ** মন্ত্রী মহাশয় ভাল বাড়ি করবেন, তাজমহল, করবেন, আনন্দের কথা। কিন্তু আমি কোয়েশ্চেনের সোজা জবাব চাই, কেন্দ্রীয় সরকারের কাছে তিনি কত টাকা চেয়েছেন?

## Held over starred questions
## (to which oral answers were laid on the Table)

### কলকাতায় উড়াল পুল

*১১০।(অনুমোদিত প্রশ্ন নং *৫৫১) **শ্রী মনোরঞ্জন প্রামানিক ঃ** পূর্ত (সি এম ডি এ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতা ব্রেবোর্ন রোর্ডে নির্মীয়মান উড়াল পুলের কাজ কবে নাগাদ শেষ হবে ;

(খ) বর্তমান কাজটি কোন পর্যায়ে আছে ;

(গ) এটি তৈরি করতে মোট কত টাকা খরচ হবে ; এবং

(ঘ) শিয়ালদহে এরূপ উড়াল পুল তৈরির কোনও সরকারি পরিকল্পনা আছে কি না?

**পূর্ত (সি এম ডি এ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ব্রাবোর্ন রোডে উড়াল পুলের কাজ ১৯৭৬ সালের জুলাই মাসে শেষ হইবার কথা আছে।

(খ) ব্রাবোর্ন রোডের দিকে ভিত ও থাম্বার কাজ শেষ হইয়াছে। উপরের রাস্তার কাজ শুরু হইয়াছে। স্ট্রান্ড রোডের ধারে পশ্চিমের থাম্বার কাজ প্রায় শেষ পূর্বদিকের থাম্বার কাজ শীঘ্রই শুরু হইবে।

(গ) আনুমানিক ১৯০ লক্ষ টাকা খরচ হইবার কথা আছে।

(ঘ) শিয়ালদহে কোনও উড়াল পুলের পরিকল্পনা নাই, তবে একটি উঁচু রাস্তা তৈয়ারির কাজ শীঘ্রই আরম্ভ হইবে যাহাতে পথচারীদের যাতায়াতের সুবিধা হয়। উঁচু রাস্তার উপর দিয়া গাড়ি ট্রাম, বাস যাতায়াত করিবে। পথচারীরা নিচ দিয়ে অনায়াসে রাস্তা অতিক্রম করিতে পারিবে।

## বাংলাদেশ হইতে উদ্বাস্তু আগমন

*২৯১।(অনুমোদিত প্রশ্ন নং *২২০) **শ্রী নরেশচন্দ্র চাকী ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সীমান্ত অতিক্রম করে বাংলাদেশ থেকে পশ্চিমবঙ্গে উদ্বাস্তু আগমনের কোনও সাম্প্রতিক ঘটনা রাজ্য সরকার অবগত আছেন কি না ; এবং

(খ) অবগত থাকলে, ইহা বন্ধের জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বাংলাদেশ থেকে উদ্বাস্তু আগমনের কোনও উল্লেখযোগ্য সাম্প্রতিক ঘটনা রাজ্য সরকারের জানা নেই।

(খ) বাংলাদেশ থেকে যেকোনও প্রকার অবৈধ অনুপ্রবেশ রোধের জন্য যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। সীমান্ত নিরাপত্তা বাহিনী রাজ্য পুলিশের সহযোগিতায় সীমান্তে সদা সতর্ক রয়েছেন।

## বাস্তুজমি বিলি

*২৯২।(অনুমোদিত প্রশ্ন নং *১৩৫) **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গে তিন লক্ষ গৃহহীন পরিবারকে বাস্তুজমি বিলি করা হয়েছে এবং ১৯৭৬ সালের জানুয়ারি মাস পর্যন্ত কত একর জমি ভেস্টেড ল্যান্ড বলে পরিগণিত হয়েছে ;

(খ) তন্মধ্যে বাঁকুড়া জেলায় উক্ত জমির পরিমাণ কত ; এবং

(গ) সত্য হলে, বাঁকুড়া জেলার কোন ব্লকে মোট কতজন গৃহহীনকে বাস্তুজমি বিলি করা হয়েছে?

**কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গে ২,৯৭,৭৪৬ গৃহহীন পরিবারকে বাস্তুজমি বিলি করা হয়েছে এবং ১৯৭৬ সালের জানুয়ারি মাস পর্যন্ত ২৫,২২,০৭১ একর জমি ভেস্টেড ল্যান্ড বলে পরিগণিত হয়েছে।

(খ) বাঁকুড়া জেলায় উক্ত জমির পরিমাণ ৪,০৫,৪৭৩ একর।

(গ) বাঁকুড়া জেলার ২২টি ব্লকে মোট ১০,০৩২ জন গৃহহীনকে বাস্তুজমি বিলি করা হইয়াছে। ব্লকের নাম ও গৃহহীন ব্যক্তির সংখ্যা যাহাদের বাস্তুজমি বিলি করা হইয়াছে তাহার বিবরণ সংশ্লিষ্ট কাগজে দর্শিত হইল।

## Visas for Afghan Nationals

*293. (Admitted question No. *383) **Shri Md. Safiullah :** Will be Minister-in-charge of the Home (Passport) Department be pleased to state—

(a) how many Afghan nationals have been staying in West Bengal (up to 12th February, 1976); and

(b) what are their profession?

**Minister-in-charge of the Home (Passport) Department :**

(a) 384.

(b) Majority of the Afghan Nationals are money lenders. There are also some Hawkers, businessmen, petty traders, students, tourists, service holders, etc.

## পাতাল রেল

*২৯৪।(অনুমোদিত প্রশ্ন নং *৫৫৩) **শ্রী মনোরঞ্জন প্রামাণিক ঃ** ২৮এ ফেব্রুয়ারি, ১৯৭৫ তারিখে প্রদত্ত *৩৯নং প্রশ্নের (অনুমোদিত প্রশ্ন নং ৬৬) উত্তর উল্লেখ করিয়া পূর্ত (সি এম ডি এ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি— .

(ক) কলকাতায় 'পাতাল রেল' নির্মাণের কাজ কবে শেষ হবে;

(খ) এর জন্য কত টাকা খরচ হবে ; এবং

(গ) কোথা থেকে ঐ টাকা পাওয়া যাবে?

**পূর্ত (সি এম ডি এ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আর্থিক বিষয়ে অপরিহার্য বাধা থাকার দরুন পাতাল রেল নির্মাণের কাজ শেষ করিবার কোনও নির্দিষ্ট সময়সীমা নির্ধারণ করা হয় নাই।

(খ) পাতাল রেল নির্মাণ বাবদ আনুমানিক প্রায় ২৫০ কোটি (১৯৭৩-৭৪ সালের মূল্যবান অনুযায়ী) টাকা খরচ হইবে।

(গ) এই প্রকাশের সমস্ত ব্যয়ভার কেন্দ্রীয় সরকার বহন করছেন।

## পৌরকর্মচারিদের অবসরগ্রহণের বয়ঃসীমা

*২৯৫।(অনুমোদিত প্রশ্ন নং *৫৬২) **শ্রী অশ্বিনী রায় ঃ** পৌর কার্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্যি যে, কলকাতা পৌর কর্তৃপক্ষ চতুর্থ শ্রেণীর পৌর কর্মচারিদের অবসরগ্রহণের (রিটায়ারমেন্ট) বয়ঃসীমা নতুন করিয়া নির্ধারণ করিয়াছেন ; এবং

(খ) উত্তর 'হ্যাঁ' হইলে,—

(১) উক্ত বয়স সীমা কি ;

(২) কবে নাগাদ উহা চালু হইবে ; এবং

(৩) ১৯৭৬ সালে কতজন অবসরগ্রহণ করিবেন?

**পৌর কার্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) (১), (২) এবং (৩) প্রশ্ন ওঠে না।

## কৃষিবিষয়ক মামলা-প্রত্যাহার কমিটি

*২৯৬।(অনুমোদিত প্রশ্ন নং *৬৭৬) **শ্রী কানাই ভৌমিক ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মামলা প্রত্যাহার করার জন্য কৃষিবিষয়ক মামলা-প্রত্যাহার কমিটির কাছে কতগুলি দরখাস্ত জমা পড়েছে ;

(খ) কতগুলি ক্ষেত্রে উক্ত কমিটি সিদ্ধান্ত গ্রহণ করেছে, তন্মধ্যে কতগুলি ক্ষেত্রে মামলা প্রত্যাহার করার জন্য সুপারিশ করা হয়েছে ; এবং

(গ) প্রত্যাহার করার জন্য সুপারিশ করা মামলাগুলি বর্তমানে কি অবস্থায় আছে?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মামলা প্রত্যাহার করার জন্য মোট ১০৩৫টি দরখাস্ত কৃষি বিষয়ক মামলা প্রত্যাহার কমিটির কাছে জমা পড়েছে।

(খ) কমিটি মোট ৯০৬টি দরখাস্তের উপর সিদ্ধান্ত গ্রহণ করেছে, তন্মধ্যে ৫১৪টির ক্ষেত্রে মামলা প্রত্যাহার করার জন্য সপারিশ করা হয়েছে।

(গ) প্রত্যাহারের জন্য সুপারিশ করা ৫১৪টি মামলার মধ্যে মাত্র ১৩৫টি প্রত্যাহৃত হতে বাকি আছে।

## নোটিফায়েড এরিয়া অথরিটি

*২৯৭।(অনুমোদিত প্রশ্ন নং *৫১১) **শ্রী গণেশচন্দ্র হাটুই ঃ** পৌর কার্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ রাজ্যের কোন কোন জায়গায় পৌর সভার পরিবর্তে নোটিফায়েড এরিয়া অথরিটি নামক সংস্থা আছে ; এবং

(খ) এইরূপ সংস্থা চালু করার জন্য কি কি শর্ত পূরণ করিতে হয় এবং এর জন্য ঐ এলাকাগুলি সরকার থেকে কি কি সুযোগ-সুবিধা পেয়ে থাকে?

**পৌর কার্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গে রাজ্যের নদীয়া জেলার কল্যাণীতে, বর্ধমান জেলার দুর্গাপুরের ও বীরভূম জেলার সাঁইথিয়াতে পৌরসভার পরিবর্তে নোটিফায়েড এরিয়া অথরিটি নামক সংস্থা আছে।

(খ) এইরূপ সংস্থা চালু করার জন্য কোনও শর্ত পূরণ করিতে হয় না। তবে প্রয়োজন বোধে সরকার যে এলাকা পৌরসভা গঠনের পক্ষে উপযুক্ত নহে, যে এলাকা নতুন উন্নয়নশীল শহরে রূপান্তরিত হইতেছে, এবং যে এলাকায়

নতুন শিল্প স্থাপিত হইয়াছে বা হইতেছে এরূপ এলাকাগুলিতে নোটিফায়েড এরিয়া অথরিটি নামক সংস্থা চালু করিতে পারেন। পৌরসভাগুলি সরকারের নিকট থেকে যে যে আর্থিক সুযোগ-সুবিধা পেয়ে থাকে, নোটিফায়েড এরিয়া অথরিটিগুলিও সেই সেই আর্থিক সাহায্য পেয়ে থাকে।

### ধান্দালি কোলিয়া রাস্তা

*২৯৮।(অনুমোদিত প্রশ্ন নং *৯৮৬) শ্রী রবীন্দ্র ঘোষ ঃ পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, উলুবেড়িয়া মহকুমার ধান্দালি নবগ্রাম ঘোষপুর কোলিয়া রোডের নির্মাণকার্য কত দিনে শেষ হইবে

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৭৯ সালের মধ্যে শেষ হইবে বলয়িা আশা করা যায়।

### পুলিশ অ্যাডভাইসরি কমিটি

*২৯৯।(অনুমোদিত প্রশ্ন নং *৭২১) শ্রী **নাসিরুদ্দিন খান** ঃ স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পশ্চিমবঙ্গের প্রতিটি থানায় পুলিশ অ্যাডভাইসরি কমিটি গঠন করিবার কোনও পরিকল্পনা আছে কি?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

সরকারের এরূপ কোনও পরিকল্পনা নেই।

### দোমাহানি-লালগঞ্জ রাস্তা

*৩০০।(অনুমোদিত প্রশ্ন নং *১০০৫) শ্রী **সুকুমার বন্দ্যোপাধ্যায়** ঃ পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে,—

(১) বারাবনী ব্লকের দোমোহানী-লালগঞ্জ পাকা রাস্তা নির্মাণের কাজ ১৯৭২ সালের নির্বাচনের পর শুরু হয়েছিল;

(২) ঐ রাস্তা নির্মাণের কাজ হঠাৎ বন্ধ হয়ে পড়ে আছে ;

(খ) অবগত থাকিলে, ঐ রাস্তা নির্মাণের কাজ হঠাৎ বন্ধ হয়ে থাকার কারণ কি ;

(গ) ঐ রাস্তা নির্মাণের জন্য কত টাকা অদ্যাবধি খরচ করা হয়েছে ; এবং

(ঘ) জরুরি অবস্থায় জরুরি ভিত্তিতে অবিলম্বে ঐ রাস্তার কাজ শুরু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) রাস্তাটি নির্মাণের কাজ ১৯৭২ সালের পূর্বে শুরু হইয়াছিল।

(২) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) ৪,৬৬,১৯৬ টাকা

(ঘ) রাস্তাটির গুরুত্ব সম্পর্কে সরকার অবহিত আছেন। প্রয়োজনীয় অর্থ বরাদ্দের চেষ্টা করা হইতেছে।

## মিসায় গ্রেপ্তার

*৩০১।(অনুমোদিত প্রশ্ন নং *৯৫৯) **শ্রী শীশ মহম্মদ ঃ** স্বরাষ্ট্র (বিশেষ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার সুতি থানা এলাকায় গত ১৯৭৫ সালের এপ্রিল মাস হইতে ১৯৭৬ সালের ১০ই ফেব্রুয়ারি পর্যন্ত কতজন লোককে মিসায় আটক করা হইয়াছে ;

(খ) কোন কোন অপরাধমূলক কাজ করার জন্য তাহাদের আটক করা হইয়াছে ; এবং

(গ) ঐ সময়ের সুতি থানার ভারপ্রাপ্ত অফিসার কে ছিলেন?

**স্বরাষ্ট্র (বিশেষ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মুর্শিদাবাদ জেলার সুতি থানা এলাকায় গত ১৯৭৫ সালের এপ্রিল মাস হইতে ১৯৭৬ সালের ১০ই ফেব্রুয়ারি পর্যন্ত মোট ৫ জনকে মিসায় আটক করা হইয়াছে।

(খ) চাষীদের শস্য নষ্ট করার জন্য মারাত্মক অস্ত্রশস্ত্র লইয়া আক্রমণ ও তাহাদের মধ্যে কাহারও বাড়ি ঘর লুণ্ঠন অস্ত্রশস্ত্র লইয়া আক্রমণ ইত্যাদি অপরাধমূলক কার্যের জন্য আটক করা হইয়াছিল।

(গ) শ্রী শঙ্করাচার্য চ্যাটার্জি এ সময়ে সুতি থানার ভারপ্রাপ্ত অফিসার ছিলেন।

### Televison

*302. (Admitted question No. *1194) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Information and Public Relations Department be pleased to state the steps contemplated by the State Government to spread the network of television to the villages of West Bengal?

**Minister-in-charge of the Information and Public Relations Deptt.:**

The proposal for covering the villages under the Community Viewing Scheme in T.V. is under active consideration of the Govenemnt.

### মুর্শিদাবাদ জেলা পরিষদের কমিটি

*৩০৩।(অনুমোদিত প্রশ্ন নং *১২৯৭) **শ্রী হাবিবুর রহমান ঃ** পঞ্চায়েত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলা পরিষদের দৈনন্দিন কার্য ও প্রশাসন পরিচালনার জন্য কোনও কমিটি আছে কিনা ; এবং

(খ) যদি না থাকে, তবে পঞ্চায়েতের নতুন আইন অনুসারে উক্ত জেলা পরিষদের কমিটি গঠনের কোনও পরিকল্পনা আছে কি না?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গ জেলা পরিষদ আইন, ১৯৬৩ অনুযায়ী প্রত্যেক জেলা পরিষদের জন্য স্থায়ী কমিটির ব্যবস্থা আছে। কিন্তু ১৯৬৯ সালে দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকারের আমলে প্রত্যেক জেলা পরিষদের প্রশাসক নিযুক্ত হওয়ায় স্থায়ী কমিটিসমূহের এখন আর কার্যকারিতা নাই।

(খ) নতুন আইন, অর্থাৎ পশ্চিমবঙ্গ পঞ্চায়েত আইন, ১৯৭৩-এর আওতায় প্রত্যেক জেলা পরিষদের অধীনে নিম্নলিখিত ছয়টি স্থায়ী সমিতি গঠনের ব্যবস্থা আছে। যথা ঃ—

(১) অর্থ ও সংস্থা স্থায়ী সমিতি।

(২) জনস্বাস্থ্য স্থায়ী সমিতি।

(৩) পুর্ত কার্য স্থায়ী সমিতি।

(৪) কৃষি, সেচ ও সমবায় স্থায়ী সমিতি।

(৫) শিক্ষা স্থায়ী সমিতি, (৬) ক্ষুদ্র শিল্প ত্রাণ ও জনকল্যাণ স্থায়ী সমিতি।

জেলা পরিষদ প্রয়োজন মনে করিলে সরকারের অনুমোদন লইয়া আরও স্থায়ী সমিতি গঠন করিতে পারে।

নতুন আইন অনুসারে নির্বাচনের মাধ্যমে জেলা পরিষদসমূহ পুনর্গঠিত হইবার পর এই ব্যবস্থা কার্যকর হইবে।

পাকা রাস্তা

*৩০৪।(অনুমোদিত প্রশ্ন নং *১২৫০) **শ্রী ঘিয়াসুদ্দিন আহমদ ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৫-৭৬ সালে (জানুয়ারি মাস পর্যন্ত) গ্রামবাংলায় নির্মিত পাকা রাস্তার পরিমাণ মোট কত কিলোমিটার ;

(খ) নদীয়া জেলার চাপড়া ব্লকে ১৯৭৫-৭৬ সালে কোনও পাকা রাস্তা নির্মিত হয়েছে কিনা ;

(গ) না হয়ে থাকলে, কারণ কি; এবং

(ঘ) কে কে এস রোড থেকে চাপড়া পি এইচ সি হয়ে বাঙালঝি বাজার, কে কে এস রোড থেকে চাপড়া হায়ার সেকেন্ডারি স্কুল এবং কে কে এস রোড থেকে বড় আন্দুলিয়া হায়ার সেকেন্ডারি স্কুল পর্যন্ত লিঙ্ক রোডগুলি নির্মাণকাজ কবে থেকে শুরু হবে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সমগ্র পশ্চিমবাংলার বিভিন্ন জেলার রাস্তা সংক্রান্ত সাম্প্রতিক তথ্য সংগ্রহ সময়সাপেক্ষ।

(খ) ও (গ) দয়েরঘাট থেকে কলিঙ্গখাল পর্যন্ত রাস্তাটি পাকা করবার কাজ চলছে।

(ঘ) জমির দখল এবং আর্থিক সংস্থানের উপর নির্ভর করছে।

**পৌর কর্মচারিদের পূজা রিলিফ**

*৩০৫।(অনুমোদিত প্রশ্ন নং *১৩০৭) **শ্রী নিরঞ্জন ডিহিদার ঃ** পৌর কার্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের পৌর কর্মচারিদের পূজা রিলিফ প্রদান সম্পর্কে কোনও ত্রিপাক্ষিক চুক্তি আছে কিনা ; এবং

(খ) থাকিলে, সেই চুক্তি অনুযায়ী পূজা রিলিফ দেওয়া হইয়া থাকে কি না?

**পৌর কার্য বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**Distribution of pattas for homestead lands**

*306. (Admitted question No. *394) **Shri Md. Safiullah :** Will the Minister-in-charge of the Agricultural ane Community Development Department be pleased to state—

(a) the number of families belonging to Scheduled Castes and Tribes who had been granted pattas for homestead land during 1975-76 (up to 31st January, 1976);

(b) whether any complaint regarding illegal distribution of homestead land during the aforesaid period had been received by the Government; and

(c) if so—

(i) the details of the complaints, and

(ii) action taken by the Government in this matter?

**Minister-in-charge of the Agricultural and Community Development Department :**

(a) No. of families belonging to Scheduled Castes 1,28,677

No. of families belonging to Scheduled Tribes 46,157

(b) No.

(c) (i), (ii) does not arise.

## বাঁকুড়া পৌরসভার আয়

*৩০৭।(অনুমোদিত প্রশ্ন নং *১৪৬) **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** পৌর কার্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া পৌরসভা ১৯৭৫ সালের জুন মাস থেকে ১৯৭৬ সালের জানুয়ারি মাস পর্যন্ত পৌরকর বাবদ মোট কত টাকা আদায় করেছেন ;

(খ) উক্ত আদায়ীকৃত অর্থ হইতে কত পরিমাণ টাকা ঐ সময়ে বাঁকুড়ার উন্নয়নের জন্য খরচ করেছেন ; এবং

(গ) উক্ত সময়ের মধ্যে সরকার এবং সি এম ডি এ কি কি বাবদ কত টাকা সাহায্য দিয়েছেন?

**পৌর কার্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ছয় লক্ষ সত্তর হাজার তিনশত ছেচল্লিশ টাকা ও পাঁচ পয়সা।

(খ) একাশি হাজার আট শত আটান্ন টাকা ও চার পয়সা।

(গ) (১) সরকার বাঁকুড়া পৌরসভার রাস্তা উন্নয়ন, পুনর্নির্মাণ, জল সরবরাহের উন্নতিকল্পে উক্ত সময়ের মধ্যে ৫০,০০০ টাকা মঞ্জুর করিয়াছেন।

(২) সি এম ডি এ নহে (বাঁকুড়া সি এম ডি এ এলাকা বহির্ভুত)—সরকারের উন্নয়ন ও পরিকল্পনা বিভাগ তাহাদের জেলা শহর উন্নয়ন প্রকল্পের অধীনে। স্কীম ফর ডেভেলপমেন্ট অফ ডিস্ট্রিক্ট টাউনস নিম্নলিখিত টাকা মঞ্জুর করিয়াছেন ঃ—

(ক) বাঁকুড়া পৌর এলাকার নকশা তৈরি বাবদ— ১০,০০০ টাকা

(খ) কাঁচা ড্রেন পুনর্নির্মাণ, পাকা ড্রেন নির্মাণ এবং বর্তমান ড্রেনগুলির উন্নতি বাবদ— ১,৩০,০০০ টাকা।

| | |
|---|---|
| (গ) পাকা রাস্তার উন্নতি বাবদ— | ৫০,০০০ টাকা |
| (ঘ) টার বয়লার খরিদ বাবদ— | ১০,০০০ টাকা |
| | মোট ২,০০,০০০ টাকা |

## যুবকল্যাণ কেন্দ্র

*৩০৮।(অনুমোদিত প্রশ্ন নং *৫৩৩) **শ্রী গণেশ হাটুই ঃ** যুবকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২ সাল থেকে ১৯৭৬ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত পশ্চিমবঙ্গে বিভিন্ন জেলায় কতগুলি যুবকল্যাণ কেন্দ্র খোলা হয়েছে ;

(খ) ঐ কেন্দ্রগুলিতে কতজন নতুন লোক চাকুরিতে নিযুক্ত হয়েছেন :

(গ) ঐরূপ কেন্দ্র হুগলি জেলায় কয়টি আছে এবং কোথায় কোথায় ; এবং

(ঘ) হুগলি জেলায় জাঙ্গীপাড়া ব্লকে যুবকল্যাণ কেন্দ্র খোলার কথা সরকার চিন্তা করছেন কি না?

**যুবকল্যাণ বিভাগে ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৪০টি কেন্দ্র।

(খ) মোট ২০০ জন।

(গ) ১টি, তারকেশ্বর ব্লকে।

(ঘ) হ্যাঁ। বিবেচনাধীন আছে।

## উলুবেড়িয়া-শ্যামপুর রাস্তা

*৩০৯।(অনুমোদিত প্রশ্ন নং *১০০০) **শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) উলুবেড়িয়া হইতে শ্যামপুর রোডটিকে দুই পার্শ্বে অন্ততপক্ষে তিন ফুট করিয়া বর্ধিত করার কোনও পরিকল্পনা আছে কিনা ; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ ঐ কাজ শুরু হইবে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না;

(খ) প্রশ্ন ওঠে না।

**বারাবনী ব্লকে যুবকল্যাণ কেন্দ্র**

*৩১০।(অনুমোদিত প্রশ্ন নং *১০১০) **শ্রী সুকুমার বন্দ্যোপাধ্যায় ঃ** যুবকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আসানসোল মহকুমার বারাবনী ব্লকে যুবকল্যাণ কেন্দ্র খোলার কথা সরকার ভাবছেন কিনা ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে—

(১) কখন থেকে সেই প্রস্তাব কার্যকর হবে, ও

(২) এই যুবকল্যাণ কেন্দ্রে মাধ্যমে কি কি উন্নয়নমূলক কাজ করা সম্ভব হবে?

**যুব কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ বিবেচনাধীন আছে।

(খ) (১) যত শীঘ্র সম্ভব প্রস্তাবটি কার্যকর করা হবে।

(২) এই যুব কল্যাণ কেন্দ্রে মাধ্যমে নিম্নলিখিত উন্নয়নমূলক কাজ করা সম্ভব হবে ঃ—

ক) বিভিন্ন শিক্ষামূলক কর্মসূচি রূপায়নের মাধ্যমে আদর্শ ছাত্র গড়ে ও জড়াত দূরীকরণ।

খ) গ্রামাঞ্চলে ক্ষুদ্র ও কুটির শিল্প গড়ে তুলে শিক্ষিত ও অশিক্ষিত বেকার যুবকদের স্ব-নির্ভর করে তোলা।

গ) গ্রামাঞ্চলে বিভিন্ন ভোগ্যপণ্যের উৎপাদন বৃদ্ধি করা।

ঘ) গ্রামাঞ্চলে খেলাধূলার সুযোগ বৃদ্ধি করার জন্য খেলার মাঠ ও স্টেডিয়াম গড়ে তোলা, সুইমিং পুল ও ব্যায়ামাগার স্থাপন বিভিন্ন খেলার প্রশিক্ষণ ব্যবস্থা

কর্মসূচি আছে।

## মুর্শিদাবাদ জেলায় ভাগীরথী নদীর উপর পাকা ব্রিজ নির্মাণ

*৩১১।(অনুমোদিত প্রশ্ন নং *১২৯৮) **শ্রী হাবিবুর রহমান ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—মুর্শিদাবাদ জেলার "বহরমপুর-ভগবানগোলা-লালগোলা-জাঙ্গীপুর" পাকা রাস্তা ও ৩৪নং জাতীয় সড়কের সংযোগ স্থলে জাঙ্গিপুর পৌরসভার গাড়ির ঘাটে ভাগীরথী নদীর উপর পাকা ব্রিজ নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

না।

## পৌর বেতন কমিটি

*৩১২।(অনুমোদিত প্রশ্ন নং *১৩০৮) **শ্রী নিরঞ্জন ডিহিদার ঃ** পৌর কার্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পৌর বেতন কমিটির সুপারিশগুলি চালু হইয়াছে কিনা ;

(খ) হইয়া থাকিলে, কোন কোন পৌরসভায় কোন কোন তারিখ হইতে উহা চালু করা হইয়াছে ; এবং

(গ) ঐ বিষয়ে নির্দেশনামার (সার্কুলারস) সংখ্যা ও তারিখ কি কি ?

**পৌর কার্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) ও (গ) প্রশ্ন ওঠে না।

## 20-point Economic Programme

*313. (Admitted question No. *1365) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Home (General Administration) Department be pleased to state Government to gear up the administration to meet the formidable challenge of implementing the 20-point Economic Programme of the Prime Minister?

**Minister-in-charge of the Home (General Administration) Department :**

Government attach greatest importance to the speedy and effective implementation of the 20-point Economic Programme announced by the Prime Minister. The following are some of the important measures taken by the Government to gear up administration to meet the challenge of implement the programme :-

1) At the State Level a High Power Committee under the Chairmanship of the Chief Minister has been set up to oversee the progress of implementation of the 20-point Economic Programme.

2) At the Field Level Divisional Commissioners have been entrusted it the responsibility of overseeing and co-ordinating the activities of all field level officers at the district and subordinate levels trough the district Magistrates Deputy Commissioner who would keep the Divisional Commissioner informed of the progress of implementation and seek their intervention and guidance for sorting out problems locally. The divisional Commissioners have been asked to devise suitable arrangements of reporting from the distirct and field levels and to furnish programmewise monthly reports to the Govt. They have been asked to visit every district in their respective charges frequently for bolding co-ordination meetings, inspection of project sites, on the spot study of the problems etc. with a view to removing delay in implementing the scheme and projects.

3) The Divisional Commissioners and the District Magistrates have been instructed to keep the MLAs and MPs of their respective areas in the picture regarding the progress/prob-

lems in the implementation of the programme. They have been asked to extend all assistance and facilities to the MLAs in order to enlist their active co-operation at all levels in the matter of implementation of the programme.

4) Circulars have been issued for maintaining strict discipline and punctual attendence of employees in office.

5) Review Committees have been set up in each department for regularly reviewing the cases of Government servants of 50/56 years of age with a view to retiring prematurely the corrupt and inefficient once.

6) Creater emphasis has been laid on training the employees specially at the middle and lower levels where most of the work regarding implementation in done. compratensive training programme for IAS probotioners has been taken up by the Government, Under this programme they are appointed as BDOs/Addl. JIROs for better and more affective training. Government have also decided to set up an Aminisirative Training Institute at Bidhan Nagar (Salt Lake) for training the officers belonging to All India Services and State Services. Steps have also been taken to revise the outmoded rules and regulations that might impair speedy disposal of work.

### দ্বারকেশ্বর ব্রিজ হইতে টোল কালেকশন

*৩১৪।(অনুমোদিত প্রশ্ন নং *১৪৭) শ্রী কাশীনাথ মিশ্র ঃ পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্যি যে, বাঁকুড়া জেলায় দ্বারকেশ্বর নদীর উপর যে ব্রিজটি আছে তাতে সরকার টোল কালেকশন অফিস স্থাপন করেছেন ; এবং

(খ) সত্য হলে,—

**অতারকিত প্রশ্ন ৬৬ (অনুমোদিত প্রশ্ন ৩২১)-এ উল্লেখিত সংশ্লিষ্ট পত্র**

| | হত্যা | | | | ডাকাতি | | | |
|---|---|---|---|---|---|---|---|---|
| ক্রমিক নং জেলা | ১৯৭৩ | ১৯৭৪ | ১৯৭৫ | মোটসংখ্যা | ১৯৭৩ | ১৯৭৪ | ১৯৭৫ | মোটসংখ্যা |
| (১) বাঁকুড়া | ২৩ | ৩৭ | ২৮ | ৮৮ | ৩৬ | ৩৫ | ৩১ | ১০২ |
| (২) বীরভূম | ৩৬ | ২৯ | ২৮ | ৯৩ | ৫৮ | ৫০ | ৪৩ | ১৫১ |
| (৩) বর্ধমান | ১১৫ | ১১৮ | ৯৬ | ৩২৯ | ১৯৭ | ১৩৪ | ১০২ | ৪৩৩ |
| (৪) হুগলি | ৪৫ | ৫২ | ৩১ | ১২৮ | ৫৩ | ৪৭ | ৩৪ | ১৩৪ |
| (৫) পুরুলিয়া | ৩৮ | ৩০ | ২৯ | ৯৭ | ৪২ | ৮৪ | ৫৩ | ১৭৯ |
| (৬) ২৪-পরগনা | ১৫৫ | ১৫৯ | ১৪১ | ৪৫৫ | ১৬৯ | ১৯০ | ১৪৬ | ৫০৫ |
| (৭) মুর্শিদাবাদ | ৬১ | ৬৬ | ৩৫৪২ | ১৬৯ | ৫৬ | ৫০ | ৩৩ | ১৩৯ |
| (৮) নদীয়া | ৩২ | ৫৯ | ৪১ | ১৩২ | ৮৬ | ৮৫ | ৭৭ | ২৪৮ |
| (৯) পশ্চিম দিনাজপুর | ৩৮ | ৩৪ | ৩২ | ১০৪ | ১৩৭ | ৯৪ | ৮১ | ৩১২ |
| (১০) জলপাইগুড়ি | ৬৭ | ৪৭ | ৪৪ | ১৫৭ | ৭১ | ৬৭ | ৫৭ | ১৯৫ |
| (১১) মালদা | ৩৪ | ২৩ | ২১ | ৭৮ | ৩৭ | ৩১ | ১৯ | ৮৭ |

অতারকিত প্রশ্ন ৬৬ (অনুমোদিত প্রশ্ন ৩২১)-এ উল্লেখিত সংশ্লিষ্ট পত্র

| ক্রমিক নং জেলা | হত্যা | | | | ডাকাতি | | | |
|---|---|---|---|---|---|---|---|---|
| | ১৯৭৩ | ১৯৭৪ | ১৯৭৫ | মোটসংখ্যা | ১৯৭৩ | ১৯৭৪ | ১৯৭৫ | মোটসংখ্যা |
| (১২) কুচবিহার | ২৯ | ২০ | ১৯ | ৬৮ | ৮৭ | ৬১ | ২৭ | ১৭৫ |
| (১৩) দার্জিলিং | ৩২ | ২৭ | ২৯ | ৮৮ | ২০ | ১৫ | ১৩ | ৪৮ |
| (১৪) শিলিগুড়ি রেল পুলিশ | ১ | ৩ | — | ৪ | ১ | ৩ | ১ | ৫ |
| (১৫) মেদিনীপুর | ১০৪ | ৮০ | ৮৩ | ২৬৭ | ৯৬ | ১৪০ | ১২০ | ৩৫৬ |
| (১৬) হাওড়া | ৫০ | ৪২ | ৩৫ | ১২৭ | ৩৬ | ৩৮ | ২৯ | ১০৩ |
| (১৭) হাওড়া রেল পুলিশ | ১৫ | ১২ | ৭ | ৩৪ | ১৮ | ২৯ | ২১ | ৮৮ |
| (১৮) শিয়ালদহ রেল পুলিশ | ৫ | ৮ | ৩ | ১৬ | ৬ | ১২ | ৬ | ২৪ |
| (১৯) কলকাতা | ৫৭ | ৬৭ | ৬১ | ১৮৫ | ১১ | ১০ | ৯ | ৩০ |

বিঃ দ্রঃ—ছিনতাই-এর অপরাধ আলাদাভাবে ভারতীয় দন্ডবিধির কোনও ধারায় অন্তর্ভুক্ত হয় না বলিয়া উপরি-উক্ত তালিকায় পৃথকভাবে এই অপরাধ প্রদর্শিত হইল না। ছিনতাই-এর ঘটনাগুলিকে ডাকাতি ও রাহাজানির মধ্যে অন্তর্ভুক্ত করা হইয়াছে।

অতারকিত প্রশ্ন ৬৬ (অনুমোদিত প্রশ্ন ৩২১)-এ উল্লেখিত সংশ্লিষ্ট পত্র

| ক্রমিক নং জেলা | রাহাজানি | | | | চুরি | | | | দাঙ্গা | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | ১৯৭৩ | ১৯৭৪ | ১৯৭৫ | মোট সংখ্যা | ১৯৭৩ | ১৯৭৪ | ১৯৭৫ | মোট সংখ্যা | ১৯৭৩ | ১৯৭৪ | ১৯৭৫ | মোট সংখ্যা |
| (১) বাঁকুড়া | ৫৪ | ৩৭ | ১৯ | ১১০ | ৯৬২ | ১,২০৭ | ৯৩০ | ৩,০৯৯ | ২৩৫ | ২৭৩ | ২৮৭ | ৭৯৫ |
| (২) বীরভূম | ৪৯ | ৩৯ | ২৯ | ১১৭ | ৮১৪ | ৮২৫ | ৮২১ | ২,৪৬৯ | ২৯২ | ৩৭৫ | ৪৪০ | ১,১০৭ |
| (৩) বর্ধমান | ১৪৫ | ১৩০ | ১১১ | ৩৮৬ | ৩,৪৪৭ | ৩,৭৬৯ | ৩,৩২৩ | ১০,৫৬৬ | ৮৮০ | ৯২৩ | ৮৩০ | ২,৬৩৩ |
| (৪) হুগলি | ২৯ | ২০ | ২৬ | ৭৫ | ২,৭১৭ | ২,৩০১ | ১,৯৮১ | ৬,৪৫৩ | ৫৩৯ | ৪৩৯ | ৫২৪ | ১,৫০২ |
| (৫) পুরুলিয়া | ১৯ | ৩৬ | ৩৫ | ৯০ | ৯৫৬ | ১,০৪৭ | ৯৯৫ | ২,৯৯৮ | ১৩৫ | ২,১৩২ | ১৪৮ | ৪১৫ |
| (৬) ২৪-পরগনা | ১৪৯ | ২১১ | ১৪৬ | ৫০৬ | ৮,২৩১ | ১০,১১৭ | ৯,৮৯৭ | ২৮,২৪৫ | ২,২৯৪ | ২,৩৬০ | ১,৯৭৬ | ৬,৬৩০ |
| (৭) মুর্শিদাবাদ | ১২ | ২২ | ২২ | ৫৬ | ১,৬১৩ | ১,৮১৯ | ১,৬২৮ | ৫,০৬০ | ৫২২ | ৬১২ | ৬৯২ | ১,৮২৬ |
| (৮) নদীয়া | ৫৯ | ৪৫ | ৫৩ | ১৫৭ | ২,২৭৩ | ২,৫১৬ | ২,৩৩৫ | ৭,১২৪ | ৪৭৯ | ৫১১ | ৬৫৫ | ১,৬৪৫ |
| (৯) পশ্চিম দিনাজপুর | ৫১ | ৭৮ | ৭২ | ২০১ | ১,০৩৭ | ১,২৯১ | ১,১৪১ | ২,৩৬৯ | ২৪৪ | ৩৪১ | ৩০১ | ৮৮৬ |
| (১০) জলপাইগুড়ি | ৯৯ | ৯৫ | ৮৮ | ২৮২ | ১,৪৬৩ | ১,৬৬২ | ১,২৯০ | ৪,৪১৫ | ২৩৭ | ১৯৭ | ২১৭ | ৬৫১ |
| (১১) মালদা | ৯ | ১৫ | ৭ | ৩১ | ৮৬০ | ৭৫০ | ৫৫৯ | ২,১৬৯ | ৩০৫ | ৩৩০ | ৩৮৬ | ১,০২১ |

অতারকিত প্রশ্ন ৬৬ (অনুমোদিত প্রশ্ন ৩২১)-এ উল্লেখিত সংশ্লিষ্ট পত্র

| ক্রমিক নং জেলা | রাহাজানি | | | | চুরি | | | | দাঃ | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | ১৯৭৩ | ১৯৭৪ | ১৯৭৫ | মোট সংখ্যা | ১৯৭৩ | ১৯৭৪ | ১৯৭৫ | মোট সংখ্যা | ১৯৭৩ | ১৯৭৪ | ১৯৭৫ | মোট সংখ্যা |
| (১২) কুচবিহার | ৭৫ | ৯০ | ৫৩ | ২১৮ | ৬৭২ | ৭৯৯ | ৬৪৫ | ২,১১৬ | ২৫৯ | ৩০০ | ২৪৯ | ৮০৮ |
| (১৩) দার্জিলিং | ৩৯ | ৩৫ | ৩৮ | ১১২ | ৭০৫ | ৮৬৪ | ৯৬৯ | ২,৫৩৮ | ১০৩ | ১২৪ | ৭৬ | ৩০৩ |
| (১৪) শিলিগুড়ি রেল পুলিশ | ৬ | ২ | ৩ | ১১ | ২৩৪ | ২১৩ | ২৭২ | ৭১৯ | ১৫ | ৩ | ১২ | ৩০ |
| (১৫) মেদিনীপুর | ৯২ | ১০৮ | ১৩৭ | ৩৩৭ | ২,০৮১ | ২,৬৯২ | ২,৪২১ | ৭,১৯৪ | ৮০৮ | ৭৫৪ | ৯১২ | ২,৪৭৪ |
| (১৬) হাওড়া | ৫৪ | ৫৮ | ৫৪ | ১৬৬ | ২,০৯৪ | ২,৪১০ | ২,০৭৯ | ৬,৫৮৩ | ৪৩৬ | ৪৭০ | ৩৯১ | ১,২৯৭ |
| (১৭) হাওড়া রেল পুলিশ | ৩০ | ৪৪ | ২৬ | ১০০ | ১,৪৯৩ | ১,৭২৯ | ১,৮৯৯ | ৫,১২১ | ৯১ | ৯৫ | ৬৭ | ২৫৩ |
| (১৮) শিয়ালদহ রেল পুলিশ | ৪৪ | ৬৩ | ২৫ | ১৩২ | ৬২৯ | ৬৭৩ | ৪৬৫ | ১,৭৬৭ | ৭২ | ৭০ | ৫৮ | ২০০ |
| (১৯) কলকাতা | ৫৪৪ | ৫২১ | ৪৯৯ | ১,৫৬৪ | ৫,৪৮০ | ৫,৬২৯ | ৪,০৩৭ | ১৫,১৪৬ | ৬৯৪ | ৮০১ | ৭৪৬ | ২,২৪১ |

(১) এই অফিস স্থাপনে কতগুলি লোকের কর্মসংস্থান হয়েছে, ও

(২) উক্ত অফিস থেকে দৈনিক গড়ে কত টাকা আদায় হয়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) পনেরো জন।

(২) নয় শত টাকা।

### Arrest of wagon breakers

*315. (Admitted question No. *410) **Shri Md. Safiullah :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) how many wagon breakers have been arrested during (i) 1972-73; (ii) 1973-74; (iii) 1974-75 and (iv) 1975-76 (upt to 31st January, 1976) from Dankuni, Howrah and Sealdah station areas;

(b) wethere any R.P.F. have been posted at Dankuni, Howrah and Sealdah;

(c) if so, how it was possible for the gangs of wagon breakers to operate under the very presence of R.P.F. in these areas;

(d) whether any raid was made by State Police in these areas in collaboration with the R.P.F.; and

(e) if so, the result thereof?

**Minister-in-charge of the Home (Police) Department :**

(a) (i) 31, (ii) 7, (iii) 8 & (iv) 7.

(b) & (d) Yes.

(c) As per report obtained from the R.P.F. no such wagon breaking took place in presence of R.P.F.

[ 12th March, 1976]

(e) (i) Several person were arrasted some in specific cases, some under MISA and some under other preventive sections of Law,

(ii) Crime of wagon breaking is gradually decreasing.

**Unstarred Questions**

**(to which written answers were laid on the Table)**

**Appointments under the Fisheries Department**

61. (Admitted Question No. 106) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Fisheries Departmet be pleased to state—

(a) the total number of persons appointed to Class III and Class IV posts under the Fisheries Department by the present Government in this State (up to 31st January 1976) ; and

(b) the total number of them belonging to—

(i) Muslim community;

(ii) Scheduled Castes, and

(iii) Scheduled Tribes?

**Minister-in-charge of the Fisheries Department :**

| (a) Class | Total number of persons |
|---|---|
| (i) Class III | 66 |
| (ii) Class IV | 23 |

| (b) Class | Muslim Community | Scheduled Castes | Scheduled Tribes |
|---|---|---|---|
| (i) Class III | 4 | 12 | Nil |
| (ii) Class IV | 1 | 6 | 1 |

## হরিজন, তফসিলি ও আদিবাসীদের উন্নয়ন

৬২। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৬।) শ্রী কাশীনাথ মিশ্র ঃ তফসিলি ও আদিবাসী কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ২০-দফা কর্মসূচির মধ্যে। (১) হরিজন, (২) তফসিলি ও (৩) আদিবাসীদের উন্নয়নের জন্য অনুদান রূপে বাঁকুড়া জেলায় কত টাকা দেওয়া হয়েছে এবং অনুদান ছাড়া অন্য কি কি সুযোগ-সুবিধা দেওয়া হয়েছে?

**তফসিলি ও আদিবাসী মঙ্গল বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

'অনুদান প্রদান' ২০-দফা কর্মসূচিতে সুনির্দিষ্টভাবে উল্লেখ করা হয় নাই। এই কর্মসূচির মধ্যে প্রদত্ত সুযোগ-সুবিধা প্রদানের তালিকা ক্রোড়পত্রে বর্ণিত হইল।

ইহা ছাড়া সাধারণ কর্মসূচি অনুযায়ী তফসিলি ও আদিবাসী মঙ্গল বিভাগ কর্তৃক বাঁকুড়া জেলার হরিজন ও তফসিলিদের উন্নয়নের জন্য ১৯৭৫-৭৬ সালে ১১,৮৩,১৭৮ টাকা এবং আদিবাসীদের জন্য ১৩,৯২,৭৬৮ টাকা অনুদান প্রদান করা হইয়াছে।

### ২০-দফা কর্মসূচি অনুযায়ী বাঁকুড়া জেলার তফসিলি ও আদিবাসীদের অন্যান্য সুযোগ-সুবিধা প্রদানের তালিকা

| | তফসিলি | আদিবাসী |
|---|---|---|
| ১। বাস্তু জমি প্রদান | ৪,১৫৫ জন | ১,৪০২ জন |
| ২। কৃষি জমি প্রদান | ১৯,৩৭২ জন | ১৩,৬৮৮ জন |
| ৩। শ্রম বিনিয়োগ | ২০,০০০ জন | ৪১,২৮০ জন |
| ৪। এম আর শপ ও কেরোসিন শপের লাইসেন্স প্রদান। | ২১ জন | ১ জন |
| ৫। কূপ খনন, ছাগ পালন ও উন্নতধরনের চাষের সুবিধা প্রদান | ৮৫ জন (১১,০৯৫ টাকা) | ৪৪ জন (১৭,০০০ টাকা) |
| ৬। বিভিন্ন ব্যাঙ্ক কর্তৃক ঋণ প্রদান | ১,১৩৭ জন (৩,১২,২৭৭ টাকা) | ৫৮৬ জন (১,৫৭,৩৬০ টাকা) |

### পাট চাষ

৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৬১) **শ্রী হরশঙ্কর ভট্টাচার্য ঃ** কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি গত বৎসরের তুলনায় এ বৎসর—

(ক) কত কম জমিতে পাট চাষ হইয়াছে ;

(খ) কত পরিমাণ কম পাট উৎপন্ন হইয়াছে ; এবং

(গ) ইহার কারণ কি?

**কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গত বারের তুলনায় এ বৎসর ৩৫,৫০০ হেক্টর বা প্রায় ৮৭,৭০০ একর কম জমিতে পাট চাষ ইহয়াছে।

(খ) এ বৎসর গতবারের চেয়ে পাট উৎপাদন কম হয় নাই। বরঞ্চ হেক্টর বা একর প্রতি উৎপাদনের পরিমাণ বেশি হওয়ায় গতবারের তুলনায় এ বৎসরে ৭৮,৫০০ বেল পাট বেশি উৎপন্ন হইয়াছে।

(গ) এ বৎসর অপেক্ষাকৃত কম জমিতে পাট চাষ হওয়ার কারণ নিম্ন ও অলাভজনক পাটের বাজার দর, যার ফলে পাটের জমিতে অন্য শস্যের চাষ হইয়াছে। এছাড়া কোন কোন জেলাতে পাট চাষের সময় খরা ও প্রতিকূল আবহাওয়ার অবস্থা ছিল।

### গম চাষ

৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩১৪) **শ্রী নিতাইপদ সরকার ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এই বৎসর পশ্চিমবঙ্গে কোন জেলায় কত একরে গমের চাষ হইয়াছে ; এবং

(খ) এই বৎসর গমের আনুমানিক উৎপাদন কত হইবে?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৭৫-৭৬ সালে পশ্চিমবঙ্গে জেলাওয়ারি আনুমানিক গম চাষের জমির পরিমাণ—

| জেলা | '০০০ একর |
|---|---|
| (১) দার্জিলিং | ৬.৩ |
| (২) জলপাইগুড়ি | ৫৭.৯ |
| (৩) কুচবিহার | ৫২.৬ |
| (৪) পশ্চিম দিনাজপুর | ১৬০.০ |
| (৫) মালদহ | ৯২.০ |
| (৬) মুর্শিদাবাদ | ২৮১.৬ |
| (৭) নদীয়া | ১৬৪.৫ |
| (৮) ২৪-পরগনা | ৬২.৩ |
| (৯) হাওড়া | ১২.২ |
| (১০) হুগলি | ৬৫.৭ |
| (১১) বর্ধমান | ৯৪.৯ |
| (১২) বীরভূম | ১৫৪.৭ |
| (১৩) বাঁকুড়া | ৮৭.১ |
| (১৪) পুরুলিয়া | ৩৫.১ |
| (১৫) মেদিনীপুর | ৭৫.১ |

মোট—পশ্চিমবঙ্গে ১৪০২.০ অর্থাৎ ১৪ লক্ষ ২ হাজার একর।

(খ) গতবারের ফলনের হার অনুসারে ১৯৭৫-৭৬ সালে পশ্চিমবঙ্গে গমের উৎপাদন অন্ততপক্ষে ৩১.২৬ লক্ষ টন হইবে আশা করা যায়।

### লোকাড়ি-আইলমালী রাস্তা

৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩১৫) **শ্রী নিতাইপদ সরকার ঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সরকার লোকাড়ি-আইলমালী রাস্তাটি পাকা করিবার প্রকল্পটি অনুমোদন করিয়াছেন ;

(খ) সত্য হইলে, উক্ত রাস্তা পাকা করিবার কাজ কতদূর অগ্রসর হইয়াছে ; এবং

(গ) উক্ত রাস্তাটি কতদিনের মধ্যে সম্পূর্ণ হইবে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, রাস্তাটি সড়ক উন্নয়ন পরিকল্পনায় অন্তর্ভুক্ত হইয়াছে।

(খ) নির্মাণকার্য এখনও শুরু হয় নাই।

(গ) আর্থিক সংস্থান এবং প্রয়োজনমতো জমির দখল পাওয়ার উপর নির্ভর করিতেছে।

### পশ্চিমবঙ্গে চুরি, রাহাজানি

৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩২১) **শ্রী নিতাইপদ সরকার ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, গত তিন বছরে পশ্চিমবঙ্গে কোন জেলায় কতগুলি (১) হত্যা, (২) ডাকাতি, (৩) রাহাজানি, (৪) ছিনতাই, (৫) চুরি ও (৬) দাঙ্গার ঘটনা ঘটিয়াছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

সংশ্লিষ্ট পত্রে এই প্রশ্নের উত্তর দেওয়া হইল।

### খাস জমি

৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩২৫) **শ্রী নিতাইপদ সরকার ঃ** ভূমি সদ্ব্যবহার এবং সংস্কার এবং ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে মোট কত একর জমি বিভিন্নভাবে সরকারি খাস হইয়াছে :

(খ) উক্ত জমির মধ্যে কত পরিমাণ জমি বাস্তুভিটার জন্য এবং কত পরিমাণ জমি চাষের জন্য দরিদ্র কৃষকদের মধ্যে বিলি হইয়াছে ; এবং

(গ) বাকি জমি বিলির জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**ভূমি সদ্ব্যবহার এবং সংস্কার এবং ভূমি এবং ভূমিরাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৭১ সালের জানুয়ারি মাস পর্যন্ত মোট ১০,১০৪৭৬ একর কৃষি জমি সরকারের ন্যস্ত হয়েছে।

(খ) বাস্তুভিটার জন্য

কৃষি জমি— ৭,৮৮৪ একর

অকৃষি জমি—৭,৩৮৩ একর

মোট ১৪,২৬৭ একর

চাষের জন্য কৃষি জমি ৫,৬৯,৯৪৫ একর বিলি করা হয়েছে।

(গ) কোর্টের ইনজাংশনে প্রায় ১ লক্ষ ৬০ হাজার একর ন্যস্ত কৃষি জমি আবদ্ধ রয়েছে। প্রায় ১ লক্ষ ৪৭ হাজার একর জমি চাষের অনুপযুক্ত বলে রিপোর্ট পাওয়া গেছে। বাকি জমি যত শীঘ্র সম্ভব বিলি করার ব্যবস্থা হচ্ছে।

**বাস্তুহীনদের বসতবাটি**

৬৮। (অনুমোদিত প্রশ্ন নং ৫২৬) **শ্রী গণেশ হাটুই** ঃ ত্রাণ ও কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় বাস্তুহীনদের বসতবাটি তৈয়ারি করার জন্য সরকার কর্তৃক কিছু পরিমাণ টাকা মঞ্জুর করা হইয়াছে ;

(খ) সত্য হইলে, কোন জেলায় কত টাকা মঞ্জুর করা হইয়াছে ; এবং

(গ) ১৯৭৬ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত বাস্তুহীনদের জন্য কতগুলি বসতবাটি সরকারি সাহায্যে নির্মিত হইয়াছে?

**ত্রাণ এবং কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ

(ক) সরকার গৃহনির্মাণের জন্য কোনও অর্থ অদ্যাবধি বরাদ্দ করেন নাই, তবে ভূমি উন্নয়ন বাবদ মঞ্জুরীকৃত তহবিল হইতে উদ্বৃত্ত অর্থের পশ্চিমবঙ্গের কোন কোন জেলায় বাস্তুহীনদের বসতবাটি তৈয়ারি হইয়াছে।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) সরকারি ও বেসরকারি সাহায্যে ৫,৪৩১টি বসতবাটি নির্মিত হইয়াছে।

**কেন্দুপাতা**

৬৯। (অনুমোদিত প্রশ্ন নং ৫৭৮) **শ্রী শম্ভুনারায়ণ গোস্বামী** ঃ শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় কেন্দুপাতা সংগ্রহের জন্য বর্তমানে কতজন শ্রমিক নিযুক্ত আছেন ;

(খ) উক্ত শ্রমিকেরা বৎসরে কত মাস কাজে নিযুক্ত থাকেন ; এবং

(গ) বর্তমানে তাহাদের দৈনিক মজুরি কত?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আনুমানিক ৩০,০০০ জন।

(খ) বৎসরে প্রায় ৪ মাস কাজে নিযুক্ত থাকেন।

(গ) কাজের অনুপাতে মজুরি নির্ধারিত হইয়া থাকে। প্রত্যেক শ্রমিক গড়পড়তায় ৪ ঘণ্টা কাজ করিয়া পাতা সংগ্রহের উপর ভিত্তি করিয়া ২ টাকা হইতে ৪ টাকা পর্যন্ত উপার্জন করিয়া থাকে।

**বারবনী ব্লকে পুষ্টি প্রকল্প**

৭০। (অনুমোদিত প্রশ্ন নং ১০০১) **শ্রী সুকুমার বন্দ্যোপাধ্যায় ঃ** কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আসানসোল মহকুমার বারবনী ব্লককে কোন সময়ে পুষ্টি প্রকল্পের আওতায় আনা হয়েছে ;

(খ) চলতি বছরে ঐ প্রকল্পের মাধ্যমে কি কি কাজ করা হয়েছে ;

(গ) এই প্রকল্পের জন্য বারবনী সমষ্টি-উন্নয়ন দপ্তরে কোনও জীপ গাড়ি পাঠানো হয়েছে কিনা ; এবং

(ঘ) এই প্রকল্পের মাধ্যমে সরকার মোট কত টাকা খরচ করবেন বলে আশা করা যায়?

**কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৭৪-৭৫ আর্থিক বৎসরে।

(খ) ২০০টি সব্জিবাগানের জন্য বীজ বিতরণ করা হয়েছে। ১০টি বিদ্যালয় উদ্যানের জন্য অর্থ বিভাগের কাছ থেকে অর্থ বরাদ্দের জন্য অনুমোদন চাওয়া হয়েছে। পশুপালন বিভাগের নিকট হইতে মুরগি পালনের প্রকল্প চাওয়া হয়েছে। সরকারি ও বেসরকারি ব্যক্তিদিগকে পুষ্টি বিষয়ে প্রশিক্ষণ দেওয়া হয়েছে।

(গ) বর্ধমান ব্লকের জীপখানি বারবনী ব্লকে পাঠানোর জন্য সরকারি আদেশ দেওয়া হয়েছে। জানা গেছে ঐ গাড়ি বর্তমানে বর্ধমান কালেক্টরেটে আছে। উহা

বারবনী ব্লকে পাঠানো জন্য নির্দেশ দেওয়া হয়েছে।

(ঘ) প্রায় ৭০,০০০ টাকা খরচ করবার আশা করা যায় এই চলতি বছরে।

**Mr. Speaker :** The question hour is over.

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** The Minister of State-in-charge of the Municipal Services Department will please make a statement on the subject of new sites for evicted hawkers.

(Attention called by Shri Md. Safiullah and two other members on the 4th March, 1976)

[2-00 — 2-10 p.m.]

**শ্রী সুব্রত মুখোপাধ্যায় ঃ** মুখ্যমন্ত্রীর আদেশে কলকাতা পুলিশ এবং কলকাতা কর্পোরেশন যৌথভাবে কলকাতা শহরের ফুটপাথ হইতে ফেরিওয়ালা অপসারণ করিতেছেন এবং সেইসঙ্গে অপসারিত ফেরিওয়ালাদের পুনর্বাসনের জন্য কলকাতা পুলিশ প্রধান রাস্তার নিকটবর্তী পতিত জমি এবং পতিত জমি সমেত পুরাতন জীর্ণ বাড়ি, শেড, গুদাম ইত্যাদি যেখানে খুব অল্প খরচায় বাজার তৈয়ারি করা যাইতে পারে, তাহার একটা তালিকা প্রস্তুত করিয়াছেন। এই সকল স্থান এখন কলকাতা পুলিশ এবং সি এম ডি এ কর্তৃক যৌথভাবে পরিদর্শিত হইতেছে। অপসারিত ফেরিওয়ালাদের ব্যবসা চালাইবার জন্য এইসকল স্থানে সি এম ডি এ কর্তৃক অল্প খরচায় ছোট ছোট শেড তৈয়ারি করা হইবে এবং সেইসকল শেড অপসারিত ফেরিওয়ালাদের নামে বিলি করা হইবে। অবশ্য যে সকল ফেরিওয়ালা মনিহারি এবং গৃহস্থালির টুকিটাকি জিনিসপত্র বিক্রয় করেন সেইসকল ফেরিওয়ালাদেরই শেড দেওয়া হইবে। বড় বড় ব্যবসাদার যারা বেনামে ফুটপাথের উপর দোকান খুলিয়া মূল্যবান পোশাক পরিচ্ছদ ও গৃহ সামগ্রিক ব্যবসা চালাইতেছেন তাহাদের পুনর্বাসনের কোনও ব্যবস্থা করা হইবে না। উপরন্তু তাহাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণের জন্য মুখ্যমন্ত্রী আদেশ দিয়েছেন। ১৯৭৬-৭৭ সালে বার্ষিক পরিকল্পনায় ফেরিওয়ালাদের পুনর্বাসনের উদ্দেশ্যে বাজার নির্মাণের জন্য ১৩ লক্ষ টাকার বরাদ্দ ধরা হইয়াছে।

[ 12th March, 1976]

## LAYING OF PAPER

### Budget Estimates of the Damodar Valley Corporation for the year 1976-77

**Shri Abul Barkat Atawall Ghani Khan Chowdhury :** Sir, I beg to lay the Budget Estimates of the Damodar Valley Corporation for the year 1976-77.

### The Indian Stamp (West Bengal Amendment) Bill, 1976

**Shri Sankar Ghose :** Sir, I beg to introduce the Indian Stamp (West Bengal Amendment) Bill, 1976

(Secretary then read the title of the Bill)

[2-10 — 2-20 p.m.]

**Shri Sankar Ghose :** Sir, I beg to move that the Indian Stamp (West Bengal Amendment) Bill, 1976, be taken into consideration

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলের মাধ্যমে আমরা স্টাম ডিউটি হারের কিছু পরিবর্তন করতে চাই। স্ট্যাম ডিউটির যা পরিবর্তন হচ্ছে সেটা কনভেয়ান্সের ক্ষেত্রে, বন্ডের ক্ষেত্রে এবং বটোমারি বন্ডের ক্ষেত্রে। তিনটি পরিবর্তন হবে। আসল পরিবর্তন হচ্ছে কনভেয়ান্সের ক্ষেত্রে। যেখানে জমি বাড়ি কেন-বেচা হচ্ছে যেখানে ১০ হাজার টাকা পর্যন্ত ট্রানজাকশন হবে তাতে করের হার বাড়াচ্ছি না, ১০ হাজার টাকার উর্ধ্বে করের হার বাড়বে। যেখানে বড়লোক এবং বড় বড় কোম্পানির উপরই এই বর্ধিত করের হার পড়বে। আর বন্ডের ক্ষেত্রে যেখানে ২০০ টাকা পর্যন্ত বাড়ানো হচ্ছে না। ২০০ টাকার উপর কিছু বাড়ানো হচ্ছে। তামিলনাড়ুতে যে হার আছে তার চেয়েও কম হচ্ছে। আর বটোমারি বন্ডের ক্ষেত্রে সাধারণ মানুষ এতে আসছে না, বড় বড় যে সমস্ত জাহাজ আসবে সেখানে আমরা করের হার কিছু পরিবর্তন করছি। এখানে আসল পরিবর্তন হচ্ছে কনভেয়ান্সের ক্ষেত্রে যেখানে ১০ হাজার টাকার উর্ধ্বে জমিবাড়ি কেনাবেচা হবে তার উপর করের হার কিছু বাড়িয়েছি। আমাদের স্ট্যাম্প ডিউটি থেকে আমাদের কর আমরা যেটা পেতাম্ ৭১ সাল পর্যন্ত ৮ কোটি টাকা। এই স্ট্যাম্প ডিউটি আসত সাধারণত সব বড় বড় লোকেরা কেনা-বেচা করত এবং কোম্পানিরা কেনাবেচা করত তার থেকে। এখান থেকে আরও অনেক বেশি টাকা আমরা পেতে পারি। আগে যেটা

৭ কোটি ১৭ লক্ষ টাকা ছিল সেটা এই ৬ বৎসরে বেড়ে ৭২ সালে সেটা ৮ কোটি ৫ লক্ষ টাকা হয়েছে। এই ৬ বৎসরে ১ কোটি টাকা আদায় বাড়ল। কিন্তু এই স্ট্যাম্প ডিউটি থেকে বিরাট সম্ভাবনা রয়েছে আদায় বাড়ার। ৭২ সালে যেটা ৮ কোটি ৫ লক্ষ টাকা ছিল সেটা বাড়িয়ে ১৮ কোটি ৬৫ লক্ষ টাকা অর্থাৎ ১০ কোটি ৬০ লক্ষ টাকা এই স্ট্যাম্প ডিউটি থেকে আমরা বেশি আদায় করতে পারছি। এই স্ট্যাম্প ডিউটির হার পরিবর্তন করে এবং অ্যাডমিনিস্ট্রেশন জোরদার করা হয়েছে এবং তার ফলে গত চার বৎসরে আমাদের ১০ কোটি ৬০ লক্ষ টাকা স্ট্যাম্প ডিউটি বেড়েছে। ৭২ সালে ৮ কোটি ৫ লক্ষ টাকা থেকে এই বৎসর ১৮ কোটি ৬৫ লক্ষ টাকা বাড়াতে সক্ষম হয়েছি। আর এই বিলে যেটা বাড়ানো হয়েছে সেটা ১০ হাজার টাকা উর্ধ্বে বাড়িয়েছি। অন্যান্য রাজ্যে, মহারাষ্ট্রে, তামিলনাডু, সেই সমস্ত স্টেট স্ট্যাম্প ডিউটির হার কড়া অর্থাৎ বেশি হারে আছে। আমরা উদাহরণ দিয়ে বলতে পারি আমরা ১০ হাজার ১ টাকা থেকে ৬০ হাজার টাকা পর্যন্ত আমাদের করের হার ছিল ৬.৮ পারসেন্ট যেটা আমরা বাড়িয়ে ৮ পারসেন্ট করেছি কিন্তু গ্রেটার বম্বেতে এর হার হচ্ছে ১০ পারসেন্ট। আমরা যা বাড়িয়েছি তা গ্রেটার বম্বে থেকে কম হচ্ছে। ৬০ হাজার টাকা থেকে ১ লক্ষ টাকা পর্যন্ত আমাদের ৮ পারসেন্ট ছিল সেটাকে বাড়িয়ে করেছি ১১ পারসেন্ট। কিন্তু গ্রেটার বম্বের হার হচ্ছে ১২ পারসেন্ট। গ্রেটার বম্বেতে এখান থেকে বেশি আছে। তারপরে স্ট্যাম্প ডিউটি ১ লক্ষ টাকা থেকে ৪ লক্ষ টাকা পর্যন্ত আগে ছিল ১১ পারসেন্ট সেটা করেছি ১৪ পারসেন্ট, গ্রেটার বম্বেতে আছে ১৫ পারসেন্ট। এইভাবে আমরা স্ট্যাম্প ডিউটি বাড়িয়েছি এবং এটা ১০ হাজার টাকার উর্ধ্বে বাড়িয়েছি। সুতরাং সাধারণ মানুষের উপর এতে চাপ পড়বে না এবং এটা বড় বড় লোক এবং কোম্পানিদের উপর থেকে আসবে এবং প্রশাসন ব্যবস্থাকে জোরদার করে ১০ কোটি ৬০ লক্ষ টাকা বাড়াতে পেরেছি। এই বিল গৃহীত হলে তার থেকে আমরা যে অর্থ পাব তা দিয়ে আমরা আমাদের পরিকল্পনার উপর জোর দিতে পারব, শিক্ষা, স্বাস্থ্য ইত্যাদি সব দিকে জোর দিতে পারব। কারণ পশ্চিমবঙ্গের সমস্যা সমাধানের জন্য আমাদের পরিকল্পনার আয়তন যাতে বাড়াতে পারি এবং উন্নয়নের গতিকে যাতে ত্বরান্বিত করতে পারি তার জন্য আমাদের অর্থের প্রয়োজন। এই স্ট্যাম্প ডিউটি থেকে আমরা ১০ কোটি ৬০ লক্ষ টাকা অতিরিক্ত পাব যা দিয়ে আমরা আমাদের উন্নয়নের কাজে ত্বরান্বিত করতে পারব। এইজন্য এই বিল এই হাউসে রাখছি।

**শ্রী হরশঙ্কর ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার মহাশয়, অর্থমন্ত্রী মহাশয় যে বিল এনেছেন সেই বিলকে সমর্থন করছি। তবু সমর্থন করে এটা জানাচ্ছি যে সম্পত্তির উপর ট্যাক্স মোটমুটি আমরা সমর্থন করে থাকি। Any form of property taxation we believe in the abolition of private property altogether in the ultimate analysis.

সুতরাং যে কোনও প্রপার্টি ট্যাক্স আমরা সমর্থন করে থাকি। স্যার, আমার কাছে ওয়েস্ট বেঙ্গলের ফিগার এখন নেই, একটি অল ইন্ডিয়া ফিগার আছে। এই অল ইন্ডিয়া ফিগারে দেখতে পাচ্ছি যে এই স্ট্যাম্প ডিউটি সমস্ত রাজ্যে একটা গুরুত্বপূর্ণ স্থান নিয়ে নিয়েছে তার রেভিনিউতে। এক সময় ছিল ল্যান্ড রেভিনিউ কিন্তু তার গুরুত্ব এখন কমে গিয়েছে, এখন স্ট্যাম্প ডিউটি গুরুত্বপূর্ণ স্থান নিয়েছে। ১৯৫১-৫২ সালে সমস্ত রাজ্য সরকার মিলে ২৬ কোটি টাকা স্ট্যাম্প ডিউটি পেত। ১৯৭১-৭২ সালের ২০ বছর পরে ১৩৭ কোটি টাকা এই প্রপার্টি ট্যাক্স থেকে এই রাজ্য সরকার তুলেছে। ১৯৭৪-৭৫ সালে যে ফিগার সেটা হচ্ছে ১৬০ কোটি টাকা। মাননীয় অর্থমন্ত্রী বক্তৃতায় বলেছেন আমাদের পশ্চিমবঙ্গে স্ট্যাম্প ডিউটি থেকে আদায় বেড়েছে। তবে মাননীয় অর্থমন্ত্রীকে স্মরণ করিয়ে দিতে চাই এই যে রাজ্য সরকার আয়ের ভিতর স্ট্যাম্প ডিউটি থেকে বাড়তি সেটা হচ্ছে প্রায় আট গুণ। চিন্তা করে দেখবেন পশ্চিমবঙ্গে বৃদ্ধি কিন্তু আট গুণ হয়নি। এই বৃদ্ধি বেশি হয়েছে মহারাষ্ট্রে, তামিলনাডুতে, কিন্তু পশ্চিমবঙ্গে আট গুণ বৃদ্ধি হয়নি, এখানে বৃদ্ধির আরও স্কোপ আছে, হায়ার একলিনস অব প্রপার্টির যখন ট্রানজাংকশন হয় তখন সেখানে আরও কিছু করার ক্ষমতা আছে। এই প্রসঙ্গে আমার বক্তব্য হল এই যে ১০ হাজার টাকার উপর প্রপার্টি ট্যাক্স বাড়ছে সে সম্বন্ধে। এক সময় দশ হাজার টাকা খুব বড় টাকা ছিল। কিন্তু সম্প্রতি ১০ হাজার টাকা খুব বড় টাকা নয়। ইনফ্লেশনের জন্য জমির লেনদেনের জন্য, খুব বড় লোক নয়, এমনকি স্কুল মাস্টার থেকে আরম্ভ করে সরকারি তৃতীয় শ্রেণীর কর্মচারিবৃন্দ যারা তাদের মধ্যেও দেখবেন অনেকে ১২/১৩/১৪ হাজার টাকা জমি কিনে ফেলে। ইনফ্লেশনের জন্য জমির দামও বেড়ে গিয়েছে এবং ১০ হাজার টাকার রিয়েল যে ভ্যালু সেটা দু আড়াই হাজার টাকার বেশি নয়। সুতরাং প্র্যাকটিক্যালি এই দু আড়াই হাজার টাকার উপরই হয়ে গেছে। সেজন্য এই যে লিমিট সেটা নিম্নের দিকে ১৫ হাজার টাকার উপর ট্যাক্স করুন। এমনকি শিডিউল যা আছে ৫০ হাজার এক লাখ টাকার উপর যদি রেট বাড়াতে চান তাতেও আমি আনন্দিত হব এবং ওকে সমর্থন করব। এই প্রসঙ্গে সর্বশেষ কথা যেটা বলা দরকার সেটা হচ্ছে দলিলে কখনও সঠিক মূল্য লেখা হয় না। এটা আপনি জানেন স্যার, যদি দু লক্ষ টাকার প্রপার্টি কেনে, দলিলে ৫০ হাজার টাকা লেখে। এটা সব সময়েই করা হয়। এই কারণে যে এতে উভয় পক্ষই লাভবান হয়, যে জমি বিক্রি করছে সে কালো টাকা খাইয়ে দিলে, আর যে জমিটা কিনছে কম দামে জমি কিনেছে বলে ইনকাম ট্যাক্সে শো করল না। সুতরাং প্র্যাকটিক্যালি অল্প মূল্যে যে জমি বিক্রি হয় সেটা অল্প মূল্যে দলিলটা হয়। আবার অনেক সময় স্ট্যাম্প ডিউটি ফাঁকি দেবার জন্যও করে এবং সেই কারণে ন্যাচারেলি দলিলে যে উল্লিখিত দাম থাকে সেটা বাস্তব ট্রানজাংশনের সঙ্গে মিল থাকে না। সুতরাং এই থেকে যে খুব বেশি টাকা পাবেন তা নয়। কেন না এক দল লোকই

আছে যারা স্ট্যাম্প ডিউটি ফাঁকি দেবার জন্য দলিলে কম মূল্য উল্লেখ করে। আমি এই বিলকে সমর্থন করি, করেও একথা বলি যে উপর দিকে কর ভার বাড়ান, নিচের দিকে ন্যূনতম ১৫ হাজার টাকা করা উচিত এটা আবেদন রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-20 — 2-30 p.m.]

**শ্রী শিবশঙ্কর বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে স্ট্যাম্প ডিউটি বিল এনেছেন, আমি সেই বিলটাকে স্বাগত জানাচ্ছি। কারণ এই বিলের মূল উদ্দেশ্য হচ্ছে অর্থ সংগ্রহ করার প্রয়োজন এবং সেটা জাতীয় অর্থনীতিকে দৃঢ়তর করার জন্য মাননীয় অর্থমন্ত্রী মহাশয় দেশের গরিব লোকদের বাদ দিয়ে বড় লোকদের কাছ থেকে যে অর্থ সংগ্রহের চেষ্টা করছে নতুন নতুন নানা জনহিতকর কাজে ব্যয় করার জন্য, এই অর্থ সংগ্রহের চেষ্টা সত্যই প্রশংসনীয় আজকে আমাদের হরশঙ্করবাবু যে কথা বললেন—আমি এই বিলটি সমর্থন করছি, তবু—কিন্তু আমি তো কোনও তবু এই বিলের মধ্যে কোথাও দেখতে পেলাম না। এখানে মূল বক্তব্য হচ্ছে সম্পদ সংগ্রহ করবার একান্ত প্রয়োজন আমাদের রয়েছে। কারণ অধিকতর জনহিত কাজে আমাদের সেই সম্পদ নিয়োগের দরকার আছে। তাই চারিদিক থেকে যখন সম্পদ সংগ্রহের প্রচেষ্টা হচ্ছে—যেখানে অধিকতর বিত্তশালীদের উপর এই কর ধার্য ঠিক হয়েছে। দরিদ্রদের জন্য বিত্তশালীদের ধরে এই অর্থ আহরণের প্রচেষ্টা। এর মধ্যে হরশঙ্করবাবু তবু বললেন কেন? আমি বলছি এই বিল সকলের গ্রহণযোগ্য এবং অভিনন্দন যোগ্য। আমাদের সরকার গরিব মানুষের উপকার করবার চেষ্টা করছেন। আপনি এই কয়টি কথা বলে এই বিলকে আমি সর্বান্তকরণে সমর্থন জানাচ্ছি।

**শ্রী শঙ্কর ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলকে শিবশঙ্করবাবু সর্বান্তকরণে সমর্থন জানিয়েছেন। আমাদের হরশঙ্করবাবুও যা আমি বুঝতে পারলাম, তিনিও সমর্থন করেছেন এবং সঙ্গে একটু 'তবু' বলেছেন। শিবশঙ্করবাবু পরিষ্কারভাবে তার উত্তর দিয়েছেন। একটা কথা হরশঙ্করবাবু বলেছেন যে ফিগার দিয়েছেন কারেক্ট, ১৯৭১-৭২ সালে এই স্ট্যাম্প ডিউটি থেকে সারা ভারতবর্ষে আয় হয়েছিল ১৩৭ কোটি টাকা এবং ১৯৭৪-৭৫ সালে হয়েছে ১৬০ কোটি টাকা—এই কথার জন্য তাকে ধন্যবাদ জানাচ্ছি। কারণ সারা ভারতবর্ষে ৩ বছরে এ বাবদ ২৩ কোটি টাকা বেড়েছে। অর্থাৎ ১৩/১৪ পারসেন্ট গ্রোথ হয়েছে। এই জিনিস তিনি বলেছেন খুব ভালই বলেছেন। তাকে জানাই ১৯৭১-৭২ সালে আমাদের পশ্চিমবঙ্গে এই স্ট্যাম্প ডিউটি বাবদ আয় হয়েছিল ৮ কোটি ৫ লক্ষ টাকা। আমরা এখন তাকে বাড়িয়ে ১৮ কোটি ৬৫ লক্ষ টাকা করেছি! তার মানে ১০ কোটি ৬০ লক্ষ টাকা বাড়াতে পেরেছি। এই ৩ বছরে এখানে রেট অব গ্রোথ

হয়েছে ১২০ পারসেন্ট, এই প্রোজেক্ট গ্রোথ হয়েছে। আমরা বলেছি বিত্তশালীদের সম্পত্তির উপর কর ধার্য করা হোক। তাই আমরা গত তিন বছরে ৮ কোটির জায়গায়, ১৮ কোট টাকা সম্পদ বাড়াতে পেরেছি। আমরা বলছি ১০ হাজার টাকার উপর হলে অর্থাৎ ১০ হাজার টাকা ছাড় দিয়ে। স্ট্যাম্প ডিউটি বসাব। প্রথম আমরা ১৯৭২ সালে এই হার বাড়িয়েছে তারপর ১৯৭৪ দ্বিতীয়বার বাড়িয়েছি এবং ১৯৭৫ সালে তৃতীয়বার এই স্ট্যাম্প ডিউটির হার বাড়িয়েছে। তিন বার বাড়াবার ফলে আমাদের সময় ৮ কোটি টাকা থেকে বেড়ে ১৮ কোটি টাকার উপর হয়েছে। আমার স্মরণ আছে প্রথম যখন এই স্ট্যাম্প ডিউটি বাড়ানো হয়, ১৯৭২ সালে তখন এক হাজার টাকার পর্যন্ত ছাড় তিল, তার উপরে হলে বাড়বে তখন আপনারা বলেছিলেন—আড়াই হাজার টাকা পর্যন্ত ছাড় দেন, এরর ১৯৭৪ সালে আমরা সেই ছাড়ের পরিমাণ বাড়িয়ে আড়াই হাজার করি, এবং উপর হলে স্ট্যাম্প বাড়বে। আর গত বছর ৫ হাজার টাকা পর্যন্ত ছাড় দিয়েছি। আর এবার আমরা ১০ হাজার টাকা পর্যন্ত ছাড় দিয়েছি। তার উপরে হলে স্ট্যাম্প ডিউটি লাগবে। আপনারা পুরানো রেকর্ড পড়ে দেখবেন। আমি ১৫ হাজার বললে আপনারা ২০ হাজার বলবেন, কাজেই শেষ নেই। ডকুমেন্টে সব জিনিসটা লেখা থাকে না। কাজেই ডকুমেন্ট সব জিনিসে লেখা না থাকার জন্য যে সমস্যা তার জন্য ইনকাম-ট্যাক্স অ্যামেন্ডমেন্ট বিল ১৯৭২ হয়েছে। এই অ্যামেন্ডমেন্ট বিলে ১৫ই নভেম্বর এরপর থেকে যদি কেন্দ্রীয় সরকার জানতে পারে যে ডকুমেন্ট ছিল ৫ লক্ষ টাকার, ১ লক্ষ টাকায় বিক্রি হয়েছে, কাজেই সরকার ইচ্ছা করলে ১ লক্ষ টাকায় সেই প্রপার্টি কিনে নিতে পারে, যদিও সেটার দাম ৫ লক্ষ টাকা। সুতরাং এইভাবে আমাদের স্ট্যাম্প ডিউটি হয়েছে। সবাই এই বিলটাকে সমর্থন করেছেন। এই প্রপার্টি স্ট্যাম্প ডিউটির উপর ৪ বার অ্যামেন্ডমেন্ট করেছি, আর অ্যামেন্ডমেন্ট করার সৌভাগ্য আমার হবে না। সুতরাং আমি মাননীয় সদস্যদের অনুরোধ করব আপনারা এই বিলটিকে সমর্থন করবেন।

The motion of Shri Sankar Ghose that the Indian Stamp (West Bengal Amendment) Bill 1976, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 and 2**

The question that clauses 1 and 2 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 3**

**Mr. Speaker :** There are amendment to clause 3 by Shri

Harasankar Bhattacharjee and Shri Ajit Kumar Ganguly, Amendment no. 1 and 3. Will the honourable member move the amendment?

**শ্রী অজিতকুমার গাঙ্গুলি ঃ** আমি আমার অ্যামেন্ডমেন্ট মুভ করছি। Sir, I beg to move that in clause 3, in item (3), in the proposed Article 23,—

(a) for the words and figures "where it exceeds Rs. 5,000 but does not exceed Rs. 10,000", the words and figures "where it exceed Rs. 5,000 but does not exceed Rs. 15,000" be substitued, and

(b) for the words and figures "where it exceeds Rs. 10,000 but does not exceed Rs. 60,000", the words and figures where it exceeds Rs. 15,000 but does not exceed Rs. 60,000", be substituted

**শ্রী শঙ্কর ঘোষ ঃ** এটা গ্রহণযোগ্য নয়।

The motion of Shri Ajit Kumar Ganguly that in clause 3, in item (3), in the proposed Article 23,—

(a) for the words and figures "where it exceeds Rs. 5,000 but does not exceed Rs. 10,000". the words and figures "where it exceed Rs. 5,000 but does not exceed Rs. 15,000" be substitued, and

(b) for the words and figures "where it exceeds Rs. 10,000 but does not exceed Rs. 60,000" the words and figures where it exceeds Rs. 15,000 but does not exceed Rs. 60,000", be substituted,

was then put and lost.

The question that clause 3 do stand part of the Bill was then put and agreed to.

**Preamble**

The question that Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Sankar Ghose :** Sir, I beg to move that the Indian Stamp (West Bengal Amendment) Bill, 1976 as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## VOTING ON DEMAND FOR GRANTS

**Mr. Speaker :** All the demands will be taken up together and the time alloted for different grants is 4 hours. I now call the Hon'ble Minister to move this Grants.

### Demand No. 65

**Major Heads : 331—Wather and Power Development Services, and 531—Capital Outlay on Water and Power Development Services**

**Shri Abul Barkat Atawal Ghani Khan Chowdhury :** Sir, on the recommendation of the Goveronr I beg to move that a sum of Rs. 27,32,05,000 be granted for expenditure under Demand No. 65, Major Heads : "331—Watar and Power Development Services, and 531—Capital Outlay on Water and Power Development Services".

### Demand No. 66

**Major Heads :332—Multipurpose River Projcets, 333—Irrigation Navigation, Drainage and Flood Control Projects, 532—Capital Outaly on Multipurpose River Projcets, and 533—Capital Outlay on Irrigation, Navigation, Drainage and Flood Control Projects.**

**Shri Abul Barkar Atawal Ghani Khan Chowdhury :** Sir, I on

the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 38,06,82,000 be granted for expenditure under Demand No. 66, Major Heads :"332—Multipurpose River Projcets, 333—Irrigation Navigation, Drainage and Flood Control Projects, 532—Capital Outaly on Multipurpose River Projcets, and 533—Capital Outlay on Irrigation, Navigation, Drainage and Flood Control Projects".

**Demand No. 67**

**Major Head : 734—Loans for Power Projects.**

[2-30 — 2-40 p.m.]

**Shri Abul Barkar Atawal Ghani Khan Chowdhury :** Mr. Speaker, Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 20,35,00,000 be granted for expenditure under Damend No. 67, Major Head : 734—Loans for Power Projects.

স্যার আমি প্রথমে পাওয়ার সম্বন্ধে কিছু বক্তব্য রাখতে চাই। বর্তমান গভর্নমেন্ট পাওয়ার সম্বন্ধে যথেষ্ট গুরুত্ব দিয়েছেন। কিন্তু গুরুত্ব দিলেও এই পাওয়ার ব্যাপারে অনেক কিছু বলার আছে। আমি এই পশ্চিমবাংলার বিদ্যুৎ সম্বন্ধে একটা ইমপারসিয়াল পিকচার রাখার চেষ্টা করব। পশ্চিমবাংলায় পার ক্যাপিটা পাওয়ার কনজামশন হচ্ছে ১১৫.৮৫ কিলোওয়াট আর পাঞ্জাবে পার ক্যাপিটা পাওয়ার কনজামশন হচ্ছে ১৯৬.৫১ কিলোওয়াট আর অল ইন্ডিয়া অ্যাভারেজ হচ্ছে ৯৭.৪৮ কিলোওয়াট। মিঃ স্পিকার স্যার, এখানে আমরা দেখতে পাচ্ছি উই আর অ্যাবভ দি অল ইন্ডিয়া অ্যাভারেজ পারসেন্ট। রুর‍্যাল ইলেকট্রিফিকেশন এতে অল ইন্ডিয়া অ্যাভারেজ হচ্ছে ৩১ পারসেন্ট ওয়েস্ট বেঙ্গলে হচ্ছে ২৯ পারসেন্ট হায়েস্ট হচ্ছে হরিয়ানা ১০০ পারসেন্ট। আন ফরচুনেটলি আমরা রুর‍্যাল ইলেকট্রিফিকেশন অনেক নিচে আছি। আমরা যখন ১৯৭২ সালে শাসনভার গ্রহণ করেছিলাম তখন রুর‍্যাল ইলেকট্রিফিকেশন-এর পারসেন্টেজ ছিল ৮.২৬। অবশ্য এদিকে থেকে দেখেতে গেলে আমাদের যথেষ্ট অগ্রগতি হয়েছে এ বিষয়ে কোনও সন্দেহ নেই। কিন্তু আমরা আরও রুর‍্যাল ইলেকট্রিফিকেশন ত্বরান্বিত করতে পারি যদি আমাদের টাকার অভাব না থাকে। মিঃ স্পিকার স্যার, আজকে পশ্চিমবাংলায় পাওয়ারের যে সমস্যা সেই সমস্যাটা হচ্ছে অনেকটা জেনারেটারের জন্য অনেকটা ট্রান্সমিশন লাইনের, তারপর হচ্ছে ডিস্ট্রিবিউশন সিস্টেম। গভর্নমেন্ট অব ইন্ডিয়ার কথা অনুযায়ী একটা কথা উঠেছে ম্যাকসিমাইজেশন অব জেনারেশন। স্যার, আপনি অবগত আছেন যে পাওয়ার

ইউনিট স্থাপন করা অনেক ব্যয় সাধ্য। সুতরাং একাধারে পাওয়ার ইউনিট বাড়িয়ে যাব সেটা যথেষ্ট এক্সপেনসিভ। তাই আমাদের আরও চেষ্টা করা উচিত যে কি করে ম্যাকসিমাইজেশন অব জেনারেশন করতে পারি। ম্যাকসিমাইজেশন অব জেনারেশন এটাই হল পশ্চিমবাংলার সমস্যা। আমি আনন্দসহকারে মাননীয় সদস্যদের কাছে ঘোষণা করতে পারি যে we have overcome the crisis, we are not in the midst of the crisis and we are not in a dispurate Situation. কিন্তু আনফরচুনেট সিচুয়েশন যা পৃথিবীর প্রত্যেক দেশে ঘটে আমাদের দেশেও ঘটেছে। সেটা হচ্ছে পিক আওয়ারস পাওয়ার এখন এই পিক আওয়ারস পাওয়ার প্রবলেম কি করে সলভ করব—মিঃ স্পিকার স্যার, এই পিক আওয়ার পাওয়ার প্রবলেম হচ্ছে ১।। টাকা থেকে ১টা পর্যন্ত তারপর সন্ধ্যা ৬-৩০টা থেকে রাত্রি ৯-৩০/১০টা পর্যন্ত, তারপরে আমরা দেখি পাওয়ারের ডিমান্ড কমে আসে, ডিমান্ড থাকে না। সুতরাং আমাদের সামনে যে সমস্যা সেই সমস্যা হচ্ছে কি করে আমরা পিক আওয়ার সমস্যার সমাধান করব। আমাদের হাতে ডি পি এল একটি সংস্থা আছে। সেই ডি পি এল এরও একই সমস্যা কি করে নাইট লোড প্রবলেম সলভ করবে। আমাদের হাতে এস ই বি আছে। তাদেরও ঠিক সেই একই সমস্যা কি করে তারা পিক আওয়ার সমস্যার সমাধান করবে। মিঃ স্পিকার স্যার, আমি কতকগুলি ফিগার দিচ্ছি, সেখান থেকে আমি এই কথা বলার চেষ্টা করব যে, এই পিক আওয়ার প্রবলেমটা কি—ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই এরিয়াতে মনিং-এ আমাদের পাওয়ার দরকার হয় ৪৭০ মেগাওয়াট, হোয়ার হ্যাজ পিক আওয়ারস ইভিনিং-এর দিকে পাওয়ার দরকার হয় ৫৬০ মেগাওয়াট, আর নাইট আওয়ারসে এই পাওয়ার নেমে আসে ৩১০ মেগাওয়াটে। এই রকমভাবে এস ই বি এরিয়াতে মর্নিং-এ ১৭০ মেগাওয়াট, ইভিনিং-এ ২০০ মেগাওয়াট এবং নাইট পিকে মাত্র ৮০ মেগাওয়াট মিঃ স্পিকার স্যার, আমরা এই সমস্যার সমাধান করার জন্য নানারকম চিন্তা করছি এবং আমি মাননীয় সদস্যদের কাছে একটি ফর্মুলা রাখছি, আমি আশা করছি যে এই ফর্মুলা সকলেই মেনে নেবেন। যদি সকলে মেনে না নেন তাহলে আমাদের এনার্জি কন্ট্রোল অর্ডারের মতো এই ফর্মুলা সকলের উপর এনফোর্স করতে হবে। রিভাইজড রেশনিং সিস্টেম বা আমরা যে পরিকল্পনা করছি তাতে মর্নিং-এ যেটা ৪৭০ মেগাওয়াটের কথা বললাম সেটা ক্যালকাটায় ৬২৮ মেগাওয়াট হবে, ইভিনিং-এ ৭২৭ মেগাওয়াট হবে, আর রাত্রে যা ছিল ৩১০ মেগাওয়াট সেটা বাড়িয়ে ৪৭০ মেগাওয়াট করা হচ্ছে টু দ্যাট এক্সটেন্ট উই উইল বি গেটিং রিলিফ আমরা যদি নাইট লোডে ৪৭০ মেগাওয়াট করতে পারি তাহলে আমাদের নেট রেজাল্ট হবে ১৫ পারসেন্ট যেটা কাট করেছিলাম ইমিডিয়েটলি ১৫ পারসেন্ট কাট তুলে দিতে পারব। সেকেন্ডলি আমরা কতকগুলি ইন্ডাস্ট্রি স্ট্যাগারিং ডে বের করেছি—দু দিনের জায়গায় এক দিন করতে পারব। আমি কনফিডেন্টলি বলতে পারি এই নাইট লোড

প্রবলেম যদি সলভ হয়ে যায় তাহলে মাঝে মাঝে এই যে লোডশেডিং হচ্ছিল সেই লোডশেডিং আমরা ইজিলি অ্যাভয়েড করতে পারব।

[2-40 — 2-50 p.m.]

সুতরাং মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের যে প্রবলেম সেই প্রবলেমটা হচ্ছে যে কি করে আমরা পিক আওয়ারসের যে জেনারেশন এবং পিক আওয়ারসের যে ডিমান্ড তারমধ্যে একটা অ্যাডজাস্টমেন্ট করতে পারব। আমি মাননীয় সদস্যদের কাছে এ ব্যাপারে আমাদের চিন্তাধারা খানিকটা তুলে ধরবার চেষ্টা করছি, কারণ ওয়েস্ট বেঙ্গলের পাওয়ারের অবস্থা সম্পর্কে বুঝতে হলে এগুলি আপনাদের সামনে থাকা দরকার। এটা একটা ভেরি কমপ্লেক্স সিস্টেম। এখানে স্টেট ইলেকট্রিসিটি বোর্ড কাজ করছে, তার মন্ত্রী আমি ডি পি এ কাজ করছে, তার মন্ত্রী ডাঃ জয়নাল আবেদিন সাহেব, আমার পাশে পসে আছেন, ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই আমাদের লাইসেন্সি, ডি ভি সি আমাদের পাওয়ার সাপ্লাই করে ক্যালকাটা ইন্ডাস্ট্রিয়াল বেল্টকে, সেটা হচ্ছে গভর্নমেন্ট অব ইন্ডিয়ার আন্ডারে। এখানে মাননীয় অধ্যক্ষ মহাশয়, কো-অর্ডিনেশনটা হচ্ছে একটা প্রবলেম। এইজন্য আমরা এবারে সিদ্ধান্ত নিয়েছি যে, স্টেট পাওয়ার কো-অর্ডিনেশন বোর্ড এই ৪টি সংস্থাকে কো-অর্ডিনেট করবে। এটা অফিসারদের নিয়ে গঠিত। চিফ-সেক্রেটারি হবেন এর সভাপতি, সদস্য হিসাবে থাকবেন, রাজ্য বিদ্যুৎ পর্যদের চেয়ারম্যান এবং বিদ্যুৎ কমিশনার, ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনের ম্যানেজিং ডিরেকটার, ডি ভি সি-র চিফ ইঞ্জিনিয়র, ডি পি এল-এর ম্যানেজিং ডিরেক্টার, রাজ্য সরকারের উন্নয়ন কমিশনার এবং সর্বপরি বিদ্যুৎমন্ত্রী স্বয়ং। বিদ্যুৎ সরবরাহকারী সংস্থাগুলির বিশেষ কোনও অসুবিধা বা সমস্যা দেখা দিলে তা যাতে দূর করা যায় সেদিকে এর মাধ্যমে লক্ষ্য রাখা হবে। অমি এসব কথা এইজন্য বলছি যে, যখনই কোথাও লোড-শেডিং হয় তখনই এস ই বি-কে দায়ী করা হয় বা পাওয়ার ডিপার্টমেন্টকে দায়ী করা হয়। অথচ এখানে পাওয়ার ডিপার্টমেন্ট এনটায়ার ওয়েস্ট বেঙ্গলকে পাওয়ার সাপ্লাই করে না বা এস ই বি। এনটায়ার ওয়েস্ট বেঙ্গলকে পাওয়ার সাপ্লাই করে না। এখানে কয়েকটি সংস্থা আছে এবং এই সংস্থাগুলির কো-অর্ডিনেশন গোটা পশ্চিমবাংলায় পাওয়ার সাপ্লাই করা হয়। পাওয়ার সাপ্লাই-এর ব্যাপার আমরা গোটা পশ্চিমবাংলাকে দুটি ভাগে ভাগ করতে পারি একটা হচ্ছে উত্তরবাংলা এবং অপরটি দক্ষিণবাংলা। উত্তরবাংলার সমস্ত পাওয়ারটা আমরা এস ই বি-র থেকে সাপ্লাই করি। সেখানে বর্তমানে উত্তরবাংলার ডিমান্ড হচ্ছে ৩৯ এম ডব্লু। উত্তরবাংলার ছবি খুব একটা ভাল নয়। আমরা জলঢাকা থেকে পাই ১৫ এম ডব্লু, আমাদের কতকগুলি ডিজেল সেট আছে তার থেকে পাই ৮ এম ডব্লু স্মল হাইড্রাল আছে কয়েকটা সেখান থেকে পাই এক এম ডব্লু। আর বিহারের সঙ্গে একটা অ্যারেঞ্জমেন্ট

করেছি, তারা ১০ থেকে ১৫ মেগাওয়াট পাওয়ার আমাদের দেবে। সাঁওতাদি থেকে মালদহে পাওয়ার নিয়ে যাচ্ছি। বর্তমানে এটা খুব সামান্য। এই পাওয়ারটা আমাদের পরিকল্পনা আছে যে সাঁওতাদি থেকে শিলিগুড়িতে পাওয়ার সাপ্লাই নিয়ে যাব। এখন বর্তমানে ৪০/৪২ মেগাওয়াটের মতো উৎপাদন হয় সবশুদ্ধ। সমস্ত পাওয়ারটা এখন সাপ্লাই হয় এস ই বি-র মাধ্যমে। আমরা চেষ্টা করে দুটো রাশিয়ান ডিজেল সেট সাড়ে তিন মেগাওয়াট করে ৭ মেগাওয়াট শিলিগুড়িতে বসাবার ব্যবস্থা করছি। এটা যখন বসবে তখন কমিশন হবে এবং তখন নিশ্চয়ই উত্তরবাংলার যে পাওয়ার সমস্যা সেটার খানিকটা সমাধান হবে। রামাম, মাননীয় স্পিকার স্যার, আমাদের মতে এটা একটা ভাল পরিকল্পনা। এটাকে কার্যকর করতে পারলে উত্তরবাংলার অনেক সমস্যার সমাধান হবে। সেকেন্ড স্টেজে এই রামাম প্রোজেক্ট আমরা আশা করছি ৫০ মেগাওয়াট এবং এখনকার কস্ট হচ্ছে অ্যাপ্রক্সিমেটলি ২৪ কোটি টাকা। আমরা যখন থেকে আরম্ভ করব তখন থেকে ৫/৬ বছরের মধ্যে এই রামাম প্রোজেক্টটি কার্যকর করতে পারব এবং রামাম প্রোজেক্টের আরও কতকগুলি ফেজ আছে। এই ফেজগুলি আমরা যদি কমপ্লিট করতে পারি তাহলে এক রামাম থেকে ১৬৩ মেগাওয়াট আমরা পেতে পারি। জলঢাকা স্টেজ-২ আমরা আরম্ভ করেছি। সেখানে থেকে আমরা আশা করছি ৮ মেগাওয়াট পাওয়ার পাব। আমরা আশা করছি যে ১৯৮৭ সালে কমিশন করতে পারব। এর টোটাল কস্ট হচ্ছে ৬ কোটি ৯ লক্ষ টাকা। তার মধ্যে আমরা খরচ করেছি অলরেডি প্রায় ৪ কোটি টাকা। আরও আমাদের লাগবে এই বাবদ ২ কোটি টাকা। কার্শিয়াং হাইডেল স্টেজ-২ এখানের টোটাল কস্ট হচ্ছে ২.১৩ কোটি। এখানে আমরা অলরেডি স্পেন্ড করেছি ১.৮ কোটি। ১৯৭৮ সালের জুন মাসে এটা আমরা কমিশন করতে পারব বলে আশা করছি। জয়নাল সাহেব ডালখোলার কথা বলেছেন। আমি দুঃখের সঙ্গে জানাচ্ছি যে ডালখোলায় আমাদের যে পরিকল্পনা ছিল এবং এক সময় গভর্নমেন্ট অব ইন্ডিয়া এই পরিকল্পনার কথা বলেছিলেন। কিন্তু যখন আমরা প্রোজেক্ট রিপোর্ট তৈরি করি তখন আমরা দেখি যে ওখানে জল পাওয়া যাচ্ছে না, যে জলের আমাদের প্রয়োজন। সেজন্য টেকনিক্যাল রিজনে আমাদের ডালখোলার যে প্রোগ্রাম ছিল সেটা বাদ দিতে হয়। আমি জানি না জয়নাল সাহেবের অনেক এক্সপার্ট আছেন তার মাধ্যমে তিনি যদি এটাকে চাঙ্গা করতে পাবেন তাহলে আমি তাকে বলতে পারি যে আমাদের কোনও আপত্তি নেই। আর একটা কথা যেটা আমরা সব সময় বলে এসেছি, মাননীয় মুখ্যমন্ত্রীকে বলেছি যে ফরাক্কাতে যে সুপার থার্মাল পাওয়ার হচ্ছে, এই সুপার থার্মাল পাওয়ারে আমাদের যথেষ্ট গুরুত্ব দেওয়া দরকার। আমি হাউসকে জানাচ্ছি যে বিহারের নানারকম বাধা দেওয়া সত্ত্বেও এই সুপার থার্মাল পাওয়ার ফরাক্কাতে টেকনিক্যালি অ্যাপ্রুভ হয়েছে। অর্থের অভাবে তারা কাজ আরম্ভ করতে পারছে না। তারা ওয়াল্ড ব্যাঙ্কের সঙ্গে কথা বলছে এবং ওয়ার্ল্ড ব্যাঙ্কের

সঙ্গে আন্ডারস্ট্যান্ডিং হলে তারা এই কাজ তাড়াতাড়ি আরম্ভ করবেন।

[2-50 — 3-00 p.m.]

এবং নিশ্চয়ই এই প্রোজেক্ট যেদিন হবে, সেদিন নিশ্চয়ই পশ্চিমবাংলার যে মঙ্গল হবে, সর্বাঙ্গীন উন্নতি হবে, এর মধ্যে কোনও ভুল নেই। এবার সাউথ বেঙ্গলের কথা বলি, সাউথ বেঙ্গলের ডি ভি সি এরিয়ায় আমাদের কোনও পাওয়ার প্রবলেম নেই, কোনও রেস্ট্রিকশন নেই এবং ডি ভি সি-ই হচ্ছে বাল্ক সাপ্লায়ার, তাদের এরিয়াতে তারা বাল্ক সাপ্লাই করে থাকে। এমনকি তারা কলকাতাতেও ১০০ মেগাওয়াট অ্যাভারেজে দিয়ে থাকে এবং প্রয়োজন হল, আমরা চাইলে তারা আরও বেশি দেয়। এখানে জয়নাল সাহেব বসে আছে ডি পি এল এরিয়াতে কোনও রেস্ট্রিকশন নেই, রেস্ট্রিকশন থাকলেও খুব কম রেস্ট্রিকশন আছে, উনি এক্ষুণি বললেন যে সেখানে রেস্ট্রিকশন নেই। আমি যতদূর জানি ডি পি লে জেনারেট করতে পারে ১৪৫ মেগাওয়াট এবং তার লোকাল কনজামপশন মাত্র ৫০ থেকে ৫৫ মেগাওয়াট, বাকি তারা কলকাতাকে দেয়। আমার অফিসাররা বলছিলেন ডি পি এল জানিয়েছে, খুব তাড়াতাড়ি অ্যানাদার ৭৫ মেগাওয়াট তারা দিতে পারবে। তা যদি দিতে পারে তাহলে আমাদের ডি পি এল থেকে আমরা পাব ২২০ মেগাওয়াট। সুতরাং যে কথা আমি বলার চেষ্টা করছিলাম, সাউথ বেঙ্গলে ডি ভি সি এরিয়াতে আমাদের ভয়ের কোনও কারণ নেই। এবার আমাদের যে নাইট লোডের চিন্তাধারা আছে সেটা আপনাদের কাছে পেশ করব। (১) দুই শিফ্‌ট সমন্বিত হাই টেনশন শিল্প গ্রাহকগুলি দুই ভাগে ভাগ করা হবে এবং তারা পর্যায়ক্রমে দিনে ও রাত্রে চালু থাকবে এবং তারা বিকাল ৫টা থেকে রাত্রি ১০টা মধ্যে শিল্পের জন্য বিদ্যুৎ ব্যবহার করবে না, (২) দু শিফ্‌ট সমন্বিত হাই টেনশন শিল্প গ্রাহকগুলি কেবল দিনের এবং রাত্রে শিফ্‌ট শিল্প উৎপাদনের জন্য চালু রাখবে এবং শিল্প উৎপাদনের জন্য সন্ধ্যা ৫ টা থেকে রাত্রি ১০টা মধ্যে বিদ্যুৎ ব্যবহার করবে না, (৩) তিন শিফ্‌ট সমন্বিত হাই টেনশন শিল্প গ্রাহকগুলি তাদের দুই শিফ্‌টে চালু যন্ত্রপাতি কেবলমাত্র সকালে ও রাত্রে শিফ্‌টে চালু রাখবে, (৪) এক শিফ্‌টে সমন্বিত লো টেনশন শিল্প গ্রাহকগুলিকে এলাকা অনুযায়ী কয়েকটি গ্রুপে বিভক্ত করা হবে, তারা দিনে ও রাত্রে শিফ্‌টে পর্যায়ক্রমে চালু থাকবে এবং বিকাল ৫টা থেকে রাত্রি ১০টা মধ্যে বিদ্যুৎ ব্যবহার করবে না, (৫) অন্য সমস্ত ক্ষেত্রে লো টেনশন শিল্প গ্রাহকগুলি বিকাল ৫টা থেকে রাত্রি ১০টার মধ্যে বিদ্যুৎ ব্যবহার করবে না যদি না সরকার ঐ সময়ের থেকে রাত্রি ১০টার মধ্যে বিদ্যুৎ ব্যবহার করবে না যদি না সরকার ঐ সময়ের জন্য তাদের যন্ত্রপাতি রক্ষণাবেক্ষণের জন্য বিদ্যুৎ ব্যবহারের মঞ্জুরি দিয়ে থাকেন। এর দ্বারা আমরা নাইট লোডিং সলভ করতে পারব।

West Bengal State Electricity Board as advised by the Central

authority has entered into fresh agreement with the C.E.S.C to increase the C.E.S.C. night drap by offering a reduced tariff on consumption during night been hours নাইট প্রবলেম সলভ করবার জন্য আমরা সি ই এস সি-র সঙ্গে একটা চুক্তিতে এসেছি। This is a sound Commercial arrangement supported by the most valid technical reasons. This will enable an increase utp to two hundred millon units generation during 10 a.m. to 6 p.m. as against the present figure of fifteen hundred millon. This figure will further increase when the revised rationing for more intensive night shift aperation is introduced ad when the load factor is expected to increase to 75 per cent. এটা আমর করেছি, জাস্ট টু পাস ওভার ি ..প্রজেন্ট ডিফিকাল্টি অব পীক আওয়ারস। মিঃ স্পিকার স্যার, আমি আগেও বলেছি এবং এরকম অবস্থায় আজকেও বলছি যে, আমরা আরও হয়ত উন্নতি করতে পারতাম, আরও বেশি এ সমস্যা সমাধান করতে পারতাম। কিন্তু টাকা পয়সার অভাবে আমরা এটা করতে পারিনি। যেমন গ্রামীণ বৈদ্যুতিকরণের ক্ষেত্রে পারি নি। গ্রামীণ বৈদ্যুতিকরণের ব্যাপারে এবারে আমাদের প্রভিসন আছে ৯ কোটি টাকার। মিঃ স্পিকার স্যার, এই ৯ কোটি টাকায় আমাদের ইঞ্জিনিয়রদের মতে অ্যাপ্রক্সিমেট ১ হাজারের বেশি গ্রামে হবে না, হতে পারে না। সো দিস ইজ ভেরি ইনসিগনিফিকেন্ট। তবে এটা খুবই আনন্দের কথা, সুখের কথা যে এই হাউসে সদস্যদের কাছ থেকে আমরা রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের জন্য তাগাদা পাই, তারা আমাদের চাপ দেন। তারা এর থেকে মাইনর ইরিগেশন উপকার পেয়েছেন। তারা বলেন শ্যালো টিউবওয়েলে কানেকশন দিতে হবে ইত্যাদি। কিন্তু যে টাকা এখন বরাদ্দ আছে এই টাকায় আমরা ১ হাজারের বেশি গ্রামে করতে পারব না। আর ৫ হাজার এগ্রিকালচারাল পাম্পের ব্যাপারে এখনও একটি বিরাট কিন্তু আছে। মিঃ স্পিকার স্যার, অনেক সদস্যের ক্ষোভ আছে, এটা আমরা জানি, যে এখনও তাদের এরিয়ায় রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের কাজ হচ্ছে না বলে। এটা নিশ্চয়ই থাকতে পারে। কেননা একটা মোমেনটাম এসেছে রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের। রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের প্রত্যেক জায়গায় কাজ হওয়া দরকার, এটা আমরা মনেকরি। কিন্তু আমাদের হাত পা বাঁধা আছে। আর ই সি নর্মস বাদ দিয়ে আমরা যেতে পারি না। মিঃ স্পিকার, স্যার, আর ই সি নর্মস হচ্ছে ১নং গ্রাউন্ড ওয়াটার অ্যাভেলেবিলিটি, ২নং হচ্ছে ডিমান্ড অন এগ্রিকালচারাল, ৩নং হচ্ছে পসিবিলিটি অব ডেভেলপমেন্ট অব স্মল অ্যান্ড আদার ইন্ডাস্ট্রিস, ৪নং হচ্ছে লোকেশন অব হাই টেনশন লাইন নিয়ারবাই। এই কনডিশনগুলি যদি ফুলফিল হয়, তাহলে তখন আমরা আর ই সি-র কাছ থেকে এই টাকাটা যেটা আর ই সি আমাদের দেয়, সেটা আমরা পেতে পারি। বর্ধমানে অনেক সদস্য বার বার

আমাদের কাছে গিয়েছেন, আমরা তাদের আর ই সি-র কাছে পাঠিয়েছি, কিন্তু মিঃ স্পিকার স্যার, আর ই সি তাদের এই কথাই বলেছে। তবে তারা বলেছে গ্রাউন্ড ওয়াটারের জন্য স্যাংশন করবেন।

[3-00 — 3-10 p.m.]

অথচ নন-প্ল্যানে আমাদের কাছে টাকা নেই। দুঃখের সঙ্গে বলছি ১৯৭২-৭৩ সালে যখন আমরা কাজ আরম্ভ করেছিলাম জায়গায় থেকে প্রায় ৬৮ হাজার জনের কাজ কোথাও প্রায় সমাপ্ত হয়ে গেছে। কোথাও ৪০ পারসেন্ট হয়েছে, কোথাও ৮০ পারসেন্ট হয়েছে। আপনারা নিশ্চয় লক্ষ্য করে দেখেছেন খানিকটা কাজ হয়েছে, সেখানে পোল আছে তার কেটে নিয়ে গেছে বলে। এইরকম অবস্থা ৪ হাজার গ্রামের আমরা ৬ মাসের মধ্যে করতে পারতাম। যদি আমাদের কাছে টাকা থাকত। বর্তমানে ১৭ কোটি টাকার জন্য আমরা এই কাজ ছেড়ে দিতে বাধ্য। এই ৪ হাজার গ্রাম আর ই সি-র নর্মস-এর মধ্যে পরে না। আমাদের কথা শুনে যেখানে আর ই সি-র নর্মস খাটে নয়। কিন্তু সেখানে কাজ করা দরকার সেখানে আমরা কাজ করেছিলাম। আমাদের কতকগুলি প্রোগ্রাম আছে। যেগুলি জানাব আমাদের প্রত্যেকটি বিষয় গুরুত্ব দিচ্ছি যেজন্য আমাদের অর্থের দরকার। আমাদের জেনারেশন নেই। আমরা গুরুত্ব দিয়েছি ম্যাক্সিমাইজেশন অব জেনারেশন-এর উপর ট্রান্সমিশন-এর উপর গুরুত্ব দিয়েছি। কেবল জেনারেশন করলে পাওয়ার আগে যাবে না। আমরা ডিস্ট্রিবিউশন সিস্টেম ভাল করার চেষ্টা করছি যাতে গ্রামের মানুষের লো-ভোল্টেজ জন্য অসুবিধা না হয়। সেজন্য আমরা ডিস্ট্রিবিউশন সিস্টেম উন্নতি করার চেষ্টা করছি। আমাদের সাঁওতালদি-তে ৪টা ইউনিট ১২০ এম ডব্লু করার কথা—যেখানে আমরা ২টি ইউনিট কমিশনড করে ফেলেছি সেখানে আমাদের খরচ হবার কথা ১০০ কোটি টাকা সেখানে আমরা ১৯৭৫-৭৬ সালে ৭২ কোটি টাকা পর্যন্ত খরচ করেছি। আমাদের আরও দুটি ইউনিট করতে প্রয়োজন হবে ২৭ কোটি টাকার। সেজন্য এবারে সাঁওতালদি-র জন্য ১২.৮০ কোটি টাকা রেখেছি এবং ইউনিট ৩নং ডিসেম্বর মাসে চালু করার পরিকল্পনা করেছি যদিও ইঞ্জিনিয়াররা বলেছেন ফেব্রুয়ারিতে কিন্তু আমরা বলেছি ডিসেম্বর ইউনিট চালু করতে হবে কোলাঘাট সম্বন্ধে বলব। সেখানকার এস্টিমেটেড কস্ট ১ কোটি ৯৩ লক্ষ টাকা, কিন্তু এটা খুব সামান্য টাকা। আরও আমাদের দরকার ১৭৯.৭৭ কোটি, এবছরে প্রভিসন আছে ১০ কোটি। ইউনিট নাম্বার ওয়ান সম্বন্ধে আমাদের আশা অ্যান্ড অব ১৯৭৮-৭৯ এটা হবে। ইউনিট নাম্বার ২ অ্যান্ড ৩ সম্বন্ধে মিঃ স্পিকার, স্যার, এখনও যথেষ্ট আনসার্টেনটি আছে। আমরা চেষ্টা করছি অর্থ যোগাড় করার জন্য, জানি না কি হবে। ব্যান্ডেল ফিফথ ইউনিট ২০০ মেগাওয়াটে এখানে আমাদের এস্টিমেটেড কস্ট হচ্ছে ৬৩.৫১ আমরা অলরেডি খরচ করেছি ১৩.৬৯।

আমাদের আরও খরচ করতে হবে ৪৯.৬২। এবছর আমরা প্রভিসন রেখেছি ১৪ কোটি। আমরা আশা করছ ১৯৭৮ সালের জুন মাসে আমরা কমিশন করতে পারব। জলঢাকা, স্টেট২ হাইডেল স্টেট-২ নর্থ বেঙ্গল ডিজেল এদের কথা অলরেডি আপনাদের বলেছি। আমরা বরাদ্দ করেছি ট্রান্সমিশন ডিস্ট্রিবিউশনে প্রায় ২০ কোটি টাকা। এটার একটা বিরাট ফিরিস্তি আছে, আমি হাউসের সময় নিতে চাই না। দুর্গাপুর, কসবা, ফরাক্কা, খেজুরি সম্বন্ধে আমি টেবিলে রাখব, মাননীয় সদস্যরা এটা থেকে বুঝতে পারবেন আমি যেকথা বলার চেষ্টা করেছিলাম সেটা হচ্ছে এই যে ট্রান্সমিশন লাইন থেকে আরম্ভ করে সবটাতে আমরা একসঙ্গে গুরুত্ব দিয়েছি।

**Mr. Speaker :** If you have got any written statement it will be laid on the table.

[3-10 — 3-20 p.m.]

**শ্রী এ. বি. গনিখান চৌধুরি ঃ** আমি আমাদের ইঞ্জিনিয়ারদের কাছে নিশ্চয়ই কৃতজ্ঞতা স্বীকার করব, এস ই বি-র যারা কর্মী আছেন তাদের কাছে নিশ্চয়ই কৃতজ্ঞতা স্বীকার করব যে তারা যেভাবে কাজ করেছেন এইভাবে কাজ না করলে এত তাড়াতাড়ি এতগুলি কাজ করা যেত না। মিঃ স্পিকার, স্যার, এই কথা বলে আমি পাওয়ার বরাদ্দের জন্য মাননীয় সদস্যদের কাছে অনুমতি চাইছি। এরপরে সেচ বিভাগের কথা একটু আমাকে বলতে হবে। সেচ বিভাগে বর্তমান গভর্নমেন্ট গুরুত্ব দিয়েছে ফ্লাড কন্ট্রোলের উপর। আমরা মনেকরি যে ফ্লাড কন্ট্রোল ইজ এ মাস্ট ইন ওয়েস্ট বেঙ্গল। ওয়েস্ট বেঙ্গলকে যদি অগ্রগতির পথে নিয়ে যেতে হয়, ওয়েস্ট বেঙ্গলকে যদি খাদ্যে স্বয়ংসম্পূর্ণ করতে হয় তাহলে আমাদের এই বন্যা সমস্যাকে সমাধান করতে হবে। মিঃ স্পিকার, স্যার, এখানে যখন ফ্লাড হয় তখন ৪৪/৪৫ কোটি টাকার মতো ক্ষতি হয়, তারপর ৬/৭ কোটি টাকা রিলিফ দিতে হয়। সুতরাং আমরা চেষ্টা করছি যাতে ফ্লাড কন্ট্রোল করা যায়। কিন্তু মাননীয় স্পিকার মহাশয়, সীমিত অর্থের জন্য যত কাজ করা প্রয়োজন তত কাজ আমরা করতে পারছি না। আমি মাননীয় সদস্যদের কাছে বলতে চাই, আমরা আমাদের ইঞ্জিনিয়ারদের কাছে বলেছি পশ্চিমবাংলার বন্যা মোকাবিলা করতে গেলে আমাদের কত টাকার প্রয়োজন হবে বলুন। তারা ১৯৭৩-৭৪ সালে আমাদের একটা স্কিম করে দিয়েছিলেন যে, ৫৬০ কোটি টাকা পশ্চিমবাংলায় প্রয়োজন এই বন্যার মোকাবিলা করতে গেলে। আপনারা নিশ্চয়ই দেখছেন কি হারে টাকা আমরা পাচ্ছি। এই হারে টাকা পেলে নিশ্চয়ই আরও ৫০ বছর লাগবে এই বন্যা নিয়ন্ত্রণ করতে। আমরা সমগ্র ফোর্থ ইয়ার প্ল্যানে কেন্দ্রীয় সরকারের বরাদ্দ অর্থ ২১ কোটি ৫৫ লক্ষ টাকা পেয়েছি। পঞ্চম পরিকল্পনার প্রথম বছরে মাত্র ৬ কোটি ৩ লক্ষ, পঞ্চম পরিকল্পনায়

দ্বিতীয় বছরে ৮ কোটি ৫৫ লক্ষ, পঞ্চম পরিকল্পনায় তৃতীয় বছরে মাত্র ১১ কোটি ৬৪ লক্ষ টাকা পেয়েছি। আমি জানি মাননীয় সদস্যদের মনে ক্ষোভ আছে আমাদের এই কাজ হচ্ছে না, এই স্কিম হচ্ছে না, অমুক স্কিম হচ্ছে না। আমি তাদের সঙ্গে একমত। তবে এটা জেনে রাখুন আমাদের কাছে টাকা নেই বলে এটা আমরা করতে পারছি না। আমরা ফ্লাড কন্ট্রোলের উপর খুব গুরুত্ব দিয়েছি। স্বাধীনতার লাভের পরবর্তী ২৫ বছরে বন্যা নিয়ন্ত্রণ ও জলনিকাশি প্রকল্পগুলি অবলম্বনের ফলে মোট উপকৃত এলাকা ছিল প্রায় ১১ লক্ষ ৮২ হাজার একর। কিন্তু আজকে আমরা গত ৪ বছরে সেটা করতে পেরেছি ৯ লক্ষ ৫০ হাজার একর। আমরা আরও বেশি করতে পারি, আমাদের ইঞ্জিনিয়াররা আরও বেশি করতে পারেন, কিন্তু টাকার অভাবে আমরা করতে পারছি না। এই এমব্যাঙ্কমেন্টগুলো দেখেছি এবং এটাও দেখেছি মালদহ এবং হরিশ্চন্দ্রপুর এমব্যাঙ্কমেন্টের মধ্যে এগ্রিকালচারের ট্রিমেন্ডাস পোটেনশিয়ালিটি রয়েছে। ওখানে যদি শ্যালো টিউবওয়েল করা হয় এবং এন্টায়ার এরিয়াগুলো যদি ইলেকট্রিফাইড করা হয় তাহলে এর পোটেনশিয়ালিটি অনেক বেশি হবে। এটা খুব আনন্দের কথা এমব্যাঙ্কমেন্টের মধ্যে যে সমস্ত জমি পড়েছে যেগুলো বন্যাবিধ্বস্ত হচ্ছে না সেখানে চাষীরা বিদ্যুতের জন্য আবেদন করছে এবং তারা সেটা থেকে নিশ্চয়ই ৩টি ফসল করতে পারবে। এর মধ্যে কোনও ভুল নেই। আমরা কতগুলি কাজ হাতে নিয়েছি সেটা পড়ে আমি সময় নষ্ট করতে চাই না। তারপরের কথা হচ্ছে ইরোসন। এমন জায়গা নেই, এমন শহর নেই যেগুলো গঙ্গা বা নদীর ধারে আছে অথচ সেখানে ইরোসন নেই, আমদের কাছে এত টাকা নেই যে আমরা এগুলোর মোকাবিলা করতে পারি। দিস হ্যাজ বিকাম এ ন্যাশনাল প্রবলেম। আমরা স্পার, পর্কুপাইন, খাচা ইত্যাদির দ্বারা এগুলি মোকাবিলা করবার চেষ্টা করছি। যেখানে যেখানে আমরা কাজ করতে পেরেছি সেখানে আমরা অ্যামেজিংলি সাকসেসফুল হয়েছি। যেমন দীঘাতে আমরা যা করেছি তাকে বলা যায় ওয়ান্ডারফুল অ্যাচিভমেন্ট অব ওয়েস্ট বেঙ্গল ইঞ্জিনিয়ার্স। ইজ ইজ এ রেকর্ড ইন দি হিস্ট্রি। দীঘার সমুদ্রের ইরোসন একটা ড্যানজারস থিং। কিন্তু পশ্চিমবাংলার ইঞ্জিনিয়াররা তার মোকাবিলা করেছে। সি ডব্লু পি সি-র কথা না শুনে তাদের নিজেদের ডিজাইন অনুসারে তারা কাজ করেছে এবং তারা সাকসেসফুল হয়েছে। এটা আমাদের আনন্দের এবং গর্বের কথা। পশ্চিমবাংলার ইঞ্জিনিয়াররা যদি টাকা পেত তাহলে তারা আমাদের এই ইরোসন প্রবলেমের মোকাবিলা করতে পারত। স্যার, আমরা দেখেছি কতকগুলি জায়গায় ম্যানমেড ফ্ল্যাড হয়ে থাকে এটা খুব দুঃখের কথা, আমি ইঞ্জিনিয়ারদের নির্দেশে দিয়েছি যে এই জিনিসটা দেখ এবং এর যাতে একটা সুরাহা হয় তার ব্যবস্থা করা—যেমন ডি ভি সি এরিয়া, যেমন কংসাবতী এরিয়া, ময়ূরাক্ষী এরিয়া এই সমস্ত এরিয়াতে যখন ড্যাম্প-এ ভরে যায়ে বৃষ্টির ফলে তখন তারা ডিসচার্জ করে, এই ডিসচার্জ করার ফলে অনেক

জায়গায় বন্যার সৃষ্টি হয়। আমি আপনাদের বলেছি যে সমস্যা যাতে মোকাবিলা করতে পারা যায় যাতে এই সমস্যার সমাধান করতে পারা যায় তার জন্য আমি তাদের নির্দেশ দিয়েছি। নর্থ বেঙ্গল সম্বন্ধে আমার কিছু বলতে হবে। নর্থ বেঙ্গলের নদীগুলি মালদহে নয়, পশ্চিম দিনাজপুরে নয়,—এই নদীগুলি অন্য নদী, এগুলি বিশেষ করে জলপাইগুড়ি, কুচবিহার, দার্জিলিং-এর নদীগুলি এরা টিপিক্যাল নদী এবং এরা সব সময়ে কোর্স চেঞ্জ করার চেষ্টা করে। আমরা নর্থ বেঙ্গল ফ্লাড কন্ট্রোল বোর্ড করেছিলাম, আমাদের ধারণা ছিল আমরা সেন্টার থেকে ম্যাচিং গ্রান্ট পাব। আনফরচুনেটলি আমরা সেন্টার থেকে কোনও ম্যাচিং গ্রান্ট পাইনি। সেজন্য আমরা আমাদের বাজেট থেকে আমরা টাকা বরাদ্দ করেছি এবং সেইমতো আমরা কাজ করছি। আজকে আমাদের সমস্যা আছে মেনেটেন্সের, সুন্দরবন অঞ্চলে, ২,২০০ মাইল মাটির বাঁধ। প্রায় ৮০০টি স্লুইস-এর রক্ষণাবেক্ষণে দায়িত্ব সেচ বিভাগের উপর পড়েছে। এখানে যে টাকা আমাদের দেওয়া হয় তা খুব সামান্য, দুই হাজার দুইশত পার মাইল, অথচ মন্ত্রী পর্যায়ে সর্বভারতীয় কমিটিতে বলা হয়েছে পাঁচ হাজার টাকা খরচ করতে হবে। সে জায়গায় আমরা মাত্র দুই হাজার টাকা পাই। ন্যাচারলি আমাদের কাজ খুব ভালভাবে হয় না। আমি এবার মুর্শিদাবাদের ভাঙন সম্বন্ধে বলি—মুর্শিদাবাদে বিশেষ করে ফরাক্কার জন্য ভয়নক ইরোসন হচ্ছে, এটার মধ্যে কোনও ভুল নেই। এই ইরোসন মোকাবিলা করবার জন্য যে টাকার প্রয়োজন সে টাকা আমাদের নাই। আমরা সেন্ট্রাল গভর্নমেন্টকে বলেছি তারা একটা কমিটি করেছে বিসেন্টলি, তাতে আমরা সাজেস্ট করেছি যে একটা কমিটি অ্যাপয়েন্ট করতে, এবং আমরা ৬২ কোটি টাকা চেয়েছি কারণ এত টাকা স্টেট গভর্নমেন্টের টাকা নাই, সুতরাং ঐ সমস্যা মোকাবিলা করা আমাদের পক্ষে সম্ভব নয়। তারপর সেচ সম্প্রসারণ এটা আমরা বিহারের সঙ্গে একটা আন্ডারস্ট্যান্ডিং করতে চাচ্ছি, আশা করি বিহারের সঙ্গে এই আন্ডারস্ট্যান্ডিং হবে। আমি এখানে বেশি কথা বলব না। এটা হচ্ছে দামোদর বরাকর নদী উপত্যকা নিয়ে, অজয় নদীর উপত্যকা নিয়ে, ময়ূরাক্ষী সিদ্ধেশ্বরী উপত্যকা নিয়ে, মহানন্দ নদীর উপত্যকা নিয়ে তারা এগ্রি করেছেন, দুই চিফ ইঞ্জিনিয়ার এগ্রি করেছেন। এখন আমরা ডি ভি সি-র কাছে দিয়েছে, তারা এটা দেখছে। তারপরে আমাদের অফিসাররা বসবেন, ফলাফল পরে বলতে পারব। তারপর স্যার, ডি ভি সি সম্বন্ধে আমরা বিশেষ কিছু বলার নেই। এই কয়টি কথা বলে আমি আমার বাজেটের ব্যয়বরাদ্দ উত্থাপন করে মাননীয় সদস্যদের অনুমোদনের জন্য উপস্থিত করছি।

[3-20 — 3-50 p.m. (including adjournment)]

**শ্রী আবুল বরকত আতাউল গনিখান চৌধুরি ঃ** মাননীয় স্পিকার মহোদয়, দামোদর ভ্যালি কর্পোরেশনের আয় ব্যয় এবং এর মধ্যে পশ্চিমবঙ্গের অংশ সম্বন্ধে একটি হিসাব উপস্থাপিত করছি।

১৯৪৮ সালে প্রতিষ্ঠিত হবার পর ডি ভি সি ২৯ বছরে পদার্পণ করছে। ডি ভি সি-র কাজ প্রধানত তিনটি ঃ (১) বন্যাপ্রতিরোধ, (২) সেচের জল সরবরাহ ও (৩) বিদ্যুৎশক্তি উৎপাদন ও বণ্টন।

বিগত ২৮ বছরে ডি ভি সি যেসব কাজ করেছে তার মধ্যে উল্লেখযোগ্য হল তিলাইয়া, কোনার, মাইথন ও পাঞ্চেত ৪টি বহুমুখী জলাধার নির্মাণ, দুর্গাপুরে একটি ব্যারেজ ও সেচের জল সরবরাহ করবার জন্য শাখাপ্রশাখা সহ প্রায় ২,৪৯৫ কিলোমিটার দীর্ঘ খাল খনন, ১৩৭ কিলোমিটার দীর্ঘ একটি সেচ তথা নাব্য (ইরিগেশন-কাম-নেভিগেশন) খাল খনন, বোকারো, দুর্গাপুর ও চন্দ্রপুরায় তিনটি তাপবিদ্যুৎ উৎপাদন কেন্দ্র স্থাপন, বিদ্যুৎ পরিবহন ব্যবস্থা ইত্যাদি।

বন্যানিয়ন্ত্রণে মূলধন খাতে ব্যয়ের মধ্যে কেন্দ্রীয় সরকারের দায় মাত্র ৭ কোটি টাকায় সীমাবদ্ধ। তদূর্ধে সমস্ত খরচই পশ্চিমবঙ্গ সরকারের। এ বাবদ মূলধনী খাতে মোট ব্যয় আলোচ্য বছর পর্যন্ত দাঁড়িয়েছে ১৮ কোটি ৬৭ লক্ষ ৩০ হাজার টাকায়। এর মধ্যে কেন্দ্রীয় সরকারের ৭ কোটি টাকা বাদ দিলে ১৯৭৬-৭৭ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গ সরকারের ব্যয় দাঁড়াচ্ছে ১১ কোটি ৬৭ লক্ষ ৩০ হাজার টাকা। বন্যানিয়ন্ত্রণের খাতে এত টাকা খরচ করা সত্ত্বেও এই সরকার বন্যানিয়ন্ত্রণে বিশেষ সুফল পাচ্ছেন না। এর কারণ মাইথন ও পাঞ্চেৎ জলাধারের উপরের দিকে প্রায় ২৮ বর্গমাইল এলাকা ডি ভি সিকে বার বার অনুরোধ করা সত্ত্বেও এখনও দখল করা হয়নি। সেজন্য বাঁধ দুইটির বন্যানিয়ন্ত্রণ ক্ষমতার ৩৫ শতাংশ কাজে লাগানো যাচ্ছে না। এ সম্বন্ধে গঠিত বিহার-পশ্চিমবঙ্গ নদীর যৌথ স্টাডি টিমের রিপোর্ট পাওয়া গিয়েছে। অন্যান্য নদীবিষয়ক সমস্যাগুলির সঙ্গে এই বিষয়টিও বিহার ও পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী পর্যায়ে আলোচনা দ্বারা মেটাবার চেষ্টা করা হচ্ছে। মাইথন ও পাঞ্চেতের জলাধারের এই জমি অধিগ্রহণের জন্য আলোচ্য বছরে ৩ কোটি টাকা ব্যয় বরাদ্দের প্রস্তাব আছে।

১৯৭৪-৭৫ সালে ডি ভি সি-র খালগুলি থেকে প্রায় ৭ লক্ষ ৬৩ হাজার একর খারিফ, ৪৯ হাজার একর রবি এবং ১ লক্ষ ৯০ হাজার একর বোরো চাষের জমি—সর্বমোট প্রায় ১০ লক্ষ ২ হাজার একর জমিতে জল সরবরাহ করা হয়েছে। ১৯৭৫ সালের খারিফ মরসুমে ডি ভি সি-র খালগুলি থেকে ৭ লক্ষ ৬৮ হাজার একর জমিতে এবং ১৯৭৫-৭৬ রবি মরসুমে ৫০ হাজার একর জমিতে জল সরবরাহ করা হয়েছে। বোরো চাষের জন্য ডি ভি সি-র জলাধার ও খাল থেকে জল সরবরাহের কোনও সুপরিকল্পিত ব্যবস্থা নেই। তবুও দেশের খাদ্যশস্যের ঘাটতি মেটাবার জন্য নানা অসুবিধা থাকা সত্ত্বেও অন্য স্থান থেকে জল এনে বোরো চাষের জল দেওয়া হয়। আশা করছি এ বছরও (১৯৭৫-৭৬) দামোদর প্রকল্পাধীন প্রায় ১ লক্ষ ৫০ হাজার একর

জমিতে বোরো চাষের জল দিতে পারব। ১৯৭৬ সালের খারিফ মরসুমে ডি ভি সি-র খালগুলি থেকে ৭ লক্ষ ৮০ হাজার একর জমিতে জল দেওয়া সম্ভব হবে বলে আশা করি, যদিও রবি ও বোরো চাষের জন্য আর অধিক পরিমাণ জমিতে জল দেওয়া সম্ভব হবে না।

সেচ খাতে কেন্দ্রীয় সরকারের কোনও অংশ নেই এবং বিহারের অংশও নামমাত্র। সুতরাং সেচ খাতের ব্যয় প্রায় সমস্তটাই পশ্চিমবঙ্গ সরকারকে বহন করতে হয়।

বিদ্যুৎ উৎপাদন খাতে আয় ব্যয় তিন অংশীদার অর্থাৎ কেন্দ্রীয় সরকার, বিহার রাজ্য সরকার ও পশ্চিমবঙ্গ রাজ্য সরকারের অংশ সমান। ডি ভি সি-র বিদ্যুৎ কেন্দ্রগুলি প্রতিষ্ঠিত শক্তি (ইনস্টল্ড ক্যাপাসিটি) ১,১৮১ মেগাওয়াট হলেও এ বছর ৭০৪ মেগাওয়াট বিদ্যুৎশক্তি উৎপাদিত হব বলে আশা করা যাচ্ছে। এর আগে ঐ কেন্দ্রগুলির বিদ্যুৎ উৎপাদন শক্তি ছিল আরও অনেক কম (মোট শক্তির শতকরা ৫০ ভাগ মাত্র) চন্দ্রপুরা তাপবিদ্যুৎ কেন্দ্রের ১২০ মেগাওয়াট শক্তিসম্পন্ন পঞ্চম ইউনিটিটি চালু হয়েছে, এবং আগামী ১লা এপ্রিল, ১৯৭৬ থেকে ঐ ইউনিট ব্যবসায়িক ভিত্তিতে বিদ্যুৎ উৎপাদনে সক্ষম হবে বলে আশা করা যায়। চন্দ্রপুরা তাপবিদ্যুৎ কেন্দ্রের ১২০ মেগাওয়াট শক্তিসম্পন্ন ষষ্ঠ ইউনিটিটিও আগামী ১৯৭৭ সালের সেপ্টেম্বর মাস থেকে বিদ্যুৎ উৎপাদন শুরু করবে বলে আশা করা হচ্ছে। এ ছাড়াও ডি ভি সি-র পঞ্চম পঞ্চবার্ষিক পরিকল্পনার অন্তর্গত নিম্নোক্ত তিনটি নতুন বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র নির্মাণের কাজ দ্রুতগতিতে চলেছে ঃ

(ক) ২০০ মেগাওয়াট শক্তিসম্পন্ন দুর্গাপুর তাপবিদ্যুৎ কেন্দ্রের চতুর্থ ইউনিট;

(খ) ২০০ মেগাওয়াট শক্তিসম্পন্ন বোকারো 'বি' তাপবিদ্যুৎ কেন্দ্রের প্রথম ইউনিট ; এবং

(গ) ৪০ মেগাওয়াট শক্তিসম্পন্ন পাঞ্চেৎ জলবিদ্যুৎ উৎপাদন কেন্দ্রের দ্বিতীয় ইউনিট।

১৯৬৩-৬৪ সাল থেকে ডি ভি সি-র সমস্ত ব্যয় বরাদ্দ মূলধন (ক্যাপিটাল) ও রাজস্ব (রেভেনিউ) এই দুই খাতে ভাগ করে দেখানো হচ্ছে। আলোচ্য বছরে মূলধন খাতে ব্যয় ৫০ কোটি ৪ লক্ষ ৩০ হাজার টাকা এবং রাজস্ব খাতে ব্যয় ৭৬ কোটি ৪৫ লক্ষ ৬১ হাজার টাকা। আলোচ্য বছর শুধুমাত্র বিদ্যুৎ খাতে উদ্বৃত্ত দাঁড়ায় ২৩ কোটি ১৪ লক্ষ ৫০ হাজার টাকা। এর মধ্যে সিংকিং ফান্ড, জেনারেল রিজার্ভ এবং ডেভেলপমেন্ট বিরেট রিজার্ভ-এ মোট ১৪ কোটি ৯২ লক্ষ ৭০ হাজার টাকা জমা রাখা হয়েছে। ফলে পশ্চিমবঙ্গের অংশে মাত্র ২ কোটি ৭৩ লক্ষ ৯৩ হাজার টাকা লভ্যাংশ পড়েছে। সেচ ও বন্যানিয়ন্ত্রণ খাতে যথাক্রমে ১ কোটি ৮২ লক্ষ ৫৩ হাজার এবং ১ কোটি ৩৬ লক্ষ

৬৬ হাজার টাকা ঘাটতি দেখানো হয়েছে। আলোচ্য বছরে নীট ব্যয়ের হিসাব নিম্নরূপ ঃ

| | মূলধন খাতে ব্যয় টাকা | রাজস্ব খাতে উদ্বৃত্ত টাকা |
|---|---|---|
| বিদ্যুৎ | ৪৮ কোটি ৭২ লক্ষ ৭৬ হাজার | ৮ কোটি ২১ লক্ষ ৮০ হাজার (উদ্বৃত্ত) |
| সেচ | ১ কোটি ৩৭ লক্ষ ৪১ হাজার | ১ কোটি ৮২ লক্ষ ৫৩ হাজার (ঘাটতি) |
| বন্যানিয়ন্ত্রণ | (—) ৫ লক্ষ ৮৭ হাজার | ১ কোটি ৩৬ লক্ষ ৬৬ হাজার (ঘাটতি) |
| | ৫০ কোটি ৪ লক্ষ ৩০ হাজার | ৫ কোটি ২ লক্ষ ৬১ হাজার (উদ্বৃত্ত) |

ডি ভি সি আইনের ৩২ নং থেকে ৩৭ নং ধারা অনুযায়ী তিন অংশীদারের মধ্যে ব্যয় বরাদ্দ নিম্নরূপ ঃ

| | মূলধন খাতে টাকা | রাজস্ব খাতে উদ্বৃত্ত টাকা |
|---|---|---|
| কেন্দ্রীয় সরকার | ১৬ কোটি ২৪ লক্ষ ২৬ হাজার | (—) ২ কোটি ৭৩ লক্ষ ৯৩ হাজার |
| পশ্চিমবঙ্গ সরকার | ১৭ কোটি ৫৫ লক্ষ ৭৯ হাজার | ৪৪ লক্ষ ৩৮ হাজার |
| বিহার সরকার | ১৬ কোটি ২৪ লক্ষ ২৫ হাজার | (—) ২ কোটি ৭৩ লক্ষ ৬ হাজার |
| | ৫০ কোটি ৪ লক্ষ ৩০ হাজার | (—) ৫ কোটি ২ লক্ষ ৬১ হাজার |

এই ১৭ কোটি ৫৫ লক্ষ ৭৯ হাজার টাকা ছাড়াও এই সরকারকে ব্যারেজ ও ওয়াটার কোর্সের জন্য মূলধনী খাতে এই বছর ব্যয় বরাদ্দ দেখাতে হচ্ছে ৭০ লক্ষ টাকা। মাইথন ও পাঞ্চেৎ জলাধারের জন্য জমি অধিগ্রহণ বাবদ ৩ কোটি টাকা এবং রাজস্ব খাতে ৬ কোটি ৬ লক্ষ ২৬ হাজার টাকা। সুতরাং আলোচ্য বছরে এই সরকারের মোট ব্যয় দাঁড়াচ্ছে ২৭ কোটি ৩২ লক্ষ ৫ হাজার টাকা। এইটাই মোট ব্যয় বরাদ্দের দাবি হিসাবে পেশ করা হচ্ছে।

ডি ভি সি আইনের ৩৮ নং ধারা অনুযায়ী কর্পোরেশন অংশীদার সরকারকে মূলধন

[ 12th March, 1976]

সরবরাহের জন্য সুদ দেবেন। কিন্তু ডি ভি সি সেচ ও বন্যানিয়ন্ত্রণ খাতে পশ্চিমবঙ্গ সরকারের ঘাটতির দরুন এই সরকারকে কোনও সুদ দেন না। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ঋণ নিয়েই এই সরকার ডি ভি সি-র মূলধনের পশ্চিমবঙ্গের অংশ দিয়েছেন এবং এ বাবদ কেন্দ্রীয় সরকারকে দেয় সুদ তার নিজস্ব বাজেট থেকেই দিচ্ছেন।

দামোদর ভ্যালি কর্পোরেশন কার্যক্রম ও পশ্চিমবঙ্গ সংক্রান্ত ১৯৭৬-৭৭ সালের ৫৬ নং ডিমান্ডের অন্তর্গত ৩৩১ এবং ৫৩১ নং হেডের অন্তর্ভুক্ত মোট ২৭ কোটি ৩২ লক্ষ ৫ হাজার টাকার ব্যয় বরাদ্দ এই বিধানসভার অনুমোদনের জন্য পেশ করলাম। আশাকরি, আমার প্রস্তাব এই সভার অনুমোদন লাভ করবে।

**শ্রী আবুল বরকত আতাউল গনিখান চৌধুরি ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আলোচ্য ইংরাজি ১৯৭৬-৭৭ সালে অর্থাৎ পঞ্চম পঞ্চবার্ষিক পরিকল্পনার তৃতীয় বছরে সেচ ও জলপথ বিভাগের ৬৬নং ডিমান্ডের অন্তর্গত চারটি হেডের যথা ৩৩২, ৩৩৩, ৫৩২ ও ৫৩৩ নং হেডের অন্তর্ভুক্ত চার্জড এক্সপেন্ডিচার সমেত মোট ৩৮ কোটি ৭ লক্ষ ৮২ হাজার টাকার ব্যয় বরাদ্দের দাবি নিয়ে আমি আমার সেচ ও জলপথ বিভাগের ১৯৭৬-৭৭ সালের বাজেট পেশ করছি। এই টাকার মধ্যে ৬৬ নং ডিম্যান্ডের ৩৩৩, ৫৩২ ও ৫৩৩ নং হেডের অধীনে উন্নয়ন অর্থাৎ প্ল্যান প্রকল্পগুলির জন্য ২৩ কোটি ৪৫ লক্ষ টাকা ধরা হয়েছে। এর মধ্যে মূলধনী খাতে চালু ও নতুন, বৃহৎ ও মাঝারি সেচ প্রকল্পগুলির জন্য ধরা হয়েছে ১০ কোটি ৮৯ লক্ষ টাকা এবং জলনিষ্কাশন ও বন্যানিয়ন্ত্রণমূলক কাজের জন্য রাখা হয়েছে ১১ কোটি ৬৪ লক্ষ টাকা। সমীক্ষা ও গবেষণামূলক কাজগুলির জন্য ধরা হয়েছে ৯২ লক্ষ টাকা।

এছাড়া কৃষি বিভাগের অধীন ৫৩নং ডিমান্ডের অন্তর্ভুক্ত ৩০৬ ও ৩০৭ নং হেডে ছোট সেচ ও জলনিকাশি কাজের জন্য ৯০ লক্ষ টাকা এবং দার্জিলিং জেলার পার্বত্য অঞ্চলে কয়েকটি মৃত্তিকা সংরক্ষণ প্রকল্পের জন্য ২৭ লক্ষ ৬৬ হাজার টাকা ধরা আছে। এ সমস্ত কাজ সেচ ও জলপথ বিভাগের মাধ্যমেই হবে।

**(ক) বন্যানিয়ন্ত্রণ ও জলনিকাশি প্রকল্প**

মাননীয় সদস্যরা নিশ্চয়ই অবগত আছেন যে, বর্তমান মন্ত্রীসভা ক্ষমতাসীন হওয়ার পর থেকে এই রাজ্যে বন্যানিয়ন্ত্রণ প্রকল্পের উপর সবিশেষ গুরুত্ব আরোপ করা হয়েছে। নদীমাতৃক এই পশ্চিমবাংলায় বন্যাপ্রতিরোধ, জলনিষ্কাশন ও নদনদী এবং সমুদ্রের অবক্ষয় নিবারণ একটি কঠিন সমস্যা। ১৯৭৩-৭৪ স্ালে এক সমীক্ষায় এই সমস্যাগুলির সম্যক মোকাবিলা করতে হলে প্রায় ৫৬০ কোটি টাকার প্রয়োজন বলে ধরা হয়েছিল। বলা বাহুল্য বর্তমানে এই অঙ্কের পরিমাণ আরও বৃদ্ধি পেয়েছে। অথচ প্রয়োজনের তুলনায়

এ বাবদ আমরা কত সামান্য অর্থ পেয়েছি তা নিচের পরিসংখ্যানগুলি থেকে পরিষ্কার বোঝা যাবে ঃ

সমগ্র চতুর্থ পরিকল্পনাকলে এ বাবদ কেন্দ্রীয় সাহায্য সমেত মোট বরাদ্দ—মোট ২১ কোটি ৫৫ লক্ষ টাকা।

পঞ্চম পরিকল্পনার প্রথম বছরে অর্থাৎ ১৯৭৪-৭৫ সালে বরাদ্দ (কেন্দ্রীয় সাহায্য নেই)— মাত্র ৬ কোটি ৩ লক্ষ টাকা।

পঞ্চম পরিকল্পনার দ্বিতীয় বছরে অর্থাৎ ১৯৭৫-৭৬ সালে বরাদ্দ ( কেন্দ্রীয় সাহায্য নেই)— মাত্র ৮ কোটি ৪৫ লক্ষ টাকা।

পঞ্চম পরিকল্পনার তৃতীয় বছরে অর্থাৎ আলোচ্য ১৯৭৬-৭৭ সালে বরাদ্দ (কেন্দ্রীয় সাহায্য নেই)— মাত্র ১১ কোটি ৬৪ লক্ষ টাকা।

প্রতি বছর বন্যার জন্য এই রাজ্যে ক্ষয়ক্ষতির পরিমাণ দাঁড়ায় গড়ে প্রায় ৪৪ কোটি টাকা আয় ঐ জন্য প্রতি বছর আমাদের বন্যাত্রাণ বাবদ খয়রাতি সাহায্য দিতে হয় গড়ে প্রায় ৬ কোটি টাকা। আমরা যদি বন্যানিয়ন্ত্রণ খাতে প্রয়োজনীয় অর্থ লগ্নি করতে পারি, তা হলে এ সমস্যা অঙ্কুরেই মোকাবিলা করা যেতে পারে এবং এ রাজ্যের জনগণের দুর্গতিরও অবসান ঘটানো যেতে পারে। তখন বন্যাত্রাণ বাবদ খয়রাতি সাহায্যেরও আর প্রয়োজন হবে না।

মাননীয় সদস্যরা অনুধাবন করবেন আমাদের প্রয়োজন ও তার তুলনায় বিনিয়োগের পরিমাণ কত সামান্য। কেন্দ্রীয় সরকারের কাছে আমরা বার বার পত্র ও আলোচনার মাধ্যমে বরতে চেয়েছি যে, পশ্চিমবঙ্গের বিশেষ সমস্যার কথা চিন্তা করে এ রাজ্যে জলনিকাশি ও বন্যা-প্রতিরোধ বাবদ বরাদ্দের পরিমাণ বাড়ানো অত্যন্ত প্রয়োজন। আমরা দেখিয়েছি যে, সেচ প্রকল্প ও জলনিকাশি প্রকল্পের বেনিফিট তুলনীয় অথচ এই সব জলনিকাশি ও বন্যাপ্রতিরোধ মূলক প্রকল্পে বিনিয়োগ সেচ প্রকল্পের চেয়ে কম এবং অপেক্ষাকৃত অল্প সময়ে বেনিফিট আসতে শুরু করে। বোধহয় এসব কথা চিন্তা করেই কেন্দ্রীয় সরকার আলোচ্য বছরে এই বাবদ বরাদ্দের পরিমাণ কিছু বাড়িয়েছেন। কিন্তু প্রয়োজনীয় তুলনায় তা নিতান্তই কম। তবু আমরা এই আগ্রাসী চ্যালেঞ্জের সম্মুখীন হয়েছি, এবং গৃহীত জরুরি প্রকল্পগুলির আশু রূপায়ণ ও অতি জরুরি প্রকল্পগুলি গ্রহণের জন্য বাস্তবানুগ ব্যবস্থা গ্রহণের দিকে অগ্রসর হয়েছি। উপরোক্ত সীমিত অর্থ বরাদ্দ নিয়ে এই মন্ত্রিসভা ক্ষমতাসীন হওয়ার চার বছরের মধ্যে যেসব বিশেষ বিশেষ উল্লেখযোগ্য বন্যাপ্রতিরোধক এবং জলনিকাশি প্রকল্প রূপায়ণে সক্ষম হয়েছে তার একটা মোটামুটি হিসাব দিচ্ছি ঃ

১) জলপাইগুড়ি জেলার করলা ডাইভার্সান প্রকল্প রূপায়ণের ফলে জলপাইগুড়ি শহর বন্যাভীতি থেকে রক্ষা পেয়েছে।

২) মালদহে গঙ্গাতীরে বাঁধ নির্মাণ এবং মহানন্দা বাঁধ নির্মাণ প্রকল্প দুটির সার্থক রূপায়ণের ফলে গত বর্ষার মরসুমে যখন বিহারের বিস্তীর্ণ এলাকা বিশেষত পাটনা শহর জলপ্লাবিত হয়ে এক ভয়াবহ অবস্থার সৃষ্টি করেছিল তখন ঐ বন্যার জল মালদা জেলার কোনও অংশেই ঢুকতে পারেনি বা পশ্চিমবঙ্গের কোনও স্থাই বন্যা কবলিত হয়নি। এটা আমাদের খুবই গর্বের কথা।

৩) তিনটি পর্যায়ে বিভক্ত হাওড়া ও হুগলি জেলায় নিম্ন দামোদর প্রকল্পের কাজ অনেকখানি এগিয়েছে এবং এর ফলে নিম্ন হাওড়া অঞ্চল ইতিমধ্যেই উপকৃত হয়েছে আলোচ্য বছরে কেবলমাত্র এই প্রকল্পের জন্যই ৪ কোটি ৫০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে যাতে ঐ প্রকল্পটি দ্রুত রূপায়িত হয়।

৪) ২৪ পরগনা জেলার পূর্ব ও পশ্চিম মগরাহাট জলনিকাশি প্রকল্পের কাজ অনেকখানি এগিয়ে গেছে এবং মগরাহাট অঞ্চলে বিস্তীর্ণ এলাকা ইতিমধ্যেই এর দ্বারা উপকৃত হয়েছে।

৫) মেদিনীপুর জেলার দুবদা বেসিন প্রকল্পের প্রায় শতকরা ৯০ ভাগ কাজ শেষ হয়ে গেছে এবং এর ফলে ঐ জেলার এক বিস্তীর্ণ জলবদ্ধ এলাকা জলমুক্ত হয়ে চাষের উপযোগী হতে পেরেছে। আলোচ্য বছরে এই প্রকল্প বাবদ ৫০ লক্ষ টাকা ধরা আছে। আশা করা যায় এতে এই প্রকল্পের কাজ বহুলাংশে এগিয়ে যাবে।

৬) উপরোক্ত ৫টি বিশেষ প্রকল্প ছাড়া আরও কতকগুলি অতি প্রয়োজনীয় বৃহৎ ও মাঝারি বন্যানিয়ন্ত্রণ ও জলনিকাশি প্রকল্প রূপায়ণের কাজ যথেষ্ট অগ্রসর হয়েছে। এর মধ্যে বিশেষভাবে উল্লেখযোগ্য মেদিনীপুর জেলায় ঘাটাল মহকুমায় তিনটি জলনিকাশি প্রকল্প এবং হাওড়া জেলায় কেন্দুয়া বেসিন জলনিকাশি প্রকল্প ২৪ পরগনা জেলায় অবক্ষয় নিবারক প্রকল্প ও ঐ জেলায় ইছামতী নদীর বাম তীরে সংগ্রামপুর গ্রামের ভাঙন প্রতিরোধ প্রকল্প এবং পশ্চিম দিনাজপুর জেলায় রায়গঞ্জ শহর অবক্ষয় নিবারক প্রকল্প। আলোচ্য বছরে কেবল জলনিকাশি কাজের জন্য ৪ কোটি ২৩ লক্ষ ৫০ হাজার টাকা বরাদ্দ করা হয়েছে। নতুন প্রকল্পগুলি ছাড়াও ২৪ পরগনা জেলার নোয়াই বেসিন, সোনারপুর-মাৎলা জলনিকাশি, শেয়ালদাগং জলনিকাশি ও সুন্দরবন অঞ্চলে জলনিকাশি স্লুস নির্মাণ প্রকল্প। মেদিনীপুর জেলায় কালিয়াঘাই নদীর সংস্কার,

বর্ধমান জেলায় দেব ও কাঁটা খাল প্রকল্প প্রভৃতি চালু প্রকল্পের জন্যও সাধ্যমত ব্যয়বরাদ্দ ধরা হয়েছে।

উপরোক্ত প্রকল্পগুলির মাধ্যমে বর্তমান মন্ত্রিসভা ক্ষমতাসীন হওয়ার চার বছরে মধ্যে যতখানি এলাকা উপকৃত হয়েছে তার একটা তুলনামূলক হিসাব দিচ্ছি ঃ

স্বাধীনতা লাভের পরবর্তী পঁচিশ বছরে বন্যানিয়ন্ত্রণ ও জলনিকাশি প্রকল্পগুলি অবলম্বনের ফলে মোট উপকতৃত এলাকা ছিল—প্রায় ১১ লক্ষ ৮২ হাজার একর (অর্থাৎ গড়ে বছরে ৪৭ হাজার একর)।

বর্তমান মন্ত্রিসভা ক্ষমতায় আসার পর এখন পর্যন্ত অর্থাৎ গত চার বছরে মোট উপকৃত এলাকা হয়েছে—প্রায় ৯ লক্ষ ৫০ হাজার একর (অর্থাৎ গড়ে বছরে ২ লক্ষ ৩৭ হাজার ৫ শত একর)।

ফলে বছরে এই বাড়ত উপকৃত এলাকায় অতিরিক্ত খাদশস্য উৎপন্ন হতে পারবে ২ লক্ষ ৮৫ হাজার মেট্রিক টন। যে সকল এলাকা বন্যার কবল হতে মুক্ত হতে পেরেছে সেখানে কৃষকরা ব্যাঙ্ক এবং অন্যান্য অর্থলগ্নিকারী সংস্থা থেকে সাহায্য নিয়ে ইলেকট্রিক্যালি এনারজাইড শ্যালো টিউওবয়েল ইত্যাদির সাহায্যে বছরে কমপক্ষে ৩টি ফসল ফলাতে পারছেন। মালদা জেলার গাজল, হরিশ্চন্দ্রপুর প্রভৃতি এলাকায় কৃষকরা এই কাজে বিশে, উৎসাহ পেয়েছেন বলে আমি জানি। স্বাভাবিকভাবেই অন্যান্য এলাকায়ও এই উৎসাহ পরিলক্ষিত হচ্ছে এবং এর ফলে খাদ্য উৎপাদন বাড়ছে।

আর একটি কঠিন সমস্যা হল নদীর অবক্ষয় ইরোসন নিবারণ। এমন কোনও জেলা মহকুমা বা গঞ্জ নেই যেখানে এই অবক্ষয় সমস্যা ভীতির সৃষ্টি করছে না। এর সাথে যোগ হয়েছে নদীগর্ভের রিভার বেড গভীরতার হ্রাস প্রাপ্তি। এর ফলে নদীর জল ধারণের ক্ষমতা কমে গিয়ে বন্যার সৃষ্টি হচ্ছে আর সঙ্গে সঙ্গে দেখা দিচ্ছে ভাঙনের বিভীষিকা। উত্তরবঙ্গে এই সমস্যা খুবই বেশি, রাজ্যের দক্ষিণাংশেও এ সমস্যা কিছু কম নয়। নদীর ভাঙন আমরা নানাভাবে মোকাবিলা করার চেষ্টা করছি—যেমন স্পার নির্মাণ এবং পোরকুপাইন খাঁচা নির্মাণ ইত্যাদির দ্বারা। এ ব্যাপারে আমাদের ইঞ্জিনিয়ারগণ তাদের প্রযুক্তিবিদ্যার যথেষ্ট কৃতিত্বের পরিচয় দিয়েছেন। যেমন গঙ্গা নদীর উভয় তীরে ভাঙন রোধর জন্য কাজ করে বাম তীরে মালদা জেলায় এবং দক্ষিণ তীরে মুর্শিদাবাদে জেলা ধুলিয়ান প্রভৃতি কয়েকটি নির্দিষ্ট এলাকার ভাঙ্গন রোধ করা সম্ভব হয়েছে। এছাড়া উন্নয়ন বিভাগ প্রদত্ত আর্থিক সাহায্যে সমুদ্রতীরস্থ দীঘা বাজার ও সৈকতাবাস রক্ষণ এ বিভাগের একটি উল্লেখযোগ্য কাজ। গত চার বছরে প্রায় আড়াই কোটি টাকা ব্যয়ে আমরা অনেকগুলি অঞ্চলেক অবক্ষয় থেকে সুরক্ষিত করতেও পেরেছি। তার মধ্যে ২৪

পরগনা জেলার বসিরহাট, টাকি, নিকারিপাড়া, হরিশপুর ও সংগ্রামপুর এলাকা, হুগলি জেলার আরামবাগ শহর, চুঁচুড়া শহর ও ইমামবাড়া সংলগ্ন এলাকা, বর্ধমান জেলার নতুনহাট এলাকা, নদীয়া জেলার পলাশিপাড়া এলাকা এবং পশ্চিম দিনাজপুর জেলার রায়গঞ্জ শহর বিশেষভাবে উল্লেখযোগ্য। এইসব প্রচেষ্টার দ্বারা আমরা কম করে ১০ কোটি টাকার জাতীয় সম্পত্তি রক্ষা করতে পেরেছি। পশ্চিমবাংলার প্রাণস্বরূপ নদীগুলির ক্ষয় টিকে নিবারণও আমাদের অবশ্য করতে হবে, কিন্তু টাকার অভাবে এই কাজে বেশি দূর অগ্রসর হতে পারছি না।

কতকগুলি জেলার আবার কিছু বিশেষ বিশেষ সমস্যা আছে, যেমন মেদিনীপুরের এবং ২৪ পরগনার জলবদ্ধ এলাকা, মালদায় গঙ্গা ও মহানন্দার বন্যা, হুগলি এবং হাওড়ার একাংশে ডি ভি সি-র জলে প্লাবন ইত্যাদি। এগুলি সঠিকভাবে মোকাবিলা করা দরকার। পরিকল্পনা অনুযায়ী ডি ভি সি-র সব কটি জলাধার এখনও নির্মাণ করা যায়নি এবং যা হয়েছে তারও পুরোপুরি বন্যানিরোধক ক্ষমতা কাজে লাগানো যাচ্ছে না। ফলে বর্ষার মরসুমে যখন হাওড়া এবং হুগলির বিভিন্ন এলাকা অল্পবিস্তর জলমগ্ন হয়ে থাকে তখন ডি ভি সি জলাধারগুলির রক্ষণক্ষমতার অতিরিক্ত জল নেমে এসে এইসকল নিম্ন এলাকায় বন্যার সৃষ্টি করে। একেই অনেকে বলে থাকেন "মানুষের সৃষ্টি করা বন্যা"। কংসাবতী ও ময়ূরাক্ষী প্রকল্পের বেলায় এ সমস্যা রয়েছে। এখানে আমি আমাদের ইঞ্জিনিয়ারদের অনুরোধ করেছি যে, তারা এই সমস্যা মোকাবিলা করবার সঠিক পন্থা নির্দেশ করুন এবং এই বন্যার হাত থেকে কোটি কোটি টাকার জাতীয় সম্পত্তি রক্ষা করার অচিরে সুব্যবস্থা করুন।

প্রাকৃতিক বন্যার ভয়াবহতা উত্তরবঙ্গে আরও মারাত্মক, কারণ সেখানকার নদীগুলি তাদের গতিপথ প্রায়শ পরিবর্তন করে বিধ্বংসী বন্যা ডেকে আনে। কোচবিহার, জলপাইগুড়ি এবং দার্জিলিং জেলার একাংশ তোরসা, তিস্তা, রাইডাক, জলঢাকা, সঙ্কোর্য, কালজনি প্রভৃতি পার্বত্য নদীগুলির দ্বারা বিশেষভাবে ক্ষতিগ্রস্ত হয়। এই নদীগুলির চরিত্র খুবই অনিশ্চিত কারণ উপরের পার্বত্য অঞ্চলে (আপার রিজিয়ন-এ) বৃষ্টিপাতের উপর এদের আগ্রাসী চরিত্র নির্ভর করে। এই পার্বত্য নদীগুলিকে সঠিকভাবে নিয়ন্ত্রিত করতে হলে সিকিম, ভুটান ও নেপালের বিস্তীর্ণ এলাকায় মৃত্তিকা সংরক্ষণ (সয়েল কনসারভেশন) প্রকল্প গ্রহণ করতে হবে। এ সম্বন্ধে আগে বিশেষ কিছুই করা হয়নি। নেপাল, ভুটান ও সিকিম রাজ্যগুলি এ বিষয়ে মোটই আগ্রহী নয়, কারণ তারা এই নদীগুলির দ্বারা তেমন ক্ষতিগ্রস্ত হন না। কিন্তু এ বিষয়ে আমরা নিশ্চেষ্ট থাকতে পারি না। কেন্দ্রীয় সরকারের দৃষ্টি এ বিষয়ে আমরা ইতিমধ্যে আকর্ষণ করেছি। আমার বক্তব্য হল এ কাজ সঠিকভাবে রূপায়িত করতে হলে কেন্দ্রীয় সরকারেরর উচিত আমাদের উত্তরবঙ্গের ভারপ্রাপ্ত

ইঞ্জিনিয়ারদের সাথে পরামর্শ করে প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করা। আমি আশা করব আমার এই বক্তব্য সংশ্লিষ্ট সকলেই সঠিকভাবে অনুধাবন করবেন।

উত্তরবঙ্গের বন্যানিয়ন্ত্রণ প্রকল্পগুলির রূপায়ণে বিশেষ গুরত্ব আরোপ করার জন্য কেন্দ্রীয় সরকার কর্তৃক উত্তরবঙ্গ বন্যানিয়ন্ত্রণ পর্ষদ এবং তার অধীনে উত্তরবঙ্গ বন্যানিয়ন্ত্রণ কমিশন গঠিত হয়েছিল ১৯৭১-৭২ সালে। উদ্দেশ্য ছিল কেন্দ্রীয় সরকারের নিকট হতে আনুপাতিক অর্থসাহায্য (ম্যাচিং গ্রান্ট) পেলে উত্তরবঙ্গের বন্যাপ্রপীড়িত তিনটি জেলায় প্রয়োজনানুগ ব্যবস্থা অবলম্বন করা সম্ভব হবে। কিন্তু দুর্ভাগ্যের বিষয়, কেন্দ্রের নিকট হতে আনুপাতিক অর্থ সাহায্য (ম্যাচিং গ্রান্ট) পাওয়া যায়নি। বা যাচ্ছে না। ফলে রাজ্য সরকারকে তার সীমিত অর্থ সঙ্গতির মধ্যেই উত্তরবঙ্গের বন্যানিয়ন্ত্রণ কমিশনের কাজ সীমাবদ্ধ রাখতে হয়েছে। রাজ্য সরকার তার প্ল্যান বারদ্দ থেকে ১৯৭৪-৭৫ সালে ঐ কমিশনের কাজের জন্য মাত্র ১৮ লক্ষ টাকা বরাদ্দ করতে সক্ষম হন। যথেষ্ট চেষ্টা সত্ত্বেও যখন কেন্দ্রীয় সরকারের নিকট হতে আনুপাতিক অর্থ সাহায্য (ম্যাচিং গ্রান্ট) পাওয়া গেল না, তখন আরও ২৫ লক্ষ টাকা ১৯৭৫-৭৬ সালের প্ল্যানের অ্যাডভান্স অ্যাকশন (অ্যাডভান্স অ্যাকশন) হিসাবে মঞ্জুর করা হয়। ফলে ১৯৭৫-৭৬ সালে কমিশনের প্ল্যান বরাদ্দ দাঁড়ায় মাত্র ৯৫ লক্ষ টাকা। এবারও নতুন জরুরি কাজ হাতে নোর বিশেষ প্রয়োজনীয়তা উপলব্ধি করে কমিশনকে ১৯৭৬-৭৭ সালের প্ল্যানের (অ্যাডভান্স অ্যাকশন) হিসাবে অতিরিক্ত ৪০ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে এবং ঐ টাকা বাদ দিয়ে ১৯৭৬-৭৭ সালে কমিশনের জন্য প্ল্যান বাবদ বরাদ্দ করা গিয়েছে ১ কোটি ১০ লক্ষ টাকা মাত্র। সহজেই অনুমেয় যে, এই বারদ্দ উত্তরবঙ্গ বন্যানিয়ন্ত্রণ কমিশনের কাজের পক্ষে খুবই অপ্রতুল। এখন স্বভাবতই প্রশ্ন উঠে যে, কেন্দ্রীয় সরকারের নিকট হতে যখন আনুপাতিক অর্থ সাহায্য (ম্যাচিং গ্রান্ট) পাওয়া যাবেই না, তখন উত্তরবঙ্গ বন্যা নিয়ন্ত্রণ পর্ষদের আদৌ কোনও প্রয়োজনীয়তা আছে কি না। রাজ্য সরকারকে যখন তার প্ল্যান বরাদ্দ থেকেই উত্তরবঙ্গের বন্যানিয়ন্ত্রণ প্রকল্পের কাজ করতে হবে তখন বর্তমান দ্বৈত নিয়ন্ত্রণ (ডুয়েল কন্ট্রোল) ব্যবস্থার প্রয়োজনীয়তা কি? এ বিষয়টি গভীরভাবে ভেবে দেখার সময় এসেছে বলে আমি মনেকরি।

মেন্টেনেন্স ও রিপেয়ার বাবদ সেচ বিভাগ প্রয়োজনের তুলনায় অতি অল্প টাকা পায়। ১৯৬০ সাল থেকে সুন্দরবন অঞ্চলের ২,২০০ মাইল দীর্ঘ মাটির বাঁধ ও ৮৫০টি স্লুস রক্ষণাবেক্ষণের দায়িত্ব সেচ বিভাগের উপর পড়েছে। এই কাজ অত্যন্ত ব্যয় সাপেক্ষ। ঐ মেন্টেনেন্স গ্র্যান্ট থেকে যতটা সম্ভব এই কাজ করা হচ্ছে, কিন্তু প্রয়োজনের তুলনায় তা মোটেই যথেষ্ট নয়। মোটামুটিভাবে পশ্চিমবঙ্গে ১০ হাজার মাইলের কিছু বেশি (সুন্দরবনের ২,২০০ মাইল সমেত) মাটির বাঁধ আছে। এর রক্ষণাবেক্ষণের জন্য সেচ

বিভাগ মাইল প্রতি গড়ে মাত্র ২ হাজার টাকা খরচ করার জন্য প্রায়। অথচ মন্ত্রী পর্যায়ের সর্বভারতীয় কমিটির মত হল যে মাইল প্রতি অন্তত ৫ হাজার টাকা খরচ করা দরকার। উপযুক্ত রক্ষণাবেক্ষণের অভাবের প্রত্যক্ষ ফল প্রতি বন্যা ও ঘূর্ণিঝড়ের পরই আমরা দেখতে পাই। তখন বন্যাজনিত ক্ষয়ক্ষতি নিবারণের জন্য আমরা কোটি কোটি টাকা ব্যয় করি। অথচ বাঁধ রক্ষণাবেক্ষণের টাকা উপযুক্তভাবে বৃদ্ধি পেলে এই ক্ষয়ক্ষতির সম্ভাবনা অঙ্কুরেই বিনাশ করা যেতে পারে। এই বিষয়টিও গভীরভাবে চিন্তা করার প্রয়োজন আছে বলে আমি মনেকরি।

এছাড়া সেচ বিভাগ অন্যান্য বিভাগের মূলধনে যেসকল কাজ করছেন তার রক্ষণাবেক্ষণের দায়িত্বও নিতে হচ্ছে সেচ বিভাগকেই, কিন্তু সেজন্য কোনও অতিরিক্ত অর্থ বরাদ্দ করা হচ্ছে না। একথা সহজেই অনুমেয় যে, মেন্টেনেন্স গ্র্যান্ট উপযুক্তভাবে বৃদ্ধি না করলে ঐসব নতুন নতুন কাজের রক্ষণাবেক্ষণ যথাযথভাবে করা সম্ভব নয়। ফলে ক্ষয়ক্ষতির পরিমাণই শুধু বৃদ্ধি পাবে।

এবার আমি ফরাক্কা বাঁধ প্রকল্প সম্পর্কে কিছু বক্তব্য রাখতে চাই। এই প্রকল্পে রূপায়ণে আমাদের ইঞ্জিনিয়ারদের এবং কেন্দ্রীয় সরকারের কৃতিত্ব নিশ্চয়ই স্বীকার করব, কিন্তু সেই সঙ্গে বলতে বাধ্য হচ্ছি যে, এই প্রকল্প রূপায়ণের ফলে গঙ্গা নদী এবং কলকাতা বন্দরের নাব্যতা (নেভিগেবিলিটি) বৃদ্ধি পেয়ে পশ্চিমবঙ্গ তথা সমস্ত পূর্ব ভারতের অশেষ কল্যাণ বিধান হলেও পশ্চিমবঙ্গের তিনটি জেলার যেমন, মালদা, মুর্শিদাবাদ ও নদীয়ার যে ক্ষতিসাধন হল তার প্রতিকারের কথা আগে কেউ তেমন চিন্তা করেননি। উদাহরণস্বরূপ বলা যায় গঙ্গার উভয় তীরে ফরাক্কা বাঁধের উপর দিয়ে এবং নিচের দিকে যে প্রচন্ড ভাঙনের সৃষ্টি হয়েছে তা প্রতিরোধ করতে না পারলে ফরাক্কা বাঁধ নির্মাণের সমস্ত কৃতিত্ব ম্লান হয়ে যাবে। কেন্দ্রীয় সরকারের মতে এই ভাঙন প্রতিরোধের কাজগুলির জন্য যে অর্থের প্রয়োজন তা রাজ্য সরকারকে বহন করতে হবে। রাজ্য সরকারের এই বিপুল আর্থিক দায়িত্ব বহন করার ক্ষমতা নেই, তবুও সাধারণ মানুষের দুর্দশার কথা ভেবে অর্থকৃচ্ছ্রতা সত্ত্বেও এই ভাঙন রোধের কাজ যতদূর সম্ভব তা করা হচ্ছে। আমার বক্তব্য হল যে, ফরাক্কা বাঁধ নির্মাণের দায়িত্ব ছিল কেন্দ্রীয় সরকারের। সুতরাং এ প্রকল্পের যা কিছু কুফল তা প্রতিবিধান করার আর্থিক দায়িত্ব কেন্দ্রীয় সরকারকেই নিতে হবে। এ বিষয়ে সংশ্লিষ্ট বিশেষজ্ঞদের নিয়ে একটি কমিটি বসিয়ে ব্যাপারটি পুঙ্খানুপুঙ্খরূপে অনুসন্ধান করবার প্রস্তাব আমি কেন্দ্রীয় সরকারের কাছে রেখেছি। বিষয়টি এখনও উভয় সরকারের মধ্যে আলোচনার পর্যায়ে আছে।

বিস্তীর্ণ এলাকা জুড়ে ভাঙন ছাড়াও মুর্শিদাবাদ জেলার ১৮ বর্গমাইলব্যাপী এক বিরাট এলাকা চিরতরে জলমগ্ন হতে চলেছে। এই এলাকাকে জলমুক্ত করতেই হবে।

কেউ কেউ বলছেন যে, এই বিস্তীর্ণ জলবদ্ধ এলাকাকে মৎস্যচাষের উপযোগী করে তোলা হোক। যারা একথা বলেন তাদের ঐ এলাকার অধিবাসীদের জীবনধারণের বাস্তব অবস্থার সঙ্গে কোনও যোগাযোগ নেই। এতগুলি কৃষক পরিবার কোথায় যাবে? আর জলবদ্ধ এলাকার মধ্যে মধ্যে যে টিলার মতো ছোট ছোট পল্লী রয়েছে তাদেরই বা জীবনধারণের কি ব্যবস্থা হবে? সমস্যা সমাধানের বাস্তবানুগ পন্থা হল ঐ এলাকাকে পুনরায় জলমুক্ত করা এবং এ বাবদ যে ব্যয় হবে তা কেন্দ্রীয় সরকারকেই বহন করতে হবে।

ফিডার ক্যানেল-এর উপর কেন্দ্রীয় সরকারের আরও ৩টি সেতু তৈরি করার কথা ছিল। তার মধ্যে ১টি সম্পর্কে তারা প্রতিশ্রুতি দেওয়া সত্ত্বেও এখন কাজ আরম্ভ করেননি। যেহেতু ভাগীরথী এবং অন্যান্য সংশ্লিষ্ট নদীগুলিতে বছরের সব সময়েই জল থাকবে, সেখানে পারপারের সমস্যা এবং ভাঙন রোধের সমস্যা স্বভাবতই থাকবে। ফরাক্কা বাঁধ প্রকল্পের অন্তর্গত এইসব সমস্যা সমাধানের আর্থিক দায়িত্ব স্বাভাবিকভাবেই কেন্দ্রীয় সরকারকে বহন করতে হবে। ফরাক্কা বাঁধ কর্তৃপক্ষের সৃষ্ট আরেকটি সমস্যা হল কালিন্দী নদী শুকিয়ে যেতে বসেছে। অগ্রপশ্চাৎ বিবেচনা না করেই ফরাক্কা কর্তৃপক্ষ নেভিগেশন লক দ্বারা নৌকা চলাচলের উপযোগী যথেষ্ট জলপ্রবাহের ব্যবস্থা না করে কেবলমাত্র রেগুলেটর বসিয়ে নদীটির জলপ্রবাহ বন্ধ করে দিয়েছেন।

এই সব কয়টি সমস্যাই ফরাক্কা বাঁধ প্রকল্প থেকে উদ্ভূত। সুতরাং এদের মোকাবিলা করতে যে অর্থের প্রয়োজন তা কেন্দ্রীয় সরকারকেই বহন করতে হবে। এজন্য আমরা কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করেছি।

এই প্রসঙ্গে আমি মাননীয় সদস্যদের আরেকটি সমস্যার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। সেটি হল নদীগর্ভে চাষ করা। এর ফলে নদীগুলির গভীরতা ক্রমশই হ্রাস পাচ্ছে, ফলে বর্ষার মরসুমে প্লাবন সৃষ্টি হচ্ছে এবং সেই সঙ্গে ভাঙনও বৃদ্ধি পাচ্ছে। এইভাবে চলতে থাকলে অদূর ভবিষ্যতে এই নদীগুলির বিলুপ্তি ঘটবে, এবং তার ফলে গ্রামের পর গ্রাম অনাবাদী জমিতে পরিণত হবে। আমি ভূমি এবং ভূমিরাজস্ব বিভাগকে এ ধরনের ইজারা দেওয়া বন্ধ করতে অনুরোধ করছি এবং সঙ্গে সঙ্গে মাননীয় সদস্যদের নিকট আবেদন জানাচ্ছি যে, তারা যেন নদীমাতৃক পশ্চিমবঙ্গকে ভবিষ্যৎ ভেবে চাষীভাইদের নদীগর্ভে এ ধরনের চাষ করতে নিবৃত্ত করেন।

**(খ) সেচ এলাকার সম্প্রসারণ**

সেচ প্রকল্পগুলির কথা বলতে গিয়ে আমি প্রথমেই বলতে চাই যে, এতদিন আমরা বৃহৎ সেচ প্রকল্পগুলি যেমন—ময়ূরাক্ষী, ডি ভি সি এবং কংসাবতী—এদের রূপায়ণের

উপরই জোর দিয়ে এসেছি। কিন্তু আমি মনেকরি যে, মাঝারি প্রকল্পগুলির উপরও সমান জোর দেওয়ার প্রয়োজন আছে। কারণ এই প্রকল্পগুলির সুফল ২-৩ বছরের মধ্যেই পাওয়া যায়, আর খরচও হয় কম। উদাহরণস্বরূপ আমি বীরভূম জেলার হিংলো সেচ প্রকল্পের নাম উল্লেখ করব। মাত্র ৪ বছরে কাজ চলার পর আগামী খারিফ মরসুম থেকেই এই হিংলো প্রকল্প বীরভূম জেলায় ১৫ হাজার একর জমিতে জল দিতে সক্ষম হবে। আমার এই বক্তব্য আমি গত রাজ্য সেচমন্ত্রী পর্যায়ের বৈঠকে (স্টেট ইরিগেশন মিনিস্টার কনফারেন্স)-এ বলেছি এবং এখানেও বলছি। আমি ইতিমধ্যে আমার বিভাগের প্ল্যানিং বিষয়ক ভারপ্রাপ্ত মুখ্য বাস্তুকারকে অনুরোধ করেছি যে, মোটামুটিভাবে প্রত্যেক জেলায় যাতে অন্তত দু-একটি করে মাঝারি ধরনের সেচ প্রকল্প রূপায়ণ করা যায় তার চেষ্টা করতে।

আমাদের পার্শ্ববর্তী রাজ্য বিহারের সাথে কয়েকটি নদীর জলের উপর দাবি নিয়ে দীর্ঘদিন যাবৎ কোনও সিদ্ধান্তে উপনীত হওয়া যাচ্ছিল না। এই বিতর্কিত বিষয়গুলি হল :

ক) দামোদর-বরাকর নদের উপত্যকা,

খ) সুবর্ণরেখা নদীর উপত্যকা,

গ) ময়ূরাক্ষী-সিদ্ধেশ্বরী-নূন বিল উপত্যকা,

ঘ) অজয় নদের উপত্যকা, এবং

ঙ) মহানন্দা নদের উপত্যকা।

খুবই আশার কথা সম্প্রতি এই বিরোধগুলি সমাধানের সূত্র উভয় রাজ্যের ইঞ্জিনিয়ারগণ যুক্তভাবে নির্ধারণ করতে পেরেছেন এবং বর্তমানে ঐ সমাধানের সূত্রগুলি বিহার ও পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীদ্বয়ের যুক্ত সম্মতির অপেক্ষায় আছে। আশা করা যায়, শীঘ্রই আমরা এর সুমীমাংসায় পৌঁছতে পারব।

মাননীয় সদস্যরা অবগত আছেন যে, আমাদের এই পশ্চিমবাংলায় চাষযোগ্য জমি মোট প্রায় ১ কোটি ৬০ লক্ষ একর। এর মধ্যে চাষ করা হয় মোট প্রায় ১ কোটি ৪০ লক্ষ একর জমিতে অর্থাৎ মোট চাষযোগ্য জমির শতকরা ঊননব্বুই ভাগ কাজে লাগানো হচ্ছে। জমির পরিমাণ যখন আমরা ঐ নির্দিষ্ট সীমার উপর বাড়াতে পারছি না, তখন সেচের পরিমাণ বড়িয়ে একই জমিতে দুই বা তিন ফসল উৎপন্ন করা ছাড়া গত্যন্তর নেই। ১৯৭২ সালে প্রকাশিত ইরিগেশন কমিশন ভলিউম-১ এবং এই সরকারের

পরিসংখ্যান বিভাগ কর্তৃক প্রকাশিত ১৯৭৪ সালের রিপোর্ট থেকে আমরা দেখতে পাচ্ছি যে, চাষের জমির মাত্র শতকরা ৩২ ভাগ অর্থাৎ প্রায় ৪৩ লক্ষ একর জমি সেচের জল পায়। এর মধ্যে অর্ধেকের কিছু কম সেচ হয় প্রাইভেট ক্যানেলস, পুষ্করিণী ডীপ ও শ্যালো টিউবওয়েল থেকে এবং বাকি সমস্তটাই সেচ বিভাগ সরবরাহ করে থাকে। কাজেই এই পরিপ্রেক্ষিতে বিচার করলে সেচ এলাকা বাড়ানোর কর্মপ্রচেষ্টায় সেচ বিভাগের গুরুত্বপূর্ণ অবদানের কথা বোঝা যাবে। আমরা পরিসংখ্যান থেকে দেখতে পাই—

স্বাধীনতার পরবর্তী পঁচিশ বছরে সেচ এলাকা বেড়েছিল—প্রায় ১৭ লক্ষ একর (অর্থাৎ গড়ে বছরে ৬৮ হাজার একর)।

বর্তমান মন্ত্রিসভা ক্ষমতায় আসার পর মাত্র চার বছরে সেচ এলাকা বেড়েছে এখন পর্যন্ত—প্রায় ৩ লক্ষ ৮৫ হাজার একর (অর্থাৎ গড়ে বছরে প্রায় ১ লক্ষ একর)।

এর ফলে বছরে অতিরিক্ত খাদ্যশস্য উৎপন্ন হতে পারছে—১ লক্ষ ৭৪ হাজার মেট্রিক টন।

আমাদের কর্মপ্রচেষ্টার ফলাফল সম্বন্ধে আর বেশি কিছু বলার অপেক্ষা রাখে না উপরের সংখ্যাগুলিই বর্তমান জনকল্যাণযজ্ঞে এবং বিশেষ করে আমাদের সর্বজনপ্রিয় প্রধানমন্ত্রীর ২০-দফা কর্মসূচি রূপায়ণে এই বিভাগের উপর ন্যস্ত দায়িত্ব পালনে কতখানি সাফল্য অর্জন করতে পেরেছি তার সাক্ষ্য দেবে। মাননীয় সদস্যরা নিশ্চয়ই অবগত আছেন যে, কোনও মন্ত্রিসভার জনপ্রিয়তা তার কাজের উপরই নির্ভর করে। এর একটা নিরিখ হল বিভিন্ন উন্নয়মূলক কাজের জন্য জনগণের চাহিদা কিভাবে বাড়ছে। যেখানে জনগণের বিশ্বাস আছে, তারা চাইলে তাদের এলাকায় কাজ হবে, সেখানেই তারা তাদের বিভিন্ন চাহিদা নিয়ে এগিয়ে আসে। এই নিরিখ দিয়ে বিচার করলে বর্তমান মন্ত্রীসভার অধীনে সেচ ও জলপথ বিভাগের অসামান্য জনপ্রিয়তার কথা উপলব্ধি করা যাবে। এই বিভাগের উপর যে গুরু দায়িত্ব আরোপিত আছে তার মধ্যে বন্যানিয়ন্ত্রণ, জলনিষ্কাশন, বন্যাপ্রতিরোধ ও অবক্ষয় প্রতিরোধের কথা আগেই বলেছি। জলপথের উন্নতি বিধান সম্পর্কে বর্তমান পরিবর্তিত অবস্থায় নতুন কোনও পরিকল্পনা নেই। শুধু পুরাতন নাব্য খালগুলির সংস্কার ও তাদের নাব্যতা রক্ষণ কার্যই বর্তমানে করা হয়। এবারে রাজ্যের বিশেষ বিশেষ সেচ প্রকল্প সম্পর্কে কিছু বক্তব্য রাখছি।

অনেক বাধাবিঘ্ন অতিক্রম করে অবশেষে ৬৯ কোটি ৭২ লক্ষ টাকা মূল্যের বহুপ্রতীক্ষিত তিস্তা প্রকল্প প্ল্যানিং কমিশনের অনুমোদন লাভ করেছে। ঐ প্রকল্পের প্রাথমিক কাজকর্ম ইতিমধ্যে আরম্ভ করা হয়েছে। আলোচ্য বছরে এই প্রকল্পের জন্য ৪

কোটি টাকা বরাদ্দ ধরা আছে। এটি হল একটি নতুন বৃহৎ ও প্রধান সেচ প্রকল্প এবং এটি রূপায়িত হলে মালদা ও পশ্চিম দিনাজপুর জেলার ৯ লক্ষ ৫০ হাজার একর জমির সেচের জল পাবে। এছাড়া নতুন বৃহৎ প্রকল্পগুলির মধ্যে আছে ময়ূরাক্ষী, কংসাবতী ও দামোদর উপত্যকা প্রকল্পগুলির অন্তর্গত কাঁচা খালগুলির লাইনিং (ক্যানেল লাইনিং) প্রকল্প। এই বাবদ মোট রবাদ্দের পরিমাণ হল এই বছর ১ কোটি টাকা।

রাজ্যের চালু প্রকল্পগুলির মধ্যে কংসাবতী প্রকল্পের কাজ শেষ হতে এখনও কিছু বাকি আছে। কংসাবতী ড্যাম তৈরি শেষ হয়েছে, কুমারি ড্যামের শীর্যদেশ উঁচু করার কাজও প্রায় শেষ। গত খারিফ মরসুমে এই প্রকল্প থেকে ৫ লক্ষ ৩ হাজার একর এবং রবি মরসুমে ১ লক্ষ ২৫ হাজার একর জমিতে চল দেওয়া সম্ভব হয়েছে। আগামী খারিফ ও রবি মরসুমে এই প্রকল্প থেকে যথাক্রমে ৬ লক্ষ ৪০ হাজার এবং ১ লক্ষ ৪০ হাজার একর জমিতে জল দেওয়া সম্ভব হবে বলে আশা করা যায়। আলোচ্য বছরে এই প্রকল্পের জন্য বরাদ্দ হয়েছে ৪ কোটি টাকা।

ময়ূরাক্ষী প্রকল্পের অধীনে এখন শুধু খালগুলি সম্প্রসারণ ও উন্নয়নের কাজ চলছে। এই বাবদ আলোচ্য বছরে বরাদ্দ হল ৩০ লক্ষ টাকা। গত খারিফ ও রবি মরসুমে এই প্রকল্প থেকে যথাক্রমে ৫ লক্ষ ৩৯ হাজার এবং ৫০ হাজার একর জমিতে জল দেওয়া সম্ভব হয়েছে। এই প্রকল্পে এই বছর ২০ হাজার একর জমিতে বোরো চাযেরও জল দেবে। আগামী খারিফ মরসুমে এই প্রকল্প থেকে ৫ লক্ষ ৪৪ হাজার একর জমিতে জল দেওয়া যাবে বলে আশা করা যায়, যদিও রবি ও বোরো চাযের জমির পরিমাণ আর বাড়ানো সম্ভব হবে না।

দামোদর উপত্যকা প্রকল্প সম্বন্ধে পৃথক বাজেট পেশ করা হচ্ছে। কাজেই ঐ প্রকল্প সম্বন্ধে এখান কিছু আলোচনা করছি না।

মাঝারি সেচ প্রকল্পগুলির মধ্যে পুরুলিয়া জেলার সাহারাজোড় প্রকল্পটির কাজ আরও খানিকটা এগিয়ে নিয়ে যাওয়া হয়েছে। গত খারিফ মরসুমে এই প্রকল্প থেকে সাড়ে ৬ হাজার একর জমিতে জল দেওয়া হয়েছে। আগামী খারিফ মরসুমে এই প্রকল্প থেকে প্রায় ১০ হাজার একর জমিতে জল দেওয়ার পরিকল্পনা নেওয়া হয়েছে। এই প্রকল্পের জন্য এ বছর বরাদ্দ হল ৪ লক্ষ টাকা। বীরভূম জেলার হিংলো প্রকল্পের কথা আগেই বলেছি। এরজন্য এ বছর বরাদ্দ ধরা হয়েছে ২৫ লক্ষ টাকা।

পুরুলিয়া জেলার ১৪টি মাঝারি প্রকল্পের মধ্যে প্ল্যানিং কমিশন বড়ভূম, মৌতরজোড়, তারাগোনিয়া ও পার্গা—এই চারটি মাঝারি সেচ প্রকল্প দ্রুত রূপায়ণের জন্য সুপারিশ করেছেন, এবং এই বাবদ ১ কোটি টাকা আলোচ্য বছরে বরাদ্দ হয়েছে। এই প্রকল্প

চারটির কাজ ইতিধ্যে হাতে নেওয়া হয়েছে। বাঁকুড়া জেলায় শালি জলাধার এবং শালি ডাইভার্সান এই দুটি মাঝারি প্রকল্প দ্রুত রূপায়ণের জন্য প্ল্যানিং কমিশন বিশেষ গুরুত্ব আরোপ করেছেন এবং এই বাবদ ৩০ লক্ষ টাকা আলোচ্য বছরে বরাদ্দ হয়েছে। এইসব মাঝারি সেচ প্রকল্পের রূপায়ণ হলে খরাক্লিষ্ট ও আদিবাসী-অধ্যুষিত এই দুটি অনগ্রসর জেলার অর্থনীতির আমূল পরিবর্তন হবে বলে আশা করা যায়। প্রসঙ্গত উল্লেখযোগ্য যে, এই বিভাগের পরিকল্পনার ব্যয় বরাদ্দের বাইরে কেন্দ্রীয় সরকারের অর্থ সাহায্যে কৃষি বিভাগের অধীনে ড্রট প্রোন এরিয়াস প্রোগ্রাম-এর মাধ্যমে ১৯৭০-৭১ সালের শেষভাগে পুরুলিয়া, বাঁকুড়া ও মেদিনীপুর জেলায় খরাক্লিষ্ট অঞ্চলে ২টি মাঝারি ও ৮টি ছোট নতুন সেচ প্রকল্পের কাজ আরম্ভ করা হয়েছিল। অর্থ সঙ্কটের ফলে প্রকল্পগুলির কাজ ১৯৭৩-৭৪ সাল থেকে ক্ষতিগ্রস্ত হচ্ছে। অনেকে বাধাবিপত্তি সত্ত্বেও এদের মধ্যে মেদিনীপুর জেলার ২টির কাজ শেষ হয়েছে এবং বাঁকুড়া ও পুরুলিয়ার কাজগুলির যথেষ্ট অগ্রগতি হচ্ছে। খারিফ ১৯৭৬ সালে এগুলির আংশিক রূপায়ণের ফলে প্রায় ১৫ হাজার একর জমি সেচের আওতায় আসবে এবং এগুলি শেষ হলে প্রায় ৩১ হাজার একর জমি সেচের জল পাবে। আলোচ্য বছরে এই প্রকল্পগুলির জন্য ৭০ লক্ষ টাকা দাবি রাখা হয়েছে।

এইসব চালু সেচ প্রকল্প ছাড়া ট্রাইবাল সাব-প্ল্যানের অন্তর্গত মালদা জেলায় গাজল লিফট সেচ প্রকল্প ইতিমধ্যে তৈরি হয়েছে এবং এখন প্ল্যানিং কমিশনের অনুমোদনের অপেক্ষা করছে। আপার কংসাবতী সেচ প্রকল্পও তেরি করা শেষ হয়েছে এবং ঐ প্রকল্প প্ল্যানিং কমিশনের অনুমোদনের জন্য পাঠানো হয়েছে। দ্বারকেশ্বর সেচ প্রকল্প তৈরিও শেষ হবার পথে এবং খুব শীঘ্রই প্ল্যানিং কমিশনের অনুমোদনের জন্য পাঠানো হবে। এছাড়া অনেকগুলি মাঝারি সেচ প্রকল্প তৈরি করা প্রায় শেষ হয়ে এল। ঐ প্রকল্পগুলি থেকে অল্প সময়ের মধ্যে সেচের জল পাওয়া যাবে। তাই যত শীঘ্র সম্ভব প্ল্যানিং কমিশনের অনুমোদন এলে ঐ প্রকল্পগুলি চালু করা হবে।

আমরা আশা করছি চালু সেচ প্রকল্পগুলি আমাদের সীমিত অর্থসমার্থের মধ্যে যথাসম্ভব কার্যকর করা গেলে আগামী খারিফ, রবি ও বোরো চাযের মোট সেচ এলাকা গত বছরের ২৩ লক্ষ ৩৪ হাজার একর থেকে বেড়ে ২৫ লক্ষ ৩১ হাজার একরে দাঁড়াবে এবং এর ফলে অতিরিক্ত খাদ্যশস্য উৎপাদন করা সম্ভব হবে ৮৮ হাজার ৭ শত মেট্রিক টন।

বোরো চাষের ক্রমবর্ধমান জলের চাহিদা মেটাবার জন্য সেচ বিভাগ তার সাধ্যমতো সর্বপ্রকার চেষ্টা চালিয়ে যাচ্ছে। জলের অপ্রতুলতা সত্ত্বেও অন্য স্থান থেকে জল সংগ্রহ করে বোরো চাযের যে পরিকল্পনা আমরা এ বছর করেছি, তাতে মোট ১ লক্ষ ৭০

হাজার একর জমিতে বোরো চাষর জল দেওয়া সম্ভব হবে বলে আশা করছি। এই জল ছাড়া হবে প্রধানত দামোদর উপত্যকা ও ময়ূরাক্ষী প্রকল্প থেকে। এই ১ লক্ষ ৭০ হাজার একর জমিতে যে ফসল উৎপন্ন হবে খুব কম করেও তার পরিমাণ ৪ লক্ষ টনের মতো। মাত্র কয়েক বছর আগেও এই উৎপাদনের পরিমাণ ছিল নিতান্তই নগণ্য। আমি আগেও মাননীয় সদস্যদের জানিয়েছি যে, বোরো চাযের জন্য প্রয়োজনীয় পরিমাণ জল সরবরাহ করতে সেচ বিভাগ নিতান্তই অক্ষম, কারণ অধিকাংশ সেচ প্রকল্পগুলিই বোরো চাযের জন্য যে প্রচুর পরিমাণ জলের প্রয়োজন হয় তা সরবরাহ করার ক্ষমতা রাখে না। তৎসত্ত্বেও সেচ বিভাগ তার প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে এবং উপরোক্ত সংখ্যাগুলি সেই প্রচেষ্টারই সাক্ষ্য দিচ্ছে।

**সাধারণ বক্তব্য**

গত ১লা এপ্রিল ১৯৭৪ থেকে সেচকর আদায়ের দায়িত্ব রাজস্ব পর্যদের (বোর্ড এব রেভিনিউ-এর) স্থলে সেচ বিভাগের উপর ন্যস্ত হয়েছে। গত ১লা জুলাই, ১৯৭৪ থেকে বহুবিলম্বিত ইকনমিক ওয়াটার রেট সংবলিত একটি নতুন জলকর আইন চালু হয়েছে। বর্তমানে এই আইন দামোদর উপত্যকা প্রকল্প ব্যতীত এই বিভাগের অধীন সমস্ত সেচ প্রকল্পের উপর প্রযোজ্য। এর ফলে বার্ষিক জলকরের পরিমাণ প্রায় মোট ৪ কোটি টাকার মতো দাঁড়াবে। দামোদর উপত্যকা প্রকল্পের প্রযোজ্য বর্তমান আইনটির একটি সংশোধনী বিলও বিধানসভায় পেশ করা হচ্ছে। জলকর আদায়ের ব্যবস্থা সম্বন্ধে ত্রুটিবিচ্যুতি আছে স্বীকার করি, তবে আমরা ঐগুলি দূর করার চেষ্টা করছি এবং বর্তমান বছরে আদায় আগের চেয়ে বহুলাংশে বাড়বে বলে আশা করছি।

হরিণঘাটায় আমাদের নদী গবেষণাগারে বিভিন্ন গবেষণামূলক কাজ চলছে। দীঘার সমুদ্র ভাঙন রোধ, ফরাক্কায় বাঁধ তৈরি, রূপনারায়ণ নদের নাব্যতার উন্নতি প্রভৃতি নানা পরীক্ষার কাজ এই গবেষণাগারের করা হয়েছে এবং হচ্ছে। তিস্তা প্রকল্পের গবেষণা এখন এখানে করা হচ্ছে। এছাড়া যেসমস্ত বৃহৎ প্রকল্প গ্রহণ করা হয় তার সম্বন্ধে সম্যক স্ট্যাডিজও এখানে করা হয়। কেন্দ্রীয় সরকার কর্তৃক নির্ধারিত মৌলিক গবেষণার কাজগুলিও এখানে করা হচ্ছে।

আলোচ্য বছর সেচ ও জলপথ বিভাগের কাজের বিস্তৃত বিবরণ বাজেটের লাল বইয়ের ৪০৪ থেকে ৪১৮ পৃষ্ঠায় দেখা যাবে।

আগামী ১৯৭৬-৭৭ সালে সেচ ও জলপথ বিভাগ কি কি কাজ করবে তার একটা মোটামুটি হিসাব দেওয়া হল এবং সেচ-বরাদ্দ সম্পর্কে আমার বক্তব্য উপস্থাপিত করা হল। মাননীয় স্পিকার মহোদয়, আমি নিশ্চয়ই আশা করব আমার এই দাবি মঞ্জুর হবে।

**শ্রী আবুল বরকত আতাউল গনিখান চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, "দাবি নং ৬৭ নং মুখ্য খাত ৭৩৪—বিদ্যুৎ প্রকল্পের জন্য ঋণ"-এর অধীনে "তাপবিদ্যুৎ প্রকল্প" খাতে ১৯৭৬-৭৭ সালের ব্যয় নির্বাহের জন্য ২০,৩৫,০০,০০০ টাকা (কুড়ি কোটি পঁয়ত্রিশ লক্ষ টাকা) মঞ্জুর করা হোক।

প্রস্তাবিত অর্থ পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্যদের পরিকল্পনা খাতে মোট ব্যয় বরাদ্দ ৬৯ কোটি ৫২ লক্ষ টাকার আংশিক সংস্থানের জন্য ঋণ হিসাবে দেওয়া হবে। এছাড়া নিম্নবর্ণিত উপায়েও অর্থসংস্থানের জন্য পরিকল্পনা কমিশনের মঞ্জুরি পাওয়া গেছে ঃ

| | টাকা |
|---|---|
| ক) বাজার থেকে ঋণ | ১৯ কোটি ৭৭ লক্ষ |
| খ) জীবন বিমা কর্পোরেশন থেকে ঋণ | ৬ কোটি ৬০ লক্ষ |
| গ) গ্রামীণ বৈদুত্যিকরণ কর্পোরেশন থেকে ঋণ | ৭ কোটি |
| ঘ) অভ্যন্তরীণ ও অন্যান্য উৎস | ১৫ কোটি ৯০ লক্ষ |

এছাড়া সেন্ট্রালি স্পনসর্ড স্কীম-এর জন্য ১০ লক্ষ টাকা ধরা হয়েছে; এবং টাকা কেন্দ্র থেকে পাওয়া যাবে।

১৯৭৬-৭৭ সালে রাজ্য বিদ্যুৎ পর্যদের রাজস্ব খাতে আয়ে ৬৯ কোটি ৩৮.৬১ লক্ষ টাকা এবং উক্ত খাতে ব্যয় ৫৩ কোটি ৬১ হাজার টাকা; মূলধনী খাতে আয় ৭৪ কোটি ৯৯.৫০ লক্ষ টাকা এবং উক্ত খাতে ব্যয় ৯৩ কোটি ৬২ লক্ষ টাকা অনুমিত হয়েছে। উক্ত মূলধনী খাতে ব্যয়ের মধ্যে পরিকল্পনা খাতে ব্যয় হবে ৬৯ কোটি ৫২ লক্ষ টাকা। কোন কোন প্রকল্পের জন্য এই অর্থ হবে তার একটা সংক্ষিপ্ত বিবরণ দিচ্ছি ঃ

| | |
|---|---|
| ১) সাঁওতালদিহি তাপবিদ্যুৎ প্রকল্প (৪x১২০ মেগাওয়াট) | ১২ কোটি ৮০ লক্ষ |
| ২) কোলাঘাট তাপবিদ্যুৎ কেন্দ্র (৩x২০০ মেগাওয়াট) | ১০ কোটি |
| ৩) ব্যান্ডেল তাপবিদ্যুৎ কেন্দ্র—পঞ্চম ইউনিট (১x২০০ মেগাওয়াট) | ১৪ কোটি |
| ৪) জলঢাকা জলবিদ্যুৎ প্রকল্প—দ্বিতীয় পর্যায় (২x৪ মেগাওয়াট) | ২ কোটি ৩৭ লক্ষ |
| ৫) কার্শিয়াং জলবিদ্যুৎ প্রকল্প—দ্বিতীয় পর্যায় (২x১ মেগাওয়াট) (রিচিংটন) | ৬৫ লক্ষ |

| | | |
|---|---|---|
| ৬) উত্তরবঙ্গে জরুরি ডিজেল বিদ্যুৎ উৎপাদন প্রকল্প | | ৪০ লক্ষ |
| ৭) ট্রান্সমিশন ও ডিস্ট্রিবিউশন প্রকল্প | ২০ কোটি | |
| ৮) গ্রাম বৈদ্যুতিকরণ প্রকল্প | ৯ কোটি | |
| ৯) সার্ভে এবং ইনভেস্টিগেশন | | ৩০ লক্ষ |
| | | মোট ৬৯ কোটি ৫২ লক্ষ |

এই প্রসঙ্গে পশ্চিমবঙ্গে বিদ্যুৎ সরবরাহের ব্যাপরে একটা পরিষ্কার চিত্র আমি মাননীয় সদস্যদের সামনে তুলে ধরতে চাই যাতে পরিস্থিতি সঠিক মূল্যায়ন এবং এ ব্যাপারে এই সরকারের যে দুরূহ দায়দায়িত্ব এবং তা পালনে সরকারের ভূমিকা অনুধাবন করা মাননীয় সদস্যদের পক্ষে সহজতর হয়ে ওঠে।

রাজ্যের বিদ্যুৎ পরিস্থিতি সম্যকভাবে উপলব্ধির জন্য এই রাজ্যকে মোটামুটি দুটি ভাগে ভাগ করা যেতে পারে। প্রথমত রাজ্যের উত্তর অংশ যেখানে উত্তরবঙ্গের পাঁচটি জেলা—দার্জিলিং, জলপাইগুড়ি, পশ্চিম দিনাজপুর, মালদহ এবং কোচবিহার—পশ্চিমবঙ্গে বিদ্যুৎ পর্ষদ এই জেলাগুলিকে এককভাবে বিদ্যুৎ সরবরাহ করে থাকে। দ্বিতীয় ভাগে রয়েছে দক্ষিণবঙ্গের জেলাগুলি। এই এলাকার বিদ্যুৎ সরবরাহের দায়িত্বভার মোটামুটি চারটি সংস্থার উপর ন্যস্ত।

দামোদর ভ্যালি কর্পোরেশন দামোদর উপত্যকার অঞ্চলগুলিতে বিদ্যুৎ সরবরাহ করে থাকে। ডি ভি সি আইন, ১৯৪৮ অনুসারে ডি ভি সি উপত্যকা অঞ্চলে ৩০,০০০ বা ততোধিক ভোল্টের গ্রাহকগণকে বাল্ক সাপ্লাই করে থাকে। রাজ্য সরকারের অনুমতি নিয়ে ডি ভি সি উপত্যকা অঞ্চলে বাইরেও বিদ্যুৎ সরবরাহ করতে পারে। দামোদর উপত্যকার মধ্যে দুর্গাপুর শিল্পাঞ্চলে বিদ্যুৎ সরবরাহের দায়িত্ব মুখ্যত পালন করে থাকে রাজ্য সরকারের আর একটি সংস্থা দুর্গাপুর প্রোজেক্টস লিমিটেড। কলকাতা এবং সন্নিহিত বৃহত্তর শিল্পাঞ্চলে বিদ্যুৎ সরবরাহের দায়িত্ব রয়েছে কলকাতা বিদ্যুৎ সরবরাহ সংস্থা সি ই এস সি উপর। আর বাকি অঞ্চলে বিদ্যুৎ সরবরাহের দায়িত্ব পালন করে থাকে পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ।

উপরোক্ত চারটি সংস্থার মধ্যে ডি ভি সি কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রণাধীন এবং কেন্দ্রীয় সরকারের নির্দেশ অনুসারে এর কাজকর্ম পরিচালিত হয়। দুর্গাপুর প্রোজেক্টস

লিমিটেড রাজ্য সরকারের অন্য একটি দপ্তর সরকারি শিল্পসংস্থা বিভাগের নিয়ন্ত্রণাধীন। কলকাতা বিদ্যুৎ সরবরাহ সংস্থা একটি বেসরকারি মালিকানাধীন সংস্থা এবং ভারতীয় বিদ্যুৎ আইন, ১৯১০ এবং বিদ্যুৎ (সরবরাহ) আইন, ১৯৪৮-এর বিধানসমূহ দ্বারা এর কাজকর্ম রাজ্যের বিদ্যুৎ বিভাগ নিয়ন্ত্রণ করে থাকে। পরিশেষে রয়েছে রাজ্য বিদ্যুৎ পর্ষদ—এটি একটি আইনানুগ গঠিত স্বশাসিত সংস্থা যা রাজ্যের বিদ্যুৎ বিভাগের নিয়ন্ত্রণাধীন।

উপরোক্ত চারটি সংস্থার মধ্যে কেবলমাত্র ডি ভি সি এবং দুর্গাপুর প্রোজেক্টস লিমিটেডেরই নিজ নিজ অঞ্চলে চাহিদা অনুয়ায়ী পুরোপুরি বিদ্যুৎ সরবরাহ করবার মতো যথেষ্ট ক্ষমতা এখনই আছে বা অদূর ভবিষ্যতেও থাকবে আশা করা যায়। উদাহরণস্বরূপ—বর্তমানে ডি ভি সি ব্যবস্থায় চাহিদা যেখানে ৬৪০ মেগাওয়াট সেখানে ডি ভি সি-র নিশ্চিত উৎপাদন ক্ষমতা ৭০০ মেগাওয়াট। অনুরূপভাবে দুর্গাপুর শিল্পাঞ্চলের চাহিদা যেখানে বর্তমানে প্রায় ৫৫ মেগাওয়াটে সেখানে দুর্গাপুর প্রোজেক্টস লিমিটেডের বিক্রয়যোগ্য ক্ষমতা হল ১৭০ মেগাওয়াট। এর পাশাপাশি দক্ষিণবঙ্গে অন্য দুটি সংস্থার ক্ষেত্রে চিত্রটি হল সম্পূর্ণ বিপরীত। ১৯৭৪-৭৫ সালে দক্ষিণবঙ্গে কলকাতা বিদ্যুৎ সরবরাহ সংস্থা ও রাজ্য বিদ্যুৎ পর্ষদ এলাকায় যেখানে চাহিদা ছিল প্রায় ৮৭০ মেগাওয়াট সেখানে এই দুটি সংস্থার বিদ্যুৎ উৎপাদন শক্তি ছিল মাত্র ৫২০ মেগাওয়াটের মতো। এই পরিপ্রেক্ষিতে এই দুটি সংস্থার সরবরাহধীন অঞ্চলে বিদ্যুৎ সরবরাহ ডি ভি সি এবং দুর্গাপুর প্রোজেক্টস থেকে আমদানিকৃত বিদ্যুতের উপর বহুলাংশে নির্ভরশীল।

উপরোক্ত কারণসমূহের জন্য, মাননীয় সদস্যগণ নিশ্চয় উপলব্ধি করবেন যে, দক্ষিমবঙ্গে বিদ্যুৎ সরবরাহের ব্যাপারে এক জটিল ব্যবস্থা রয়েছে। এই চারটি বিদ্যুৎ সরবরাহ সংস্থার মধ্যে সমন্বয় সাধন খুব একটা সহজ ব্যাপার নয়। তথাপি বিদ্যুৎ বিভাগ ও দুরূহ কাজ সাধনে যথাযথ চেষ্টা করে চলেছে এবং আমার বলতে দ্বিধা নেই এ ব্যাপারে যথেষ্ট সফলতাও লাভ করেছে।

এই সমন্বয় সাধনের ব্যাপারে আরও সফলতা অর্জনের জন্য এবং যাতে ভবিষ্যতে যথাযথ সমন্বয়ের অভাবে বিদ্যুৎ সরবরাহের কাজ কোনওমতেই ব্যহত না হয়. সেই উদ্দেশ্য সাধনের দিকে দৃষ্টি রেখে আমরা একটি বিদ্যুৎ সমন্বয় পর্ষদ (স্টেট পাওয়ার কো-অর্ডিনেশন বোর্ড) গঠনের সিদ্ধান্ত নিয়েছি। এই সমন্বয় পর্ষদের সভাপতি হবেন মুখ্য সচিব এবং সদস্য হিসাবে থাকবেন রাজ্য বিদ্যুৎ পর্ষদের চেয়ারম্যান, বিদ্যুৎ কমিশনার, সি ই এস সি-র ম্যানেজিং ডাইরেক্টর, ডি ভি সি-র চিফ ইঞ্জিনিয়ার, ডি পি এল-এর ম্যানেজিং ডাইরেক্টর এবং রাজ্য সরকারের উন্নয়ন কমিশনার। সর্বপরি বিদ্যুৎমন্ত্রী স্বয়ং বিদ্যুৎ সরবরাহ সংস্থাগুলির বিশেষ কোনও সমস্যা বা অসুবিধা দেখা দিলে তার দূরীকরণে

লক্ষ্য রাখবেন।

আমি আশা করি এই পর্ষদের মাধ্যমে সমন্বয়ের কাজ আরও জোরদার করা সম্ভবপর হবে এবং ভবিষ্যতে আমরা অনেক বেশি সফলতা লাভ করব। প্রয়োজন হলে এই পর্ষদকে একটি বিধিবদ্ধ সংস্থা হিসাবে গঠনের কথা ভবিষ্যতে বিবেচনা করা হবে।

বিদ্যুৎ সরবরাহকারী মূল সংস্থা রাজ্য বিদ্যুৎ পর্ষদের কাজকর্ম আরও ভালভাবে পরিচালনা করার উদ্দেশ্যে এই সংস্থাকে ১লা মার্চ, ১৯৭৬ থেকে পুনর্গঠিত করা হয়েছে। এর চেয়ারম্যান করা হয়েছে একজন সাময়িক ইঞ্জিনিয়ারকে এবং পুনর্গঠিত পর্ষদে ইঞ্জিনিয়ারদের প্রাধান্য বজায় রয়েছে। আমরা আশা করি এই পুনর্গঠিত পর্ষদ ভবিষ্যতে বিদ্যুৎ সরবরাহে আরও সবিশেষ সাফল্য অর্জন করতে সক্ষম হবে।

এর পরে এই রাজ্যের বিদ্যুৎ চাহিদার একটি চিত্র আমি মাননীয় সদস্যদের সামনে তুলে ধরতে চাই। এই রাজ্যের বিভিন্ন সংস্থার বর্তমান বিদ্যুৎ চাহিদা হল নিম্নরূপ ঃ

| সরবরাহ সংস্থা | নিয়ন্ত্রিত চাহিদা (মেগাওয়াট) | অনিয়ন্ত্রিত চাহিদা (মেগাওয়াট) |
|---|---|---|
| কলকাতা বিদ্যুৎ সরবরাহ সংস্থা (সি ই এস সি) | ৫৩০ | ৬০০/৬১০ |
| পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ (দক্ষিণবঙ্গ) | ২৪০ | ২৬০ |
| দুর্গাপুর প্রোজেক্টস লিমিটেড (ডিপিএল) | ৫০ | ৫৫ |
| দামোদর উপত্যকা কর্পোরেশন (ডিভিসি) (পশ্চিমবঙ্গের উপত্যকা অঞ্চল) | — | ১৯০ |
| পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ (উত্তরবঙ্গ) | — | ৩৯ |

আমাদের মূল সমস্যা শুধু অধিকতর বিদ্যুৎ উৎপাদন নয়, উৎপাদিত বিদ্যুতের পরিবহন ও বন্টনেও সমস্যা রয়েছে। উৎপাদিত বিদ্যুৎ শিল্পে ব্যবহার ছাড়াও কৃষিক্ষেত্রে এর ব্যবহারের প্রসার সাধন করা আমাদের লক্ষ্য। প্রসঙ্গত আমি বলতে চাই বর্তমান সরকার অতীতের যে কোনও সরকার থেকে কৃষিক্ষেত্রে বিদ্যুৎ পৌঁছে দেওয়ার ব্যাপারে অধিকতর সচেষ্ট। আমরা মনে করি আমাদের প্রিয় নেত্রী প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধীর ২০-দফা কর্মসূচি অনুযায়ী খাদ্য উৎপাদন বৃদ্ধির কাজে ক্ষুদ্র সেচ প্রকল্পগুলির এক বিশেষ ভূমিকা রয়েছে। বর্তমান সরকার এই ক্ষুদ্র সেচ প্রকল্পগুলিতে বিদ্যুৎ সংযোগদানে তাই সবিশেষ গুরুত্ব আরোপ করে থাকেন।

সেন্ট্রাল ইলেকট্রিসিটি অথরিটি কর্তৃক গঠিত নাইনস অ্যানুয়াল পাওয়ার সার্ভে কমিটি হিসাব অনুযায়ী পঞ্চম পরিকল্পনার শেষে (১৯৭৮-৭৯) পশ্চিমবঙ্গে (দামোদর উপত্যকা অঞ্চল ছাড়া) বিদ্যুতের চাহিদা দাঁড়াবে ১,৩৩৩ মেগাওয়াট। এই চাহিদার মধ্যে কৃষির জন্য চাহিদা ১৪০ মেগাওয়াট, শিল্পক্ষেত্রে চাহিদা ৯৫০ মেগাওয়াট, এবং গ্রাম বৈদ্যুতিকরণের জন্য চাহিদা ৫০ মেগাওয়াট।

পশ্চিমবঙ্গে বিদ্যুতের ক্রমবর্ধমান চাহিদার সঙ্গে সঙ্গতি রেখে উৎপাদন বাড়াবার জন্য যেসব প্রকল্পের কথা আমরা বার বার ঘোষণা করেছি সেগুলি হচ্ছে সাঁওতালদি তাপবিদ্যুৎ কেন্দ্রের চারটি ইউনিট, ব্যান্ডেলের পঞ্চম ইউনিট এবং কোলাঘাটের প্রস্তাবিত তাপবিদ্যুৎ কেন্দ্রের তিনটি ইউনিট। ১৯৭৬-৭৭ সালের বার্ষিক পরিকল্পনায় বিদ্যুৎ খাতে বরাদ্দ ধরা হয়েছে ৬৯.৫২ কোটি টাকা। আশা করা যাচ্ছে, সাঁওতালদি বিদ্যুৎ কেন্দ্রের তৃতীয় ও চতুর্থ ইউনিট দুটি এবং ব্যান্ডেলের পঞ্চম ইউনিটটি পঞ্চম পরিকল্পনাকালের মধ্যে চালু করা যাবে। কিছুটা অনিশ্চয়তা দেখা যাচ্ছে কোলাঘাট বিদ্যুৎ কেন্দ্র সম্পর্কে। আর্থিক সঙ্গতির অভাবই এর মূল কারণ। ২০০ মেগাওয়াটের তিনটি ইউনিটবিশিষ্ট এই প্রস্তাবিত তাপবিদ্যুৎ কেন্দ্রের প্রকল্পটি যখন ১৯৭৩ সালের জুন মাসের অনুমোদন লাভ করে তখন এর মোট ব্যয় বরাদ্দ ধরা হয়েছিল ১১৩ কোটি টাকা, পরবর্তী হিসাবে এর ব্যয় বেড়ে গিয়ে দাঁড়িয়েছে ১৯৩ কোটি টাকা। ১৯৭৫-৭৬ সালে যেখানে এই প্রকল্প বাবদ বরাদ্দ করা হয়েছিল ১০ কোটি টাকা, সেখানে রাজ্য বিদ্যুৎ পর্যদের আনুমানিক ব্যয় দাঁড়িয়েছে ১৯ কোটি ৮৯ লক্ষ টাকা। এই প্রকল্পের জন্য ১৯৭৬-৭৭ সালে রাজ্য বিদ্যুৎ পর্যদ ৩১ কোটি ৪০ লক্ষ টাকা ব্যয় বরাদ্দের প্রস্তাব করেছিল। সেস্থলে আপাতত পরিকল্পনা কমিশন ১০ কোটি টাকা বরাদ্দ করেছেন। এই পরিস্থিতিতে কোলাঘাট তাপবিদ্যুৎ কেন্দ্রের কাজ নির্ধারিত সময়ের মধ্যে নিষ্পন্ন করার ব্যাপারে যে কিছুটা অনিশ্চয়তা দেখা দেবে তা অত্যন্ত স্বাভাবিক। তবে এই আর্থিক অনটনের মধ্যেও এই প্রকল্পের প্রথম ইউনিটটি পঞ্চম পরিকল্পনাকালের মধ্যে চালু করার প্রচেষ্টা চালানো হচ্ছে।

এই সরকার যখন ক্ষমতা গ্রহণ করে তখন কোনও সুনির্দিষ্ট বিদ্যুৎ সংক্রান্ত নীতি ছিল না। আমাদের নীতি হচ্ছে গ্রামাঞ্চলে কৃষিক্ষেত্রে এবং শিল্পাঞ্চলে চাহিদামতো বিদ্যুৎ পৌঁছে দেওয়া। মাননীয় সদস্যরা অবগত আছেন যে, আমরা যখন কাজ শুরু করি তখন অনেক সঙ্কটের সম্মুখীন হয়েছিলাম। প্রথমত কলকাতা ও পার্শ্ববর্তী এলাকায় বিদ্যুৎ সরবরাহ বিপর্যয়ের মুখে এসে দাঁড়িয়েছিল এবং ১৯৭১ সালের গ্রীষ্ম থেকে শুরু হয়েছিল লোড-শেডিংয়ের দাপট। এর পর ১৯৭৪ সালে পর্যদ ইঞ্জিনিয়ারদের দুর্ভাগ্যজনক ধর্মঘট যা বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থাকে আংশিকভাবে পঙ্গু করে দিয়েছিল এবং সর্বশেষে আর্থিক সঙ্কট।

বিদ্যুৎ সমৃদ্ধি, আশা ও অগ্রগতির প্রতীক হিসাবে চিহ্নিত এবং এর উৎপাদন অত্যন্ত ব্যয়বহুল ও সময়সাপেক্ষ। উদাহরণস্বরূপ বলা যেতে পারে যে, ১০০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন যন্ত্র স্থাপন বাবদ বর্তমান খরচ প্রায় ৩০.২ কোটি টাকার মতো এবং এই ১০০ মেগাওয়াট বিদ্যুতের পরিবহন ব্যয় প্রয়োজনীয় সাব-স্টেশন নির্মাণ ব্যয় সহ আরও প্রায় ১৩.৫ কোটি টাকা। গ্রামাঞ্চলে বিদ্যুৎ নিয়ে যাওয়া এক সমস্যা হয়ে দাঁড়িয়েছে। এর কারণে কেবলমাত্র দুর্বৃত্তদের দ্বারা অন্তর্ঘাতমূলক কার্যকলাপ ও ট্রান্সফর্মার ইত্যাদি চুরিই নয়, উপরন্তু জনবসতি এত ছড়ানো ছিটানো যে, সেখানে বিদ্যুৎ পৌছে দেওয়া সত্যিই এক সমস্যার ব্যাপার। কলকাতার বিদ্যুৎ সরবরাহে অনুরূপ কোনও সমস্যা নেই, কারণ এখানকার জনবসতি ঘন এবং মাসুল আদায় অনেক সহজ।

কৃষিক্ষেত্রে গভীর নলকূপ, অগভীর নলকূপ ও নদী থেকে উত্তোলন পাম্পে বিদ্যুৎ পৌছানো আর একটি জটিল ব্যাপার। এর জন্য কৃষি দপ্তর ও বিদ্যুৎ পর্যদের কর্মচারিদের মধ্যে সমন্বয়ের প্রয়োজন এবং এই সমন্বয় সম্ভাব্য যে-কোনও উপায়ে সাধন করতে হবে। বস্তুত আমরা অতি অল্প সময়ের মধ্যে এই সমন্বয় সাধনে সক্ষম হয়েছি। ১৯৭২ সালের মার্চ মাসে যখন এই মন্ত্রিসভা ক্ষমতায় আসে তখনকার এবং তারপরে ১৯৭৫ সালের ডিসেম্বর মাস পর্যন্ত অগভীর নলকূপ, নদী থেকে উত্তোলন পাম্প, গভীর নলকূপ এবং গ্রাম বৈদ্যুতিকরণের যে অগ্রগতি হয়েছে তার একটি তুলনামূলক চিত্র দিচ্ছি ঃ

| | ১৯৭২<br>(মার্চ মাস পর্যন্ত) | ১৯৭৫<br>(ডিসেম্বর মাস পর্যন্ত) |
|---|---|---|
| অগভীর নলকূপ | ৯৩ | ৬,৩৩২ |
| নদী থেকে উত্তোলন পাম্প | — | ৬৬২ |
| গভীর নলকূপ | ১,৩৮৯ | ২,১০১ |
| গ্রাম | ৩,৩২৮ | ১০,২৪৭ |

আমি স্পষ্ট নির্দেশ দিয়েছি যে, গ্রামাঞ্চলে ও শিল্পাঞ্চলে যে সমস্ত আবেদনকারী টাকা জমা দিয়েছি, তাদের সংখ্যা প্রায় ১৫,৪৯২, তাদের প্রত্যেককে বিদ্যুৎ সংযোগ দিতে হবে। এই সমস্ত বিদ্যুৎসংযোগ দিতে পারলে বিদ্যুৎ পর্যদের রাজস্ব বার্ষিক ৭৫ লক্ষ টাকা বৃদ্ধি পাবে বলে অনুমিত হয়।

কৃষির জন্য বিদ্যুৎ পৌছে দিতে না পারলে গ্রামীণ অর্থনীতি বিবর্ণ হয়ে উঠবে। কৃষি খাতে রাজস্ব বৃদ্ধির বেশ উজ্জ্বল সম্ভাবনা আছে এবং আমরা কৃষি দপ্তরের প্রতিশ্রুতি

পূরণের আশা রাখি। এর জন্য আমরা রাজ্যব্যাপী বণ্টন ব্যবস্থা বজায় রাখার সমস্যার সম্মুখীন। এটা সর্বদা বিদ্যুৎ দপ্তরের আয়ত্তের মধ্যে থাকে না বরঞ্চ মুখ্যত পুলিশ কর্তৃপক্ষের আইন ও শৃঙ্খলা বজায় রাখার উপর নির্ভরশীল। আমি ঘোষণা করতে পেরে আনন্দিত যে, বিদ্যুৎ দপ্তর ও পুলিশ দপ্তরের মধ্যে এই সমন্বয় উল্লেখযোগ্য। এর ফলে আমরা বিদ্যুৎ পরিবহন ও বণ্টন ব্যবস্থা বজায় রাখতে সক্ষম হয়েছি। বিদ্যুৎ ছাঁটাই অনেক পরিমাণে পরিহার করা সম্ভব হয়েছে।

গ্রাম বৈদ্যুতিকরণ বহুলাংশে ব্যাহত হয়েছে কারণ বর্তমানে গ্রাম বৈদ্যুতিকরণের সমস্ত অর্থই আসে পরিকল্পনা তহবিল হতে। অন্যভাবে বলা যেতে পারে যে, গ্রাম বৈদ্যুতিকরণের টাকা গ্রাম বৈদ্যুতিকরণ কর্পোরেশনের নিকট হতে পাওয়া যায়। এই কর্পোরেশনের নিকট হতে টাকা নেওয়ার বিশেষ পদ্ধতি আছে এবং প্রতিটি পরিকল্পনা তাদের অনুমোদনের জন্য পাঠাতে হয়। পরিকল্পনাগুলি অনুমোদিত হলে অর্থ বরাদ্দ হয়। এই সমস্যাটির সর্বাপেক্ষা জটিল অংশ হল যে সম্পূর্ণ অর্থ এক কিস্তিতে বরাদ্দ করা হয় না, কয়েকটি কিস্তিতে করা হয় এবং সময় সময় মাস গড়িয়ে বছর পর্যন্ত দেরি হয়ে যায় এবং এতে গ্রাম বৈদ্যুতিকরণের নির্মাণ কাজের অনেক ক্ষতি হয়।

দুর্ভাগ্যবশত অনেকের মতো হয়তো সভার মাননীয় সদস্যগণও এ প্রসঙ্গটি সম্যক উপলব্ধি করেননি এবং ফলত আমাদের সমালোচনার সম্মুখীন হতে হয়েছে। আমার মতে এই সমালোচনা অহেতুক। অবশ্য তাদের দৃষ্টিকোণ থেকে এই সমালোচনা অযৌক্তিক নয়। আমি তাদের সমালোচনার কারণগুলি দূর করতে সর্বদা চেষ্টা করেছি কিন্তু এখন পর্যন্ত সম্পূর্ণ সফলকাম হইনি। যেখানে আমাদের কিছু পরিকল্পনা-বহির্ভূত অর্থ আছে সেখানে এই সমস্যা তত প্রবল নয়। গ্রাম বৈদুত্যিকরণের সমুদয় অর্থই পরিকল্পনা খাত থেকে নেওয়া এবং গ্রাম বৈদ্যুতিকরণ কর্পোরেশন থেকেই এই টাকা আসে। এতে আমাদের অগ্রগতি ব্যাহত হতে বাধ্য। এখানে কাজের সময় সীমিত। বর্ষাকালে এবং মাঠ থেকে ফসল না ওঠা পর্যন্ত কাজ করা যায় না। আমি গ্রামবাসীদের মধ্যে কৃষিক্ষেত্রে বিদ্যুৎ নিয়ে যাওয়ার ব্যাপারে প্রভূত আগ্রহ লক্ষ্য করে অত্যন্ত আনন্দিত হয়েছি। এর দ্বারা স্পষ্টতই গ্রামের মানুষের মানসিকতার পরিবর্তন সূচিত হচ্ছে। যারা যুগ যুগ ধরে অন্ধকারে রয়েছে তাদের প্রতি অধিকতর সুবিচার করা আমাদের কর্তব্য। বর্তমান সরকারের কাছে বিদ্যুৎ সমস্যার মোকাবিলা করা এক চ্যালেঞ্জ স্বরূপ। আমাদের অগ্রগতির পথে যে কতকগুলি প্রতিবন্ধক রয়েছে তাতে আমাদের কোনও হাত নেই কিন্তু পূর্ববর্তী অন্যান্য সরকারের দ্বারা পশ্চিমবঙ্গের বিদ্যুৎ ব্যবস্থা যেভাবে পর্যুদস্ত হয়েছে আমরা তার প্রতিবিধানের যথাসাধ্য চেষ্টা করছি। বিদ্যুৎ সম্পর্কিত কোনও আশাব্যঞ্জক বা নৈরাশ্যজনক চিত্র আমি দিচ্ছি না বরঞ্চ এক বাস্তব চিত্র উপস্থাপনের সামান্য চেষ্টা করছি মাত্র।

বিদ্যুতের উৎপাদন বাড়াতেই হবে; অন্যথা আমাদের অসুবিধার অন্ত থাকবে না। যে কোনও মুহূর্তেই ডি ভি সি কলকাতার বিদ্যুৎ সরবরাহ বন্ধ করে দিতে পারে। কেন্দ্রীয় বিদ্যুৎ মন্ত্রক মনে করেন যে, ডি ভি সি-র কলকাতা ও উপত্যকা-বহির্ভূত অন্যান্য অঞ্চল থেকে বোকারো ইস্পাত কারখানা এবং অন্যান্য উপত্যকা অঞ্চলে সরবরাহ করার ব্যাপারে বেশি দায়িত্ব রয়েছে। আমরা জানি না ডি ভি সি কখন কলকাতায় সরবরাহ বন্ধ করে দেবে। রাজ্য বিদ্যুৎ পর্যদ কর্তৃক পশ্চিমবঙ্গে বিদ্যুৎ সরবরাহে স্বয়ংসম্পূর্ণতা অর্জনের পরই ডি ভি সি-র পক্ষে তা করা সমীচীন হবে। সংশ্লিষ্ট ইঞ্জিনিয়ার এবং অন্যান্য কর্মিরা খুব ভালভাবেই কাজ করেছেন। প্রকৃতপক্ষে তারা অতীতের সমস্ত রেকর্ড ভঙ্গ করেছেন। এটা বাস্তবিকই অভূতপূর্ব। অনেক মাননীয় সদস্য দুর্নীতি সম্পর্কে অভিযোগ করে থাকেন। বিদ্যুৎমন্ত্রী হিসাবে আমি তাদের আশ্বস্ত করতে পারি যে, যদি কোনও দুর্নীতির খবর উপযুক্ত পমাণ সহ আমার গোচরে আনা হয় আমি অবশ্যই তার প্রতিবিধান করব।

১৯৭৫-৭৬ সালেও বিদ্যুৎ নিয়ন্ত্রণ আদেশ বলবৎ ছিল। এত যথেষ্ট সুফল পাওয়া গেছে। এখন আমাদের নতুন সমস্যা হল রাত্রিবেলার বাড়তি বিদ্যুৎ। রাত্রির এই বাড়তি বিদ্যুৎ কিভাবে ব্যবহার করা যায় তার উপায় চিন্তা করা হচ্ছে। রাত্রিবেলায় বিদ্যুৎ ব্যবহারে উৎসাহ দেওয়ার জন্য বিভিন্ন শিল্প ও কলকারখানাকে রাত্রে শিফ্‌ট চালু করার পরামর্শ দেওয়া হয়েছে। রাত্রে শিফ্‌ট চালু করলে ঐসব ক্ষেত্রে প্রযুক্ত বিদ্যুৎ নিয়ন্ত্রণ আদেশাধীন বিধিনিষেধও শিথিল করা হচ্ছে। তাছাড়া নিম্নবর্ণিত ব্যবস্থা অবলম্বনের কথাও রাজ্য সরকার বিবেচনা করছেন ঃ

১) দুই শিফ্‌ট সমন্বিত হাই-টেনশন শিল্পগ্রাহকগুলি দুইভাগে ভাগ করা হবে এবং তারা পর্যায়ক্রমে দিনে ও রাত্রে চালু থাকবে এবং তারা বিকাল ৫টা থেকে রাত্রি ১০টা মধ্যে শিল্পের জন্য বিদ্যুৎ ব্যবহার করবে না;

২) দুই শিফ্‌ট সমন্বিত হাই-টেনশন শিল্পগ্রাহকগুলি কেবল দিনের এবং রাত্রের শিফ্‌ট শিল্প উৎপাদনের জন্য চালু রাখবে এবং শিল্প উৎপাদনের জন্য সন্ধ্যা ৫টা থেকে রাত্রি ১০ টার মধ্যে বিদ্যুৎ ব্যবহার করবে না;

৩) তিন শিফ্‌ট সমন্বিত হাই-টেনশন শিল্পগ্রাহকগুলি তাদের দুই শিফ্‌টে চালু যন্ত্রপাতি কেবলমাত্র সকালে ও রাত্রে শিফ্‌টে চালু রাখবে;

৪) এক শিফ্‌ট সমন্বিত লো-টেনশন শিল্পগ্রাহকগুলিকে এলাকা অনুযায়ী কয়েকটি গ্রুপে বিভক্ত করা হবে; তারা দিনে ও রাত্রের শিফ্‌টে পর্যায়ক্রমে চালু থাকবে এবং বিকাল ৫টা থেকে রাত্রি ১০টার মধ্যে বিদ্যুৎ ব্যবহার করবে না;

৫) অন্য সমস্ত ক্ষেত্রে লো-টেনশন শিল্পগ্রাহকগুলি বিকাল ৫টা থেকে রাত্রি ১০ টার মধ্যে বিদ্যুৎ ব্যবহার করবে না যদি না সরকার ঐ সময়ের জন্য তাদের যন্ত্রপাতি রক্ষণাবেক্ষণের জন্য বিদ্যুৎ ব্যবহারের মঞ্জুরি দিয়ে থাকেন।

আমরা ব্যক্তিগত মালিকানাধীন অনেক বিদ্যুৎ লাইসেন্স অধিগ্রহণ করেছি। ১৯৭৫ সাল পর্যন্ত আমরা ১০টি ব্যক্তিগত মালিকানাধীন লাইসেন্স অধিগ্রহণ করেছি। ঐ সকল লাইসেন্সের অধীন এলাকায় বিদ্যুৎ সরবরাহের উন্নতির জন্য আমরা যথাযথ ব্যবস্থা নিয়েছি।

পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ তার আর্থিক অবস্থা স্থিতিশীল করার জন্য গত ২৪শে ডিসেম্বর, ১৯৭৫ থেকে তার বিদ্যুতের দাম বাড়িয়েছে। এতে ১৯৭৫-৭৬ ও ১৯৭৬-৭৭ সালে পর্ষদের রাজস্ব যথাক্রমে ১.৮১ কোটি টাকা ও ২০ কোটি টাকা বৃদ্ধি পাবে। এই বর্ধিত ব্যয়ের সিংহভাগ পরিকল্পনার অন্তর্ভুক্ত প্রকল্পগুলির রূপায়ণে ব্যয়িত হবে।

মহাশয়, আমার এই বক্তব্য নিবেদন করে আমি সভার অনুমোদনের জন্য এই প্রস্তাব পেশ করছি।

**Mr. Speaker :** All the cut motions are in order and are taken as moved.

**Demand No. 65**

**Shrimati Ila Mitra :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1/-.

**Shri Shish Mohammad :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1/-.

**Shri Netaipada Sarkar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Shri Shish Mohammad :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Demand No. 66**

**Shri Shish Mohammad :** Sir, I beg to move that the amount of

the Demand be reduced to Re. 1/-.

**Shri Shish Mohammad :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Shri Pradyot Kumar Mahanti :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Shri Bhupal Chandra Panda :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Shri Netaipada Sarkar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Shrimati Ila Mitra :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Demand No. 67**

**Shri Shish Mohammad :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1/-.

**Shrimati Ila Mitra :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1/-.

**Shri Bhupal Chandra Panda :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Shri Shish Mohammad :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

(At this stage the House was adjourned for thirty minutes)

[3-50 — 4-00 p.m.]

**শ্রী অশ্বিনী রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেচমন্ত্রী মহাশয়, এই যে ৬৫ নং দাবি, ৩৩১ নং মেজর হেডে সেচ, জল ও শক্তি উন্নয়ন খাতে যে টাকা চেয়েছেন ৬ কোটি ৬ লক্ষ ৬২ হাজার টাকা, এই সম্পর্কে আমার বক্তব্য রাখতে চাই। সঙ্গে সঙ্গে এই খাতে আমার যে কাট মোশন দিয়েছি সেগুলি আমি মুভ করছি। এখন এই ৬ কোটি ৬

লক্ষ ২৬ হাজার টাকা এটা কি খাতে ব্যয় করছেন? ১নং গবেষণা, এই গবেষণার গতবার দেখতে পাচ্ছি ৪১ হাজার ছিল এটা ৫০ হাজার করেছেন। কিছু টাকা বাড়িয়েছেন। ব্যারেজ ও সেচ প্রকল্পে ১ লক্ষ ২৬ হাজার টাকা ছিল এখন করলেন ৬ লক্ষ টাকা। এখন এস্ট্যাবলিশমেন্ট কস্ট বেড়েছে কাজেই টাকা বাড়লেও এই টাকাতে বিশেষ কিছু উন্নতি হবে তা মনে হয় না। কারণ। প্রত্যেক মেটিরিয়্যলের দাম বেড়েছে, কর্মচারিদের বেতন মান বেড়েছে, কাজেই এর চেয়ে বেশি গবেষণা, ব্যারেজ বা সেচ প্রকল্পে উন্নয়ন করতে পারবেন, রক্ষণাবেক্ষণের ক্ষেত্রে তা মনে হয় না। এখানে যেটা বেশির ভাগ টাকাটা ব্যয় করছেন সেটা হচ্ছে ৫ কোটি ২ লক্ষ টাকা যা ডি ভি সি আইনের ৩৭ ধারা অনুযায়ী যেটা আছে ১৪নং ১৯৪৮ সালের আইনে ডি ভি সিতে যে যে সরকার অংশ গ্রহণ করেছেন ভারত সরকার, বিহার সরকার, এবং পশ্চিমবঙ্গ সরকার এরা এর লাভ লোকসানের অংশীদার হবে সেই অনুযায়ী ৫ কোটি ২ লক্ষ টাকা উনি চেয়েছেন। এখন গতবারের প্রাথমিক বাজেট যেটা বিধানসভায় মঞ্জুর করা হয়েছিল তাতেও ৫ কোটি ২ লক্ষ টাকা ছিল সেটা ছাঁটাই করে ২ কোটি ২ লক্ষ টাকা হয়। তাহলে ৪ কোটি টাকা উনি ছাঁটাই করে দিলেন। এবার ৫ কোটি ২ লক্ষ টাকার মধ্যে উনি তো মঞ্জুরির জন্য রাখছেন, মঞ্জুরি করলে এই টাকাটা মোটামুটি থাকবে, না এটাও ছাঁটাই হয়ে যাবে। এই ব্যয় বরাদ্দ যদি আমরা মঞ্জুরি করি তাহলে এটা কি? এটা হচ্ছে ডি ভি সি যে কাজগুলি করেছে বা এখনও করছে, এখন ডি ভি সি সেই অংশটা আমরা দিয়ে দিচ্ছি। তাহলে ৬ কোটি টাকার ভিতর ৫ কোটি টাকা আমরা অংশীদার হিসাবে ঘাটতি আমাদের ডি ভি সিকে দিতে হচ্ছে। কাজেই রেভিনিউ খাতে টাকা বেশি থাকছে না যার জন্য এক ইঞ্চি উন্নয়নমূলক কাজও করা যায় কিনা সন্দেহ। এখন এই টাকাটা এক সঙ্গে না দিলেই পারতেন, কারণ এর মধ্যে প্রয়োজনীয় বাৎসরিক টাকা যা দিতে হত সেটা হচ্ছে গড়পড়তা ১ কোটি পাঁচ থেকে দশ হাজার টাকা ঘাটতি পূরণের জন্য লাগে। সেই টাকাটা একসঙ্গে দিয়ে দিয়েছেন, ফলে আর কোনও কাজ এই খাতে করার অবকাশ নেই। সেজন্য এটা দেখা যাচ্ছে গড়ে ৫ বছর ধরে এই ঘাটতির টাকা দিয়ে দিয়েছেন, তাই উন্নয়নমূলক প্রকল্পকে শূন্যে এনেছেন। এই যে টাকাটা দিয়েছেন, আইন অনুযায়ী যখন এ টাকা দিতে আমরা বাধ্য, তেমনি ডি ভি সি দিক থেকে কিছু কাজ করণীয় আছে। সেই কাজগুলি আম্মাদের নেওয়া উচিত। সেদিক থেকে প্রথম হচ্ছে যার জন্য টাকা নিচ্ছে সেচ, শক্তি, বন্যা নিয়ন্ত্রণ ইত্যাদির জন্য আমাদের অংশীদার হিসাবে টাকা দিতে হয়, এটা যখন দিচ্ছি ডি ভি সি-র করণীয় কিছু আছে যখন টাকা তারা নিচ্ছে, কেননা এই টাকা তো টাটা বিড়লার টাকা নয়, এই টাকা চাষীরা দেয়, তারা জল নেয়। কাজেই চাষীদের জল নেওয়া ছাড়া ডি ভি সি প্রকল্পের আর যে যে কাজগুলি করণীয় সেচের ব্যাপারে সেটা পুরানো দিনের কথা একটু ভাবা উচিত। ডি ভি সি প্রকল্পে যেটা ছিল সেচের, সেই

টার্গেট ছিল ১০ লক্ষ একর জমি, উনি যে হিসাব টিসাব দিয়েছেন কয়েকদিন আগে প্রশ্নোত্তরে, তাতে সেই সেচের এলাকাটা কত? সেটা হচ্ছে ১৯৭২-৭৩ সালে আমন জমি ছিল ৭ লক্ষ ৫৭ হাজার ৫৫৮ একর, আর ১৯৭৩-৭৪ সালে ছিল ৭ লক্ষ ৬১ হাজার চার হাজার বাড়ালেন, ১৯৭৪-৭৫ সালে ছিল ৭ লক্ষ ৬২ হাজার, এক হাজার করে বাড়ছে। কাজেই বর্তমান অবস্থায় আর কি উনি বাড়াতে পারবেন? আর বাড়াতে পারছেন না। এদিক থেকে আমন ছাড়া রবিতে উনি বাড়ালেন যেটা সেটা হচ্ছে ১৯৭৪ সালে ৪৪ হাজার একর, ১৯৭৫ সালে ৪৬ হাজার একর, আবার ৭৪-৭৫ সালে দেখতে পাচ্ছি ৪৯ হাজার একর রবিতে বেড়েছে। বোরোতে যদিও উনি মেনে নেননি এরা জল দিচ্ছেন। বোরো যেটা ছিল ৮২ হাজার একর ১৯৭২-৭৩ সালে সেটা তার পরে ছিল ১ লক্ষ ৫৮ হাজার একর তারপরে ১ লক্ষ ৮৯ হাজার একর, এবারে উনি বলেছেন সেটা নামিয়ে এনেছেন, উনি হুগলিতে এবং বর্ধমানে মাত্র ১ লক্ষ ৩০ হাজার দিয়েছেন। এটা নেমে যাচ্ছে, সেচের এলাকাকে উনি সঙ্কুচিত করছেন এ বছর। কাজেই বর্তমান সেট-আপে এই ১০ লক্ষ একর জমিতে জল দেওয়া বাস্তবতা বলে কিছু নাই। তাহলে একটু পুরানো দিনে যেতে হবে। ডি ভি সি প্রকল্প যখন তৈরি হয়েছিল তখন এই প্রকল্প অনুযায়ী কোথায় পিছিয়ে পড়ছি বা ফল ব্যাক হচ্ছে যার জন্য ১০ লক্ষ টার্গেটে পৌছুতে পারছি না?

[4-00 — 4-10 p.m.]

অবশ্য উনি আমন, রবি, বোরো—সমস্তগুলো জুড়ে আজকে একথা তার বক্তব্যের মধ্যে রাখলেন যে ১০ লক্ষ একর টার্গেটের মধ্যে পৌছে গেছেন। কিন্তু বাস্তবত তা নয়। এই যে ভারত সরকার যখন ডি ভি সি তৈরি হয়ে গেল, তারপর একটা পুস্তিকা পাঠান সর্বত্র—সেই পুস্তিকাতে আছে—এটা হল দামোদর পরিকল্পনা—পাবলিকেশন ডি ভি সি, মিনিস্ট্রি অব ইনফরমেনশ অ্যান্ড ব্রডকাস্টিং গভর্নমেন্ট অব ইন্ডিয়া—এদের প্রকাশিত এই পুস্তিকা—এটা সব চাষীদের কাছে গেছে। এটা দেখে সবাই খুব আনন্দিত হয়েছিল। না, এই ধরনের কাজ একটা হবে। তাতে একটা প্যারাগ্রাফে আছে—১০ বছরের মধ্যে এমনও সম্ভব হতে পারে—ঐ গোটা এলাকা একেবারে বদলে দুবার ফসল পাওয়া যাবে—রবি শস্যের যে চাষ ঐ সব জমিতে নাই তা এখন করা চলবে। সমস্ত ডি ভি সি এলাকায় দুটা করে ফসল তৈরি করা যাবে। এই যে গভর্নমেন্ট পাবলিকেশন চাষীদের কাছে গেছে, চাষীরা এই ফসল কাটা সম্পর্কে এক আধটু রেজিস্ট্যান্স দিয়ে থাকে ফসল কাটতে গেলে জমি যায় তাই রেজিস্ট্যান্স থাকে, নতুন ফসল কাটতে গেলে এই রেজিস্ট্যান্স না এসে পারে না। সেটা তেমন কিছু নয় আমরা কমিউনিস্ট মার্কসবাদে বিশ্বাসী, ভারত সরকারের প্রকাশিত পুস্তিকা পেয়ে চাষীরা খুব আনন্দিত হল,

তারা ভাল জমি সুন্দর সুন্দর জমি রবি ফসলের জন্য ছেড়ে দিল ফসল কাটবার জন্য। অথচ এতদিন পরেও কোনও কিছু তার বক্তব্যের মধ্যে নাই, ১০ লক্ষ একর টার্গেটে আমনের সম্পর্কে ও তারা পৌছতে পারবেন কিনা—এবং যেটা পুস্তিকার মধ্যে বর্ণিত—সমগ্র এলাকায় দুটো ফসল করতে পারবেন কিনা—সে সম্বন্ধে কোনও বক্তব্য মন্ত্রী মহাশয় তার বক্তৃতায় রাখেন নাই। উনি কেবল বলেছেন সেচের উপর গুরুত্ব দেব। তিনি যদি সেই লক্ষ্যে না পৌছুতে পারেন, তাহলে আমরা চাষীদের কী বলব? এ সম্বন্ধে ওকে কিছু বলতে হবে।

ঐ যে প্রস্তাবিত পরিকল্পনা ডি ভি সি-র যেটা ছিল, সেই পরিকল্পনা ও বেশি দূর এগোল না। সেখানে ছিল জলাধার নির্মাণ করা হবে কতকগুলো পাঞ্চেৎ ড্যাম হয়েছে, কোসার হয়েছে, তিলাইয়া হয়েছে, বোকারো ড্যাম হয় নি, বেলপাহাড়ী ড্যাম হয় নাই, মাইথন হয়েছে। যে কয়টি ড্যাম করলে জল পাওয়া যেত যেগুলির মধ্যে মাত্র চারটি ড্যাম হয়েছে। বাকিগুলি হল না। তার ফল কী হয়েছে? প্রচারিত পুস্তিকা পেয়ে চাষীরা খুশি হয়েছে, চাষীদের মনে আমার সঞ্চার হয়েছে বটে জল যাচ্ছে বটে কিছু কিছু জল উনি দিচ্ছেন ঠিকই। জল চাহিদামতো না পাবার ফলে গতবার কি হয়েছে? জলের অভাবে বোরো ফসল ক্ষতিগ্রস্ত হয়েছে। কোথায় কোথায় হয়েছে? টেল অ্যান্ড নিচের দিকে ঠিকমতো জল পায়নি। মাঝে মাঝে জল বন্ধ হয়ে গেছে। আমাদের জেলায় মন্তেশ্বরে, জামালপুরে ইত্যাদি অঞ্চলে ঠিক নির্দিষ্ট সময়ে জল না পাওয়ার দরুন চাষীরা ক্ষতিগ্রস্ত হয়েছে, বোরো চাষ নষ্ট হয়েছে। আমরা কোথা থেকে জল পাব? বিহারের কাছে যাব কি যাব না, এই যে গড়িমসি এর ফলে চাষী বোরো চাষ মার খেল, গুরুতরভাবে তারা ক্ষতিগ্রস্ত হয়েছে। আপনারা তো জানেন পশ্চিমবাংলা ভারতবর্ষের মধ্যে যদি দেখা যায় তাহলে একটা ফসলের জায়গায় দুটো ফসল করতে গেলে এই যে ক্যাপিটাল ইনভেস্টমেন্ট, পুঁজি নিয়োগ সেটা হচ্ছে ভারতবর্ষের মধ্যে পাঞ্জাবে বেশি। পশ্চিমবঙ্গ প্রায় নবম স্থানে নিচের দিকে। তাসত্ত্বেও বীজ এবং সার দিয়ে চাষীরা ফসল তৈরি করল তখন বিহারের সঙ্গে জল পাব কিনা সেইটা ঠিক না হওয়ার জন্য চাষীরা প্রচন্ডভাবে মারা গিয়েছে। কাজেই এইরকম অনিশ্চিয়তার মধ্যে যাবেন কেন। অনেকের কাছে জল কিনব কেন? এই যে পুস্তকাদি যে বের করা হয়েছিল, এই পুস্তকাদি অনুযায়ী যে ড্যামগুলো যদি হত, তাহলে আমরা ২ লক্ষর জন্য বোরো মরসুমে জল পেতে চাই, একটা দুটো যদি ড্যাম করি, তাহলে আমাদের বোধ হয় বিহারের কাছে যেতে না হয়, সেইজন্য আজকে এটা ভাববার দিন এসেছে, বৃহৎ নদী পরিকল্পনার বাকিটা যদি অবশিষ্ট আছে সেইটা করবেন কিনা? তাহলে আপনাকে অন্যদিকে যেতে হবে, গভীর বা অগভীর নলকূপের দিকে যেতে হবে। সেইজন্য মন্ত্রী মহাশয় এদের সম্পর্কে বলবেন বাকি যে কাজগুলো হবে কি না? এদের যদি কোনও বিহিত না হয় কি হবে? আজকের কি

অবস্থা? ড্যাম যে জল আছে সে জল দিলে এই বছর অন্তত ১ লক্ষ ৩০ হাজার বোরো রক্ষা করতে পারব। কিন্তু উল্টো দিকেও আছে। এই যে বৃহৎ একটা কমপ্লেক্স দুর্গাপুরে তৈরি হয়েছে, ইন্ডাস্ট্রিয়াল কমপ্লেক্স এ জল দেবার আছে এবং জল দিলে বিদ্যুৎ উৎপাদন করবে, জলও দিতে পারবেন না। এইরকম একটা প্রবলেম হবে। সেইজন্য এদের একটা সুমিমাংসা হওয়া দরকার। এখানে চাষীরা চায় যে এক জায়গায় দুটো ফসল হোক এবং এই পুস্তকাদি যে রচনা করেছিলেন বা গভর্নমেন্ট প্রকাশ করেছিলেন সেটা বাস্তবে রূপায়িত করা চাই। এখন এদিকে বিশেষ নজর দিতে হবে। এখন চাষীরা কর দিচ্ছে, আর কর উনি বাড়িয়ে দিচ্ছেন। কোন খাতে কতটা বাড়িয়েছেন প্রশ্নোত্তরে তিন বলেননি। যদিও আমাদের একটা জিনিস প্রচারিত হয়েছে এই করের জন্য ডি ভি সি যে সিস্টেম জল দেওয়া হয় সেটা হচ্ছে প্রো-সিস্টেম। একটা জমিতে উপচে অন্য একটা জমিতে যাবে। এই যে ক্যাপিটাল ইনভেস্টমেন্ট হচ্ছে তারা রিটার্ন কি পুরোপুরি পাচ্ছে? সেইসব ক্ষেত্রে ডিমিনিসিং রিটার্ন হচ্ছে। আমি যদি আমনে ১০ কে জি সার দিই, তাহলে বোরো করতে গেলে অন্তত পয়েন্ট ৪ অর্থাৎ ১৪ কেজি সার দিতে হয়। তাহলে মোর ইনভেস্টমেন্ট করা হচ্ছে। এই যে উচ্চ দামে সার ইনভেস্ট করল, আমার জমি থেকে প্রো-সিস্টেমে বা জমির উর্বরতা অন্য জমিতে নিয়ে গেলে, অন্যের জমি থেকে গিয়ে সেই দামোদরে পড়ছে। এই যে প্রো-সিস্টেম বা ফার্স্ট সিস্টেম এইটার তো কোনও দরকার নেই। এর ব্যবস্থা করা উচিত। শুধু ভারতবর্ষে যে ডি ভি সি আছে তা নয়, পাঞ্জাবে ভাকরা নাঙ্গাল আছে, অন্ধ্রে কৃষ্ণা আছে, কর্ণাটকে কাবেরি আছে। সেইসব বৃহত্তর পরিকল্পনায় সেচের জল দেওয়া হয়। এখানে আছে কি উৎপাদিকাশক্তি যদি না জল যায়, ডিপ টিউবওয়েল শ্যালো টিউবওয়েল জলটা নিয়ে আপনারা জমিতে বেঁধে রেখে দিলেন। আপনার জমি থেকে অন্যের জমিতে যাওয়ার ব্যবস্থা হচ্ছে। আমাদের মতো ব্যবস্থা নেই। সেইজন্য ফিল্ড চ্যানেল করে প্রত্যেকটা প্রদেশে আছে যেখানে বৃহৎ পরিকল্পনা আছে সেখানেই এটা আছে। সেইজন্য ফিল্ড চ্যানেলে চাষীরা ডিমিনিশিং ক্ষেত্রে বেড়ে যাচ্ছে। আমাদের এখানে কিন্তু পরিকল্পনার প্রসার হয়ে যে ধরনের উৎপাদন হওয়া উচিত বাস্তবে সেই উৎপাদন হচ্ছে না যদিও আমরা ক্যাপিটাল ইনভেস্টমেন্ট করছি। সেইজন্য ফিল্ড চ্যানেলের দিকে এদের নজর নেই।

[4-10 — 4-20 p.m.]

উনি বললেন চাষের উপর খুব গুরুত্ব দেব। কেন দেবেন? উৎপাদন উপর গুরুত্ব দেন বলেই তো দেবেন? তা করতে হলে সেচের ব্যবস্থা করতে হবে—ফিড চ্যানেল করে দিন। তাহলে দেখবেন উৎপাদন আরও বাড়বে—বিঘা প্রতি ৪/৫ মণ বেড়ে যাবে—ক্যাপিটাল ইনভেস্ট করল সেক্ষেত্রে কিছু করলেন না তাহলে কি অবস্থা হবে

সেটা নিশ্চয় বুঝতে পারছেন। আপনাদের এখন এমার্জেন্সির সুযোগ আছে ফিড চ্যানেলের জন্য জমি নিতে হবে—এখন সুযোগ রয়েছে জমি অধিগ্রহণ করবার ক্ষমতা প্রয়োগ করবার—নিশ্চয় ফিড চ্যানেল হতে পারে। কিন্তু এই বাজেটে এই ধরনের কোনও কিছু নেই। বহু দিন ধরে চাষীদের বলে আসছেন ফিড চ্যানেল করবেন কিন্তু তার কোনও প্রভিসন এখানে দেখতে পাচ্ছি না। উনি ডি ভি সি-র এখানে যে হিসাব করে দেখিয়েছেন তার রিটার্ন কি হয়। বর্তমানে যে হার সাড়ে বার পনের টাকা। সেই হারে দেখা যাচ্ছে ১ কোটি থেকে গত তিন বছরে ১ কোটি ১৮ লক্ষ টাকা ক্যানেল ট্যাক্স হয়েছে—বাড়ছে। আবার যেটা ভেবে রেখেছেন প্রস্তাব করেছেন সেটা এ বছর চালু হবে এই ফাইনান্সিয়াল ইয়ারেই চালু হবে—মানি বিল নিশ্চয় আনবেন শঙ্করবাবু বাজেটে প্রভিসন রয়েছে ১ কোটি ১৮ লক্ষ যেটা বর্তমানে আদায় হচ্ছে সেই টাকা গিয়ে দাঁড়াবে প্রায় সাড়ে চার কোটির উপর। এই সাড়ে চার কোটি যেখানে আদায় হবে সেখানে চাষীদের কথা ভাবতে হবে, ফিড চ্যানেলের কথা ভাবতে হবে।

তারপর আজকে যে সব খালগুলি পুরানো অবস্থায় আছে সেগুলি সংস্কার করা দরকার, যেসব পলি জমে যাচ্ছে সেগুলি সংস্কার করার টাকা বাড়ানো উচিত ছিল—কিন্তু বাজেটে সেরকম কোনও প্রভিসন দেখছি না। এত টাকা দেবে চাষীরা আর তাদের অসুবিধার কথা ভাববেন না। এতে দেখা যাচ্ছে একটা প্রফিটিয়ারি টেন্ডেন্সি এসে যাচ্ছে। সরকার নিজে জল বিক্রি করবে যে কোনও দামে হোক—এটা এসে যাচ্ছে। স্যার, আপনি বহু দিন এই বিধানসভায় আছেন, আপনি এ সম্পর্কে জানেন অতীতে জমিদারেরা পুকুর করে দিত, বাঁধ করে দিত এবং তার জন্য কিছু সামান্য ট্যাক্সও নিত। সেদিন পাবলিক আন্ডারটেকিং মন্ত্রী মহাশয় বললেন আমরা যখন দুর্গাপুর কমপ্লেক্স এর কথা বলেছিলাম যে ঔষধ ইত্যাদি হতে পারে। আমি বলি এগুলি প্রাইভেট সেক্টরকে না দিয়ে সরকার নিজে করতে পারতেন। সেখান তিনি একটা ভাল কথা বলেছিলেন। তিনি বলেছিলেন ঐগুলি দিয়ে ছোটখাট ইন্ডাস্ট্রি করে জয়েন্ট সেক্টরে কিম্বা ছোট খাট কো-অপারেটিভ করে সেগুলি করা হবে। আমরা লাভ করতে চাই না। ভাল কথা, এই যদি পলিসি হয় তাহলে সেচ মন্ত্রী ক্যানেল ট্যাক্স বাড়িয়ে টাকা পাবেন এবং সেই টাকা ১ কোটি থেকে ৪ কোটি টাকা পাচ্ছেন অথচ তাদের যে অসুবিধাগুলি সেই অসুবিধাগুলির দায় কেন নেবেন না? আমি যে কথা বললাম এর জবাব উনি দেবেন। ফিড চ্যানেল করুন, জরুরি অবস্থায় এগুলি নিশ্চয় করা যায়, এ ছাড়া নানা ধরনের অসুবিধা আছে—কোনও জায়গায় কালভার্ট নেই, কোনও জায়গায় ব্রিজ নেই—এইসব অসুবিধা আছে। এখন এর আর একটি কাজ শুধু সেচের জন্য ১১টি উদ্দেশ্য আছে এবং এই বিরাট কমান্ড এলাকার দায়িত্ব ডি ভি সি কর্তৃপক্ষের আছে। দু নং হচ্ছে হেলথ এবং স্যানিটেশনের দায়িত্ব ও ডি ভি সি-র আছে। আপনি দেখেছেন মাঝে মাঝে সংবাদপত্রে

বেরোয় কোলিয়ারি থেকে, ইন্ডাস্ট্রিয়াল এলাকা থেকে যে জলটা বেরোয় সেটা দামোদরে গিয়ে পড়ে। বিশেষ করে আপনারা কয়েকদিন আগে সংবাদপত্রে দেখেছেন চাসনালার জল দামোদর দিয়ে প্রবাহিত হয়ে যাচ্ছে। এর ফরে সমগ্র দামোদরের জলটা বিযাক্ত হচ্ছে। এর প্রতিকারটা কে করবে? ওরা বলে দিলেন কাগজ মারফত ঐ জলটা কেউ খেও না—এখন এটা কি সম্ভবপর? আজকে পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং-এর কি এতটা উন্নতি হয়ে গেছে যে প্রত্যেকটি গ্রামে নলকূপ করে দিয়েছে? এই বোরো সিজনে আপনারা দেখেছেন মাঠে যে চাষী চাষ করছে গ্রামে থেকে বহু দূরে, সেখানে তারা ঐ ক্যানেলের জলই অনেক সময় খেয়ে থাকে। কাজেই এই হেলথ অ্যান্ড স্যানিটেশনের ব্যাপারে ডি ভি সি কর্তৃপক্ষ কি করছে? আমরা তো ডি ভি সিকে টাকা দিয়ে দিচ্ছি, এটা তাদের একটা দায়িত্ব কাজেই এই ব্যাপারে তাদের কতকগুলি স্পেসিফিক প্ল্যান থাকা উচিত এবং প্রতি বছর দেখা যায় দুর্গাপুর ইন্ডাস্ট্রিয়াল কমপ্লেক্সের জল যখন দামোদরে পড়ে তখন বলা হয় জলটা বিযাক্ত হয়ে গেছে—এই একটা কাজ তাদের আছে। তারপরে ফ্লাড কন্ট্রোল এই ফ্লাড কন্ট্রোলের ক্ষেত্রে ডি ভি সি-র সঙ্গে সংশ্লিষ্ট দুর্গাপুর ব্যারেজ থাকার ফলে যেমন বর্ধমানের নিচের তলা হাওড়া পর্যন্ত বন্যা নিয়ন্ত্রিত হয়েছে তেমনি নিম্ন দামোদরে উপত্যকায় একটা বিপজ্জনক পরিস্থিতি কয়েক বছর ধরে হয়ে আছে। যাই হোক, উনি বললেন আমরা বন্যা নিয়ন্ত্রণের ব্যাপারে যথেষ্ট গুরুত্ব দিচ্ছি এবং এটা প্রায়রিটি হিসাবে দেখব এখন এই প্রায়রিটি হিসাবে দেখব বললে অবশ্য বলার কিছু নেই, কিন্তু এটা আজ থেকে দেখার কথা নয়, এটা ডি ভি সি অ্যাক্টে আছে। কাজেই সেই হিসাবে কথা বললেন যে আমাদের যথেষ্ট টাকা না থাকার জন্য পাচ্ছি না। আমি দুটি উদাহরণ দেব—এই নিম্ন দামোদর উপত্যকার জন্য যে টাকা মঞ্জুর করেছিলেন এবং এক্সপ্ল্যানেটরি নোট যেটা দিয়েছেন সেটা হচ্ছে পেজ ২১৬। এই সাদা বইতে ডিটেলড নোট দিয়েছেন নিম্ন দামোদর উপত্যকা আমতা খাল খনন ১৯৭০-৭১ সালে যেটা চালু হয়েছিল ঐ প্রোজেক্টের জন্য ৬ কোটি ৮২ লক্ষ টাকা মঞ্জুর হয়েছিল। উনি ৪ কোটি টাকা খরচ করতে পারেননি। সেইজন্য এইবারে ৪ কোটি টাকা মঞ্জুরি রাখবেন। যে প্ল্যানটা ১৯৭০-৭১ সালে আরম্ভ হল ৫ বছর প্ল্যান পিরিয়ডের মধ্যে উনি ৬ কোটি টাকা খরচ করতে পারলেন না, তার মধ্যে ৪ কোটি ৪৮ লক্ষ টাকা খরচ এখনও বাকি আছে তাহলে বোঝা যচ্ছে টাকা দিলেও উনি খরচ করতে পারছেন না। (ভয়েসঃ এ বি এ গনি খান চৌধুরি ঃ দ্যাট ইজ নট কারেক্ট) তারপরে আমাদের বুড়িবিলের জল নিকাশি ড্রেনেজ ইত্যাদি ব্যাপারগুলি তৃতীয় পরিকল্পনা থেকে আজ পর্যন্ত উনি করতে পারলেন না।

[4-20 — 4-30 p.m.]

এরপর অন্য একটি যে গ্রান্ট আছে সে সম্পর্কে কয়েকটি কথা বলে আমি আমার

বক্তব্য শেষ করছি। এটা হচ্ছে ক্যাপিটাল আউটলে অন ওয়াটার অ্যান্ড পাওয়ার ডেভেলপমেন্ট সার্ভিসেস। এটা সুন্দর কথা। এতে এবারে আপনি মঞ্জুর করেছেন বেশ কিছু টাকা। প্রত্যেক বছর দেখা যায় ১৯ বা ২০ লক্ষ টাকা থাকে। ১৯৬৭-৬৮ সালের পর এটা আর কোটিতে যাইনি লক্ষতেই আছে, এবারে আপনি ৩ কোটি ৫০ লক্ষ টাকা মঞ্জুর করেছেন। কিন্তু পারপাসটা কি? আপনার এই মঞ্জুর করা দেখে খুব আনন্দ হয়েছিল এই ভেবে যে একটা কিছু বোধ হয় লগ্নী করছেন ক্যাপিটাল ওয়ার্কসের জন্য। কিন্তু আপনার যে ইটালিক (বি)টা তাতে যে এক্সপ্লানেটরি নোট দিয়েছেন তাতে বলছেন Includeds Rs. 3 crores on account of land acquisitionin maithan and Panchayat areas. যেগুলি বাকি আছে তা করার জন্য? না তা, নয়। তার মানে নন-প্রোডাকটিভ সেক্টারের জন্য। নতুন করে কি ড্যাম করবেন? বলছেন আমাদের নতুন জমি অধিগ্রহণের জন্য টাকার দরকার। তাহলে দেখা যাচ্ছে এনটায়ার ডি ভি সি বাজেটের কোনও জায়গায় কোনও উন্নয়নের পরিকল্পনা নেই, যদিও দেখা যাচ্ছে বার বার উন্নয়নের কথা বলছেন যদিও বৃহৎ পরিকল্পনায় উন্নয়ন মোটামুটি সম্ভবপর হতে পারে, প্রোডাকশন বাড়তে পারে তবুও সে রকম পরিকল্পনা নেই। পাঞ্জাব এবং অন্ধ্র তাই করেছে। ভাকরা নাঙ্গাল না থাকলে পাঞ্জাবের এই প্রগ্রেস হত না। এরপর নেভিগেশনের ব্যাপারটি বলেই আমি শেষ করব। দুর্গাপুর থেকে চন্দননগর-এর আগে পর্যন্ত চাষীদের বুক চিরে জমি নেওয়া হল এবং বলা হল এখান দিয়ে নৌ চলাচল করবে এবং দুর্গাপুর থেকে কয়লা, ইস্পাত নৌকা করে আসবে। কিন্তু সেটা আজ পর্যন্ত চালু হয়নি। আমার জিজ্ঞাস্য কেন, সেটা চালু হচ্ছে না? তা যদি না হয় তাহলে অত বড় খাল রাখার দরকার নেই ইরিগেশনের জন্য, বুজিয়ে দিন এবং চাষীদের জমি ফেরত দিয়ে দিন। এই কথা বলে আমাদের পার্টির তরফ থেকে যে সমস্ত কাট মোশন দেওয়া হয়েছে তা মুভ করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সেচ ও বিদ্যুৎ দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে আন্তরিকভাবে সমথর্ন জানিয়ে আপনার মাধ্যমে কয়েকটি কথা এই হাউসের সামনে রাখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় তার সেচ ও জলপথ বিভাগের একটি বই আমাদের দিয়েছেন এবং তাতে তিনি বলেছেন আমাদের ৫৬০ কোটি টাকা দরাকর পশ্চিমবঙ্গে ইরিগেশনের জন্য মেজর স্কিম নিতে এবং ইরোসনের হাত থেকে বিভিন্ন এলাকাকে বাঁচাতে। দ্বিতীয় পৃষ্ঠায় তিনি বলেছেন, প্রত্যেক বছর বন্যাতে আমাদের পশ্চিমবাংলার ৪৪ কোটি টাকা খরচ হচ্ছে। দান ও খয়রাতি সাহায্য হিসাবে প্রত্যেক বছর আমরা প্রায় ৮ কোটি টাকা দিই এবং বন্যার কবলে পড়ে পশ্চিমবাংলার বিভিন্নভাবে ক্ষয়ক্ষতি হয় ৪৪ কোটি টাকার। অর্থাৎ প্রায় ৫২ কোটি টাকা। মাননীয় মন্ত্রী মহাশয়ের

কাছে একটা অনুরোধ রাখতে চাই। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যে বক্তৃতা পশ্চিমবাংলার মানুষের কাছে রেখেছিলেন, আমাদের বন্যার হাত থেকে রক্ষা করব। প্রতি বছর এইভাবে প্রায় ৫২ কোটি টাকা আমাদের নষ্ট হচ্ছে। জাতীয় সম্পদ নষ্ট হচ্ছে তাকে রক্ষা করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী, পশ্চিমবাংলার মানুষের কাছে যে প্রতিশ্রুতি রেখেছেন, সেই প্রতিশ্রুতিগুলি অক্ষরে অক্ষরে পালন করবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা কথা বলতে চাই, আমার নিজের এলাকা হরিশ্চন্দ্রপুর, সেখানে প্রত্যেক বছর বন্যার কবলে পড়ে লক্ষ লক্ষ মানুষ গৃহহারা হত এবং কোটি কোটি টাকার সম্পত্তি নষ্ট হত। আমরা দেখেছি ১৯৭৩-৭৪ সালে হরিশ্চন্দ্রপুরে গঙ্গার কবলে পড়ে সেখানে ১ কোটি ৪৭ লক্ষ টাকার ফসল নষ্ট করেছে। আর ১৭ লক্ষ টাকার গ্র্যাটুইটাস রিলিফ আমরা নিয়েছি। আর কি করেছি? ২৩ লক্ষ টাকার স্টেট রিলিফ আমার নিয়েছে। এই যে দিনের পর দিন এই সমস্ত আমরা নিতাম, আজকে আমরা দেখেছি যে হরিশ্চন্দ্রপুরে আমাদের গ্র্যাটুইটাস রিলিফ দিতে হয় না সেখানে স্টেট রিলিফ কাজ করাত হয় না। অর্থাৎ স্টেট রিলিফ, কেসের জন্য? না, মানুষকে ভিক্ষার প্রবৃত্তিতে পরিণত করার জন্য, মানুষ সরকারের কাছে ভিক্ষার জন্য আবেদন করছে। এই যে রাজনীতি যে রাজনীতি সি পি এম-এর বন্ধুরা করতেন, যে রাজনীতি আদি কংগ্রেসের বন্ধুরা করতেন। আমি হলফ করে বলতে পারি যে আমাদের হরিশ্চন্দ্রপুরে প্রায় ৪ কোটি টাকা খরচ করে প্রত্যেক বছরে আমরা ১ কোটি টাকার ফসল রক্ষা করতে পেরেছি, লক্ষ লক্ষ টাকার যে রিলিফ সেখানে দেওয়া হত, সেই রিলিফ এর হাত থেকে মানুষকে উদ্ধার করতে পেরেছি। মানুষকে সত্যিকারের বাঁচাবার রাস্তা করে দিতে পেরেছি। আজকে থেকে ৩ বছর আগে যদি আপনি হরিশ্চন্দ্রপুরের মাঠে যেতেন তাহলে সেখানে শুনতে পেতেন যে, তারা বলছে, আমাদের জি আর দাও, আমাদের টি আর দাও। আজকে হরিশ্চন্দ্রপুরের মানুষ আমাদের কাছে বলে, মন্ত্রী মহাশয়ের কাছে বলে, আমাদের শ্যালো টিউবওয়েল দাও। আমাদের রুর‍্যাল ইলেকট্রিফিকেশন দাও, আমাদের ডীপ টিউবওয়েল দাও। আমাদের রিভার লিফ্ট ইরিগেশন করে দাও। অর্থাৎ আমরা যেকথা পশ্চিমবঙ্গের মানুষের কাছে বলতে চেয়েছি, মানুষকে মানুষের মতো বাঁচতে দিতে হবে। মানুষের সত্যিকারের বাঁচার রাস্তা করে দিতে হবে। আমি অত্যন্ত গর্বের সঙ্গে বলছি, শুধু হরিশ্চন্দ্রপুরে নয়, আরও যে সমস্ত প্রকল্প গ্রহণ করা হয়েছে—কংসাবতী থেকে শুরু করে বিভিন প্রকল্প তাতেও আমরা দেখেছি, একই রকম স্টোরি একই রকম রিপিটিশন সব জায়গায় হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আর একটা কথা বলতে চাই এই যে ফরাক্কা ব্যারেজ হল। এটা কিসের জন্য হল? না, কলকাতা বন্দরকে রক্ষা করার জন্য। কিসের জন্য কলকাতা বন্দরকে রক্ষা করতে হবে? না, পশ্চিমবঙ্গকে বাঁচাতে হবে, বিহারকে বাঁচাতে হবে, আসামকে বাঁচাতে হবে।

এই যে বিরাট হিন্টারল্যান্ড এই হিন্টারল্যান্ডকে রক্ষা করার জন্য, কলকাতা পোর্টকে বাঁচাতে। এদিক থেকে এটা আনন্দের কথা। আমরা পশ্চিমবঙ্গের মানুষ, আমরা ভারতবর্ষের মানুষ আপনাকে স্বাগত জানাচ্ছি। কিন্তু পরবর্তীকালে দেখলাম যে ফরাক্কা ব্যারেজ হল, সেই ফরাক্কা ব্যারেজের রুগ্ন শিশুকে নিয়ে পশ্চিমবঙ্গ সরকার লালন-পালন করছেন। ফরাক্কা ব্যারেজ তৈরি হল, কিন্তু মুর্শিদাবাদের লক্ষ লক্ষ একর জমি জলের তলায় চলে যাচ্ছে, লক্ষ লক্ষ একর জমি গঙ্গার ভাঙনে চলে যাচ্ছে এর জন্য দায়ী কে হবে? ফরাক্কা ব্যারেজ কর্তৃপক্ষের কাছে পশ্চিমবঙ্গ সরকারের কড়া নোট দেওয়া উচিত। তাদের বলা উচিত যে তোমাদের ফরাক্কার জন্য আমাদের কোটি কোটি টাকার সম্পত্তি নষ্ট হচ্ছে, তোমাদের ফরাক্কার জন্য আমাদের লক্ষ লক্ষ মানুষ আজকে গৃহহারা হচ্ছে। আজকে ফরাক্কা হচ্ছে, আজকে কলকাতা বন্দরকে রক্ষা করতে হচ্ছে। শুধু পশ্চিমবঙ্গের জন্য নয়, আমাদের দেশের সঠিক উন্নতির জন্য। আমাদের দেশের প্রত্যেকটি স্টেট-এর সঙ্গে জড়িত হয়ে আছে। অতএব সেন্ট্রাল গভর্নমেন্টকে ফরাক্কা প্রোজেক্টকে তাদের অ্যানেক্সার হিসাবে নতুনভাবে প্রকল্প গ্রহণ করতে হবে যাতে মুর্শিদাবাদের মানুষ, মালদহের মানুষ যাতে বাঁচতে পারে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আরও কয়েকটি কথা বলতে চাই। উত্তরবঙ্গের ভাঙনকে রোধ করবার জন্য এবং বন্যার হাত থেকে রক্ষা করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে ম্যাচিং গ্রান্ট হিসাবে আমাদের পশ্চিমবঙ্গ সরকার আবেদন জানিয়েছিলেন। উত্তরবঙ্গ কুচবিহার দার্জিলিং এবং জলপাইগুড়ি যে বিরাট এলাকার আমাদের টি প্ল্যান্ট বসিয়েছি আমাদের যে চা শিল্প যে চা শিল্প থেকে কোটি কোটি টাকা ফরেন এক্সচেঞ্জ আর্ন করছি।

[4-30 — 4-40 p.m.]

সেই উত্তরবাংলার তিনটি জেলাকে বাঁচানোর জন্য আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করলাম, কেন্দ্রীয় সরকারের চিরাচরিত যে নীতি, যে মনোভাব যে বিমাতৃ সুলভ মনোভাব আগে ছিল, সেই একই বিমাতৃসুলভ মনোভাব আমাদের উত্তরবাংলার প্রতি হচ্ছে, পশ্চিমবাংলার ক্ষেত্রে প্রযোজ্য হচ্ছে। আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়ের কাছে প্রশ্ন করতে চাই দক্ষিণ বঙ্গের জন্য ডি ভি সি তৈরি করার জন্য, দক্ষিণ বঙ্গের কংসাবতী প্রকল্প তৈরি করার জন্য কত কোটি টাকা দেওয়া হয়েছে তার উত্তরবঙ্গের যে অনুন্নত এলাকা সেই অনুন্নত এলাকাকে বন্যার হাত থেকে ভাঙনের হাত থেকে, ইরোসনের হাত থেকে রক্ষা করার জন্য কেন্দ্রীয় সরকার কত টাকা ব্যয় করেছেন, এই কথা কেন্দ্রীয় সরকারের কাছে আপনার মাধ্যমে জানাতে চাই। তাই মাননীয় সেচ ও বিদ্যুৎ মন্ত্রীর কাছে অনুরোধ করছি, তিনি যেভাবে পশ্চিমবাংলার লক্ষ লক্ষ একর জমিতে নতুনভাবে সেচের সুযোগ করে দিয়েছেন, ঠিক একইভাবে উত্তরবাংলার লক্ষ লক্ষ কোটি কোটি মানুষকে সত্যকারের

বাঁচানোর রাস্তা করে দেবার জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমাদের অর্থ ছিনিয়ে আনতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বাজেট বক্তৃতা শেষ করার আগে একটি মাত্র কথা বলতে চাই, সেটা হচ্ছে—এই বিষয়ে সি পি আই বন্ধুও অবশ্য বলেছেন, ডি ভি সি একটা ক্যানেল করার জন্য জমি নিয়ে রেখেছে, যে ক্যানৈলটা ভাগীরথীর সঙ্গে যোগ করে দিয়ে যাতে নৌপথে ব্যবসা বাণিজ্য চলতে পারে, এই ব্যাপারে যাতে মন্ত্রী মহাশয় দৃষ্টি দেন এই অনুরোধ জানিয়ে এবং এই বাজেটকে সম্পূর্ণভাবে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Ananda Gopal Mukherjee :** Hon'ble Mr. Speaker, Sir, I rise to support the demand placed by our Hon'ble Minister in the House. While discussing about this I would like to draw the attention of the House about the difficulties of power in West Bengal since a decade. If we remember the difficulty of power in this State and if we try to find out the reasons for it, we will see that in West Bengal for a decade there was no proper planning about the development of electricity. The demand was not properly surveyed and there was no installation of the power plant to meet the requirements. I would say that this was neglected beacuse you will see, Sir, in the Fourth Plan, we got a sanction from the Planning Commission about the installation of a new unit the sixth unit of the power plant for D.P.L. The then Government, my friends who are now in opposition here, did not consider ti necessary to instal that power plant and the proposal was rejected. The result has been felt since 1971-72 and if we look at I am not going into the figures because the time at my disposal is very short the loadshedding in Calcutta every day we will find that it varied from 125 to 150 M.W.s and as a result the development of the industries, the development of agriculture in this State have been staggered, economy has been crippled, people are suffering and they are bound to suffer furthermore because for want of electricity things could not develop. Capital shifted from West Bengal. Sir, if you look at the industrial development of this State, you would certainly agree with me that industries round about Calcutta were attracted because of availability of power, and so iron and steel industry in this region came up, coal

industry developed, engineering industry developed and other indusries like textile also developed. But for a decade the emphasis is shifted. Sir, by a single comparison you will see the growth rate of electricity in West Bengal. In 1971-72 it was 8 per cent when the national average was 12 per cent and in the northern region it was 23 per cent. With this condition West Bengal was continuing. After 1972, if you look at the figures of area load, you will see that in 1974 it was 800 megawatts. Sir, I am not going into the details of it as to how the area load was divided but from the statement of the Hon'ble Minister we have heard that the area load has come up to 870 megawatts in this region and Sir, we have come across the turn of load-shedding in West Bengal and particularly in Calcutta. Sir, from the Hon'ble Minister we have heard that efficiency has gone up. When the national average of efficiency is 31 per cent, in West Bengal, Sir, we can produdly say that it is 69 per cent, and this is no joke; this has only been possible by serious efforts of the electricity generating companies. The optimum capacity utilistion has been achieved by these companies. The S.E.B. has got a very major role to play and so have the D.V.C., the D.P.L. and the Calcutta Electric Supply Corporation.

Now, Sir, the Hon'ble Minister has taken a very ambitious plan for West Bengal and if you look at the ninth annual survey report of the committee set up by the Government of India, you will see that in 1978-79 the demand of West Bengal would be 1,333. It has also been assessed as to what should be the demand of the industry, what should be the demand of agriculture, and what should be the demand of rural electrification. I can go into the details with much pleasure but time being short, I am just quoting these things. But, Sir, I would just point out certain things to our Hon'ble Minister while he is trying to have an ambitious plan. Sir, the present problem in Calcutta is the problem of peak hour load. When Calcuttas demand is somewhere to the tune of about 540 m.w. during the day, during the peak hours it comes up to 590 m.w. This problem is a great problem for Calcutta and the indus-

trial regions. Another problem is the night load. Sir, somewhere we are feasting and somewhere we are fasting. I would ask the Hon'ble Minister to please give us his ideas as to how he is going to meet the demand of the peak hours, particularly in the evening hours and what he is going to do about generation of night load because, Sir, the industries that were set up in this region have suffered from 1971. I have got figures to show the total amount of loss they have suffered. When in the western part of this State, you will see that all industries are working in shifts including night shifts, peculiarly in Calcutta for erratic supply of power and for unplanned distribution of power, the industries which demand high tension lines are not working in the night shifts.

[4-40 — 4-50 p.m.]

That will have to be organised. The role the Labour Minister is also very important. The industrialists have also got a very important role to play in this connection. Sir, the essential factor in this matter is that there should be an assurance that the supply of electricity will not be erratic. Fortunataly, Sir, the Minister has announced a decision which has given a great concession to the industry if the night shift is shared by industry the rate is much lower. Therefore, there is a great avdantage for the industries to be attracted and they should be persuaded to be attracted then the night load will not be a problem. Yet it is a problem with us because in place of 450 m.w. we are having 590 m.w. and this big gap cannot just be generated. Eelectricity is such a thing which you cannot produce and store for supplying it to others. So, firstly the industry must work in night shifts and there should be an assurance that the supply will not be earratic.

Sir, while on this subject of planning, with the little knowledge that I have about our power plants, certainly, I know we have water difficulties. Particularly in Santhaldih what I have observed is that the supply of water is very indadequate. One single unit is at work now and the second unit has gone into operation. I know the Minister has

taken up the matter and negotiating with the Bihar Government, but the water reservoir built up in Bihar is such that according to no it will not be able to supply water for our power unit in Santhaldih. So, far as I know, there had been no assured supply or commitment from Bihar Government in this respect. I think the Minister has taken up the matter with the Government of India, DVC and the Bihar Government who are involved in this matter. I think the height in Tanughat will also have to be raised. Otherwise, in this region the power supply from Santhaldih would be a very great problem.

Apart from electricity I would like to say a few words about navigation which is covered by this Ministry. My other friends have already told about this. I would like to take a little time and refer to the installation of power plant at Bandel. I had the occasion to meet Dr. B.C. Roy when he was planning for a super power plant. The first site was not Bandel but Katwa. But when Dr. Roy came to know that carrying coal to Katwa would be difficulty, he was looking out for an alternative site where carrying coal would be easier and he selected Bandel. The reason for selecting this site was the navigation facilities. I know there are difficulties in this work. But I know that transport by navigation has got least risk and if we open up this canel for transport, Sjri, the cost of carrying coal to Calcutta, Bandel Thermal Power Station, the Calcutta Electric Supply Corporation and the down countries will be much cheaper. Today the cost of transport has became very high.. When there are railway complications it is carried by trucks. You know that per ton carrying cost is very high. About other industrial items which are the requirements of the Durgapur projects or the products of Durgapur projects which come to Calcutta for export, the cost of transport by navigation will go down. There are 22 lockgates. For want of proper maintenance these are not in a proper shape and if these are properly set, then today carrying coal to Bandel or to Calcutta Electric Supply Corporation or to the down countries will not be a difficult job or carrying steel to these areas will not be a difficult job.

I know that the Hon'ble Minister has got a very wide range of vision. But for proper working, for economic working, for better maintenance of the transport system because the railways cannot take that much of load today and the capacity of road transport for carrying coal by trucks is also limited navigation canal should be opened as quickly as possible. Fortunately, our Planning Commission has taken up this proposal. It is possible to carry coal by barges from Durgapur to Calcutta and he Govt. of India I have a little role to play in this respect as I met the Transport Minister, Mr. Tripathi and the Minister for Transport and Shipping, Mr. Pranab Kumar Mukherjee sactioned about 2.50 crores of rupees for development of these ports, Calcutta and Haldia, for transport or coal and other materials from Durgapur to Calcutta.

With these words, Sir, I must thank you for giving me this opportunity to take part in this discussion.

[4-50 — 5-00 p.m.]

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পশ্চিমবঙ্গের সেচ ও বিদ্যুৎ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় পাওয়ারস ইরিগেশন এবং নেভিগেশন খাতে যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন সেই ব্যয় বরাদ্দকে আমি সমর্থন করি বা না করি তাতে কিছু যায় আসে না, কারণ আমি এই হাউসের মধ্যে বিন্দু আকারে আছি। কাজেই আমার সমর্থন বা অসমর্থনে কিছু যায় আসে না, আর আমি ভাল কথা বললেও সরকারের কর্ণকুহরে সেটা প্রবেশ করে না, তবুও দেশের স্বার্থের খাতিরে দেশের প্রয়োজনের খাতিরে আমাকে বলতে হচ্ছে, বলতে হবে এবং বলে যাব কথা শুনুক আর না শুনুক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের বিদ্যুৎমন্ত্রী মহাশয় তার বক্তব্যের মধ্যে বলেছেন যে এ পর্যন্ত পশ্চিমবঙ্গের ৩৯ হাজার গ্রামের মধ্যে ১০ হাজার ২৪৭টি গ্রামে ইলেকট্রিফিকেশন করা হয়েছে, অগভীর নলকূপ বা গভীর নলকূপে ইলেকট্রিফিকেশনের চেষ্টায় চলছে তারও স্ট্যাটিসটিক্স দিয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, হয়ত আরও হবে, হয়ত আরও করবেন, কিন্তু আমি অত্যন্ত ব্যথা এবং বেদনার সঙ্গে আপনার মাধ্যমে এই হাউসে কয়েকটি কথা বলতে চাই যে আমাদের মুর্শিদাবাদের যে সমস্যা সেই সমস্যা অত্যন্ত গুরুতর সমস্যা, সেই সমস্যা সমাধান করবার জন্য কেবল স্টেট গভর্নমেন্ট নয়, সঙ্গে সঙ্গে সেন্ট্রাল গভর্নমেন্টেরও এগিয়ে আসা উচিত ছিল। কিন্তু আজকে কেন্দ্রীয় সরকার আসছে না, তারা কুম্ভকর্ণের মতো ঘুমিয়ে চলেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়,

।শ্চিমবাংলার উত্তর সীমান্তে আমাদের মুর্শিদাবাদ জেলা। তদানিন্তন প্রাক্তন মন্ত্রীর চেষ্টায় ফরাক্কা ব্যারেজ প্রকল্প পশ্চিমবাংলায় তৈরি হয়েছে। তখন নানা রকম জল্পনা কল্পনা য়েছিল এবং কোনও কোনও ইঞ্জিনিয়ার বলেছিলেন এখানে যেন ফরাক্কা ব্যারেজ করা া হয়, কেউ কেউ বললেন এখানেই করা হোক। দেবেশবাবু ইঞ্জিনিয়ার বলেছিলেন ।খানে পাললিক শিলা রয়েছে কাজেই এখানে এটা সম্ভব নয়, এখানে করলে এটা দিনের পর দিন ভেঙ্গে যাবে। কিন্তু তদানিন্তন আমাদের মুখ্যমন্ত্রী বলেছিলেন, না, এটা আমাদের দেশের সম্পদ, এটা আমাদের দেশের গৌরব, এটা পশ্চিমবাংলাতেই হোক, ফরাক্কা হোক। আমরা আশা করেছিলাম ফরাক্কা ব্যারেজ দেশের উন্নয়ন করবে, দেশের কল্যাণসাধন করবে। কিন্তু স্যার, অবস্থা যা দেখছি তাতে এটা যেন আমাদের কাছে দুঃখ দারিদ্র্য নিয়ে আসার বস্তুতে পরিণত হয়েছে। তখন যিনি ফরাক্কা ব্যারেজের সূচনা করেছিলেন তিনি হচ্ছে কে এল রাও, তিনি একজন ইঞ্জিনিয়ার। তিনি ব্যক্তিগতভাবে ফরাক্কা ব্যারেজের পায়া কিভাবে তৈরি করা হবে সেই ব্যাপারে ইনিসিয়েটিভ নিয়েছিলেন। মাননীয় স্পিকার মহাশয়, পশ্চিমবাংলার জনসাধারণ যেটাকে স্বাগতম জানিয়েছিল সেই জিনিস আজকে পশ্চিমবাংলার অধিবাসীদের কাছে বিভীষিকা হল কেন? কেন্দ্রীয় সরকার জানেন পশ্চিমবাংলা বীরের দেশ। এখানে চিত্তরঞ্জন দাস নেতাজি সুভাষ, প্রফুল্ল চাকী, ক্ষুদিরাম এবং কানাই জন্মগ্রহণ করেছিলেন। কাজেই পশ্চিমবাংলা যদি অর্থনৈতিক দিক থেকে স্বচ্ছল অবস্থায় থাকে তাহলে হয়ত একটা কিছু করে ফেলবে। কাজেই দেখছি পূর্বাঞ্চলের সমস্যাকে তীব্র করে রাখার জন্য কেন্দ্রীয় সরকার দিনের পর দিন একের পর এক অন্যায় কাজ করে চলেছেন। আমাদের মন্ত্রী মহাশয় তার বক্তব্যে এবং গতকাল প্রশ্নোত্তরে বলেছেন যে, ৬৩ কোটি টাকার প্রকল্প তৈরি করে পাঠানো হয়েছে এই ভাঙ্গন প্রতিরোধ করবার জন্য এবং ১৯৭৩ সালে এই রিজলিউশন পাস করা হয়েছে। কিন্তু কেন্দ্রীয় সরকার আজ পর্যন্ত একটি কথাও বললেন না। পশ্চিমবাংলা সরকারের উদ্যোগে এই গঙ্গা ব্যারেজ প্রোজেক্ট এবং ফরাক্কা ব্যারেজ প্রোজেক্ট তৈরি হয়েছিল এবং কে এল রাও বলেছিলেন অধুনা বাংলাদেশ এবং তদানিন্তন পাকিস্তানকে জল দেব না। কিন্তু এমনভাবে তিনি পায়া তৈরি করলেন যে, কাটতে কাটতে যেন রাজগঞ্জের দিকে এগিয়ে যায় এবং তাতে তিনি সাকসেসফুল হলেন। দুঃখের কথা আমাদের ইঞ্জিনিয়াররা তার সেই কুচক্র ধরতে পারলেন না। মন্ত্রী মহাশয় জানেন ১৯৭৩ সালে কত লোক গৃহহারা হয়েছে হাজার হাজার বিঘা জমি নদীগর্ভে পতিত হয়েছে, আমবাগানগুলি নষ্ট হয়ে গেছে এবং মানুষ দিশেহারা হয়ে ভিখারিতে পরিণত হয়েছে। কেন্দ্রীয় সরকারের উচিত ছিল তার এই প্রকল্পকে সাকসেসফুল করতে গিয়ে যখন নদী নালা, গৃহ বাড়িঘর, সম্পত্তি যখন চলে গেল অন্তত তাদের কল্যার্ণাথে কেন্দ্রীয় সরকারের এগিয়ে আসা উচিত ছিল। আমাদের মন্ত্রীর সঙ্গে এই বিষয়ে নিয়ে মাঝে মাঝে যখন

দেখা করি তখন তিনি বলেন যে আমার হাত শক্ত করুন। আপনি বলুন মন্ত্রী মহাশয় আপনার হাত কিভাবে শক্ত করতে হবে, রক্ত যদি দিতে হয় দেব। কিন্তু আপনি মুর্শিদাবাদকে বাঁচান। যদি রক্ত দেবার প্রয়োজন হয় মুর্শিদাবাদকে রক্ষা করবার জন্য তাহলে সমস্ত মুর্শিদাবাদ রক্ত দেবে কারণ হাজার হাজার গরিবের সম্পত্তি আজ নদীগর্ভে নিমজ্জিত হয়ে যাচ্ছে। সেজন্য বলছি আমাদের কাছে আপনি কিভাবে আপনার হাতকে শক্ত করতে চাইছেন সেটাই বলুন। তারপরে স্যার, আমাদের মন্ত্রী স্বীকার করেছেন যে ভাঙন সমস্যা আছে, ফ্লাড সমস্যা আছে। ন্যাচারাল যেটা ফ্লাড তার সমস্যা আছে। খরবার কথা শুনলাম, এই জায়গাগুলি ভাল করে আমি জানি। সেখানে বাঁধ করে রক্ষা করা হয়েছে কিন্তু যেভাবে বন্যা সৃষ্টি করা হয়েছে সে সম্বন্ধে সরকার এ পর্যন্ত কোনও ব্যবস্থা অবলম্বন করেননি। কেন্দ্রীয় সরকার টাকা দেননি এটাই বড় কথা নয়, কেন্দ্রীয় সরকার সাহায্য করছেন না এটাই বড় কথা নয়, কেন্দ্রীয় সরকার লক্ষ্য করছেন না এটাই বড় কথা নয়। যদি কেন্দ্রীয় সরকার না দেখেন তাহলে তাদের উপর চাপ সৃষ্টি করার জন্য আপনি কতদূর এগিয়েছেন? শুধু রেজলিউশন করেছেন যদি রেজলিউশনকে তারা লক্ষ্য না করে তাহলে কোনও অলটারনেটিভ পথ আছে কিনা যে পথ অবলম্বন করলে তাদের সারেন্ডার করাতে পারবেন এবং যে আর্টিফিসিয়াল বন্যার সৃষ্টি হয়েছে সেই বন্যা প্রতিরোধ করা যেতে পারে। স্যার, আমার শুনতে পাচ্ছি যে ফিডার ক্যানেল তৈরি হচ্ছে। ফিডার ক্যানেলের গভীরতা খুব কম, সেই কারণেই ফ্লাড দেখা দিয়েছে। আমি বলতে চাই পশ্চিমবঙ্গে যে সমস্ত ইঞ্জিনিয়াররা এটা করেছেন তারা কি খেয়ে লেখাপড়া শিখেছিল ছাতু না অন্য কিছু খেয়ে এটা আমি বুঝতে পারছি না। আজকে যেকোনও লোককে যদি বলা যায় ফিডার ক্যানেল ডুব দিতে সেই ডুব দিয়ে মাটি উঠিয়ে দেবে। টাকা খরচ হয়েছে, সেই টাকা যথোপযুক্তভাবে খরচ করা হয় নি। আমরা দেখেছি ফরাক্কা ব্যারেজের সমস্ত কিছু সিমেন্ট, সীট ইত্যাদি সমস্ত বিক্রি হয়ে যেতে। তখন আমি সদস্য ছিলাম না, সুতরাং এখানে বলার কোনও স্কোপ ছিল না। আমি বলতে চাই যেমন সিমেন্ট সীট ইত্যাদি বিক্রি হয়েছে তেমন ফিডার ক্যানেলের খননের ক্ষেত্রে কত টাকা কিভাবে খরচ হয়েছে। পশ্চিমবঙ্গ সরকারের যে সমস্ত ইঞ্জিনিয়াররা এবং অফিসাররা দুর্নীতিপরায়ণ ছিলেন আজকে ফরাক্কা ব্যারেজ তৈরি হবার পর এবং ফিডার ক্যানেল তৈরি হবার পর এই সমস্ত অফিসার এবং ইঞ্জিনিয়ারদের জন্য প্ল্যান বানচাল হয়ে গেছে এবং সেজন্য কলকাতা মহানগরী আবার মরুভূমিতে পরিণত হতে চলেছে।

[5-00 — 5-10 p.m.]

এবং কলকাতার মুখে বালি জমে যাচ্ছে। কলকাতায় নদীর গভীরতা কমে যাচ্ছে, হুগলি নদীর মোহনায় বালি জমে যাচ্ছে। ফিডার ক্যানেল দিয়ে জল নিয়ে আসবেন তার

কি হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে বাংলাদেশের সঙ্গে যখন চুক্তি হচ্ছিল তখন বাংলাদেশের একজন ইঞ্জিনিয়ার এফ এম সিদ্দিকী, তিনি আমার সঙ্গে ফরাক্কায় যাচ্ছিলেন। অধ্যক্ষ মহাশয়, আমাদের ওখানে ফ্লাড একটা বিরাট সমস্যা। আমি মন্ত্রী মহাশয়কে বলেছি যে এখানে ১৮ বর্গমাইল এলাকা জলে প্লাবিত হয়ে যাচ্ছে, আমি বলেছি যে ৫৫টি মৌজা এখনও জলের তলায় রয়েছে, ১ লক্ষ ১৫ হাজার লোক এতে অ্যাফেকটেড হয়েছে। আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছিলাম রাইটার্স বিল্ডিং-এ তখন জনৈক ইঞ্জিনিয়ার বলেছিলেন যে ওখানে বন্যা হয়েছে এবং সে বন্যা ১২ মাসই থাকবে সুতরাং ওখানে মাছ চাষ করা হোক। অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন ফ্রান্সে যখন লোকে মিছিল করে আসছিল যোড়শ লুই-এর রাজত্বকালে ফর ওয়ান্ট অব ব্রেড, তখন রানি রাজাকে জিজ্ঞাস করেছিল যে ওরা কি চায়? রাজা বলেছিলেন যে ওরা রুটি চায়। তখন রানি বলেছিল ওদের কেক খাওয়ার ব্যবস্থা করছ না কেন। অধ্যক্ষ মহাশয়, আমাদের ওখানে লোকে যখন অন্নের জন্য হাহাকার করছে তখন এখানে ইঞ্জিনিয়ার একজন যুক্তি দিচ্ছেন যে ওখানে মাছ চাষ করার পাগলা ও বাশলই নদীতে।

**মিঃ স্পিকার ঃ** শুনুন, এখানে জয়নাল আবেদনি সাহেব উপস্থিত থাকলে তিনি বলে দিতেন যে এক হেক্টরে যত ধান হয় তার চেয়ে অনেক বেশি মাছ ওখানে উৎপাদন করা যাবে।

**শ্রী শীশ মহম্মদ ঃ** না, স্যার, তাও হওয়া সম্ভব নয়, কারণ নদীর সঙ্গে যদি যোগ থাকে তাহলে সেখানে মাছের চাষ হবে কি করে? সেইজন্য আমি সাজেশন দিয়েছিলাম যে ওখানে পাগলা নদীর দুই পাড়ে যদি বাঁধ দেওয়া যায় এবং ফিডার ক্যানেলের যে লেভেল আছে তা করা যায় তাহলে এই জল সরে যেতে পারবে। এরা বলছেন যে সেখানে স্লুইস গেট করে বন্ধ করবেন। কিন্তু শীতকালে যে জল পাহাড় থেকে আসবে তা যাবে কোথায়? ন্যাচারালি ফ্লাড হবেই। তাই মন্ত্রী মহাশয়কে এখান থেকে এই জল নিকাশ করার ব্যবস্থা করার জন্য অনুরোধ করছি। এই জল নিকাশ করার জন্য সেখানকার লোক সবরকম সাহায্য করার জন্য প্রস্তুত আছে। কেন্দ্রীয় সরকারের কাছে স্টেট গভর্নমেন্ট যে পলিসি দেবে তাতে সাহায্য করার জন্য তারা প্রস্তুত আছে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ রমেন্দ্রনাথ দত্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সেচ ও বিদ্যুৎমন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি করেছেন, আমি তা সমর্থন করি। আমি এই প্রসঙ্গে দুই একটি কথা বলতে চাই। বন্যা পশ্চিমবাংলার একটা বিরাট সমস্যা। মাননীয় অশ্বিনীবাবু বলেছেন যে এর প্রতি কোনও নজর দেওয়া হয়নি। আমি উনাকে আমন্ত্রণ জানাই উত্তরবঙ্গে চলুন, আমি প্রমান করে দেব কতটা গুরুত্ব বন্যার প্রতি এই সরকার দিয়েছে। ১৯৭১-৭২

সালে আমরা শুনতাম, আমরা দেখতাম ময়ুরাক্ষী, ডি ভি সি এবং কংসাবতী এই সমস্ত প্রকল্পে দক্ষিণবাংলায় কাজ হত, কোটি কোটি টাকা খরচ করত, উত্তরবাংলার দিকে কেউ নজর দিত না এবং বন্যায় শহর গ্রাম সমস্ত নষ্ট হত। তখন অশ্বিনীবাবু বা কেউ কথা বলতেন না। একমাত্র ফরাক্কা হলেও উত্তরবাংলার কোনও উপকারে আসত না, একমাত্র যাওয়া আসা ছাড়া। মাননীয় মন্ত্রী মহাশয় উত্তর বাংলায় ১৯৭১-৭২ সালে নর্থ বেঙ্গল ফ্লাড কন্ট্রোল বোর্ড তৈরি করে দিয়েছেন, এর পরে ফ্লাড কন্ট্রোলের যে কাজগুলি হয়েছে তার কয়েকটি কথা আমি বলছ। উত্তরবাংলার বন্যায় শুধু গ্রাম নয়, শহরও নষ্ট হত। ১৯৬৮ সালে জলপাইগুড়ি টাউনে যে ভয়াবহ বন্যা হয় নিশ্চয়ই আপনার তা মনে আছে। টাউনের সেই বন্যা আমি দেখতে গেছিলাম। সেখানে কি অবস্থা পানীয় জলের অভাব, খাদ্যের অভাব, আশ্রয়ের অভাব ছিল, এবং এই অবস্থা চলছিল এক মাস দেড় মাস। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, জলপাইগুড়ির বন্যা এই সরকারের এই মন্ত্রী মহাশয় নিয়ন্ত্রণ করেছেন। করলা নদী এবং মহানন্দা নদীতে বাঁধ দিয়ে সেই বন্যা রোধ করেছেন। কয়েক বছর ধরে আগে বন্যায় যে কষ্ট হত সে কষ্ট হচ্ছে না। এর পরে আসুন মালদা জেলায়। ১৯৭১ সালে মালদায় ভয়াবহ বন্যা হয়েছিল, এই বন্যায় মালদা টাউন প্রায় এক মাস ডুবে ছিল, তারপরে মালদার গঙ্গা এবং মহানন্দাতে বাঁধ করে দিয়ে বন্যা কন্ট্রোল করেছেন। আমি আবার বলছি। রায়গঞ্জের অর্ধেকটা প্রতি বছর ডুবত। বর্ষাকলে পাঁচ-সাত শত কি হাজার লোক এসে ধর্ণা দিত—নৌকা চাই, সাহায্য দাও, আমাদের এক দেড় মারে জন্য স্কুল বন্ধ রাখতে হত, স্কুলে নিয়ে গিয়ে তাদের সাহায্য দিতে হত, তারপর বাড়িঘর করার জন্য সাহায্য দিতে হত। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন ৪৪ কোটি টাকার সম্পত্তি নষ্ট হয়েছিল, ৬ কোটি টাকা সাহায্য দেওয়া হয়েছে। আমার মনে হয় আরও বেশি খরচ হয়েছে সাহায্য বাবদ। এই রায়গঞ্জ টাউন প্রটেকশনের জন্য বাঁধ দেওয়ার কাজ আরম্ভ হয়েছে, তিন চার বছর আগে উনার মন্ত্রিত্ব নেওয়ার পরেই কাজ আরম্ভ করেছে, আজকে এই বাঁধের কাজ হওয়ায় তিন বছরের মধ্যে বন্যায় টাউনের কোনও ক্ষতি করেনি। এ বছর কাজ শেষ হয়ে গেলে আশাকরি বন্যায় কোনওদিন কোনও ক্ষতি করতে পারবে না। তারজন্য আমরা মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে কৃতিত্ব। ইটাহারে বন্যায় গত বছর প্রচন্ড ক্ষতি হয়েছে। মাননীয় মহাশয় সেখানে বাঁধের কাজ আরম্ভ করেছেন এবং আশা করি এই কাজ শেষ হয়ে গেলে পরে সেখানে বন্যায় কোনও ক্ষতি হবে না এবং চাষের জমিও নষ্ট হবে না। আমি বুঝি না বাজেটের মধ্যে এর কোনও উল্লেখ কেন পেলাম না। সরকার তিস্তার কাজ হাতে নিয়েছেন এর জন্য খরচ হবে ৬৯.৭৪ কোটি টাকা। এই প্রকল্পের দ্বারা মালদা এবং পশ্চিম দিনাজপুর এই দুটি জেলাই বেনিফিটেড হবে। এই প্রকল্প শেষ হলে ৯ লক্ষ ৫০ হাজার একর জমি ইরিগেটেড হবে এবং প্রতি বছর তিনটি ফসল তারা পাবে। আমার মনে হয় মালদা

এবং পশ্চিম দিনাজপুরের চেহারা পাল্টে যাবে। এই কাজের যেটুকু বাকি আছে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে তিনি দেখুন যাতে কাজ ত্বরান্বিত হয়। উনি যখন উত্তরবাংলার আছেন, তখন উত্তর বাংলার যত বেশি উন্নতি করতে পারেন এবং করতে চেষ্টা করে আমাদের সাহায্য করুন, জানি না এর পরে দক্ষিণবাংলার কেউ এলে আমাদের এক কাজ দেবে কিনা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় এর পরে আমি ইলেকট্রিসিটি সম্বন্ধে দুই একটি কথা বলব।

[5-10 — 5-20 p.m.]

তারপর এই ইলেকট্রিসিটি থার্মাল প্ল্যান্ট সম্বন্ধে মন্ত্রী মহাশয় বলেছিলেন। ফরাক্কায় সেটা হচ্ছে তাতে কত মেগাওয়াট বিদ্যুৎ উৎপন্ন হবে—সে সম্বন্ধে মন্ত্রী মহাশয় কিছু বলেন নি। আমার দ্বিতীয় অনুরোধ হচ্ছে যেমন অ্যাটমিক এনার্জির জন্য তারাপুরাতে একটা প্ল্যান্ট হয়েছে, তেমনি ইলেকট্রিসিটি জন্য উত্তরবঙ্গে একটা প্ল্যান্ট হতে পারে কিনা—তিনি সে বিষয় সব বিচার-বিবেচনা করে দেখবেন। ওরা বলছেন বিশেষজ্ঞরা যে কয়লা খনি থেকে দু তিন শো মাইল দূরে এটা করতে হবে। আমাদের কুচবিহার জেলার অনেক দূরে খনি অঞ্চল থেকে আপনি সেন্ট্রাল গভর্নমেন্টের সঙ্গে পরামর্শ করে এবং সম্ভাবনাটা একটু খতিয়ে দেখবেন ওখানে এটা হতে পারে কিনা।

মাননীয় মন্ত্রী মহাশয় চার বছর আগে কার্যভার গ্রহণ করেছেন। এরমধ্যে পশ্চিম দিনাজপুরে যে উল্লেখযোগ্য উন্নয়নমূলক কাজ হয়েছে—তার জন্য আমি মন্ত্রী মহাশয়কে আন্তরিক ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রী সুকুমার বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেচ ও বিদ্যুৎ দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি এখানে উত্থাপন করেছেন। সেই দাবিকে আমি সমর্থন করে আমার সীমিত সময়ের মধ্যে দু একটা কথা নিবেদন করতে চাই।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয় কোনও একটা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী যিনি হন তিনি, হন সেই দপ্তরের নীতি-নির্ধারক, গতি নির্ধারক এবং শক্তি সঞ্চায়ক একজন যিনি সেই দপ্তরের মন্ত্রী তিনি যে কোনও অঞ্চলের হোন না কেন—তার উপর গোটা প্রদেশের দায়িত্বভার ন্যস্ত করা হয় এবং তিনি সামগ্রিকভাবে তার দায়িত্বভার পালন করবার চেষ্টা করেন এটা অস্বীকার করবার উপায় নেই। সেচ ও বিদ্যুৎ দপ্তরের মন্ত্রী মহাশয় ও তার দপ্তরের নীতি নির্ধারণ করতে পেরেছেন, তার দপ্তরের গতি সঞ্চার করতে পেরেছেন এবং বহু বছরের ভেঙ্গে জনগণ কল্যাণ করতে সমর্থ হয়েছেন। বিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে অনেক সমালোচনা ছিল, আছে এবং ভবিষ্যতেও থাকবে। মন্ত্রী মহাশয় তাই অতি সহজভাবেই বলেছেন—আমি খুব আশার কথা বলছি না, আমি আপনাদের বাস্তব

অবস্থাটা বিবেচনা করতে বলছি। এই প্রসঙ্গে আমার মনে পড়ে বিদ্যুৎ দপ্তরের উপর ১৯৭২ সাল থেকে আক্রমণ কেন্দ্রীভূত হয়েছে। সাঁওতালডি হবে না, কোলাঘাট একটা অলীক স্বপ্ন, ব্যান্ডেল ইউনিটের পরিচালনা ভেঙ্গে যেতে বসেছে। উত্তরবঙ্গে বিদ্যুৎ উৎপাদন হবে না ইত্যাদি নানা বিষয়ে অনেক সমালোচনা, অনেক নিন্দা অনেক কুৎসার ছড়াছড়ি হয়েছে। কিন্তু বিদ্যুৎমন্ত্রী এবং তার দপ্তর সমস্ত নিন্দা কুৎসা সমালোচনা তুচ্ছ করে অগ্রাহ্য করে তারা তাদের কাজের অগ্রগতি করে এগিয়ে চলেছেন—সাঁওতালদি চালু হয়েছে, বিদ্যুৎ সমস্যার সমাধান করবার চেষ্টা করছেন, কোলাঘাটের কাজ হচ্ছে এবং উত্তরবঙ্গে সার্বিক উন্নয়নের জন্য তিনি বদ্ধপরিকর। তার সঙ্গে সঙ্গে গ্রামীণ বৈদ্যুতিকরণের কাজও এগিয়ে চলেছে সমস্ত নিন্দা-কুৎসা অগ্রাহ্য করে। বিগত চার বছরের মধ্যে প্রমাণ করা হয়েছে ১০ হাজার গ্রামে আলো জ্বলছে। যতদূর গ্রামাঞ্চলে বিদ্যুতের তারে ধোপা আর কাপড় শুকায় না; খুঁটিও কেউ চুরি করে নেয় না। সেসব ঘটনা আজকে মিথ্যা প্রমাণিত হয়েছে। এই বিদ্যুৎ দপ্তরের যতখানি কাজ করা সম্ভবপর সেই সময়ের মধ্যে তা তারা সম্ভব করেছে। এজন্য মন্ত্রী মহাশয়কে সাধুবাদ জানাই। কোলাঘাটে তাপবিদ্যুৎ কেন্দ্র হচ্ছে। গীতাদি ও দিক থেকে উপহাসের হাসি হাসছেন কিনা বোঝা যাচ্ছে না সকলে স্বীকার করবেন এই দপ্তর যেভাবে চালানো প্রয়োজন সেইভাবে চলেছে। অনেক সময় দেখা যায় মন্ত্রী মহাশয় যেটা চাচ্ছেন তা আসলে হচ্ছে না। কেবল কাগজপত্রে সেটা হচ্ছে। কাজ করতে গেলে মন্ত্রী মহাশয় ও দপ্তরের সঙ্গে যে সমন্বয় প্রয়োজন সে দুটোর সমন্বয় এই দপ্তরের রয়েছে। সেচ দপ্তরের যিনি সচিব আছেন, তিনি একজন সুদক্ষ ইঞ্জিনিয়ার, তিনি যদি কোনও কথা বলেন যে ১০ দিনের মধ্যে করে দেব, তিনি সেটা ৯ দিনের করে দেন, এবং আরও আগে করবার চেষ্টা তিনি করেন। আবার চিফ ইঞ্জিনিয়ার মিঃ সেনকে যদি বলেন মিঃ সেন এই কাজ ১৫ দিনে চাই তাহলে তিনি তা ১২ দিনে করেন। আবার ট্রান্সমিশন ডিপার্টমেন্টের যিনি অধিকর্তা তাকে যদি বলেন এক মাসে করুন, এটা প্রয়োজন তাহলে তিনি ২৫ দিনে করেন। এটা আমরা লক্ষ্য করেছি। সব ডিপার্টমেন্টে কিন্তু এটা হয় না। অর্থাৎ সেচ দপ্তরের যিনি অধিনায়ক, তার যে বাহিনী তাদের নিষ্ঠা সম্পর্কে সন্দেহের কোনও কারণ নেই। বিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে আমি খালি একটা কথা বলতে চাই যে কেন্দ্রীয় সরকার, ডি ভি সি ইত্যাদি মিলে যে অবস্থার সৃষ্টি হয়েছে, তাতে হয়তো মনে হতে পারে আগামী দিনে বিদ্যুৎ নাও পেতে পারি ডি ভি সি থেকে। কিন্তু আমরা যদি সংঘবদ্ধ চেষ্টা চালিয়ে যাই এবং নতুন নতুন বিদ্যুৎ কেন্দ্র করি তাহলে সমস্যার সমাধান হবে এবং সেদিকে আমরা এগিয়ে চলেছি। আমি জানি না পশ্চিমবঙ্গে কতগুলো সেচ পরিকল্পনা হয়েছে। তার হিসাব আমি জানি না। কিন্তু বাঁকুড়ার কংসাবতী থেকে সুন্দরবনের ছাতুয়া, আবার সুন্দরবনের ছাতুয়া থেকে উত্তরবঙ্গের বন্যা নিয়ন্ত্রণ সেদিক থেকে দেখেছি সেচ দপ্তরের

কাজ প্রশংসার দাবি রাখে। আমি আপনার কাছে বলতে পারি আমি যে এলাকা থেকে এসেছি ১৯৬৭ সালের ১৫ই আগস্ট থেকে ১৯৭২ সালের মার্চ মাস অবধি সেই এলাকার ১০ লক্ষ মানুষের জন্য কোনও সেচ পরিকল্পনা করা হয়নি। বলা হয়েছিল সংশ্লিষ্ট সবই কয়লাখনি, সব কল-কারখানা সেখানে সেচ পরিকল্পনার দরকার নেই। আমরা দেখছি সেখানে দুটো সেচ পরিকল্পনা গ্রহণ করা হয়েছে—একটা সম্পূর্ণ হয়েছে এবং একটা সম্পূর্ণ হতে চলেছে। আমি এই ব্যয় বরাদ্দকে অত্যন্ত আন্তরিকভাবে এবং নিষ্ঠার সঙ্গে সমর্থন করি। মাননীয় সেচমন্ত্রী, বিদ্যুৎ মন্ত্রীর এমন একজনও নিন্দুকও নেই, অতি নিন্দুক ছাড়া। আমরা আপনার পিছনে আছি, পশ্চিমবঙ্গে সাড়ে তিন কোটি মানুষ আপনার পিছনে আছেন, আপনি নির্ভয়ে এগিয়ে যান। এই ব্যয় বরাদ্দের সমর্থন করে সীমিত সময়ের মধ্যে আমার বক্তব্য শেষ করছি।

[5-20 — 5-30 p.m.]

**শ্রী আবতাফউদ্দীন মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সেচ মন্ত্রী যে ব্যয় বরাদ্দ বিধানসভায় এনেছেন আমি তাকে পুরোপুরি সমর্থন করি। সমর্থন করতে গিয়ে একটা কথা বলি আমাদের সমস্যাটা কোথায় ছিল। একটা গল্পের ছোট্ট অংশ বলি। রান্না ঘরে আমি উনুনে ডাল চড়িয়েছি, আর আমার বাচ্চা ছেলে উঠনে খেলছে। এমন সময় যদি দেখা যায় বাচ্চা ছেলেকে কুকুরে কামড়াতে আসছে এবং ডাল হাড়ি থেকে যদি পড়ে যায় তাহলে কোনটাকে বাঁচানো আমার একান্ত কর্তব্য, ডালের হাড়ি না বাচ্চা ছেলে। তা আমাদের কাছে সেই সমস্যা ছিল পশ্চিমবাংলায় গত কয়েক বছর ধরে ইতিহাস যদি পর্যালোচনা করে দেখা যায় তাহলে কখনও কখনও নর্থ বেঙ্গল, কখনও কখনও দক্ষিণ বাংলা এই নিয়ে কেউ কেউ বিযোদগার করেছেন। তাদের স্মরণ করিয়ে দিতে চাই, দামোদর, ভাগীরথীর বন্যায় আমরা রেহাই পাইনি। দক্ষিণ বাংলার মানুষ ভিখারি হয়ে গিয়েছিল। সেই ভিখারিকে যদি কেউ পয়সা দেয় তাহলে ভিখারি তাকে বলে হিন্দু হলে ভগবান আপনার মঙ্গল করুন। আর ভিখারি যদি মুসলমান হয় তাহলে বলে খোদাই বরকতি হই। আমাদের কাছে সবচেয়ে বড় প্রশ্ন হচ্ছে আমি গর্বের সঙ্গে বলতে পারি, মাননীয় বিদ্যুৎমন্ত্রী এবং সেচমন্ত্রী এর নামও বরকত, পশ্চিমবঙ্গের মানুষের কাছে তিনি বরকত। আমি ধরে নিতে পারি খোদার দেওয়া বরকত আমাদের কাছে বিধানসভায় আছেন, এই সরকারের কাছে আছে। সুতরাং এ সম্বন্ধে কোনও তারতম্য নেই আমাদের কাছে। উনি বরকত বেঁচে থাকুন আমাদের কাছে। ওটা আমরা ভগবান প্রেরিত বলে আমরা মেনে নিয়েছি। আমাদের আসল সমস্যাটা কোথায় সেটা জানার দরকার। আপনি জানেন সবচেয়ে বড় সমস্যা ইরিগেশন নয়, ড্রেনেজ। আমাদের দেশে সবচেয়ে বড় সমস্যা ছিল ড্রেনেজ, ইরিগেশন নয়। আপনি জানেন আপার ল্যান্ড সেগুলো যদি পাহাড়-

পর্বতে ঘেরা না হয় তাহলে ড্যাম্প তৈরি করে ওয়াটার স্টোরেজ করা যায় না, ফ্ল্যাড ল্যান্ড-এর মাঝখানে স্টোরেজ করে রাখা সম্ভব নয়। তাই আমাদের দেশে প্রবলেম ছিল ড্রেনেজের। আমাদের রাজ্যে জল জমতো বিহার থেকে, আর ইউ পি থেকে জল আসত, সেখান থেকে নেমে এসে এখানে জমত। জমতে জমতে সারা পশ্চিমবাংলার মানচিত্র লাল আকারে রাখা হত বন্যার্ত এলাকা বলে যেমন পুলিশ ক্রিমিন্যালের লিস্ট করে রাখে। আজকে এখানে বলি সারা পশ্চিমবাংলার কথা সকলে বুকে হাত দিয়ে বলুন নর্থ বেঙ্গল থেকে আরম্ভ করে সাউথ বেঙ্গল—কাটোয়া বেসিন থেকে আরম্ভ করে হাওড়া, হুগলি, মেদিনীপুর পর্যন্ত আমরা কি বন্যার হাত থেকে বাঁচাতে পেরেছি? সম্ভব হয়নি। বিদ্যুৎমন্ত্রী বিদ্যুতের হিসাব দিয়েছেন। কিন্তু এর জন্য কি তিনি শুধু দায়ী? আমি একথা সায় দিতে পারছি না। এর সঙ্গে আরও অনেক কিছু জড়িত রয়েছে। অনেক সংস্থার সঙ্গে যোগাযোগ রয়েছে যেখানে তার হাত নাই। সেচের জল দেওয়া ইরিগেশন ডিপার্টমেন্টের দায়িত্ব। কিন্তু তার জন্য তাকে কি দায়ী করা যাবে? সেখানে নানা সমস্যা বাসা বেঁধে রয়েছে। তিনি হাতে জল পেলে তবে তো দেবেন। তার মাঝখানে অনেক অসুবিধা রয়েছে। আজকে সুইট ওয়াটারকে সমুদ্রে ফেলে দিয়ে মিনার‍্যাল ওয়াটার দিয়ে শ্যালো টিউবওয়েল করে ডিপ টিউবওয়েল করে লিফট ইরিগেশন দিয়ে চাষ করা হচ্ছে সত্য। কিন্তু এটা কি ভেবে দেখেছেন যে এর ফলে আমাদের ড্রিংকিং পারপাসে যে জল লাগে তার কত অসুবিধা দেখা দিচ্ছে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, এগ্রিকালচার ডিপার্টমেন্ট থেকে ড্রেনেজ করে যেসব খাল কাটা হয়েছে সুইট ওয়াটার বের করে দিয়ে সেখানে লিফট ইরিগেশন দিয়ে চাষ করা হচ্ছে। সেখানেও আর এক রকমের অসুবিধা দেখা দিয়েছে। খাল খননের ব্যাপারে আমরা দেখেছি যে সেখানে টেকনিসিয়ানদের ওপিনিয়নকে অগ্রাহ্য করে দেওয়া হয়েছে সেখানে পলিটিক্যাল ইন্টারফেয়ারেন্স সৃষ্টি হয়েছে। তার ফরে সরকারি যে স্কিম সেটা বানচাল হয়ে গেছে। এবং হুগলিতে এই জিনিস হওয়ায় নিম্ন দামোদরের কাজ আজকে ব্যাহত হচ্ছে। এরজন্য আজকে মন্ত্রী ঘাড়ে দোষ চাপিয়ে লাভ নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সি পি আই-এর একজন মাননীয় সদস্য অনেক কথা বলেছেন যে লোয়ার দামোদর পরিকল্পনার ৬ কোটি ৮২ লক্ষ টাকা যে স্যাংশন করা সত্ত্বেও ৪ কোটি টাকা খরচ করা সম্ভব হয় নি। কিন্তু আমি জানি তার বেস পয়েন্ট কোথায়। এর লজ্জা কার? সেটা কি মন্ত্রী মহাশয়ের? না এই লজ্জা আমাদের। আমি দায়িত্ব নিয়ে বলতে পারি যে সেখানে টেকনিসিয়ানদের যে ওপিনিয়ন সেটাকে বানচাল করে নিজেদের মতামত সেখানে রেখে যে ব্যবস্থা করতে যাওয়া হয়েছিল তার জন্য সেই স্কিম নষ্ট হয়েছে। হুগলির মানুষ কমিউনিস্ট পার্টি থেকে আরম্ভ করে সকলেই দরজায় দরজায় গিয়ে বলে এসেছেন যে খাল কাটতে দেবেন না—একথা কি ঠিক নয়?

(গোলমাল)

আমি ত্রিপাঠী সাহেবের সঙ্গে আলোচনা করেছি এবং এ জিনিস জানতে পেরেছি। আমি বিদ্যুৎ মন্ত্রীকে একটা কথা বলে রাখি যে আজকে যদি গঙ্গা এবং রূপনারায়ণের সংস্কার না করি তাহলে পশ্চিমবাংলার সমস্ত ড্রেনেজ প্রবলেম সিলটেড আপ হয়ে যাবে। সমস্ত কিছু কনজেসটেড হয়ে যাবে, তা থেকে রেহাই কেউই পাবে না। এই কথা এই ব্যয় বরাদ্দকে পুরোপুরি সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-30 — 5-40 p.m.]

**শ্রী ভূপালচন্দ্র পান্ডা ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহোদয়, আজকে সেচ ও বিদ্যুৎমন্ত্রী যে ব্যয় বরাদ্দ উপস্থাপিত করেছেন তাতে দেখতে পাচ্ছি যে তিনি অনেক কাজ করেছেন তার জন্য তিনি ধন্যবাদ পাবার যোগ্য। কিন্তু আমি আপনার মাধ্যমে সেচ মন্ত্রী মহাশয়ের একটি দিকে লক্ষ্য করতে বলি সেটা হল যে আমাদের বাংলাদেশের নদীগুলি কোন অবস্থার দিকে যাচ্ছে সেটা দেখেছেন কি? আজকে সেদিকে নজর দেবার প্রয়োজনীয়তা এসেছে। স্যার, আপনি জানেন যে আমাদের কৃষক সভা এই নদী উপত্যকা সম্পর্কে এবং তার কন্ট্রোল সম্পর্কে তাদের অভিমত সরকারের কাছে তৈরি করে দিয়েছেন। দামোদর নিম্ন দামোদর রূপনারায়ণ, হুগলি নদী এবং আরও অনেক নদী সম্পর্কে অনেক মূল্যবান অভিমত দিয়েছেন। আজকে নিম্ন দামোদরের জলের প্রবাহ কমে যাবার ফলে হুগলি নদীতে যে প্রচন্ড সিল্ট দেখা দিয়েছে এবং তার ফলে সাবসিডিয়ারি পোর্ট হলদিয়া নির্মাণ করতে বাধ্য হতে হয়েছে এ বিষয়ে কোনও সন্দেহ নেই। কিন্তু রূপনায়ারণ যে অবস্থায় এসে দাঁড়িয়েছে তাতে নিকট ভবিষ্যতে আমাদের হুগলি, হাওড়া এবং মেদিনীপুরের দুরবস্থা চরমে ওঠার সম্ভাবনা আছে। ইতিমধ্যে আপনি জানেন স্যার, আমাদের সামনেই বসে রয়েছে শ্রদ্ধেয় অজয়দা, তার নির্বাচন কেন্দ্র তমলুক, কালিপুজোর সময়ে যে সামন্যতম বৃষ্টি হয়েছিল, তৈরি ফসল সেখানে মাঠের মধ্যে জলে ডুবে রয়েছে, সেই ধান এখন সেখানে পচছে, মাঠ থেকে তোলা হয়নি। এটা হচ্ছে বাস্তব সত্য এবং এইসব ঘটনা যে ঘটছে তার জন্য আমরা যেমন একদিকে নতুন নতুন সেচ প্রকল্প গ্রহণ করবার চেষ্টা করছি, আন্ডারগ্রাউন্ড ওয়াটার বের করবার চেষ্টা করছি তেমনি সেই সঙ্গে সঙ্গে অন্যদিকে জলনিকাশি ব্যবস্থা, ড্রেনেজ ব্যবস্থার উপর গুরুত্ব যদি না দেওয়া হয় তাহলে তৈরি ফসল মাঠে মারা যাবে। একদিকে নতুন ফসলের জন্য যেমন কোটি কোটি টাকা খরচ করা হবে তেমনি অনদিকে এই জলনিকাশি ব্যবস্থার দিকে যাতে যথেষ্ট গুরুত্ব দেওয়া হয় সেটা একটু সেচ মন্ত্রীকে চিন্তা করে দেখতে বলি। মেদিনীপুরের দক্ষিণ অঞ্চলে যে পলিমাটির জায়গা আছে সেখানকার ড্রেনেজটা যদি ক্লিয়ারেন্স হয় তাহলে হলদিয়া পোর্ট এবং হলদিয়ায় যে শিল্পনগরী হতে যাচ্ছে সেই এলাকার লক্ষ লক্ষ মানুষ খাদ্য বাহিরে থেকে আনতে হবে না, মেদিনীপুর উইল বি এবেল টু সাপ্লাই হোল ফুড ফর দি

রিকোয়ারমেন্টস অব হলদিয়া বন্দর। কিন্তু আজকে ক্ষোভের কথা এবং পরিতাপের কথা যে এখন পর্যন্ত তমলুক বেসিন স্কিম, ময়না বেসিন স্কিম—নন্দীগ্রামের দুদিকে বিরাট জায়গায় যে জল বদ্ধ হয়ে থাকে সেটার নিষ্কাশনের ব্যবস্থা এখন সুষ্ঠুভাবে হয়নি, আমি মন্ত্রী মহাশয়কে এদিকে একটু দৃষ্টি দিতে বলি। ড্রেনেজের ব্যাপারে ডিমান্ড ৬৬, মেজর হেড ৩৩৩, তাতে যে আপনার যে বরাদ্দ ছিল সেটা কি কারণে ১৯৭৩-৭৪ সালে ৭ কোটি ৬১ লক্ষ টাকা যেখানে ছিল সেটা ১৯৭৪-৭৫ সালে ৫ কোটি ৯১ লক্ষ টাকা, ১৯৭৫-৭৬ সালে কমিয়ে ১ কোটি ৯৫ লক্ষ টাকা হয়ে গেল এবং ১৯৭৬-৭৭ সালের জন্য ২ কোটি ৭৭ লক্ষ টাকা কি করে হল সেটা আমরা বুঝতে পারছি না। সেচের জন্য নতুন প্রকল্প গ্রহণ করব রবি ফসল উৎপাদনের জন্য, কিন্তু আমন ফসলের এইভাবে যদি সর্বনাশ হয় তাহলে তো চাষীরা শেষ হয়ে যাবে—কাজেই সেদিকে একটু দৃষ্টি দিতে মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব। সেই সঙ্গে সঙ্গে আমি আর একটি কথা বলব রূপনারায়ণের যে দুরবস্থা হয়েছে তাতে করে আমাদের ঘাটাল মহকুমা এবং তমলুক প্রপার, পাঁশকুড়া এতে আবদ্ধ হয়ে যাচ্ছে এবং লোয়ারের অবস্থা আরও সঙ্কটজনক হয়ে দাঁড়িয়েছে। হলদি নদীতে ইতিমধ্যেই বহু পলি পড়ে গেছে, হলদি নদী দিয়ে কোনও ড্রেনেজের পরিকল্পনা হতে পারছে না। এর স্রোত রসুলপুর নদীর দিকে চলে যাচ্ছে, তার ফলে জল নিষ্কাশন হচ্ছে না। হলদি নদী বর্তমানে ইরিগেশনের সহায়ক হতে পারে, ড্রেনেজের সহায়ক হতে পারে না। সেইজন্য আমি বলছি ড্রেনেজ স্কীমের উপর গুরুত্ব দেওয়া হোক এবং এগুলি সাকসেসফুল করার জন্য দুটি জিনিস করতে হবে। একদিকে সেটাকে যেমন ক্লিয়ার করে ফেলতে হবে তেমনি অন্যদিকে ড্রেনেজ স্কিম স্লুইস গেট যাতে করা হয় সেদিকে লক্ষ্য দিতে হবে। এই ড্রেনেজ এবং স্লুইস গেট করা হলে তখন অনেকখানি জল ধরে রাখা সম্ভব হবে, যেটা রবি ফসলে চাষীদের পক্ষে খুব সহায়ক হবে— কাজেই এই উপকার যাতে করতে পারেন সেই দিকে আমি মন্ত্রী মহাশয়কে দৃষ্টি দিতে অনুরোধ করব। বিশেষ করে বলব এই কারণের জন্য ২৪ পরগনার মতন মেদিনীপুরে যে সমস্ত সমুদ্রের নিকটবর্তী এলাকা রয়েছে সেই সমস্ত এলাকায় যেহেতু নোনা জলের প্লাবন আসে সেই হেতু সেটা বেশি পরিমাণে বিপদ ডেকে আনে। কাজেই প্রত্যেকটি ড্রেনেজের মুখে যাতে স্লুইসগেটের ব্যবস্থা করা হয় সেদিকে দৃষ্টি দেবার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি। হলদিয়া বন্দর যেটা ডেভেলপ করছে—প্ল্যান বলতে কি সেই প্ল্যানটা আমাদের টোটাল ন্যাশনাল প্ল্যান কিম্বা স্টেট প্ল্যান তার অন্তর্ভুক্ত করে প্ল্যান করব? না, প্ল্যান হবে আলাদা আলাদা দপ্তরের নিজের খুশি মতন। আমি এই কারণে বলছি যে, হলদিয়া বন্দর এবং হলদিয়া শিল্প নগরী, তার পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স এই নিয়ে সেখানে যদি কয়েক লক্ষ মানুষের খাদ্য এবং নিত্য প্রয়োজনীয় জিনিসপত্র সরবরাহ করতে হয় তাহলে তার হিন্টারল্যান্ডের উপর বেশি

জোর দিতে হবে যাতে সেখানে থেকে খাদ্য এবং অন্যান্য রিকোয়ারমেন্টস পেতে পারা যায়। আমরা কোনও প্ল্যানের মধ্যে কোন এলাকাকে প্রাথমিক গুরুত্ব দেব, কোন জায়গায় বেশি জোর দেব সেটা ভাবা দরকার। এই লক্ষ্য সামনে না থাকার জন্য আমার মনে হয় পরিকল্পনার জন্য নিশ্চয় টাকা খরচ হচ্ছে কিন্তু কোনটাকে প্রায়রিটি দেওয়া দরকার সেটা সঠিকভাবে স্থিরীকৃত হচ্ছে না। আর এটা না হাওয়ার জন্য ভবিষ্যতে আমাদের বিপদের দিকে বা ক্ষয়ক্ষতির দিকে যেতে হবে। তারপর রুর‍্যাল ইলেকট্রিফিকেশন ব্যাপারে উনি বলেছেন যে যদি সেখানে আন্ডারগ্রাউন্ড ওয়াটার থাকে বা যদি সেখানে ছোট বা মাঝারি শিল্প গড়ে ওঠে এবং যদি সেটা হাই ভোল্টেজ লাইনের নিকটবর্তী হয় তাহলে হবে। তাহলে স্যার আমি ওর কাছে জানেত চাই, হলদিয়ার চারপাশের এলাকার মধ্যে যেটা দক্ষিণ অঞ্চল, যেটা নদীর অপর পার তার কেন আন্ডারগ্রাউন্ড ওয়াটার সার্ভে হয়নি? সেই জায়গা থেকে যখন প্রচুর পরিমাণে কৃষিজাত দ্রব্য বা খাদ্য ফসল পাওয়া যেতে পারে এবং তা হলদিয়ায় সরবরাহ করা যেতে পারে তখন তার উপর কেন গুরুত্ব দেওয়া হচ্ছে না? এই জায়গায় আন্ডারগ্রাউন্ড ওয়াটার অ্যাভেলেবল, হাই ভোল্টেজের লাইনও নিকটেই এবং এখানে ছোট বা মাঝারি শিল্প গড়ে উঠতে পারে। কাজেই এদিকে লক্ষ্য করে মাননীয় মন্ত্রী মহাশয় যদি টোটাল প্ল্যানের সঙ্গে মিলিয়ে তার নিজের দপ্তরের প্ল্যান তৈরি করেন তাহলে আমার মনে হয় সেটা সাফল্যমন্ডিত হবে এবং ভবিষ্যতে তা উপকারে লাগবে। আর সেদিকে যদি লক্ষ্য না দেন তাহলে কিন্তু ভবিষ্যতে বিপদে পড়ার সম্ভাবনা থাকবে। কংসাবতী ব্যাপারে বলি, অনেক বড় বড় ক্যানেল কাটা হলেও ততটা জল সরবরাহ করতে পারছে না। স্যার, এই ক্যানেল কাটার ফলে সেখানে তিনগুণ ট্যাক্স হয়েছে এবং ট্যাক্স বেড়েই যাচ্ছে ওয়াটার ট্যাক্স কিন্তু স্যার, সেখানে লোক জল পাচ্ছে না অথচ ট্যাক্সের বোঝা ঘাড়ে চাপছে। সেই কারণে স্যার লোকে ভাবছে এ বোধহয় ঐ খাল কেটে কুমির আনা হল। এদিকে মন্ত্রী মহাশয়কে দৃষ্টি দিতে বলছি।

**শ্রীমতী নুরুন্নেষা সাত্তার ঃ** মাননীয় উপাধ্যক্ষম মহাশয়, আজকে আমাদের বিদ্যুৎ ও সেচমন্ত্রী মহাশয় এই হাউসে যে বাজেট বরাদ্দ এনেছেন তাকে আমি সমর্থন করছি। সমর্থন করে আপনার মাধ্যমে কয়েকটি কথা বলতে চাই। আজকে অনেকেই এই বিষয় নিয়ে নানারকম আলোচনা করছেন। আমি অবশ্য বিশেষ কিছু বলব না, তবে আপনার মাধ্যমে কয়েকটি কথা বলব সেগুলি অমার কেন্দ্রে উনি ২ বছর আগে নিজে গিয়ে শুরু করে এসেছিলেন। সেই কাজগুলির মধ্যে কতকগুলি শুরু হবার পরে অর্ধেক সমাপ্ত হয়ে পড়ে আছে এবং কতকগুলি কাজ এখনও শুরু হয়নি। গড়িমসি চলছে। কতকগুলি কাজ শুরু হবার পরে দেখা গেল বন্ধ হয়ে আছে। কিসের জন্য? না, টাকার অভাবে এটা সত্য কথা যে টাকা ছাড়া কোনও কিছুই হয় না। কিন্তু যে কাজ শুরু হয়েছে সেটাকে সমাপ্ত করেই বাঞ্ছনীয়। আমরা জনগণের জন্য যে কাজ শুরু করছি সেটা দ্বারা তারা

কতটা উপকৃত হবেন তা দেখা দরকার। সেচের ব্যবস্থা না হলে ফসল ফলতে পারে না। সেচের কাজ কিছু কিছু হয়েছে যেমন ডীপ টিউবওয়েল হয়েছে, রিভার লিফ্‌ট হয়েছে। আমাদের একটা মজা নদী যেটা মন্ত্রী মহাশয় নিজে গিয়ে দেখে এসেছেন তার দুই পাশে বহু একর ধানী জমি অনাবাদী অবস্থায় পড়ে আছে। এই নদীটি যদি সংস্কার করা যায় তাহলে ক্ষুদ্র চাষী, মাঝারি চাষীদের উপকার হয়। তারা ২টো তিনটা ফসল ফলাতে পারে এবং সুখে-স্বচ্ছন্দে বাস করতে পারেন। সেটা কিছুটা হবার পরে অর্ধসমাপ্ত হয়ে পড়ে আছে। তারপর স্লুইস গেট, দানঘাটায় সেটা শুরু করতে করতে বন্ধ হয়ে গেছে। কিছু কিছু জায়গায় শোনা যাচ্ছে যে যাদের কন্ট্রাক্ট দেওয়া হয়েছিল তারা সেখানে মাল নিয়ে যেতে পারছে না। এখন শুকনো সময় মাল নিয়ে যেতে পারবেন। ডামগেল বাঁধ শেষ হয়ে এসেছে, সামান্য একুট বাকি আছে। মন্ত্রী মহাশয় দেখে এসেছেন। সেটা যদি ২ বছরে না করে দিতেন তাহলে বহু গ্রাম ভেসে যেত। বন্যার হাতে প্রায় ৫/৬টি গ্রাম নিশ্চিহ্ন হয়ে যেত। এই বাঁধ উনি করে দিয়েছেন। তবে এর কিছুটা কাজ বাকি আছে। সেটা শেষ হয়ে গেলে মন্ত্রী মহাশয়কে নিয়ে গিয়ে ওপেন করা হবে। এই কাজটা যদি বিদ্যুৎমন্ত্রী মহাশয় সমাধান করে দেন তাহলে আমি অত্যন্ত উপকৃত হব। আমি সেখানকার প্রতিনিধি তারা আমাকে দু হাত তুলে আশীর্বাদ করত। আমি আশা করব বরকত সাহেব যখন তার নাম তখন তিনি এই কাজের জন্য অর্থের বরকত দেবেন। আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে এই কাজগুলি দ্রুতগতিতে সমাধান করে দিতে অনুরোধ করছি। এই কথা বলে আপনাকে ধন্যবাদ জানিয়ে মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ বন্দেমাতরম্।

[5-40 — 5-50 p.m.]

**শ্রী গণেশচন্দ্র হাটুই ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সেচ এবং বিদ্যুৎমন্ত্রী সেচ এবং বিদ্যুৎ খাতে যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন তাকে আমি আন্তরিকভাবে সমর্থন করছি। গত ৪ বছরের ইতিহাস যদি নেই তাহলে বোঝা যাবে যে তিনি কি কাজ করেছেন। আনুপাতিক হারে গত ২৫ বছর ধরে যে কাজ হয়েছে তার সঙ্গে যদি তুলনামূলকভাবে বিচার করি তাহলে বোঝা যাবে গত ৪ বছরে সেচ এবং বিদ্যুতের ক্ষেত্রে কি অগ্রগতি হয়েছে। স্বাধীনতার পরে গত ২৫ বছরে সেচের যে এলাকা হয়েছে সেটা হচ্ছে ১৭ লক্ষ একর আর এই মন্ত্রী সভা আসার পরে সেচ এলাকা হয়েছে ৩ লক্ষ ২৫ হাজার একর। সুতরাং আনুপাতিক হারে যদি হিসাব করা যায় তাহলে দেখা যাবে যে নিশ্চয়ই সেচের সম্প্রসারণের কাজ হয়েছে এবং এর জন্য মন্ত্রী মহাশয় নিশ্চয়ই কৃতিত্বের দাবি করতে পারেন। আর একটা সমস্যা হচ্ছে বন্যানিয়ন্ত্রণ। এই দুটি সমস্যার দিকে তিনি লক্ষ্য রেখেছেন গত ২৫ বছর ধরে যা সেচ এলাকার সম্প্রসার করা হয়েছে,

অন্য দিকে বন্যানিয়ন্ত্রণ, অতিরিক্ত জল কোথায় নিয়ে যাওয়া হবে সেটার কোনও ব্যবস্থা ছিল না। এই মন্ত্রী সভা আমার পরে বন্যানিয়ন্ত্রণের উপর বিশেষ গুরুত্ব দেওয়া হয়েছে। গত ২৫ বছর ধরে যে এলাকা বন্যার হাত থেকে উদ্ধার করা হয়েছে তার পরিমাণ হচ্ছে ১১ লক্ষ ৮ হাজার একর। বর্তমান এই মন্ত্রীসভা আসবার পর ৭২ সাল থেকে আজ পর্যন্ত এই চার বছরে যা করেছেন, গত ২৫ বছরে যে কাজ হয়েছে বন্যানিয়ন্ত্রণের ক্ষেত্রে, এই সরকার চার বছরে সেই কাজ করেছেন। নিশ্চয়ই বন্যা নিয়ন্ত্রণের দিকে নজর দিতে হবে। উনি স্বীকার করেছেন এতদিন যা কাজ হওয়া উচিত ছিল তা হয়নি এবং এর জন্য দায়ী আমরা নই, যে পরিকল্পনা অনুযায়ী ডি ভি সি হয়েছিল তার জলধারের যতগুলো প্রয়োজন ছিল, ততগুলো হয়নি, বর্তমানে সেই দায়দায়িত্ব আমাদের উপর এসেছে, যে আটটি জলাধার রেকমেন্ড করা হয়েছিল, তার মধ্যে এখন তিনটি বাকি আছে। এই পরিকল্পনা ঠিকভাবে না হওয়ার ফলে দেখা গেছে, বর্ষাকালে যখন জল দরকার নেই তখন জমিকে জমি ভাসিয়ে নিয়ে গেছে ডি ভি সি কম্যান্ড এরিয়া, আবার যখন বোরো চাষের জন্য জল দরকার তখন জল পাওয়া যাচ্ছে না। যেখানে আগে ৬০ লক্ষ একর জমিতে বোরো চাষ করা হত, আজকে সেখানে ১ লক্ষ ৫০ হাজার একর জমিতে বোরো চাষ হচ্ছে। যে এলাকাগুলো প্রতি বছর নষ্ট হয়ে যাচ্ছে, সরকার থেকে বোরো চাষ করার জন্য বলা হচ্ছে কিন্তু আসল সময়ে জল পাওয়া যাচ্ছে না, এই না পাওয়ার কারণ হচ্ছে যেখানে আগে ৬০ লক্ষ একর জমিতে বোরো চাষ হতে পারত, সেখানে আজকে ১ লক্ষ ৫০ হাজার একর জমিতে বোরো চাষের ব্যবস্থা করা হয়েছে, এই যে ব্যবস্থা করা হয়েছে এরফলে নিশ্চয়ই জলাধারে জল থাকবে না। সেই জন্য ডি ভি সি-র কম্যান্ড এরিয়ার মধ্যে বিহার সরকার তেনুঘাটে জলাধার করে নিয়েছে, আজকে আমাদের তাদের কাছ থেকে জল কিনতে হচ্ছে। নিশ্চয়ই এর জন্য দায়ী কে? আগে যে সরকার ছিল, তারাই এর জন্য দায়ী। আজকে তেনুঘাট থেকে জল কিনতে হচ্ছে উচ্চ মূল্য দিয়ে। এই সরকারের সেচমন্ত্রীকে সেই পয়সা দিয়ে বিহার সরকারের কাছ থেকে জল কিনতে বাধ্য হচ্ছে গরিব চাষীদের বাঁচাবার জন্য। এক একরজল ৭৫০ টাকা দিয়ে এই সরকারকে কিনতে হচ্ছে। যদি সেই তিনটি ড্যাম করা যায় তাহলে দুটি ভাল ফল পাওয়া যাবে, একটা হচ্ছে বোরো চাযের কম্যান্ড এরিয়া বাড়বে এবং তার সঙ্গে সঙ্গে বন্যা নিয়ন্ত্রণ হবে। বন্যার কবল থেকে আরও খানিকটা এলাকা রক্ষা পাবে। আমরা কাগজে দেখেছিলাম যে বেলপাহাড়ী এলাকায় একটা জলাধার করা হবে, কিন্তু মন্ত্রী মহাশয়ের বাজেট বক্তৃতায় সেটা আমরা দেখতে পাচ্ছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, নিম্ন দামোদর পরিকল্পনার কাজ শুরু হয়েছে, আমার এলাকায় কিছু কিছু কাজও হয়েছে। কিছু মজা খাল আমার এলাকায় আছে, যেমন দৈয়াসারী মজা খাল এবং সরস্বতী মজা খাল, এই খালগুলো সংস্কার করলে বন্যানিয়ন্ত্রণ হবে এবং এর সঙ্গে বহু এলাকা

বাঁচবে। এই কটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-50 — 6-00 p.m.]

**শ্রী আব্দুল বারি বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের সেচ ও বিদ্যুৎ মন্ত্রী তার যে ব্যয়বরাদ্দ উত্থাপন করেছেন, সেই ব্যয় বরাদ্দকে আমি সমর্থন জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা রাজ্যের একটা মন্ত্রী কিম্বা সেই মন্ত্রিসভার সুনাম এবং সুখ্যাতি তার উপরই নির্ভর করে, যদি সেই মন্ত্রিসভা বা যে মন্ত্রীর দাবি উত্থাপিত হয়েছে সেই মন্ত্রীর যে বাস্তবানুগ চিন্তাধারা, তা যদি থাকে এবং সমগ্র দেশে কল্যাণের কথা যদি চিন্তা করেন এখানে আজকে ভেবে দেখতে হবে, আজকে চার বছর চলে গেল, আজকে হিসাবনিকাশ দেবার দিন এসেছে। এই সরকার কি করতে চেয়েছিলেন এবং কি করেছেন এই চার বছরে। অতএব মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেদিক দিয়ে বিচার করলে আমি বলব আমাদের বিদ্যুৎমন্ত্রী মাননীয় বরকত সাহেব পশ্চিমবাংলার ৪ কোটি ৪৫ লক্ষ লোকের কাছে একটা আশীর্বাদ স্বরূপ। এই আশীর্বাদকে আমি যেভাবে দেখছি সেটা আমি আপনার মাধ্যমে দু একটি কথায় তুলে ধরতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন ১৯৪৭ সালের পর থেকে ১৯৭২ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গের মানুষ মাঝে মাঝেই বন্যার কবলে পড়ে ক্ষতিগ্রস্ত হয়েছে। একমাত্র সেচ ও বিদ্যুৎ দপ্তরের এই মন্ত্রী মহাশয়ের কার্যকলাপের ফলে আজকে পশ্চিমবাংলার মানুষ বন্যাকে নিয়ন্ত্রণ করতে পেরেছে এবং বন্যার হাত থেকে নিজেদের বাঁচাতে পেরেছেন। গীতাদিকে আমি স্মরণ করিয়ে দিই যে, তিনি তার বাজেট বক্তৃতায় বলেছিলেন তেলের দাম কমে গিয়েছে। কাজেই গীতাদিকে আজকে আমি বলি যে, পশ্চিমবাংলায় চাষযোগ্য জমির পরিমাণ ১ কোটি ৬০ লক্ষ একর, তার মধ্যে ১ কোটি ৪০ লক্ষ একর জমিতে চাষ করা হয়, আর শতকরা ৩২ ভাগ জমি সেচ পায়, যার পরিমাণ হচ্ছে ৪৩ লক্ষ একর জমি। আর ২৫ বছরে ১৭ লক্ষ একর জমিতে সেচ দেওয়া হয়েছে। আর এই সরকার আসার পর ৩ লক্ষ ৮৫ হাজার একর জমিতে বেশি সেচ দেওয়া হয়েছে, এর ফলে ১ লক্ষ ৭৪ হাজার মেট্রিক টন খাদ্যশস্যের উৎপাদন বেড়েছে। পশ্চিমবাংলার মানুষের যদি দারিদ্র্য দূর করতে হয় তাহলে কৃষি সেচ ও বিদ্যুৎকে একসঙ্গে জুড়ে আলোচনা করতে হবে। আজকে কৃষির উন্নতি না করতে পারলে স্বাস্থ্যের উন্নতি ঘটবে না, আজকে কৃষির উন্নতি না হলে মানুষের খাদ্যাভাব বাড়বে এবং নিশ্চিতভাবে তাই হয়েছিল, দেশে খাদ্যাভাব থাকার ফলে গীতাদিদের রাজনৈতিক আন্দোলন করা সম্ভব হয়েছিল দেশের মধ্যে। এই দেশের মানুষ যদি ভুখা থাকে এবং মিছিল করে খাবার দাও বলতে বেরতে পারে তাহলেই গীতাদিদের রাজনৈতিক উদ্দেশ্য সিদ্ধ হতে পারে। এই ৪ কোটি ৪৪ লক্ষ লোকের যে উন্নয়নমূলক কাজ সেই কাজ যিনি করছেন তিনি আমাদের কাজে আশীর্বাদ

স্বরূপ। তবুও আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর নিকট দু একটি কথা বলতে চাই, সেটা হচ্ছে আমাদের যে সমস্ত বিদ্যুৎ উৎপাদন হবে বলে স্থির আছে তাতে আমরা দেখতে পাচ্ছি, (১) সাঁওতালডি ৫টি ইউনিট তার মধ্যে চারটি ইউনিট, প্রতিটি ১২০ মেগাওয়াটের এবং একটি ১০০ মেগাওয়াটের, মোট ৫৮০ মেগাওয়াট, (২) কোলাঘাট, হলদিয়া প্রকল্প ৪০০ মেগাওয়াট, (৩) ডালখোলা—২০০ মেগাওয়াট (৪) ব্যান্ডেল বিদ্যুৎ প্রকল্প ২০০ মেগাওয়াট, (৫) দুর্গাপুর—২০০ মেগাওয়াট, (৬) জলঢাকা—৯ এবং (৭) রুশকোডা—১২ সেট, মোট ১২ মেগাওয়াট। (৮) কলকাতায় ২টি গ্যাস টারবাইন—৪০ মেগাওয়াট। এইসব অনুযায়ী মোট উৎপাদন দাঁড়ায় ১৭৪১ মেগাওয়াট। কিন্তু ৫ম যোজনার শেষে ২,৫৭০ মেগাওয়াট বিদ্যুতের আমাদের এই রাজ্যে প্রয়োজন হবে। বিদ্যুৎ মন্ত্রীকে এই চাহিদাপূরণ করতে হলে যদি হিসাব করা হয় তাহলে দেখা যায় যে ২,৫৭০ মেগাওয়াট বিদ্যুতের জন্য যদি চেষ্টা করে যাওয়া হয় তাহলে অন্তত ৪,০০০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদনের পরিকল্পনা করা দরকার। সেই অনুযায়ী পরিকল্পনা করতে হলে বিদ্যুৎমন্ত্রীকে আরও প্ল্যান্ট করার জন্য চেষ্টা করতে হবে। এক্ষেত্রে আমি তাকে স্মরণ করিয়ে দিতে চাই যে ফরাক্কায় যে থার্মাল পাওয়ার প্ল্যান্টে স্থাপন করার কথা আছে সেটা কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করে যাতে দ্রুত স্থাপন করতে পারা যায় তার জন্য তিনি চেষ্টা করতে থাকুন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সঙ্গে আমি আর একটা কথা বলতে বাধ্য যে, আজকে আমাদের এই রাজ্যের বিদ্যুৎ ও সেচমন্ত্রী মহাশয় যেভাবে নিরলস প্রয়াস চালিয়ে, যেভাবে নিরবিচ্ছিন্ন প্রয়াস চালিয়ে কাজ করেছেন তা সত্যিই প্রশংসার যোগ্য। আপনি প্রতিটি কেন্দ্রের সদস্যদের কাছে জিজ্ঞাসা করতে পারেন—হেন জেলা নেই, মহকুমা নেই, বোধহয় ব্লকও নেই যেখানে তিনি কাজের সুযোগ থাকলে কাজে হাত দেননি। এ বিষয়ে আমার মনে হয় উনিই একমাত্র মন্ত্রী, যিনি এইভাবে কাজ করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তিনি নিজে গিয়ে কাজের তদারকি করেছেন, নিজে দাঁড়িয়ে থেকে অর্ডার দিয়ে এসেছেন। আজকে হিসাব করে দেখতে হবে, তিন বছর আগে পশ্চিমবাংলায় কত বিদ্যুৎ সরবরাহ করা হয়েছে, আর আজকে কত বিদ্যুৎ সরবরাহ করা হচ্ছে। এই সরকার আসার পর আরও ১০,০০০ গ্রামে বিদ্যুৎ সরবরাহ করা হয়ে গেছে। এটাই শেষ কথা নয়, আজকে শ্যালো টিউবওয়েল, ডিপ টিউবওয়েল, রিভার লিফ্‌ট ইত্যাদিতে বিদ্যুৎ সরবরাহ করে তার দ্বারা সেচের ব্যবস্থা করে খাদ্য উৎপাদন কিভাবে বৃদ্ধি করা হয়েছে সেটাও দেখতে হবে। গত তিন বছর আগে আমাদের রাজ্যে ৩৬,০০০ মেট্রিক টন গম উৎপাদন হত, আর এখন সেটা বেড়ে ৮ লক্ষ ৩৬ হাজার মেট্রিক টন গম উৎপাদন হয়েছে। এবার আর্থিক বছরে যে লক্ষ্য মাত্রা ধার্য করা আছে তাতে ১২ লক্ষ মেট্রিক টন উৎপন্ন হবে। এই সরকার ক্ষমতায় আসার পর ৩৬ হাজার মেট্রিক টন থেকে ১২ লক্ষ মেট্রিক টনে পৌঁছেছে। গমের দাম কমে গিয়ে ৮০ পয়সায়

নেমেছে। সেজন্য গীতাদিকে বলব এইসব দেখেছেন তিনি যেন বাস্তবের সঙ্গে খাপ খাইয়ে বক্তৃতা করেন। আসল, বোরো এর বিভিন্ন প্রকার খাদ্যশস্যের উৎপাদন নিয়ে এবার ৫২ লক্ষ মেট্রিক টন খাদ্য উৎপাদন হবে। তা যদি না হত তাহলে ৪ বছরে এই মন্ত্রিসভা মানুষের আশীর্বাদ পেত না। পশ্চিমবাংলার মানুষ ১৯৭২ সালে আমাদের পাঠিয়েছিল বিরাট সংখ্যা গরিষ্ঠতা দিয়ে এবং তাদের আশা-আকাঙ্খা ছিল দেশের কলকারখানা খোলা থাকবে। বিদ্যুৎ সরবরাহ হবে। আজ এই কলকারখানাগুলির দিকে দেখুন? ১৯৭২ সালের কি পরিমাণ লোড-শেডিং হত? কিন্তু আজ সেখানে এগুলি ঠিক ঠিকভাবে চালু আছে। সেজন্য আজ উৎপাদন কি পরিমাণ বৃদ্ধি পেয়েছে সেটাও একবার দেখুন। অতএব আজ শ্রমিকরা কাজ পাচ্ছে। আপনাদের আমলে যে ১ লক্ষ ৬৪ হাজার লোকের কর্মচ্যুত হয়েছিল। তারপর শুধু এই লোকগুলির কাজ হয়েছে তা নয়, নতুন কর্মসংস্থান করা হয়েছে। হেলথ সেন্টারগুলিতে যেখানে বিদ্যুৎ ছিল না সেখানে আজ ৩৭৫টি হেলথ সেন্টারের বিদ্যুৎ সরবরাহ হয়েছে। আজ গ্রামের মানুষ আলো দেখতে পেয়েছে। গ্রামের সাব-সেন্টার প্রাইমারি হেলথ সেন্টার যেখানে কোনওদিন বিদ্যুৎ যায়নি আজ সেখানে বিদ্যুৎ গেছে। গীতাদি বলুন তো মেদিনীপুর জেলার এমন কোনও হেলথ সেন্টার আছে কিনা যেখানে বিদ্যুৎ সরবরাহ হয়নি? অশ্বিনী রায় মতন লোক এইভাবে কেন বক্তৃতা করলেন তা জানি না। কিন্তু একথা ঠিক যে তারা ও আমরা একসঙ্গে নির্বাচনের বৈতরণী পার হবার পর যে কাজ করেছি তার জন্য তাদের করা উচিত। সেজন্য এই মন্ত্রিসভাকে পশ্চিমবাংলার মানুষ আশীর্বাদ করে। আগামী দিনে এই আশীর্বাদ মাথায় নিয়ে আমরা মানুষের কাছে যাব। কারণ তাদের আশীর্বাদ আমাদের পাথেয়। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-00 — 6-10 p.m.]

**শ্রীমতী গীতা মুখোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বক্তৃতা আরম্ভ করার আগেই আমার ওপাশের মাননীয় সদস্যরা আমার প্রতি যেরকম সন্দেহ বর্ষণ করতে শুরু করলেন তাতে আমি প্রভাবিত হয়ে তাদের ধন্যবাদ জানাচ্ছি। সুতরাং তাদের বক্তব্যের জবাব দেওয়ার সময় যদি পাই তাহলে জবাব দেব। কিন্তু তার আগে একটা কথা না বলে থাকতে পারছি না, সেটা বলতাম না হয়ত কিন্তু ওরা বক্তৃতা করার ফলে বলতে হচ্ছে। আজকে এখানে বিধানসভায় অনুভব করলাম বিতর্কের জলতরঙ্গ বেজে গেল, আমি অ্যাপ্রিসিয়েট করলাম। আমি প্রধানত আলোচনা করব বিদ্যুৎ অংশ নিয়ে যেটা ওর গ্র্যান্ট। আমি আগে যা যা বলব ভেবে এসেছিলাম খান চৌধুরি মহাশয়ের বক্তৃতা পড়ার পর আমাকে সঙ্গে সঙ্গে তার কিছু বদলাতে হল। আমি খান চৌধুরি সাহেবের বক্তৃতা থেকে একটু পড়ছি এবং তা যদি সত্য হয়ে থাকে তাহলে পশ্চিমবঙ্গে বিদ্যুৎ সরবরাহের

পক্ষে একটা অশুভ বিপদ নেমে এসে পড়বে যার প্রতিবাদ বিধানসভায় সকলে মিলে করা উচিত। সেটা কি উনি বলছেন "যে কোনও মুহূর্তেই ডি ভি সি কলকাতার বিদ্যুৎ সরবরাহ বন্ধ করে দিতে পারে।" কেন্দ্রীয় বিদ্যুৎ মন্ত্রক মনে করেন যে, ডি ভি সি-র কলকাতা ও উপত্যকা বহির্ভূত অন্যান্য অঞ্চল থেকে বোকারো ইস্পাত কারখানা এবং অন্যান্য উপত্যকা অঞ্চলে সরবরাহ করার ব্যাপারে বেশি দায়িত্ব রয়েছে। আমরা জানি না ডি ভি সি কখন কলকাতায় সরবরাহ বন্ধ করে দেবে। রাজ্য বিদ্যুৎ পর্ষদ কর্তৃক পশ্চিমবঙ্গে বিদ্যুৎ সরবরাহে স্বয়ং সম্পূর্ণতা অর্জনের পরই ডি ভি সি-র পক্ষে তা করা সমীচীন হবে। আমি মনে করেছিলাম স্বয়ং বিদ্যুৎমন্ত্রী পূর্ণ দায়িত্ব নিয়ে যখন এত বড় গুরুতর বিবৃতি দিয়েছেন তখন সমস্ত সদস্য এর উপর জল তরঙ্গ বাজাবেন, কিন্তু তা করলেন না। কেন্দ্রীয় মন্ত্রীর নির্দেশে ডি ভি সি বোকারো এবং অন্যান্য উপত্যকা অঞ্চল যখন চাইবে তখন থেকে যেকোনও সময়ে আমাদের সরবরাহ বন্ধ করে দিতে পারে। উনি আশঙ্কা করছেন যেকোনও সময়ে বন্ধ করে দিতে পারে সেই বিষয়ে কেন্দ্রীয় মন্ত্রী ভাবছেন। এটা যদি সত্য হয়, এই ধরনের কোনও মনোভাব কেন্দ্রীয় বিদ্যুৎমন্ত্রী যদি নিয়ে থাকেন তাহলে আমাদের সমগ্র রাজ্যের কথা ভেবে সর্বসম্মতিক্রমে অনতিবিলম্বে তা সংশোধন করার জন্য ঘোরতর দাবি তোলা হোক। পশ্চিমবঙ্গের ভবিষ্যৎ বিদ্যুতের দিকে তাকিয়ে আমি একথা খুব জোরের সঙ্গে বলছি। খান চৌধুরি মহাশয় বললেন যে আমাদের মোটামুটি বিদ্যুতের যে জেনারেশন তাতে ক্রাইসিস ওভার হয়ে গেছে। আমি যতটুকু জানি, অনেকে আমার বলার আগে আমার প্রতি সন্দেহ বর্ষণ করছিলেন, আমি দুর্মুখ সেটা সকলেই জানেন, আমি সত্য কথা বলতে ভয় পাই না, আমি চ্যালেঞ্জ করছি যে আমি বিধানসভার সদস্যপদ ছেড়ে দেব যদি তার কোনওটা আনফাউন্ডেড মনে হয়। আমি জল তরঙ্গ বাজাই না, কিন্তু এই যে ক্লেম করছেন ক্রাইসিস শেষ হয়ে গেছে এটা ঠিক হবে না, পরবর্তীকালে দেখবেন এটা সংশোধন করতে হচ্ছে। আমি শত্রুতা করবার জন্য এটা বলছি না, এটা পশ্চিমবঙ্গের গুরুতর সমস্যা বলে বলছি। আপনি বলেছেন আমরা ক্রাইসিস পার হয়ে গেছি, খান চৌধুরি মহাশয় গত ৫ বছরের আগে যতটা লাইট স্টেটমেন্ট করতেন এই বছরে ততটা লাইট স্টেটমেন্ট করেননি, এটা আমরা লক্ষ্য করেছি, কিন্তু তা সত্ত্বেও বলব যেটা বলেছেন আমরা জেনারেশনের ক্রাইসিস পার হয়ে গেছি আমার ধারণা সেটা নয়। এই পিরিয়ডে জেনারেশন ডি ভি সি-র একটা রিমার্কেবেল ইমপ্রুভমেন্ট হয়েছে এবং তার ফলে আমাদের শর্টফলের একটা বড় অংশ এই ডি ভি সি জেনারেশন থেকে এসেছে। আমাদের ওয়েস্ট বেঙ্গল স্টেট ইলেকট্রিসিটি বোর্ড জেনারেশনের দিক থেকে ব্যান্ডেলে মোটামুটি ভাল ফল দেখিয়েছে এবং দেখছি তাদের স্ট্যাবিলিটি তারা বজায় রাখছে। তবে ব্যান্ডেলের উপর খুব চাপ পড়েছে এবং তাদের মেশিন পুরানো হয়ে গেছে, কাজেই তারা যে তাদের স্ট্যাবিলিটি বজায় রেখেছে

সেটা খুব কষ্ট করেই রেখেছে। ভবানীবাবু এখানে আছেন, আমি আশাকরি হি উইল বেয়ার মি আউট। আমি খুশি হতাম যদি মন্ত্রী মহাশয় আমাদের বলতেন যে, পিক আওয়ার্সে সাঁওতালদিহির দুটি ইউনিট থেকে স্টেবেল বেসিসে আমরা কত মেগাওয়াট পাচ্ছি। কথাটা উঠেছে ইনস্টলড ক্যাপাসিটি ইউটিলাইজেশন মন্ত্রী মহাশয় এটা বলেছেন। দুটি ইউনিটের ১টি ইউনিট টিথিং ট্রাবলস—এ ভুগছে। আমি যতদূর শুনেছি তাতে দেখছি প্রথম ইউনিট মাঝে মাঝে বন্ধ হয়ে যায়। তাহলে নিশ্চয়ই ক্রাইসিস পার হওয়ার কথা বলা যায় না। আমি এটা নিন্দা করবার জন্য বলছি তা কখনও মনে করবেন না। আমি পশ্চিমবাংলার একজন নাগরিক, কাজেই পশ্চিমবাংলার পাওয়ারের ব্যাপারে যদি কোনও গোলমাল হয় তাহলে সেই ক্ষতি আমার হবে না, ওদেরও হবে। তবে একথা ঠিক এভরিথিং ইজ নট ওয়েল উইথ সাঁওতালদিহি জেনারেশন। কেউ যদি বলেন এভরিথিং ইজ ওয়েল তাহলে আমি আমার মেম্বারশিপ স্টেক করে বলছি, আমি আমার সদস্যপদ ছেড়ে দেব। আমি আশাকরি মন্ত্রী মহাশয় এ সম্পর্কে কিছু বলবেন।

**শ্রী সিদ্ধার্থশঙ্কর রায় ঃ** ১৯৬৬ সাল থেকে আমাদের আসার আগে পর্যন্ত এক ইউনিট জেনারেশন পশ্চিমবাংলায় বেড়েছে কি?

**শ্রীমতী গীতা মুখোপাধ্যায় ঃ** মন্ত্রী মহাশয়ের স্টেটমেন্টের ভিত্তিতে কুলল না তাই স্বয়ং মুখ্যমন্ত্রী লেগে পড়লেন। স্যার আমার কথা হচ্ছে আই ডু নট ওয়ান্ট টু বি ডাইভার্টেড। আমি এই কথাগুলো কোনও খারাপ উদ্দেশ্যে বলছি না। আমার মত হচ্ছে এবং আমার বিশ্বাস সাঁওতালদিহির ব্যাপারে উই মাস্ট বি ভেরি কেয়ারফুল। এর অর্গানাইজেশন সাংগঠনিক দুর্বলতার ভুগছে, নানা ডিফিকাল্টি এখানে আছে, কাজেই এই সাংগঠনিক দুর্বলতা কিভাবে দূর করা যায় সেটা আমাদের চিন্তা করতে হবে। উনি কোলাঘাট সম্বন্ধে বলেছেন প্রথম ইউনিট আমরা স্টার্ট করবার চেষ্টা করছি। উইন একথাটা খুব কসান্সি বলেছেন, আমি খুশি হয়েছি। কিন্তু কেন্দ্রীয় সরকারের বিদ্যুৎমন্ত্রী বলেছেন, ডি ভি সি যেকোনও সময়ে বন্ধ করে দিতে পারে। অথচ এবারে যে অ্যালটমেন্ট হল পশ্চিমবাংলার পাওয়ার জেনারেশনের জন্য তাতে দেখছি কোনও টাকা অ্যালটমেন্ট হয়নি। আমি মনেকরি এটা হওয়া উচিত ছিল। স্যার, আমাদের পাওয়ারের সবচেয়ে বড় প্রবলেম হচ্ছে ফাইনান্স। অন্যান্য প্রবলেম আছে সেগুলি নিশ্চয়ই অনুসন্ধান করতে হবে এবং সেগুলি আমি তুলব। কিন্তু ফাইনান্স সবচেয়ে বড় সমস্যা এবং এই ফাইনান্সের জন্য জেনারেশনের বাড়িয়ে পাওয়ার ডিম্যান্ড মেটাবার যেটা চেষ্টা করা হচ্ছে সেটা ঠিক হচ্ছে না। আমি আশা করি পশ্চিমবাংলার জেনারেশনকে এগিয়ে দেবার জন্য যে টাকা দেওয়া দরকার সেই টাকা যাতে আমাদের দেয় তার জন্য সরকার পক্ষের সদস্যরা খুব জোরের সঙ্গে দাবি তুলবেন সেন্ট্রাল গভর্নমেন্টের কাছে। আমাদের মন্ত্রী মহাশয় বলেছেন

আমাদের টাকার ভয়ানক দরকার। সুতরাং এদিক দিয়ে ইনস্টিটিউশনাল ফিনান্স সেন্ট্রাল গভর্নমেন্টের টাকা যে করেই হোক এখন যে স্তরে আছে তার চেয়ে যথেষ্ট উঁচু স্তরে উপস্থিত করতে পারলে হয়ত আবার এখানে কথা উঠবে অমুকেরা পরিকল্পনা করিয়াছিল না—পরিকল্পনা কে করিয়াছিল বা কে করে নাই সেটা বড় কথা নয়, স্বয়ং মুখ্যমন্ত্রী পর্যন্ত আমার উপর রেগে গিয়েছিলেন, সেজন্য আমি বলি যেমন আনন্দবাবু বললেন ডিকেয়িং আওয়ার হিস্ট্রি বলে বললেন সুশীল ধাড়া অমুক করেননি বা ইউ এফ গভর্নমেন্ট বা এই দিককার সদস্য আরে ডিকেটা ছিল না, আমি মানলাম তা সত্ত্বেও আমি বলব যে তারা খুব অন্যায় করেছিল সেকথা আমি অনেকবার বলেছি এখানে। তাই যদি বললেন ডিকেটের মধ্যে তারা কতদূর কি করেছেন। সুতরাং গোটা ডিকেড ঐরকমভাবে বলে তো কোনও লাভ নেই। আর যদি বা সেকথা বলে থাকেন তাহলে ভদ্রতার খাতিরে একথা স্বীকার করা উচিত ছিল যে তিস্তা ব্যারেজ প্রোজেক্টর প্রোজেকশনটা ঐ হতভাগ্যরাই আবার করে গিয়েছিল। সুতরাং হরে দরে চোদ্দ আনা ঐসব কথা বলে আর লাভ নেই। আমি আর ওর মধ্যে এখন যাচ্ছি না, এখন আমি যেখানে দাঁড়িয়ে আছি সেখান থেকেই কথাটা তুলছি। এই গেল জেনারেশনের ব্যাপার। দ্বিতীয় কথা রুর‍্যাল ইলেকট্রিফিকেশন সংক্রান্ত ব্যাপারে কি করে আরও বেশি টাকা পাওয়া যায় সেটাতে আমি খুব জোর দেবার জন্য অনুরোধ করছি। আমাদের তরফ থেকে আরও কি করা যায় সেটা দেখার জন্য সেন্ট্রাল গভর্নমেন্টের কাছে খুব জোরের সঙ্গে আমাদের ক্লেম রাখবার জন্য আমি অনুরোধ করছি। তারপরে হচ্ছে গ্রামীণ বৈদ্যুতিকরণ। ব্যাপারটা এই ৯-১০ হাজার গ্রামে বিদ্যুৎ হবে কি হবে না, ব্যাপারটা হচ্ছে দু হাজার কি চার হাজার যা হল তাতে বিদ্যুৎ হবার মতো হওয়া চাই। শুধু অঙ্ক যেন গ্রাম দেখা না যায়। এখন আমার খুব মুশকিল লাগছে তার অনেক জায়গায় টানা হয়েছে, আই এগ্রি আমি কখনও বলিনি যে তার টানা হয়নি। কিন্তু আমি এখনও বলছি এই যে আর ই সি প্ল্যান—আমার নিজের ধারণা যে এই বিষয়টা খুব গোলমেলে, আর ই সি-র টাকা আমাদের ম্যাকসিমাম পেতে হলে যেভাবে প্ল্যান করা উচিত সেইভাবে কি আমরা প্ল্যান করেছি? আমার মনে হচ্ছে সেটা ঠিক হচ্ছে না। যেভাবে প্ল্যান করা উচিত সেইভাবে হচ্ছে না। আর ই সি-র টাকার অন্য যে শর্ত তার ভেতরে একটা শর্ত আছে রেভিনিউ ইলড করছে কিনা, সেটা দেখে তারা লাস্ট ইনস্টলমেন্ট দেবে। এখন ধরুন আমি লম্বা লম্বা লাই টেনে গেলাম, রেভিনিউ কানেকশন সাইমালটেনাসলি কোথায় আর্ন করবে তার ব্যবস্থা করলাম না, না করলে হয় কি প্রথম ইনস্টলমেন্টটা ৫০ পারসেন্ট পেয়ে গেলাম কিন্তু তারপরে আমি ঐ কনডিশনটা ফুলফিল করতে পারলাম না বলে বাকি টাকা পেলাম না, এটাতে আলটিমেটলি ক্ষতি হয়। এখন আপনি লিখে দিতে পারেন যে আমি দশ হাজার গ্রামে লাইন লইয়া গিয়াছি যদিও দশ হাজারের এখনও হয় নি, তাতে সাইমালটেনাসলি কনসলিডেশন করতে না

যায় প্ল্যান যদি আরম্ভ করতে না পারি যাতে রেভিনিউ আর্ন করে তাহলে আর ই সি-র টাকাটাকে অ্যাট্রাক্ট করে আনার জন্য আমরা যে পুরো ব্যবস্থা সেই ব্যবস্থা কি করে চালু থাকবে? অতএব আর ই সি স্কীমে আমরা লাস্ট ইনস্টলমেন্ট অনেক জায়গায় পাচ্ছি না। আমি বলব এ তো প্ল্যানিং-এর গোলমাল এবং এইভাবে প্ল্যানিং করা উচিত নয়। আমি জানি অনেক পলিটিক্যাল প্রেসার আছে, আমি সেই সবের মধ্যে যাব না, দেখছি চৌধুরি মশাই নিজের জায়গায় চলে যাচ্ছে, এসব খুচরা কথা কিন্তু সত্য কথা কি হয় না হয়, নানারকম পলিটিক্যাল প্রেসার তুলে আমরা ঠিক করি অমুক জায়গায় দেব আর অমুক জায়গায় দেব না কিন্তু যেটা করা উচিত, রেভিনিউ আর্নিং-এর যে জায়গাগুলি তাতে সাইমালটেনাসলি কানেকশন যাতে পায় সেই জায়গাগুলিতে করা উচিত। রেভিনিউ আর্নিং-এর জায়গাগুলি যাতে সাইমালটেনাসলি কানেকশন পায়, আর ই সি-র কনডিশন যাতে ফুলফিল্ড হয় তার জন্য আমাদের চেষ্টা করা উচিত কিন্তু এখানে আমি বলব নন-প্ল্যান্ড ফান্ডে যদি টাকা না দেওয়া হয়, শুধু আর ই সি-র উপর নির্ভর করে থাকা হয় সেটাও কিন্তু ন্যায্য কাজ হবে না কারণ আর ই সি-র কতকগুলো কনডিশন আছে, আইডিয়া আছে কিন্তু টাকা আমাদের খিঁচে আনতে হবে, আর ই সি-র কনডিশন পুরো ফুলফিল করতে না পারলে টাকা আনতে পারব না, সেক্ষেত্রে রেভিনিউ আর্নিং-এর জায়গাগুলিতে জোর দিতে হবে। তাছাড়া সব জায়গায় রেভিনিউর উপর দাঁড়িয়ে ইলেকট্রিফিকেশন নিয়ে যাওয়া যাবে না, অথচ এইরকম একটা অবস্থায় নন-প্ল্যান্ড খাতে টাকা নিশ্চয়ই বরাদ্দ করা দরকার। মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই এই বিষয়ে ভাবছেন, আমি আশা করব বাজেট চলতে চলতেই বিদ্যুৎ মন্ত্রী মহাশয় নন-প্ল্যান্ড খাত থেকে টাকা পাবেন।

[6-10 — 6-20 p.m.]

সুতরাং আমি এখনও বলছি যে অবস্থাটা কি ফানি। এই রুর‍্যাল ইলেকট্রিফিকেশন আমি জানি আমার কনস্টিটিউয়েন্সিতে আমি নিজে মুভ করেছি, একটা গ্রামে ৮টি পোল ঝড়ে পড়ে গেল, চুরি হয় নি। এক বৎসর ধরে আমি চেষ্টা করছি যে ঝড়ে পড়ে যাবার পর যাতে তাড়াতাড়ি কানেকশনটা আবার তুলে দেওয়া যায়। এক বৎসর ধরে শুনছি যে বিশেষ একটা দামি তার তা পাওয়া যাচ্ছে না বলে ঐ জায়গাটা রিপেয়ার করা গেল না। ইতিমধ্যে কিন্তু এক বৎসর ওখানকার রেভিনিউ বন্ধ থাকল, লোকগুলি কষ্ট পাচ্ছে, তাদের কল চলছে না, তাদের আলো জ্বলছে না, গভর্নমেন্টের রেভিনিউ আসছে না, একটা তারের জন্য গোটা জায়গাটা ব্লকড হয়ে আছে। আর একটা গ্রামে, স্যার, ঐরকম ৬টি পোল, তারমধ্যে ৫টি আছে, একটি পড়ে গিয়েছে। এটা আমি এক বৎসর ঘোরবার পর আই হ্যাভ সাকসিডেড, আই মাস্ট সে যে এক বৎসর কয়েক মাস

হবে কিন্তু অন্যটা দু বৎসর চেষ্টাতেও সাকসেসফুল হলাম না। একটা ফ্লিমজি কারণে যেখানে ৫টি পোলের মধ্যে চারটি আছে, একটা পড়ে গিয়েছে, সেখানে এক পর্যন্ত কানেকশন দেননি। আর যে চারটি আছে তার তারও গেল, পোলও গেল। সুতরাং এর তো একটা ব্যালান্স থাকবে। যা তৈরি করছেন তার মেন্টিনেন্স এই দুটির মধ্যে একটা ব্যালেন্স সেই ব্যালেন্স রাখতে পারলে তো আপনাদের রেভিনিউ আর্নিং হতে পারলে তবেই তো আমরা টাকা কেটে আনব। আর রেভিনিউ আর্নিং যেটা হবে না তার জন্য আমাকে অন্য এক্সপেনডিচার করতে হবে। সুতরাং এদিক থেকেও আমার মনে হয় মন্ত্রী মহাশয়ের ভেবে দেখা দরকার যে যেগুলি এখানে দিয়েছেন সেগুলি সব কো-অর্ডিনেটেড প্ল্যানিং-এ হচ্ছে কিনা। আমার অন্তত ধারণা, আমি ফার্মলি বলছি, তাতে কেউ ব্যাজার হন তো হতে পারেন, আমার ধারণা এখন পর্যন্ত এই কো-অর্ডিনেটেড প্ল্যান ভালভাবে তৈরি হয়নি। আগের চেয়ে উন্নতি হয়েছে এবং একথা আমি অ্যাডমিট করতে রাজি আছি যে নিশ্চয়ই পাওয়ার কনসাসনেস আমাদের দেশে অনেক বেড়েছে, আগের চেয়ে টাকাপয়সা অনেক বেড়েছে, নিশ্চয়ই কিছুটা হয়েছে কিন্তু বিদ্যুৎ এমন একটা জিনিস যেটাকে আগামী দিনের দিকে চোখ রেখে প্ল্যানিং করতে হবে। সেই পটভূমিকায় বিদ্যুতের ব্যাপারটা অন্তত আমি যতদিন এই বিধানসভায় এসেছি তবে থেকে এর সমালোচনা সেই দৃষ্টিভঙ্গি থেকেই করে থাকি এবং সেদিক থেকে আমি বলব, স্যার, এই রুর‍্যাল ইলেকট্রিফিকেশন, এর এনটায়ার ব্যাপারটা, তার প্ল্যানিং এর দিকটা এবং এই দিক থেকে বিশেষত মেন্টিনেন্স এর দিক থেকে দুর্বলতা এখনও চলছে একথা অন্তত আমার অভিজ্ঞতা থেকে বলতে পারি। আর যে সব সদস্য যাদের জল তরঙ্গ বাজানো ছাড়া আর কোনও উপায় নেই তারা কি বলবেন তা জানি না। স্যার, আর একটা কথা তুলতে চাই যে আমাদের স্টেট ইলেকট্রিসিটি বোর্ড সব দায়দায়িত্ব বহন করেন ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনের জেনারেশনের ব্যাপারে। এদের সঙ্গে আমাদের গভর্নমেন্টের বোধহয়। দু হাজার সেনচুরি পর্যন্ত লাইসেন্স দেওয়া আছে, এরা যে সব কিছুই ন্যায্যভাবে করেন তা নয়। এদের কন্ট্রোল করার জন্য আরও পাকা ব্যবস্থা করা দরকার। ওরা জেনারেশনের ব্যাপারে করলেন কি, ৭৩ জানুয়ারি ৩৩৫ মেগাওয়াট জেনারেট করত, ৭৩ ফেব্রুয়ারিতে ৩৫০ মেগাওয়াট জেনারেট করত এবং এরা যখন রেট বাড়াবার চেষ্টা করল তখন গভর্নমেন্ট রেট বাড়াতে রাজি হলেন না। হঠাৎ ৭৩ এর এপ্রিল মাসে ১৮০ থেকে ২০০ মেগাওয়াট জেনারেশন নেমে এলে। তারজন্য ওরা বলল যে কয়লা খারাপ, অমুক খারাপ, তমুক খারাপ। আপনি বলুন, স্যার, ফেব্রুয়ারি থেকে এপ্রিল মাসের মধ্যে সব কয়লা খারাপ হয়ে গেল, যত রকম বদ কাজ সব ঐ সময়ের মধ্যে হল? রেটটা তখন বাড়াতে রাজি হলেন না বলে এই রকম হল। আমি বলছি, স্যার, ডেলিবারেটলি এটা করছে। মন্ত্রী মহাশয় আমার সঙ্গে একমত নাও হতে পারেন কিন্তু ফেব্রুয়ারি পর্যন্ত ৩২২

থেকে ৩৫০ মেগাওয়াট জেনাওরট হল আর এপ্রিল মাসে হল ১৮০ থেকে ২০০? বলতে পারেন ৭৩ সালের কথা এখন তুলছ কেন, তুলছি এই কারণে যে সি ই এস সি সম্বন্ধে আমাদের সাবধানতা অবলম্বন করা উচিত এটা বুঝবার আছে। সি ই এস সি, সম্পর্কে আমাদের যে অ্যাটিচিউড তাতে আমরা বরাবরই বলছি যে সি ই এস সি-কে ন্যাশনালাইজ করা উচিত এবং সেই সূত্রেই এইসব কথা তুলছি। এই সি ই এস সি কান্ডকারখানা দেখুন, তারা কি করছে। ১৯৭৩-৭৪ সালে তাদের টোটাল রেভিনিউ ছিল ৩৮ কোটি টাকা, ১৯৭৫-৭৬ সালে এস্টিমেটেড রেভিনিউ ছিল ৬৫ কোটি টাকা। কত বেড়েছে, অথচ কলকাতার লোককে নিয়ে তারা করছেন, ভয়ানক রেভিনিউ বেড়েছে। অথচ দেখুন এই কোম্পানি ৬ লক্ষ কনজুমারের জন্য আছে ৭০টি ইউনিট আছে, যে কোনও জায়গায় কারাপ হয়ে গেলে লাইন ঠিক করার জন্য টেলিফোন করলে ওলওয়েজ এনগেজড, এটা ন্যাচারলি হবে কেন না ৬ লক্ষ লোকের জন্য ৭০টি ইউনিট আছে, কি করে করবে? এখানে আবার একটা কান্ড হচ্ছে ফিউজ বক্সে ফিউজ উইয়ার দেয় না, ফলে কান্ড হচ্ছে এই যে যখন পুড়ে যায় তখন কেবিল ফল্ট হয়ে যায়, ফিউজ এখানে আটকাতে পারছে না, কেবিল ফল্ট হয়ে যাচ্ছে, সাংঘাতিক ব্যাপার। অথচ ফিউজ বক্সগুলিতে ফিউজ উইয়ার যেমন থাকত সেইরকম যদি বন্দোবস্ত থাকে তো কেবিল ফল্ট হত না এবং কোম্পানির এই অবস্থা সম্বন্ধে যতবার শ্রমিকরা দৃষ্টি আকর্যণ করেছে, ততবারই তার প্রতি কোনও ভ্রূক্ষেপ করা হয়নি। এই পরিস্থিতি হয়েছে। সি ই এস সি-র একজিসটিং জেনারেশন ফোরস বাড়ানো যেত, এ ব্যাপারে এখন পর্যন্ত চেষ্টা হচ্ছে বলে মনে হচ্ছে না। মাননীয় মন্ত্রী মহাশয় ভাববেন এই অবস্থায় মধ্যে এদের কি করে ভালভাবে টাইট রাখা যায়। এখানে আমাদের দাবি ন্যাশনালাইজেশন, সেই দাবি উপস্থিত করছি, এখনও যদি এ ব্যাপারে একমত না হতে পারেন, নিশ্চয়ই একদিন হবেন। এই আশা করছি। একটা কথা, এই যে জেনারেশন ইম্প্রুভ করার ব্যাপারে, ডিস্ট্রিবিউশন ভাল করার ব্যাপারে, মেন্টেনান্স ভাল করার ব্যাপারে, এই সমস্ত ব্যাপারে, এ বিষয়ে কোনও সন্দেহ নাই, যে শ্রমিকদের সাহায্য নেওয়া মস্ত বড় ব্যাপারে। এই সূত্রে আমি দুঃখের সঙ্গে একটা কথা বলতে চাই। গভর্নমেন্টের ইমার্জেন্সী যখন হল কি তার কিছু পরেই দিল্লিতে বোধহয় ১৪ই আগস্ট তারিখে একটা মিটিং হয়েছল অল ইন্ডিয়া ইলেক্ট্রিক্যাল ওয়ার্কার্স ফেডারেশনকে নিয়ে, যার মধ্যে আই এন টি ইউ সি, এ আই টি ইউ সি ইত্যাদি সব ইউনিয়নই আছে এবং যারা টুয়েনটি পয়েন্ট প্রোগ্রাম কমিটেড। এটা ডেকেছিলেন কেন্দ্রীয় শ্রমমন্ত্রী, তাদের ডেকে একটা টেন পয়েন্ট গাইডলাইন তৈরি হয়েছিল কিভাবে শ্রমিকরা এই বিষয়ে সাহায্য করবে। এই টেন পয়েন্ট গাউড লাইনের মধ্যে ছিল মেনটিনান্সের দিকে ভিজিল্যান্স চাই তা দেবে, তারপরে স্যাবোটেজ যাতে না হয় তার বিরুদ্ধে গার্ড করবার চেষ্টা করবে এবং প্রোডাকশন ইনক্রিজ করবার চেষ্টা করবে,

এইসব কথা তারা বলেন এবং তাতে কেন্দ্রীয় শ্রম মন্ত্রক, কেন্দ্রীয় বিদ্যুৎ মন্ত্রক উভয়ে এবং স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ডের অন্যান্য যারা কোম্পানির ছিলেন লিখে পাঠান যে এই যে ফেডারেশনের যারা প্রতিনিধি, এ আই টি ইউ সি এবং আই এন টি ইউ সি-এর প্রতিনিধি যারা কমিটেড টু দিস তাদের সেইসব ইউনিয়নের লোকদের সহ যেন ওয়ার্কারদের বডি তৈরি হয় স্টেট লেভেলে এবং ডিস্ট্রিক্ট লেভেলে। দুর্ভাগ্যক্রমে এখনও পর্যন্ত ডব্লু বি এস ই বি কোনও উদ্যোগ নেয় নাই এবং সি ই এস সি এই বিষয়ে কোনও উদ্যোগ নেয় নাই শ্রমিকদের পক্ষ থেকে স্যাবোটেজ প্রিভেন্ট করার জন্য ভিজিল্যান্স রাখার অফার রাখা সত্ত্বেও তাদের নিয়ে কো-অপারেশন মেশিনারি করা হয়নি। আমার মনে হয় মন্ত্রী মহাশয় এ দিকটায় একটু নজর দিন এবং এটা করানোর জন্য তাদের সাহায্য করুন। এ বিষয়ে অনেকগুলি কথা উঠেছে, চুরি হয়ে যাচ্ছে অমুক তমুক হচ্ছে। শ্রমিকদের সাহায্য অর্গানাইজড ভাবে নেবার দিক থেকে আমরা খানিকটা সাহায্য পেতে পারি এবং এটা সর্বতোভাবে নেওয়া উচিত। সেজন্য এটা আমি আপনার কাছে রেফার করছি। আর একটা রেফার করছি স্যার, এই শ্রমিকদের সাহায্য পাবার সূত্রে, এটা আমি মানি যে আমাদের টাকার অভাব, ডব্লু বি এস ই সি-র টাকার খুব দূরবস্থা, তাহলেও আমাদের টাকার যোগাড় করতে হবে এবং শ্রমিকদের ন্যায্য দাবি নিশ্চয়ই পূরণ করা দরকার। সেদিক থেকে ইন্টেরিম রিকমেন্ডেশন অব কুয়েজ গাইডলাইন কমিটি, গভর্নমেন্ট অব ইন্ডিয়া যেটা করেছিলেন তার সেটা মেজরিটি অব বোর্ডস কার্যকর করেছেন কিন্তু ডব্লু বি এস ই বি এর মধ্যে এখনও পর্যন্ত যাননি। ৩১শে মার্চ ওয়েজ বোর্ডের অ্যাওয়ারডের টাইম শেষ হয়ে গেছে, তারপরে দু বছরের মধ্যে নতুন করে এ সম্বন্ধে কোনও আলোচনা হয়নি।

[6-20 — 6-30 p.m.]

একদিকে শ্রমিকদের এই বডিটা তৈরি করবার দিকে একটু নজর দিন, অন্য দিকে যদি তাদের ন্যায্য দাবিদাওয়ার কথা বিবেচনা করেন, তাহলে তাদের আরও এ বিষয়ে সহযোগিতার চেষ্টা করানো যেতে পারে। বিদ্যুৎ কর্মিদের ইনক্রিজড সহযোগিতা আমাদের বিদ্যুৎ উৎপাদন করবার জন্য ও বিদ্যুৎ লাইন মেনটেন করবার দিকে থেকে অত্যন্ত প্রয়োজন বলে আমার মনে হয়। আমি কোলাঘাট সম্পর্কিত ব্যাপারে একটা কথা বলে রাখতে চাই। কোলাঘাট সম্পর্কে আমি জানি না, মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করেছিলাম উনি বলেছেন সবদিকে নজর রাখছি। যদি ধরুন ফার্স্ট ইউনিট এর মধ্যে হয় যদিও হবার দিকে যথেষ্ট বাধা আছে। একটি আপহিল টাস্ক, তার অর্গানাইজেশন ট্রান্সমিশন লাইন, সাইমালটেনিয়াস প্ল্যানিং, তার টাকার প্রভিসন ইত্যাদি সেটা কীভাবে করবার কথা আপনারা ভাবছেন জানি না বা বুঝতে পারি না। আমি একটু বুঝতে চাই—এই ট্রান্সমিশন

লাইনের অবস্থা কি দাঁড়িয়েছে।

আর একটি কথা হচ্ছে—আমি নিজে ভাল করে জানি না—সংযোগও রাখি না বলে—সব কিছু বুঝতে পারছি না। আমি হঠাৎ একটা রেজলিউশন পেলাম—ওয়েস্ট বেঙ্গল স্টেট ইলেকট্রিসিটি বোর্ডের ইঞ্জিনিয়ারদের ওয়েস্ট বেঙ্গল স্টেট ইলেকট্রিসিটি বোর্ডের রি-অর্গানাইজেশন এর ব্যাপার নিয়ে। তার একটি কপি—মন্ত্রী মহাশয়কে দেওয়া হয়েছে, মাননীয় মুখ্যমন্ত্রীকেও একটি কপি দেওয়া হয়েছে। তাতে তারা বলেছেন—মেন অব ইনটিগ্রিটি যারা তাদের নিয়ে যেন বোর্ডটি তৈরি হয় এবং অভিজ্ঞ ইঞ্জিনিয়ারের সভাপতিত্বে নেন এই নতুন বোর্ডটি গঠিত হয়। নতুন বোর্ড নাকি সরকারের ইতিমধ্যে কনস্টিটিউটেড হয়েছে। তাদের প্রস্তাবটি পড়ে মনে হয়—এ ব্যাপারে তাদের একটা সন্দেহ আছে। বাস্তবিকই এই বোর্ডকে যে তারা তৈরি করেছেন, অ্যাবসলিউট মেন অব ইন্টিগ্রিটি, মেন অব ইমাজিনেশন, মেন অব এক্সপ্রিরিয়েন্স—এইসব বিবেচনা করে বোর্ডটি তৈরি করা উচিত। অন্য কোনও কনসিডারেশনে যাওয়া উচিত নয়। আমার নির্দিষ্ট আর কোনও অভিযোগ জানা নাই। এদের প্রস্তাবটি আমার চোখে পড়েছে, সেদিকে থেকে আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইব আসল ব্যাপারটা কি। আমি আশা করব বোর্ড যাতে বেস্ট হতে পারে তার জন্য সবচেয়ে এক্সপিরিয়েন্সড লোক নিয়ে মেন অব ইন্টিগ্রিটি নিয়ে এই বোর্ডটি তৈরি করবার চেষ্টা যেন তিনি করেন। আর আগে যে কথাগুলি বলেছি তা যদি দূর করতে হয়, তাহলে যুব ডাইনামিক সংগঠন দরকার। সত্যিই মন্ত্রী মহাশয়ের উৎসাহের অভাব নাই; তিনি নিজে ও নড়াচড়া করেন। বোর্ডকেও সেই লাইনে যেন তিনি গঠন করেন। এটা যাতে ফুলফিল্ড হয়, তার জন্য অনুরোধ করছি। মন্ত্রী মহাশয় এখানে প্রধান কম্যান্ডার-ইন-চিফ, আর বাকি আমরা সোলজার বা মন্ত্রী। যাহোক ভিত্তি সংক্রান্ত ব্যাপারে আমাদের মূল বক্তব্য হল এই। মূল খাতের সেই তার একটা বিষয় সম্পর্কে মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইব। জাতীয় স্বার্থে আমি দু-একটি কথা বলতে চাই সেটা হচ্ছে ফরাক্কা। একটি কাগজে বেরিয়েছে ফরাক্কার জল আসছে, উন্নতি হয়েছে। পোর্ট কমিশনার থেকে বলছে ৪০ হাজার কিউসেক জল পাওয়া দরকার লীন মান্থস-এ। আমার কাছে একটি কোয়েশ্চেন পরিষ্কার নয়—এই যে আমাদের ৪০ হাজার কিউসেক, কি ৩০ হাজার কিউসেক, কি ৫০ হাজার কিউসেক জল দরকার বলা হচ্ছে এইটি সঠিকভাবে অ্যাসারটেন করবার জন্য পশ্চিমবঙ্গ সরকারের কোনও নিজস্ব মেশিনারি আছে কি ফরাক্কায়? আমি যতদূর জানি তা নাই। আমরা সকলের বন্ধু অপরাপর রাজ্য এখন আমাদের বন্ধু। তাছাড়া নিজের রাজ্যের নার্ভ সেন্টার হচ্ছে ফরাক্কা; যেখানে পশ্চিমবঙ্গ সরকার থেকে কি কোনও প্রতিনিধি থাকতে পারবে না—দেখবার জন্য যে ঐ ৪০ হাজার কিউসেক জল বেরুচ্ছে কি বেরুচ্ছে না? এটা অন্যায়। আমাদের চেষ্টা করা উচিত। জাতীয় স্বার্থে ফরাক্কার উপর পশ্চিমবঙ্গ সরকারের কন্ট্রোল

রাখা। অন্তত ইন্টারিম অ্যারেঞ্জমেন্ট হিসাবে আমাদের পশ্চিমবঙ্গ সরকারের পূর্ণ একটা কন্ট্রোল থাকা উচিত এটা দেখার জন্য। আমাদের জাতীয় স্বার্থে যাতে ফরাক্কা পশ্চিমবঙ্গের কন্ট্রোল আসে অথবা অন্তত ইন্টারিম অ্যারেঞ্জমেন্টতে পশ্চিমবঙ্গ সরকারের পূর্ণ কন্ট্রোল থাকে সেটা দেখা দরকার। আর মন্ত্রী মহাশয় ফরাক্কা সম্পর্কে যা যা বলেছেন, ধুলিয়ান ইত্যাদি ব্যাপারে সেইসব বিষয়ে পূর্ণ সমর্থন করে বলি ওই টাকা আলবত কেন্দ্রের দেওয়া উচিত, তারা এই টাকা দেবেন বলে আশা করি। আমি যে যে বিষয়ে এগ্রি করেছি তা বলেছি। তাসত্ত্বেও পাওয়ার ইত্যাদি ব্যাপারে এখনও অনেক ইমপ্রুভ চাই বলে শ্রীমতী ইলা মিত্রের যে কাট মোশন আছে তা সমর্থন করছি।

[6-30 — 6-40 p.m.]

**শ্রী আবুল বরকত আতাউল গনিখান চৌধুরি ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমি শ্রী অশ্বিনী রায় মহাশয়, শ্রী গৌতম চক্রবর্তী, শ্রী আনন্দগোপাল মুখার্জি, শ্রী শীশ মহম্মদ, শ্রী রমেন দত্ত, শ্রী সুকুমার ব্যানার্জি, শ্রী আবতাফউদ্দিন মন্ডল, শ্রী ভূপাল পান্ডা, শ্রীমতী নুরুনেসা সাত্তার, শ্রী গণেশ হাটুই, শ্রী আব্দুল বারি বিশ্বাস, মাননীয় সদস্যা শ্রীমতী গীতা মুখার্জি—এদের বক্তব্য শুনেছি। শ্রীমতী গীতা মুখার্জির বক্তব্য নিয়ে আরম্ভ করছি। তিনি আমাদের রুর‍্যাল ইলেকট্রিফিকেশন সম্বন্ধে কতকগুলি কথা বলেছেন। আমি একথা নিশ্চয় বলব না যে আমাদের কোনও ত্রুটি নেই। নিশ্চয় আমাদের অনেক ত্রুটি আছে এবং সেগুলো আমরা রেকটিফাই করার চেষ্টা করছি। কিন্তু এটা আমাদের উপর অবিচার করা হবে যে কেউ যদি আমাদের মনে করে থাকেন যে আমরা উন্নতি করতে পারিনি বা রুর‍্যাল ইলেকট্রিফিকেশন ভাল কাজ করতে পারেনি। আমাদের আসার আগে ১৯৭২ সালে কনজিউমার ছিল ১ লক্ষ ৯০ হাজার ৬৪৩ জন। আর রেভিনিউ ছিল ২৩ কোটি ২৭ লক্ষ টাকা। আজকে সে জায়গায় আমাদের কনজিউমারের সংখ্যা হয়েছে ৩ লক্ষ ৩৩ হাজার ৫৪৫ জন এবং আমাদের রেভিনিউ বেড়েছে ৫৪৫ কোটি টাকা। ডেফিনাইটলি আমরা চেষ্টা করেছি রুর‍্যাল ইলেকট্রিফিকেশন করার জন্য মাননীয়া গীতা মুখার্জি যা বলছেন যতটা করার দরকার ছিল ততটা করতে হয়ত পারিনি। তারও কারণ হচ্ছে আমাদের টাকা পয়সার অভাব। কানেকশন দিলে কিছু খরচ লাগে এবং রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের কাছ থেকে ইনস্টলমেন্ট পেতে দেরি হয়, ইন বিটউইন টাইমস, কানেকশন দিতে বিলম্ব করেছে। আমি নির্দেশ দিয়েছি, এপ্রিল মাসে মধ্যে যে কটা ইলেকট্রিফাই করতে বলেছি, কানেকশন যাতে দিতে পারে। তার জন্য এস ই বি-র ইঞ্জিনিয়ারেরা চেষ্টা করবে এবং আশাকরি আমাদের এই যে টার্গেট তারা তা পূরণ করতে পারবেন। আমাদের মাননীয়া গীতা মুখার্জি বলেছেন যে সি ই এস সি-রা ইচ্ছা করে জেনারেশন করছে না। আমি দুঃখের সঙ্গে বলছি আমি ওনার সঙ্গে একমত নই।

কারণ উনি যেমন ওদের অবিশ্বাস করেন, আমিও খানিকটা করি এদের অবিশ্বাস। এবং এই অবিশ্বাস করে আমাদের যারা ইঞ্জিনিয়ার আছেন তাদের আমি অভিমত নিয়েছিলাম। তাদেরকে বলেছিলাম, তোমরা দেখ কত জেনারেশন তারা করতে পারে এবং কত জেনারেশন তারা করছে। তখন তারা যে জেনারেশন করছিল ১৯৭৪ সালে তখন আমাদের এক্সাপার্টেরা দেখে বলেছিলেন, না লেবার ট্রাবলের জন্য তারা করতে পারছে না। আর একটা কারণ হচ্ছে এই সেটগুলি খুব পুরানো প্রাইভেট সেক্টর বলে চালাচ্ছে। পাবলিক সেক্টর এখানে থাকলে এতদিনে বলে দিত ডিক্লেয়ার করে দিত যে, না এগুলি চলবে না। যে কোনওভাবেই হোক না কেন আমরা চালাচ্ছি। আজকে জেনারেশনের অভাব দূর হয়েছে—এখন উৎপাদন হচ্ছে ২৮০ মেগাওয়াট। আমরা লেবার প্রবলেমও সলভ করতে পেরেছি। প্রথমে যে চাহিদা ছিল তা অনেক বেড়ে গেছে। আমি মাননীয়া গীতা মুখার্জির সঙ্গে একমত হতে পারলাম না যে ডেলিবারেটলি তারা জেনারেশন করছে না। এটা বোধহয় ঠিক নয়। কারণ That is my experts opinion on this কলকাতায় ডি ভি সি থেকে আমরা পাওয়ার পাচ্ছি তা নিয়ে শ্রীমতী গীতা মুখার্জি বলেছেন—উনি ভুল করেছেন বোধহয় D.V.C., Bokaro Steel Plant is within the valley সুতরাং ডি ভি সি-র সম্বন্ধে আমার বক্তব্য হচ্ছে বোকারো স্টিল প্ল্যান্টে ডি ভি সি পাওয়ার দেয়। আমার সঙ্গে যখন কথা হয়েছিল ইউনিয়ন এনার্জি মিনিস্টার শ্রী পন্থের সঙ্গে তখন কলকাতায় যাতে আরও পাঁচ বছর বেশি করে পাওয়ার আনতে পারি তার জন্য চেষ্টা করেছিলাম এবং তাকে বলেওছিলাম। কিন্তু তিনি আমাকে বলেছিলেন বোকারো স্টিল প্ল্যান্ট-এর যে ডিমান্ড যতক্ষণ বেশি না হয় ততক্ষণ আপনাকে দেব কিন্তু আপনি যে কনট্যাক্ট করতে চাচ্ছেন তাতে আমি যেতে পারছি না। কিন্তু আমাদের থার্মাল ইঞ্জিনিয়ার মেম্বাররা আমাকে জানিয়েছে recently after discussion with the D.V.C. they have included this load, that means Calcutta load in this annual survey to 283-284। ডি ভি সি হ্যাজ টেকেন এ ভেরি অ্যামবিশাস প্রোগ্রাম এবং ন্যাচর‍্যালি কলকাতাকে বোধহয় সাপ্লাই করতে পারবে—এর সম্বন্ধে বোধহয় কোনও ভুল নেই। আমি বিদ্যুৎমন্ত্রী হিসাবে এই কথা বলব যে আমরা চেষ্টা করব নিশ্চয়ই যে এস ই বি একাই এন্টায়ার জেনারেশন করতে পারে এবং এটা করা দরকার। বিদ্যুৎ মন্ত্রী হিসাবে নিশ্চয়ই আশা করব এটা যাতে তাড়াতাড়ি পৌঁছে দিতে পারি এবং এর জন্য চেষ্টা করা উচিত। কারণ ডি ভি সি হচ্ছে সেন্ট্রাল অর্গানাইজেশন তার উপর আমাদের যত কম নির্ভর করতে হয় তার জন্য আমাদের চেষ্টা থাকা উচিত এবং তাতে মঙ্গল হবে। আমি এর আগে বাজেট বক্তৃতায় সময় একটা কথা বলেছিলাম এবং আজকে সেকথা রিপিট উইথ কনফিডেন্স করছি যে আমাদের প্রবলেম হচ্ছে It is not a problem of generation today. It is problem how we are going to solve

the peak hours problem that we are facing today, এবং আমি একথা কনফিডেন্সের সঙ্গে বলতে চাচ্ছি যে we are not in the midst of crisis. We have over come that stage. আজকে বেটার সিচুয়েশন হবে—আজকে যত রেস্ট্রিকশন আমরা ইমপোজ করেছিলাম সেগুলির আমরা অনেক দূর করতে পারব যদি আমরা এই নাইট লোড প্রবলেম সলভ করতে পারি। শ্রী আনন্দগোপাল মুখার্জি মহাশয় তার বক্তৃতায় কতকগুলি ফান্ডামেন্টাল কথা বলেছেন। তারমধ্যে একটা ফান্ডামেন্টাল কথা হচ্ছে যে in the past power had been Irreguleted there is no doubt about it, মাননীয় সদস্যা শ্রীমতী গীতা মুখার্জি যাই বলুন না কেন তিনি ভাল করেই জানেন এই ক্রাইসিস ওভারনাইট পাওয়ার ইমপ্রুভমেন্ট করা যায় না। পৃথিবীর কোনও দেশে হয়নি, আর আমাদের দেশে তো হবেই না। কেন না, আমাদের এত অর্থ নেই। কিন্তু তা সত্ত্বেও আমি এটুকু বলতে পারি the table is tarned in our favours today আজকে উনি বললেন কিভাবে আমরা পিক আওয়ারস প্রবলেম সলভ করব All over the world this problem is there, not that West Bengal only is having this problem একটা উপায় হচ্ছে ইনসটলেশন অব গ্যাগ টার্বাইনস—এই ইনস্টলেশন অব গ্যাস টার্বাইনস এটা যদি আমরা করতে পারি ইন দ্যাট কেস উই ক্যান সলভ দি পিক আওয়ারস প্রবলেম—গভর্নমেন্ট অব ইন্ডিয়া হ্যাজ রিজেকটেড আওয়ার অফার বিকজ এতে প্রচুর তেল পোড়ে, প্রচুর খরচ হয়। সেইজন্য গভর্নমেন্ট অব ইন্ডিয়া গ্যাস টার্বাইনের প্রোপোজালটা গ্রহণ করেনি, বিকজ টার্বাইন ইজ নট দি সলিউশন ইন এ মডার্ন ওয়ার্ল্ড আর একটা সলিউশন হতে পারে where adjustment hydro system is available, to take power in that system during the night lean period and draw the same hydro power during the peak hours থার্ড হচ্ছে ইনস্টলেশন অব বিগ ইউনিটস সুইটেবল ফর টু শিফ্টস অপারেশন। আমরা যে নতুন ইউনিটগুলি বসাচ্ছি সেগুলিতে এমন অ্যারেঞ্জমেন্ট রাখছি যদি কোনও ডিফিকালটিজ অ্যারাইজ করে তাহলে টেকনিসিয়ানস ইঞ্জিনিয়ারস যারা আছে তারা সেই ডিফিকালটিজগুলি ওভারকাম করার চেষ্টা করবেন। আমাদের যখন পিক আওয়ারস প্রবলেম ছিল না, তখন এই পিক আওয়ারস ডিফিকালটিজগুলি কি সেটা জানতাম না, এখন পিক আওয়ারস ডিফিকালটিজ ফিল করছি। ব্যান্ডেল পঞ্চম ইউনিট এমনভাবে আছে সেখানে আমরা দুটি শিফ্টে কাজ করব, নাইট শিফ্টে কাজ করব না, কোলাঘাটের মডার্ন ইউনিটকে আমরা এইভাবে ইনস্টল করছি যাতে করে দুটি ইউনিট কাজ করতে পারে। আজকে এই কথা হয়ত হর্শ শোনাবে অ্যাজ পাওয়ার মিনিস্টার এই কথা বললেন—হয়ত একদিন সময় আসবে যখন আমাদের বাধ্য করতে হবে কোনও না কোনও ইউনিট পিক আওয়ারসের জন্য রাত্রে কাজ করবে না, হয়ত ডি পি এল, এস ই বি, ক্যালকাটা ইলেকট্রিক

সাপ্লাইকে এই কথা বলতে হবে নাইট লোড পাওয়া দিতে পারব না। পিক আওয়ারস পাওয়ার দেব। এই পিক আওয়ারস প্রবলেমকে সামহাউ উই হ্যাভ টু সলভ এর মধ্যে কোনও ভুল নেই। আমাদের সাঁওতালদিহিতে যে ইউনিট আছে সেখান পিক আওরায়স প্রবলেম সলভ করার কোনও প্রভিসন নেই, কোলাঘাট, ব্যান্ডেলে সেই প্রভিসন আছে। সাউথ বেঙ্গলে আমাদের কোনও হাইড্রো রিসোর্সের নেই। সুতরাং আমরা ওড়িশা থেকে পাওয়ার আনার চেষ্টা করছি। দিস ইজ অলসো আওয়ার কনটেমপ্লেশন এবং এটা একটু সময়সাপেক্ষ তাহলেও আমরা এটা চেষ্টা করছি।

[6-40 — 6-48 p.m.]

তাহলেও আমরা চেষ্টা করছি। সুতরাং যে কথাটা আমি বলার চেষ্টা করছি সেটা হচ্ছে আমাদের problem today is not a problem of generation. We have solved that problem our problem is how to solve the peak hours problem আমরা যদি এটার সমাধান করতে পারি তাহলে নিশ্চয় পাওয়ারের পজিশন ওয়েস্ট বেঙ্গল আরও ভাল হবে। অশ্বিনী রায় মহাশয় তার বক্তৃতার মাধ্যমে একটা কনফিউশন সৃষ্টি করবার চেষ্টা করেছেন যা ওরা করে থাকেন। জয়নাল সাহেব অবশ্য আমার চেয়ে ভাল উত্তর দিতে পারতেন। যাই হোক, সেটা হচ্ছে, Reduction in boro acreage this year compared with the previous year আমি ওকে বলব, আপনারা এটা ভাল করেই জানেন যদি আপনাদের সরকারও থাকত তাহলে আপনারাও এটা করতে পারতেন না। অল দিস ড্যামস আর রেন-ফিড ড্যামস। কোনও গভর্নমেন্ট এখানে জল বেশি আটকে রাখতে পারে না, আমরাও পারিনি। যে হয়েছে সেই জল ওখানে আটকে রাখা হয়েছে এবং লাস্ট ড্রপ পর্যন্ত সেই জল আমরা বোরোতে দেব, আমরা সেটা অস্বীকার করছি না। অ্যাজ এ ম্যাটার অব ফ্যাক্ট শ্রীমতী গীতা মুখার্জিও কয়েকবার গিয়েছেন এই বোরোতে জল দেবার জন্য। অথচ আমরা এই কাজটা করছি এগেনস্ট দি অ্যাডভাইস অব অল এক্সপার্টস। আমাকে সমস্ত এক্সপার্টরা এই মত দিয়েছেন যে, বোরোতে জল দেওয়া যাবে না। আওয়ার ড্যামস আর নট মেন্ট ফর বোরো কালটিভেশন। বার বার এই হাউসে আমি বলেছি যে বোরোতে জল দেওয়া চলবে না। অথচ বাধ্য হয়ে যেহেতু মানুষ লাগিয়েছে এবং অলটারনেটিভ কিছু নেই সেইহেতু আমরা বোরাতে জল দিচ্ছি। তারপর তিনি বলেছেন, আমাদের যে টার্গেট ছিল ডি ভি সি-র সেটা পূরণ হচ্ছে না কেন? অনেক কারণের মধ্যে আপনারা জানেন যে, পাঞ্চেৎ এবং মাইথনে যে রিজার্ভ যা ছিল সেখানে আমাদের প্রকল্প ছিল যে সেটা বড় করা হবে এবং আরও জল এতে স্টোর করা হবে। বিহারের সঙ্গে যেহেতু আমাদের অনেক প্রবলেম আছে সেইহেতু আমরা ল্যান্ড অ্যাকুইজিশন করতে পারিনি। আমি এই হাউসে বলে. যে, মোটামুটি

বিহারের মুখ্যমন্ত্রীর সঙ্গে আমাদের মুখ্যমন্ত্রীর আলোচনা হয়েছে। আমাদের এক্সপার্টরা আলোচনা করেছেন। ডি ভি সি আমাদের এই ব্যাপারটা দেখছে। ডি ভি সি একমত হলে নিশ্চয় বিহারের সঙ্গে একটা বোঝাপড়ায় আসতে পারব। তখন পাঞ্চেৎ এবং মাইথনে যে রিজার্ভার আছে সেই রিজার্ভারের জন্য যে ল্যান্ড অ্যাকুইজিশন করা দরকার সেটা আমরা করতে পারব। তাতে নিশ্চয় আমাদের একস্ট্রা জল থাকবে প্লাস যেটা আগে বলছিলাম যেটা বন্যা সৃষ্টি করে ডি ভি সি সেটা করবে না, এটা আমরা আশা করতে পারি। তারপর, লোয়ার দামোদর ড্রেনেজ স্কীম সম্বন্ধে উনি যে তথ্য দিয়েছেন সেটা ঠিক নয়। আমার কোনও দপ্তরের টাকা ফেরত যায় না। মাননীয় সদস্যকে গর্বের সঙ্গে বলতে পারি এভরি পেনি আই স্পেন্ড। সুতরাং টাকা ফেরত গিয়েছে এটা ঠিক নয়। Lower Damodar Scheme has three phase the total cost of which is Rs. 34.5 crores. All the phases have now been taken up. Total expenditure up to date is over 8 crores. Work was not possible due to public opposition. আপনি ভাল করে জানেন যে হুগলির সদস্যরা বাধা দিয়েছিলেন। এমন কি মুখ্যমন্ত্রী মহাশয়ও চেষ্টা করেছেন, তাদের পার্স্যুড করিয়েছে যে প্রোজেক্ট হতে দাও। কিন্তু সামহাউ অর আদারস আমার সঙ্গে একতম হননি। বর্তমান গভর্নমেন্ট ইজ ডিটারমাইন্ড টু গো অ্যাহেড উইথ দি প্রোজেক্ট তাতে যা হয় হবে। আমরা এই প্রোজেক্ট ইমপ্লিমেন্ট করার চেষ্টা করব। এই বছরে আমরা ৪.৫ কোটি ধার্য করেছি। ডি ভি সি নেভিগেশন ক্যানেল সম্বন্ধে বলা হয়েছে। এটা এক্সপেরিমেন্টাল স্টেজে আছে। এখন পর্যন্ত কনক্রিট স্টেজ নেয়নি। আমার এক্সপার্ট যে রেকমেনডেশন দেবেন সেই রেকমেনডেশন পেলে এটা দেখব এই কথা বলে I oppose all the cut motions and commend my motions for acceptance of the House.

I oppose all the cut motions and commend by motion for acceptance of the House.

**Demand No. 65**

The motion of Shrimati Ila Mitra that the demand be reduced to Re. 1/-. was then put and lost.

The motion of Shri Shish Mohammad that the Demand be reduced to Re. 1/-. was then put and lost.

The motion of Shri Netaipada Sarkar that the Demand be reduced by Rs. 100/-. was then put and lost.

The motion of Shri Shish Mohammad that the Demand be reduced by Rs. 100/-. was then put and lost.

The motion of Shri Abul Barkat Atawal Ghani Khan Chowdhury that a sum of Rs. 27,32,05,00 be granted for expenditure under Demand No. 65, Major Heads : "331—water and Power Development Services, and 531—Capital Outlay on Water and Power Development Services.", was then put and agreed to.

**Demand No. 66**

The motion of Shri Shish Mohammad that the Demand be reduced to Re. 1/-. was then put and lost.

The motion of Shri Shish Mohammad that the Demand be reduced by Rs. 100/-. was then put and lost.

The motion of Shri Pradyot Kumar Mahanti that the Demand reduced by Rs. 100/-. was then put and lost.

The motion of Shri Bhupal Chandra Panda that the Demand reduced by Rs. 100/-. was then put and lost.

The motion of Shri Netaipada Sarkar that the amount of the demand be reduced by Rs. 100/-. was then put and lost.

The motion of Shrimati Ila Mitra that the amount of the demand be reduced by Rs. 100/-. was then put and lost.

The motion of Shri Abul Barkat Atawal Ghani Khan Chowdhury that a sum of Rs. 38,06,82,000 be granted for expenditure under Demand No. 66, Major Heads : "332—Multipurpose River Projects, 333—Irrigation, Navigation, Drainage and Flood Control Projcets, 532—Capital Outlay on Multipurpose River Projects, and 533—Captial Outlay on Irrigation, Navigation, Drainage and Flood Control Projects", was then put and agreed to.

## Demand No. 67

The motion of Shri Shish Mohammad that the Demand be reduced to Re. 1/-. was then put and lost.

The motion of Shrimati Ila Mitra that the Demand be reduced to Re. 1/-. was then put and lost.

The motion of Shri Bhupal Chandra Panda that the Demand reduced by Rs. 100/-. was then put and lost.

The motion of Shri Shish Mohammad that the Demand be reduced by Rs. 100/-. was then put and lost.

The motion of Shri Abul Barkat Atawal Ghani Khan Chowdhury that a sum of Rs. 20,35,00,000 be granted for expenditure under Demand No. 67, Major Head : "734—Loans for power Projects", was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 6-48 p.m. till 1 p.m. on Saturday, the 13the March, 1976, at the Assembly House Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Saturday, the 13th March, 1976 at 1.00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Apurba Lal Majumdar) in the Chair 6 Ministers, 2 Ministers of State, 1 Deputy Minister and 79 Members.

[1-00 – 1-10 p.m.]

### OATH OR AFFIRMATION OF ALLEGIANCE

**Mr. Speaker :** Honourable Members, any of you who have not yet made an Oath or Affirmation of Allegiance, may kindly do so

(There was none to take oath)

### LEGISLATION

**The West Bengal Rural Employment and Production Bill, 1976.**

**Shri Sankar Ghose :** Mr. Speaker, Sir, I beg to introduce the West Bengal Rural Employment and Production Bill, 1976.

(Secretary then read the Title of the Bill)

**Shri Sankar Ghose :** Mr. Speaker, Sir, I beg to move that the West Bengal Rural Employment and Production Bill, 1976, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলের মাধ্যমে আমরা যে গ্রামীণ উৎপাদন কর্মসূচি, রুর‍্যাল প্রডাকশন প্রোগ্রাম শুরু করেছি সেটা যাতে স্থায়িভাবে চালু থাকতে পারে, এটা এই বিলের অন্যতম উদ্দেশ্য। মাননীয় স্পিকার মহাশয়, আপনার স্মরণ থাকতে পারে যে এই বছর সর্বপ্রথম আমরা গ্রামীণ উৎপাদন কর্মসূচি চালু করি। আমাদের অভিজ্ঞতা

আছে, যখন কাজের অভাব হয়, খরার সময়, বন্যার প্লাবন এবং অন্য সময় তো আমরা টেস্ট রিলিফ এর কাজ করি, কিছু খয়রাতি সাহায্য দিই। এই যে ঘটনা ঘটে প্রতি বছর, এওবং টেস্ট রিলিফের যে কাজ হয় তাতে সেখানকার সমস্যার কিছুটা সমাধান হয়, কিন্তু সাধারণতঃ খুব ভাল সমাধান হয় না। যাতে স্থায়ি ভাবেব কাজ হতে পারে, যাতে করে জেলার উন্নয়নের কাজ হতে পারে, - হয়তো টিপ সই দিয়ে আমরা টাকা দিই, সরকারি কাজের উপর টিপ সই, কিন্তু জেলার উন্নয়নের উপর কোনও টিপ সই থাকে না। ঐ রাস্তা হয়ত ধুয়ে চলে যায়, অর্থ ঠিকমত সম্পূর্ণ সদ্ব্যবহার হয়না। তাই আমরা বহুদিন ধরে চিন্তা করছিলাম যে এই জাতীয় কিছু স্কীম করা যায় কিনা যে, বন্যা, খরা হোক বা না হোক, যে সময় লোকে কাজ পায় না, সেই সময় তাদের কিছু কাজ দেওয়া যায় কিনা এবং কেবল কাজ দেওয়া নয়য়, সেই কাজে যাতে গ্রামের উৎপাদন বাড়ে, বিশেষ করে কৃষি ক্ষেত্রের উৎপাদন বাড়ে সেইরকম কিছু করা যায় কিনা - ঐ পুষ্করিনী খনন কিংবা পুষ্করিনী সংস্কার কিংবা জল নিষ্কাশন কিংবা একটা বাধ নির্মাণ কিংবা ভূমির যে ক্ষয় সেটা রোধ করা কিংবা বন বা গাছ রোপন করা, বিভিন্ন কাজ গ্রামাঞ্চলে হতে পারে। এই গ্রামীণ উৎপাদন কর্মসূচি আমরা এই বছর প্রথম ২ কোটি টাকা দিয়ে শুরু করেছিলাম। ২ কোটি টাকা দেওয়া হয়েছিল, বিভিন্ন জেলায় আমরা গিয়েছি, কিন্তু দেখলাম এই কাজে মানুষের উৎসাহ খুব বেশি। উৎসাহ বেশি, তার অনেকগুলি কারণ আছে। একটা কারণ এই যে টাকাটা এটা আমরা কলকাতায় বসে একটা প্ল্যান করে জেলায় বা গ্রামে পাঠিয়ে দিইনি। আমরা চেয়েছিলাম এইরকম একটা পরিকল্পনা হোক যে, যে জেলার টাকা সেই জেলায় যাবে জেলার মানুষ জেলার প্রতিনিধিরা, তারা স্থির করবেন যে কোন কাজ এর দ্বারা তারা করতে চান, কোন ক্ষেত্রে ব্যায় করতে চান, কি পরিকল্পনা তারা গ্রহণ করতে চান এবং সেই পরিকল্পনা তারাই মঞ্জুর করবেন। এই চিন্তা আমাদের ছিল। ২ কোটি টাকা দিয়ে গ্রামীণ উৎপাদন কর্মসূচি আমরা শুরু করি। বিভিন্ন জেলায় আমরা দেখলাম যে এইভাবে জেলার হাতে দিয়ে দেওয়া হয়েছে কোনওরকম পরিকল্পনাকে কেন্দ্রীভূত না করে, বিকেন্দ্রীভূত করা হয়েছে, ডিসেন্ট্রালাইসড করা হয়েছে। যেটাকে আমরা মাল্টি-লেভেল প্ল্যানিং বলি, বিভিন্ন স্তরে, বিভিন্ন পর্যায়ে পরিকল্পনা হবে। সমস্ত পরিকল্পনা দিল্লি থেকে হবে না। সমস্ত পরিকল্পনা কলকাতা থেকে হবে না। পরিকল্পনা গ্রাম স্তরে হবে, জেলা স্তরে হবে, পরিকল্পনা ব্লক স্তরে হবে এবং এই পরিকল্পনা রূপায়ণ করবার চেষ্টাও গ্রামীণ উৎপাদন কার্যসূচির মাধ্যমে করতে হবে। সেইরকম আমরা এ বিষয়ে দিল্লি থেকে বা কলকাতা থেকে বলে দিইনি যে এই স্কীম নেওয়া হবে বা এই টাকা বরাদ্দ করছি। আমরা সাধারণভাবে বলেছি গ্রামের কৃষি উৎপাদন এবং কর্মসংস্থানের সুযোগ সম্প্রসারণের প্রতি দৃষ্টি দিতে হবে। তাতে কৃষির সঙ্গে সংশ্লিষ্ট যে সব কাজ এবং মৎস্য চাষও অন্যান্য নানাবিধ জিনিস হতে পারে, অ্যাগ্রো-ইন্ডাস্ট্রিস হতে

পারে, কুটির শিল্প হতে পারে, ক্ষুদ্র শিল্প হতে পারে এবং বিভিন্ন জাতীয় কাজ হতে পারবে। এ ব্যাপারে জেলার জন-প্রতিনিধিরা ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটিতে বসে সেই সমস্ত স্কীম স্যাংশন করেন। এইভাবে আমরা দু'কোটি টাকার পরিকল্পনা নিয়েছিলাম। কিন্তু এই জাতীয় কাজের জন্য আরও আবেদন এলো, সবাই বলল, এই টাকার পরিমাণ বাড়ানো প্রয়োজন, এই জাতীয় গ্রামীণ পরিকল্পনা জনগণের পরিকল্পনা, এই পরিকল্পনায় টাকা অনেক বাড়াতে হবে। তা এতে আমরা সর্বপ্রথম এই পশ্চিমবঙ্গে ২ কোটি টাকা দিয়ে রুর্যাল, প্রোডাকশন প্রোগ্রাম শুরু করেছিলাম এবং এটাকে আমরা শেষ পর্যন্ত ৬ কোটি দিলাম, অর্থাৎ আরও ৪ কোটি টাকা এই খাতে আমরা বাড়ালাম। কিন্তু এই ৪ কোটি টাকা কোথা থেকে আসবে? এবছর একটা বিশেষ কারণে কিছু বেশি অর্থ এসেছিল? কি কারণে? স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে আমরা ভারতবর্ষের মধ্যে প্রথম হয়েছি এবং তাতে তার ২/৩ অংশ বরাদ্দ আমাদের বাজেটে ধরাছিল, সেটা আমাদের পরিকল্পনার আয়তনের মধ্যে ধরা ছিল। আমাদের সৌভাগ্য যে, আমরা ভারতবর্ষের মধ্যে সর্বপ্রথম হওয়ার ফলে আরও দুটো কারণ ঘটেছিল, আমাদের ব্যক্তিগত সঞ্চয়, পার্সোনাল সেভিংস, সেটাতে ইন্সটিটিউশনাল সেভিংস বা কম্পানির যে সেভিংস সেই তুলনায় বেশি জোর দেওয়া হয়। যার ফলে এই ব্যাপারে আমরা প্রায় ৬ কোটি টাকার মত পুরস্কার বা ইনসেনটিভ বোনাস হিসাবে পেয়েছিলাম। আর একটা স্বল্প সঞ্চয়ে আমরা পুরস্কার বা বোনাস পেয়েছিলাম ৮ কোটি টাকা। সেটার মধ্যে স্বল্প সঞ্চয়ের যে টাকাটা জমা দেওয়া থাকছে তারপর যদি সেটা উঠে যায়, উইথড্র হয়ে যায় তাহলে স্বল্প সঞ্চয়ের যে মূল উদ্দেশ্য সেটাতে পৌঁছন যায় না।

[1-10 – 1-20 p.m.]

কিন্তু আমাদের যে self deposit ratio টাকা যেটা জমা হয়েছে তুলে নেবার হার কম হয়েছে সেটা যাতে আমরা আরও ৮ কোটি টাকা incentive bonus পাই। এইভাবে ৬ আর ৮১৪ কোটি টাকা আমরা এবছর বেশি পাই। এর ফলে আমরা এ বছর আমাদের পরিকল্পনার কার্যহারে ৭ কোটি টাকায় জরুরি খাদ্যোৎপাদন কর্মসূচি গ্রহণ করি এবং ৪ কোটি টাকায় যে গ্রামীণ উৎপাদন কর্মসূচি যেটা সর্বপ্রথম আরম্ভ করেছি তাতে দিই। প্রত্যেক বছর যে prize পাব তার কোনও ঠিক নেই। আমরা একটা পুরস্কার পেয়েছি বলে গ্রামীণ উৎপাদন কর্মসূচিতে ২ কোটির জায়গায় ৬ কোটি দিই। এইসব কাজ যাতে বরাবরই হতে পারে সেটা আমাদের দেখতে হবে। সেজন্য আমরা যে বিল এনেছি তাতে একটা surcharge আছে Land revenue-র ভেতরে এবং আর একটা যেটা এই বিলে আছে তার প্রধান উদ্দেশ্য হচ্ছে আমরা একটা Rural Employment and production fund করব যাতে এই Surcharge থেকে যে অর্থ আসবে

এবং employment cess থেকে যে অর্থ আসবে তাতে এটা থাকবে। এর উদ্দেশ্য হচ্ছে গ্রামের টাকা সাধারণ রাজ্যসভার টাকার সঙ্গে মিশে যাবে না। এই fund সৃষ্টি হচ্ছে বিত্তবান লোকের কাছ থেকে। আমাদের যে cess তাতে ৩ একর পর্যন্ত যে ছাড় আছে তার থেকে অন্য cess গুলি Collected হয় এবং ৩ একর পর্যন্ত যাদের ছাড় আছে তাদের কাছ থেকে যাতে collection না হয় এবং ৩ একর পর্যন্ত সেটা আছে প্রায় ৬৫% তারা এই ছাড়ের আওতার মধ্যে আছে। তবে এর ভেতরে employment cess পড়বে না। এইযে বিল এনেছি এটা কেবলমাত্র সম্পদ সংগ্রহের বিল নয়। এটা একটা পরিকল্পনা ভিত্তিক বিল। এই বিলে আমরা গ্রামীণ উৎপাদন কর্মসূচি চালু রাখব এবং তাতে আরও অর্থ ছাড় দেবার জন্য এই কর্মসূচি স্থায়িভাবে যাতে ভবিষ্যতে সব সময় থাকতে পারে সেজন্য আমরা এই ভান্ডার করছি। এটা taxation নীতি নয়। এটার উদ্দেশ্য fund গড়ে তোলা। এর মাধ্যমে একটা নূতন জিনিস সৃষ্টি হচ্ছে। একটা fund সৃষ্টি হচ্ছে এবং দ্বিতীয় একটা employment cess মহারাষ্ট্র কেবল employment cess আছে। কিন্তু আমাদের বেকার সমস্যা সমাধানের জন্য কর্মসংস্থান সম্প্রসারণের জন্য উৎপাদনমূখী কৃষিভিত্তিক কর্মসংস্থানের জন্য আমরা এই বিল এনেছি। Employment cess পশ্চিমবাংলায় ছিলনা এটা সর্বপ্রথম চালু হচ্ছে। যাদের কর্মসংস্থানের সুযোগ আছে তাদের একটি দায়িত্ব আছে যারা কিছু করেনা তাদের জন্য। অবশ্য যারা বেকার তাদেরও একটা দায়িত্ব আছে। আজ এই বিলের মাধ্যমে যে ৬ কোটি টাকায় গ্রামীণ উৎপাদন কর্মসূচি সেটাও বছর চালু করেছি সেটা এবছর রাখতে পারব। কৃষিক্ষেত্রে আমরা যে বিনিয়োগ করেছি তাতে ভবিষ্যতে ৬ কোটি টাকায় আরও বেশি হবে? গ্রামাঞ্চলের লোকের খুব বেশি আগ্রহের সঙ্গে এই স্কীমকে তারা গ্রহণ করেছে। এই স্কীম যাতে স্থায়িভাবে চালাতে পারি এবং এরজন্য অর্থ আরও বাড়াতে পারি তারজন্য আমাদের প্রচেষ্টা করতে হবে। আমাদের পরিকল্পনার ভেতর কর্ম সংস্থান যাতে আমরা করতে পারি তার দুটো পথ আছে, একটা পথ হচ্ছে আমাদের পরিকল্পিত বিভিন্ন যে ডিপার্টমেন্ট, বিভিন্ন সেক্টোরাল অ্যালোকেশন যা আছে, সেই বিভাগিয় যে কাজ কৃষি, সেচ, স্বাস্থ্য, শিক্ষা, শিল্প, তাতে যে খরচ হয় তার মধ্যে কর্ম সংস্থানের সুযোগ সম্প্রসারিত হয়। কিন্তু তাতে যেটা কর্ম সংস্থান হয় সেটা হয় একটা উৎপাদনের বাই-প্রোডাক্টস হিসাবে। তাছাড়া আমাদের কতকগুলি এমপ্লয়মেন্ট স্কীম থাকা উচিত। তাই আমাদের একটা স্পেশ্যাল এমপ্লয়মেন্ট প্রোগ্রাম রয়েছে যাতে আমরা এই বছর ৩ কোটি টাকা বরাদ্দ করেছি এবং যাতে প্রায় ৩০ হাজার মানুষ উপকৃত হবে কাজ পেয়ে। সেই একটা স্কীম আছে, তাছাড়া তার সাথে যুক্ত হচ্ছে রুর‍্যাল প্রোডাকশন প্রোগ্রাম যেটা উৎপাদনমুখি পরিকল্পনা, কর্মসংস্থান পরিকল্পনা দুটোর সমন্বয় এখানে হচ্ছে। সুতরাং আমাদের বিভাগীয় পরিকল্পনা সেক্টোরাল অ্যালোকেশন ছাড়াও কতকগুলি এমপ্লয়মেন্ট স্কীম থাকা উচিত। কারণ, পশ্চিমবঙ্গে বস্তুত

সারা ভারতবর্ষে যেখানে বেকার সমস্যা রয়েছে সেখানে এই বেকারদের লায়েবিলিটি হিসাবে চিন্তা না করে ঐশ্বর্য অ্যাসেট হিসাবে যদি চিন্তা করি তাহলে তাদের যেটা শ্রমশক্তি আছে সেটা আমরা ব্যবহার করতে পারব এই স্কীমের মাধ্যমে। অনেক ইউরোপিয়ান দেশ আছে যেখানে লোক সংখ্যা খুব কম, তারা চায় লোক সংখ্যা বৃদ্ধি পাক, কিন্তু আমাদের দেশে যখন সেই সম্পদ রয়েছে তখন আমাদের পরিকল্পনা এমনভাবে রূপায়িত করতে হবে যাতে আমরা সেই সম্পদকে কাজে লাগাতে পারি। সুতরাং আমাদের শ্রমনীতি পরিকল্পনাতে যেতে হবে এবং সেই শ্রমনীতি পরিকল্পনাতে যেতে গেলে আমাদের সম্প্রসারিত যে নতুন ভান্ডার সৃষ্টি করব সেই ভান্ডার থেকে সেচ, পথ নির্মাণ, পুষ্করিনী, মৎস্য চাষ ক্ষুদ্র শিল্প প্রভৃতির উন্নয়নের জন্য অর্থ নিয়ে আমরা করতে পারি। সুতরাং দুটো বিষয় নতুন ট্যাক্স যেটা দিয়ে একটা ভান্ডার সৃষ্টি, আর এমপ্লয়মেন্ট সেস আমরা চালু করতে চাই যাতে এই কাজ অব্যাহত রাখতে পারি এই কথা বলে আমি আপনাদের কাছে এই বিল রাখছি।

**শ্রী সত্য ঘোষাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কিছু বলার আগেই একটা কথা বলে নিই যে আমরা একটা অ্যামেন্ডমেন্ট দিয়েছিলাম। সে সম্বন্ধে আমার বলার আগেই শঙ্করবাবু বলে দিয়েছেন।

**শ্রী শঙ্কর ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা যে অফিসিয়াল অ্যামেন্ডমেন্ট সার্কুলেট করেছি তাতে বলেছি আমরা যা রুর‍্যাল এমপ্লয়মেন্ট সেস করতে চাই সেটা ৩ একর জমির মালিকের উপর আর থাকছে না।

**শ্রী সত্য ঘোষাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা যে অ্যামেন্ডমেন্ট এনেছি তাতে একথা বলেছিলাম যে ৩ একর পর্যন্ত ছাড় দেওয়া হোক। সরকারি যে অ্যামেন্ডমেন্ট এসেছে মন্ত্রী জ্ঞান সিং সোহনপালের নামে তাতে আমরা যেটা বলতে চেয়েছিলাম সেটা স্বীকার করা হয়েছে। সুতরাং জ্ঞান সিং সোহন পালের নামে এসেছে বলে ক্ষোভের কোনও কারণ নেই, আসল জিনিসটা হওয়া দরকার। যাইহোক আমাদের এতে কোনও আপত্তি নেই, কারণ, গোলাপকে যে নামেই ডাকা হোক না কেন গন্ধ তার থাকবেই whatever name rose gets its smell will remain. কাজেই শঙ্করবাবু যে এটা মেনে নিয়েছেন তারজন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। সেই সঙ্গে আমি একটা অনুরোধ করছি আমাদের আরও একটা অ্যামেন্ডমেন্ট আছে সেটা যদি উনি একটু বিবেচনা করে দেখতেন তাহলে ভাল হত।

[1-20 – 1-30 p.m.]

আমরা একটা অ্যামেন্ডমেন্ট দিয়েছি এবং সেখানে আমরা বলেছি একসিডিং টু

হেক্টর্স, অর্থাৎ দু হেক্টর পর্যন্ত ছাড় দেওয়া হবে। এরা গরিব মানুষ বলেই আমরা একথাটা বলতে চেয়েছি। মন্ত্রী মহাশয় এর উদ্দেশ্য সম্বন্ধে বলেছেন রুর‍্যাল এমপ্লয়মেন্ট অ্যান্ড প্রোডাকশন। আপনি এমপ্লয়মেন্ট সেসটা ছাড় দিয়েছেন ভালই করেছেন। যারা কাজ করে তারা গরিব লোক কাজেই গরিব লোকদের যদি কাজ করবার জন্য সেস দিতে হয় তাহলে তাদের অসুবিধা হবে। এই সারচার্জ কেন করছেন সে সম্বন্ধে উনি বলেছেন এতে কৃষির উন্নতি হবে। কিন্তু আপনি জানেন খাজনা ২/৩ গুন বেড়েছে এবং তার উপর আবার আপনি এটা করছেন। আপনি সারচার্জের হার যেটা বলেছেন সেটা কিন্তু বোঝার উপর শাকের আঁটি। বোঝা যদি বেশি হয় তাহলে কিন্তু শাকের আঁটিটাও বেশি বোঝা বলে মনে হয়। কাজেই এটা আপনি চিন্তা করুন। প্রিন্সিপল-এর দিক থেকে একটা কথা আছে এবং সেটা হচ্ছে এঁরা গরিব মানুষ অথচ যাঁদের খাজনা বেড়েছে। গ্রামে অনেক মানুষ কাজ পায়না এবং তাদের কাজ দেবার জন্য সরকারি খাত থেকে টাকা দেওয়া হয়। টেস্ট রিলিফ বলে সরকারি বাজেটে অনেক টাকা বরাদ্দ করা হয়। রুর‍্যাল এমপ্লয়মেন্ট-এর জন্য বা রুর‍্যাল প্রেডাকশনের জন্য প্রোডাকশন অরিএনটেড হচ্ছে। কিন্তু সেখানে যদি রেভিনিউর উপর সারচার্জ বসানো হয় তাহলে অবিচার হবে। এতদিন ধরে গরিব মানুষরা টেস্ট রিলিফকে তাদের পাওনা হিসেবেই দেখতে অভ্যস্ত হয়েছে। টেস্ট রিলিফ মানে টেস্ট অর্থাৎ দুর্ভিক্ষ হচ্ছেনা এটা দেখা। দুর্ভিক্ষ স্বল্পকালের কিন্তু তার স্মৃতি থাকে দীর্ঘকাল। একটা দুর্ভিক্ষ হলে সমাজের উপর তার দীর্ঘস্থায়ি প্রতিক্রিয়া সৃষ্টি হয়। স্বল্পকালিন বিষয় হলেও তার ফল দীর্ঘস্থায়ি হয়। গ্রামাঞ্চলের একটা বিরাট সংখ্যক মানুষ দীর্ঘদিন ধরে যদি কাজ না পায় তাহলে তারা টেস্ট রিলিফের মাধ্যমে কাজ পাক এবং সেটা প্রোডাকশন অরিয়েনটেড-এর মাধ্যমে হোক। গ্রামের রাস্তাঘাট অনেক ক্ষেত্রে কম ইমপর্টান্ট নয় এবং আশাকরি এই প্রোডাকশন অরিএনটেড স্কীমের নাম করে সেইসব জিনিস বন্ধ হবেনা। প্রোডাকশনের নামে বাঁধ করা যায়, রাস্তাঘাট করা যায় এবং লোকগুলোকে হেল্প করা যায়। আমরা প্রস্তাব দিয়েছি দু হেক্টরের বেশি জমির মালিকদের উপর এটা প্রয়োগ করা হোক এবং তার নীচের লোকদের ছাড় দেওয়া হোক। ৪নং ক্লজে উনি সুবিবেচনার পরিচয় দিয়েছেন। আমি আশাকরি আমাদের অ্যামেন্ডমেন্ট গ্রহণ করে তিনি সুবিবেচনার পরিচয় দেবেন। আমি আর বিস্তৃত আলোচনা করবনা, আমি বলছি আমাদের আগেকার অ্যামেন্ডমেন্টটা কনসিডার করে দেখবেন।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় পশ্চিমবঙ্গ গ্রামীণ কর্মসংস্থানের উৎপাদন বিধেয় যে বিলটা নিয়ে এসেছেন আমি তাকে সমর্থন করে দু চারটি কথা বলব। আজকে আমরা মনে করছি যে বিলটা প্রথমেই গ্রামের শারিরিক উন্নয়নের পক্ষে এবং গ্রামের যারা খেটে খাওয়া মানুষ এবং যে গ্রামের কথা আমরা সব সময়ে বলে থাকি তাদের স্বার্থের পক্ষে একটা বৈপ্লবিক বিল সেইজন্য

এই বিলকে সমর্থন না করে পারছিনা। এবং গ্রামের যারা মঙ্গল চান তারা এই কারণে এই বিলকে সমর্থন করবেন। এখানে আমরা দেখতে পাচ্ছি গ্রামের যে আদায়কৃত অর্থ যে রেভিনিউ সেটা গ্রামেই থাকবে এবং সব অর্থটুকু গ্রামের সাধারণ মানুষের স্বার্থে ব্যয়িত হবে। এই কারণে আমি মনে করে এটা একটা বৈপ্লবিক পদক্ষেপ। আজকে আমরা দেখতে পাচ্ছি ভারতের মধ্যে পশ্চিমবাংলাই প্রথম এই এমপ্লয়মেন্ট বিল মাননীয় অর্থমন্ত্রী মহাশয় আজকে নিয়ে এসেছেন সেইজন্য আমি মনেকরি এটা একটা বৈপ্লবিক পদক্ষেপ। আজকের দিনে আমরা অন্তত সকলেই একবাক্যে স্বীকার করতে চাই এবং স্বীকার করি যে গ্রামের মানুষের সার্বিক উন্নয়ন, গ্রামের মানুষের আদায়কৃত অর্থ যদি গ্রামেই ব্যয়িত হয় এবং সেই অর্থে তাতে যদি গ্রামের পরিবর্তন ঘটে সে কৃষিতেও হতে পারে, সে বেকারত্ব দূরীকরণের জন্য হাতে পারে তা হলে আমি মনেকরি যে একটা বিরাট পরিবর্তন হবে। এইজন্য আমি মাননীয় অর্থমন্ত্রী যে বিল এনেছেন এটি একটি স্বরণীয় বিল এবং গ্রামে আগামি দিনে যে পরিবর্তন আসবে সেটা লক্ষ্য করতে পারব। এই বিলের মধ্যে যদি কোনও ত্রুটি থাকে এই বিলের সূচনাতেই যদি আমরা সমালোচনা করি তা হলে ঠিক হবে না। আগে বিলটিকে রূপায়িত করে বাস্তব ক্ষেত্রে কোথায় কি ভুল ত্রুটি হচ্ছে সেটাকে লক্ষ্য করে আগামি দিনে সেই ভুল ত্রুটিগুলি সংশোধন করতে হবে। আজকে আমরা দেখতে পাচ্ছি যে পশ্চিমবাংলায় ৩৭ হাজার গ্রাম আছে এবং এই বিলের দ্বারা গ্রামের মানুষ উপকৃত হবে। আজকে পশ্চিমবাংলার ৮০ ভাগ মানুষ কৃষিজীবি এবং তাদের উন্নতি নির্ভর করে গ্রামের উন্নতির উপরে। সেইজন্য আমি এই বিলকে স্বাগত জানিয়ে এবং আগামি দিনে এর শুভ কামনা জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[1-30 – 1-40 p.m.]

**শ্রী শরৎচন্দ্র দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী পশ্চিমবঙ্গ গ্রামীণ কর্মসংস্থান উৎপাদন বিধেয় আইন যা পেশ করেছেন তাকে আমি সমর্থন জানাই এবং সমর্থন জানিয়ে এই সম্বন্ধে দু-একটি কথা নিবেদন করতে চাই। সর্বপ্রথম এই বছর রুর‍্যাল প্রোডাকশন প্রোগ্রামে প্রত্যেকটি জেলাতে তিনি টাকা অ্যালোট করেছেন এর পূর্বে উৎপাদন ভিত্তিক গ্রামে যে টাকা দিয়েছেন তা ইতঃস্তত এবং বিক্ষিপ্তভাবে টাকা দিয়েছিলেন। এতো টাকা কোনওদিন গ্রামবাংলার মানুষ পায়নি এবং সেইজন্য অসংখ্য লোক গ্রামের সাধারণ মানুষ এই আইনকে স্বাগত জানাচ্ছে এবং সাধারণ মানুষের মধ্যে একটা সারা জেগেছে এবং সমস্ত গ্রামে এর কার্যকলাপ শুরু হয়েছে। ৬ কোটি টাকা এই সর্বপ্রথম মাননীয় অর্থমন্ত্রী মহাশয় গ্রামের উন্নয়ন কল্পে দিয়েছেন। এবং প্রত্যেকটি গ্রামে উন্নয়নের কাজ আরম্ভ হয়েছে। এবং মানুষের মনে একটা আশার সঞ্চার হয়েছে। কিন্তু এরমধ্যে উনি যে কথা বলেছেন গ্রামীণ কর্মসংস্থান ও উৎপাদন, এর পরিপ্রেক্ষিতে আমি

দু'চারটি কথা নিবেদন করতে চাই। কর্মসংস্থান বলতে যদি আর্থ ওয়ার্ক করা, সাধারণ কূপ খনন করাা, ইট তৈরি করা ইত্যাদি হয় তাহলে সেখানে আমি বলব যে এত দিন যাবত বিভিন্ন বিত্তিধারি যে সমস্ত লোক ছিল, যেমন তেলের খনি থেকে যারা তেল বের করতো, যেসব কর্মকার আছে যারা লোহার কাজ করতো, অনেক ছুতার আছে যারা কারপেনটারি করতো, যে শিল্পগুলি হাজার বছরের বিদেশী শাসনে নিষ্পেষিত হয়ে শেষ হয়ে গিয়েছে, যারা হয়তো চাকরি চাচ্ছে অথবা কিছু কিছু জমি পাচ্ছে অথবা কিছু কিছু আশ্রয় করে জীবন ও জীবিকার সংস্থান করছে, এইসব গ্রামীণ শিল্পী রয়েছে তাদের কিভাবে নিয়োজিত করতে পারবেন, আমাদের মাননীয় সদস্য সেদিন বললেন যে জনসংখ্যাই হচ্ছে জনসম্পদ, সেই জনসম্পদকে কিভাবে স্ববৃত্তিতে ফের বসাতে পারবেন এই কথা যদি বিলে বলা থাকতো তাহলে এইটা সর্বাঙ্গীন সুন্দর হতো। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় গ্রামীণ এলাকার উন্নতির দিকে যে দৃষ্টি দিয়েছেন তার জন্য তাঁকে ধন্যবাদ জানাই। এর সঙ্গে সঙ্গে অর্থমন্ত্রী মহাশয়কে বলি যে রুর‍্যাল প্রডাকশন প্রোগ্রামে বিভিন্ন রুর‍্যাল এলাকায় যেসব রাস্তাঘাট তৈরি হচ্ছে তা যে মাসে তৈরি হয় তার পরের মাস থেকেই সেইসব রাস্তাঘাট নিষ্ঠুরভাবে এনক্রোচ করে, তার পাশের গাছপালা কেটে নষ্ট করে দেয়, তা রক্ষা করার জন্য এই বিলে তার প্রভিশন থাকলে ভালো হতো। গ্রামে যেসব রাস্তাঘাট সরকার করবেন, পুকুর খনন ইত্যাদি যা করবেন তা রক্ষণাবেক্ষণ করবে কে? এই দায়িত্ব কারো নেই। একধার থেকে সরকার এই সব তৈরি করে যাচ্ছেন নির্বাচারে লোকে তা নষ্ট করছে, এটা রক্ষণাবেক্ষণের কোনও ব্যবস্থা নেই। গ্রামে বি.ডি.ও. আছে ডি.সি. আছে এবং প্রত্যেক বৎসরে হয় রিলিফ না হয় রুর‍্যাল প্রোডাকশনে যে সমস্ত রাস্তাঘাট তৈরি হচ্ছে তা রক্ষণাবেক্ষণ করার জন্য এই বিলে এমন প্রভিশন রাখেন যাতে করে এইসব রক্ষণাবেক্ষণের দায় দায়িত্ব সরকার নিতে পারেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওয়েস্ট বেঙ্গল রুর‍্যাল এমপ্লয়মেন্ট অ্যান্ড প্রোডাকশন বিল যেটা মন্ত্রী মহাশয় এখানে উপস্থাপিত করেছেন এই প্রসঙ্গে একটা গল্প মনে পড়ে গেল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি দেশে একটি খুব গরিব লোক সে খাজা বিক্রি করতো। সেই দেশের রাজা একদিন নির্দেশ দিলেন যে এক পয়সা সের চিনি কিনে এক পয়সা সের খাজা বিক্রি করতে হবে। তখন সেই লোকটি সেই রাজ্য ছেড়ে অন্য দেশে চলে গেল এবং যাওয়ার সময় বললো যে আহাম্মক দেশের আহাম্মক রাজা, এক পয়সা সের চিনি এক পয়সা সের খাজা, এই দেশে থাকবোনা। এখন সে দেশে এলো সেই দেশের রাজার একটা ঘোড়া ছেঁড়েছে, আগে যেমন অশ্বমেধ যজ্ঞে ঘোড়া ছাড়া হতো, একটা মরা ঘোড়া ছেড়ে দিয়েছে।

দিয়ে বলেছেন এই ঘোড়া যদি কারও বাড়ির পাশে মারা যায় তাহলে তাকে অবশ্যই রাজবাটিতে খরব দিতে হবে এবং সেই খবর যে দেবে, দেওয়া মাত্র তার মুন্ডু ছেদ হবে। দুর্ভাগ্যবশত সেই লোকের বাড়ির পাশেই একটা পগার ছিল, ঘোড়া তার পাশে এসে মারা যায়। তখন সে ভাবল এখন আমাকে খবর দিতে হবে এবং যদি খবর দিতে যাই তাহলে মারা যাচ্ছি, আর যদি না দিই তাহলেও মারা যাচ্ছি। এই ভাবতে ভাবতে সে রাজার কাছে গিয়ে বললে ঃ

আহাম্মক দেশের আহাম্মক রাজা,

প্রজা হল তার তেমনি

পগার তলায় ঘোড়া পড়ে

ঘোড়ার চোখ হয়েছে এমনি।

চোখ বুজে আছে, সেটাই বুঝতে চাইল কিন্তু মারা গেছে সে বললে না। এখানেও অবস্থা সেইরকম। আজ থেকে ১২ বছর আগে জনসাধারণের যে অবস্থা ছিল যেমন তেমনি আছে। এঁরা ভাবলেন নূতন সরকার জনগণের প্রিয়, জনগণের কল্যাণ করছেন এর মধ্যে জনসাধারণের উপর একটা না একটা সেস বসে যাচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সত্য ঘোষাল বললেন, আমি বলছি "গোদের উপর বিষ ফোঁড়া" একেতো পায়ে গোদ, গোদের জ্বালায় অস্থির, তার উপর হয়েছে বিষ ফোঁড়া। দুই এক বছর আগে গ্রামাঞ্চলে যারা সামান্য জমির মালিক ৯ বিঘার উর্ধে দু একর হলে কি তিন একর হলে, তার যে রেন্ট তা কোথাও ডাবল হয়ে গেছে, কোথাও তিন গুণ হয়ে গেছে। তারপরে ২৫ পয়সা করে সেস আছে, তারপরে নূতন করে ইরিগেটেড-এর ক্ষেত্রে ৩০ পয়সা করে, নন ইরিগেটেড ক্ষেত্রে ১৫ পয়সা করে, তারপরে আরও ৬ পয়সা করে সেস আবার দিতে হবে। তার জন্য যে সমস্ত খনি, ইমমুভেবল প্রপার্টি আছে, রেলওয়ে আছে তার উপর ৬ পয়সা করে দিতে হবে। এই সমস্ত করই সাধারণ মানুষের উপর বর্তেছে। কয়লার দর বেড়ে গেছে, ন্যাশনালাইজ করার পর, গভর্নমেন্ট হাতে নেওয়ার পর তিন টাকার কয়লা নয় টাকায় উঠেছে। কিভাবে চক্রবৃদ্ধি হারে বৃদ্ধি হচ্ছে। শঙ্করবাবু মনে করছেন তিনি জনসাধারণের কল্যাণ করছেন, টেস্ট রিলিফ করবেন। গ্রামাঞ্চলে যে ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি রয়েছে, গিয়ে দেখেছি কি অবস্থা হয়েছে। ডিস্ট্রিক্ট কমিটির রিজোলিউশন হয়ে গেছে, গ্রামাঞ্চলের কি কল্যাণ হয়েছে, তা আমাদের কাছে উজ্জ্বল হয়ে দেখা দিয়েছে। দলবাজি হচ্ছে, আবার হবে। কিন্তু মন্ত্রী মহাশয় সহরের লোক, গ্রামের দিকে নজর দিয়েছেন সহরের চাকচিক্যের মধ্য দিয়ে, গ্রামের রামা কৈবর্তরা নূন তেল আনতে পারেনা, মশার কামড় খাচ্ছে, তাদের কল্যাণ কতটুকু করেছেন, তাদের

ভাগাড়ে দেবার মত মনে হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে বিল এ দ্বারা জনগণের কল্যাণ কি করে করবেন, তারা করভারে জর্জরিত, দিনের পর দিন তাদের ট্যাক্স বসিয়েছেন, এদের এমন কোনও রাজ্য নাই যেখানে এই শোষণের ভার লোকের উপর চাপাননি। আমি তাই অনুরোধ করছি যে দু হেক্টার পর্যন্ত যাদের জমি আছে ইরিগেটেড়ই হোক কি নন ইরিগেটেড হোক তাদের এই থার্টি পারসেন্ট, ফিফটিন পারসেন্ট থেকে রেহাই দিন।

[1-40 – 1-50 p.m.]

কারণ ৩০ বিঘার বেশি যাদের জমি আছে তাদের উপর বসান আমরা সমর্থন করব, তারা বড় বড় জমির হাঙর, সাধারণকে নিষ্পেশন করে খাচ্ছে। আপনি ২ হেক্টর পর্যন্ত জমির মালিকদের ছেড়ে দিন। তাদের যদি ছেড়ে না দেন তাহলে জনগণের কল্যাণ হবে না, অকল্যাণ হবে।

**শ্রী ভূপালচন্দ্র পান্ডা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী এই বিল আনার জন্য তাঁকে সাধুবাদ জানাচ্ছি। যে উদ্দেশ্যে তিনি এই বিলটি এনেছেন সেই উদ্দেশ্য প্রকাশ করার ভিতর দিয়ে তাঁর একটা সাধুবাদের প্রচেষ্টা গ্রামের বেকার গরিব মানুষের সম্পর্কে, সেটা স্পষ্ট করে দিয়েছেন। আমি তাঁকে অনুরোধ করব মহারাষ্ট্র বা অন্যান্য জায়গায় এই রুর‍্যাল ডেভেলপমেন্টের ক্ষেত্রে যে টাকা ব্যয় বরাদ্দ তারা ধরেন প্রোডাকশন ওরিয়েনটেডই হোক আর এমপ্লয়মেন্টের উদ্দেশ্যেই হোক সেটা কিন্তু সহরের বড় মানুষের উপর ট্যাক্সেসন ধার্য করে সেই টাকা ডাইভার্ট করে দেন এই রুর‍্যাল এমপ্লয়মেন্টের ক্ষেত্রে - এদিক থেকে আমি অর্থমন্ত্রীকে চিন্তা করতে বলব। একটি জিনিস তিনি মেনে নিয়েছেন সেই জন্য বিশেষ ধন্যবাদ পাবার যোগ্য যে ৩ একরের নীচে যাদের জমি আছে তদের উপর থেকে শেষ তুলে দিয়েছেন এটা একটা ভাল কাজ, এটাকে আমরা স্বাগত জানাচ্ছি। কিন্তু সারচার্জটা উনি যেভাবে ধরেছেন ইরিগেটেডই হোক, সবার উপর এক সমান এটা ঠিক নয়, গ্রেডের যদিও পার্থক্য আছে, কিন্তু সবাইকে দিতে হবে এই ব্যবস্থা নিয়েছেন। এটা খুব দুঃখজনক। আমরা ইতিপূর্বে ল্যান্ড রেভিনিউ-এর ক্ষেত্রে কিছু প্রস্তাব রেখেছিলাম আপ টু ৫ একর, এর নীচে রেভিনিউ ছাড় দিয়েছেন, একজেমশন দিয়েছেন, এটা ভাল। কিন্তু তার উপরে - ৫ একর পর্যন্ত একজিসটিং যে রেভিনিউ আছে সেটাকে বজায় রাখুন, তার উপর যাতে আর না বাড়ে সেইটা আমাদের অ্যাপিল ছিল। কিন্তু আমরা এখানে দেখছি সারচার্জ ল্যান্ড রেভিনিউ-এর অন্যতম অংশ বিশেষ। একবার ল্যান্ড রেভিনিউ দিচ্ছে, তার উপর আবার বাড়ানো হয়েছে। মার্জিন্যাল চাষি, ছোট চাষিদের উপর একবার ল্যান্ড রেভিনিউ বাড়ালেন এই যে ডাবল বাড়ালেন, এই ধরনের জিনিসটা হওয়া অন্যায়, অযৌক্তিক।

সেই জন্য আমি অর্থমন্ত্রীর কাছে অ্যাপিল করব আপনি এই দিকটা অন্ততঃ বিচার বিবেচনা করে ছোট চাষিদের উপর থেকে সারচার্জটা মকুব করে দেবেন। আপনি যদি বলেন যারা ডাবল ক্রপিং করছে তারা অনেক বেশি লাভবান হচ্ছে। আপনি ইরিগেটেড এরিয়ার ক্ষেত্রে নিতান্তই যদি কঠোর হন তাহলে অন্ততঃ নন-ইরিগেটেড এরিয়ার উপর থেকে রেহাই দিন। আপনি জানেন ইরিগেটেড এরিয়ায় যদি কোনও কারণে প্রাকৃতিক দুর্যোগে ফসল নষ্ট তাহলেও কিন্তু নেক্সট ক্রপের একটা গ্যারান্টি থাকবে - নন - ইরিগেটেড এরিয়ার বেশিরভাগ জায়গাতেই সেচের ব্যবস্থা করতে পারেনি এবং জল নিষ্কাশনের অব্যবস্থা, বন্যা ইত্যাদি প্রাকৃতিক কারণে ফসল নষ্ট হয়ে যায় এবং ব্যালান্সড বৃষ্টি না হলে বিপদের আশঙ্কা আছে। সেই জন্য গ্রামের গরিব চাষীরা এইভাবে বিপর্যস্ত হয়ে পড়ছে। তারপর আবার বোঝার উপর সাকের আঁটি চাপিয়ে দিলেন এটা সম্পূর্ণ অযৌক্তিক এবং অন্যায়। সেই কারণে মন্ত্রী মহাশয়কে আবেদন করব তিনি যেমন মাননীয় জ্ঞান সিং সোহনপাল মহাশয়ের মারফত আমাদের অ্যামেন্ডমেন্টটি গ্রহণ করেছেন সারচার্জের দিক থেকে সেইভাবে যাতে এই সারচার্জ নন ইরিগেটেড এরিয়ার মানুষদের থেকে দু হেক্টর পর্যন্ত আমরা যেটা বলেছি সেটা যদি উইথড্র করেন তাহলে ভাল হয়। এছাড়া এর বদলে উনি যদি স্লাব সিসটেমের নীতি অবলম্বন করতেন অর্থাৎ বেশি বেশি জমি যাদের আছে সেইভাবে বেশি বেশি পরিমাণ সারচার্জ করতেন তাহলে এই জিনিসটা আরও সুন্দর হতো - কিন্তু ইনডিসক্রিমিনেটলি তিনি এই জিনিসটা করেন নি এই হচ্ছে আমার বক্তব্য। একই হারে যেটা তিনি করেছেন এটা অযৌক্তিক এবং অন্যায়। সেইজন্য আমরা অ্যামেন্ডমেন্ট রেখেছি। আশাকরি আমাদের এই সাজেশন তিনি গ্রহণ করবেন।

**শ্রী শচীনন্দন শাহু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবঙ্গ গ্রামীণ কর্মসংস্থান ও উৎপাদন বৃদ্ধি ১৯৭৬ যে বিলটি মাননীয় অর্থমন্ত্রী শ্রী শঙ্কর ঘোষ মহাশয় এনেছেন আমি তাকে পরিপূর্ণ সমর্থন করছি। এই কারণে সমর্থন করছি যে আমরা লক্ষ্য করেছি যে একদিকে গ্রাম বাংলার উৎপাদনকে বাড়াবার একটা চেষ্টা এতে নেওয়া হয়েছে অন্যদিকে বেকার সমস্যার কিছুটা সমাধানের পথ এতে আমরা দেখতে পাচ্ছি। এই বিলকে গ্রাম বাংলার মানুষ নিশ্চয় স্বাগত জানাবে। আমরা জানি অনেক রাস্তা অনেক জায়গায় অসমাপ্ত হয়ে পড়ে আছে এগুলি কমপ্লিট করার যে পরিকল্পনা তাকে বাস্তবে রূপ দেওয়ার দিকে মন্ত্রী মহাশয় চিন্তা করেছেন। এজন্য আমি তাঁকে অভিনন্দন জানাই। আমি জানি না মাননীয় সদস্যরা গ্রামবাংলার প্রতিনিধি হয়ে কি করে এই জিনিসকে বিরোধিতা করছেন তা ভেবে পাচ্ছি না। এটা ওদের জানা দরকার যে ৬৫ শতাংশ লোকের উপর এই কর চাপছে না। কারণ ৬৫ শতাংশ লোক যাদের ৩ একর পর্যন্ত জমির মালিক - তাদের করমুক্ত রাখা হয়েছে। এটা গ্রামীণ উন্নয়ন ও কল্যাণের দিকে লক্ষ্য রেখে করা হয়েছে একথা কেউ অস্বীকার করতে পারবেন না। আজকে সরকার

হাজার টাকা দিচ্ছে কিন্তু সেই টাকায় গ্রামীণ পরিকল্পনাকে বাস্তবে রূপ দেওয়া যাচ্ছে না টি.আর স্কীমে এতো টাকা দেওয়া হয় তাতের সেখানে যথাযথ কাজ করা যাচ্ছে না। এ জিনিস করলে গ্রামের অনেক কিছুর উন্নয়ন হবে তাতে কোনও সন্দেহ নেই। আর যেখানে ৬৫ শতাংশ লোক এই ট্যাক্স থেকে বাদ যাচ্ছে সেখানে এটা জনস্বার্থ বিরোধী হতে পারে না। বরং আমরা দেখতে পাচ্ছি পল্লি গ্রামের উন্নয়নের দিকে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তাকিয়েছেন। আজকে পশ্চিমবাংলায় প্রায় সাড়ে ৩৭টি গ্রাম আছে। সেই গ্রামের রাস্তাঘাট, পুষ্করিণী উন্নয়ন ইত্যাদি গ্রামের সর্বাঙ্গীন উন্নয়ন করতে গেলে এই বিল নিশ্চয় প্রয়োজন। আজকে ফাল্গুন মাসের পর থেকে বহু গ্রামের মানুষ বেকার হয়ে পড়ে সে সম্পর্কে যে একটা চেষ্টা নেওয়া হয়েছে তার জন্য আমি তাঁকে স্বাগত জানাচ্ছি। গ্রামে স্যালো টিউবওয়েল deep tubewell river lift pump irrigation. এইসব পরিকল্পনার মধ্য দিয়ে গ্রামীণ উন্নতি করতে গেলে যারা কৃষির উপর নির্ভরশীল তাদের বাঁচাতে গেলে বিত্তবান মানুষদের কাছ থেকে ট্যাক্স নিয়ে এটা করতে হবে। এই বিল একটি উন্নয়ন বিল। গ্রামবাংলার প্রতিনিধি হিসাবে আমি সাধুবাদ জানাচ্ছি। গ্রামবাংলার কর্মসূচি রূপায়ণে এটি একটি সার্থক বিল - এই টাকা গ্রামবাংলার স্বার্থে খরচ হবে। আমাদের ২০ দফা কর্মসূচি রূপায়ণে গ্রামবাংলার উন্নয়নের দিক থেকে এটা একটা সাধু প্রচেষ্টা। এই বিলকে সর্বান্তকরণে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[1-50 – 2-00 p.m.]

**শ্রী শঙ্কর ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলটিকে মাননীয় সদস্য কাশীনাথ মিশ্র, শরৎ দাস, শচীনন্দন সাউ সমর্থন জানিয়েছেন। এই বিল সম্বন্ধে শীশ মহম্মদ মহাশয় কিছু বলেন নি। কে খাজা খাচ্ছে, কোথায় ঘোড়া মরে যাচ্ছে এই বিষয়ে তিনি বিস্তারিত বক্তব্য রেখেছেন। তবে বিলটি হয়ত তিনি পড়েন নি, সময় হয়নি। সুতরাং তিনি কিছু বলেন নি। অতএব তাঁর বক্তব্য সম্বন্ধে আমি কিছু বলছি না। আর সত্য ঘোষাল মহাশয়, ভূপাল পান্ডা মহাশয় এই বিলের বিরোধিতা করেন নি। ভূপাল পান্ডা মহাশয় বলেছেন বিলে সাধু প্রচেষ্টা রয়েছে। ছাড় দেবার বিষয়ে তিনি যা বলেছেন তাতে আমাদের সারচার্জ ল্যান্ড রেভিনিউ যারা দেয় তাদের উপর বেড়েছে। ৩ একর পর্যন্ত ল্যান্ড রেভিনিউ দেয় না। সুতরাং ৩ একরের নীচের মানুষের উপর ছাড় রয়েছে। শেশের ক্ষেত্রে আপনাদের মত জ্ঞান সিং সোহনপালও অ্যামেন্ডমেন্ট দিয়েছেন, একই দিকে দৃষ্টি সুতরাং সেখানে মতভেদ নেই এবং ৩ একরের নিচে ছাড় দেবার ফলে ৬৫ ভাগ মানুষষ বাদ যাচ্ছে, বাকি যারা পড়ে তারা বিত্তবান মানুষ, তাদের উপরই পড়ছে এই অ্যামেন্ডমেন্টটা আমি গ্রহণ করতে পারছি না। এই বিলের মাধ্যমে এমপ্লয়মেন্ট শেশ হচ্ছে গ্রামের অর্থ গ্রামেই থাকবে, বিত্তবান মানুষের কাছ থেকে নিয়ে সেখানকার কাজের

জন্য যাতে ব্যবহৃত হয় আমরা তো এমনিতেই ৬৫ ভাগ মানুষকে ছাড় দিয়েছি, আর দেওয়া সম্ভব নয় - আর ছেড়ে দিলে দরিদ্র মানুষের উন্নয়ন কাজ ব্যাহত হতে পারে - এই উদ্দেশ্য নিয়ে বিলটি হাউসে উত্থাপন করেছি।

The motion of Shri Sankar Ghose that the West Bengal Rural Employment and Production Bill, 1976, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 and 2**

The question that clauses 1 and 2 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 3**

There is amendment to Clause 3 by Shri Satya Ghosal and Shri Bhopal Chandra Panda. The amendment is in order. I call upon Shri Satya Ghosal to speak.

**Shri Satya Chosal :** Mr. Speaker, Sir, I beg to move that in clauses 3(1), in line 5, after the words "or holdings", the words "exceeding 2 hectares" be inserted.

**শ্রী শঙ্কর ঘোষ ঃ** আমি আগেই বক্তৃতার সময় আমার বক্তব্য বলেছি, সেখানে ৬৫ ভাগ মানুষকে ছাড় দেওয়া হয়েছে, আর ছাড় দেওয়া সম্ভব নয়।

The motion of Shri Satya Ghosal, that in clause 3(1), in line 5, after the words "or holdings", the words "exceeding 2 hectares" be inserted, was then put and a division taken with the following result -

**NOES**

Abdur Rauf Ansari, Shri.

Abedin, Dr. Zainal.

Bandyopadhyay, Shri Shib Sankar.

Banerjee, Shri Nandalal.

Bapuli, Shri Satya Ranjan.

Bharati,, Shri Ananta Kumar.

Chakravarty, Shri Bhabataran.

Chattopadhyay, Shri Sukumar.

De, Shri Asamanja.

Doloi, Shri Rajani Kanta.

Dolui, Shri Hari Sadhan.

Dutta, Shri Hemanta.

Ghiasuddin Ahmed, Shri.

Ghose,, Shri Sankar.

Ghosh, Shri Lalit Kumar.

Goswami, Shri Sambhu Narayan.

Gyan Singh, Shri Sohanpal.

Halder, Shri Harendra Nath.

Hatui, Shri Ganesh.

Hemram, Shri Kamala Kanta.

Karar, Shri Saroj.

Khan, Shri Gurupada.

Lakra, Shri Denis.

Maji, Shri Saktipada.

Mandal, Shri Arabinda.

Mandal,Shri Probhakar.

Md. Safiullah, Shri.

Md. Shamsuzzoha, Shri.

Misra, Shri Kashinath.

Mitra, Shri Somendra Nath.

Mohanta, Shri Bijoy Krishna.

Mukherjee, Shri Ananda Gopal.

Mukherjee, Shri Sanat Kumar.

Mükhopadhyaya, Shri Ajoy

Mundle, Shri Subhendu.

Panja, Shri Ajit Kumar.

Parui, Shri Mohini Mohan.

Pramanick, Shri Gangadhar.

Roy, Shrimati Ila.

Roy, Shri Krishna Pada.

Samanta, Shri Saradindu.

Santra, Shri Sanatan.

Saren, Shri Dasarathi.

Sarkar, Dr. Kanai Lal.

Sen, Shri Sisir Kumar.

Shaw, Shri Sachi Nandan.

Singhababu, Shri Phani Bhusan.

Sinha, Shri Panchanan

*Tewary, Shri Sudhanshu Sekhar.*

**AYES**

Bhaduri, Shri Timir Baran.

Bhattacharya, Shri Sakti Kumar.

Chakrabarti, Shri Biswanath.

Dhar, Shri Sachindra Kumar.

Ghosal, Shri Satya.

Mukherjee, Shri Biswanath.

Panda, Shri Bhupal Chandra.

Roy, Shri Saroj.

Shish Mohammad, Shri.

The Ayes being 9 and the Noes, 48, the motion was lost.

The question that Clause 3 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 4**

**Mr. Speaker :** There are amendments to clause 4 by Shri Satya Ghosal (amendment Nos. 3 & 4) and by Shri Gyan Singh Sohanpal (amendments nos. 5 and 6). I understand, Shri Satya Ghosal is not moving his amendments. So, I call upon Shri Gyan Singh Sohanpal to move his amendments (amendment Nos. 5 & 6).

**Shri Gyan Singh Sohanpal :** Sir, I beg to move that the following proviso be added to clause 4(1), namely :—

"Provided that no raiyat who is exempted from paying revenue in respect of his holding under clause (a) of sub-section (1) of

section 23B of the West Bengal Land Reforms Act, 1955 (West Bengal Act X of 1956), shall be liable to pay rural employment cess.''

Sir, I also beg to move that in clause 4(2)(c), lines 1 and 2, for the words ''wuarries, railways and other immovable properties'', the words ''and quarries'' be substituted.

**Shri Sankar Ghose :** Sir, these are reasonable amendments and I accept these.

The motion of Shri Gyan Singh Sohanpal that the following proviso be added to clause 4(1), namely :—

''Provided that no raiyat who is exempted from paying revenue in respect of his holding under clause (a) of sub-section (1) of section 23B of the West Bengal Land Reforms, Act, 1955 (West Bengal Act X of 1956), shall be liable to pay rural employment cess.'',

was then put and agreed to.

The motion of Shri Gyan Singh Sohanpal that in clause 4(2)(c), lines 1 and 2, for the words ''quarries, railways and other immovable properties'', the words ''and quarries'' be substituted.

was then put and agreed.

The question that caluse 4, as amended, do stand part of the Bill was then put and agreed to.

**Clauses 5 to 7 and preamble**

The question that clauses 5 to 7 and preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Sankar Ghose :** Sir, I beg to move that the West Bengal Rural Employment and Production Bill, 1976, as settled in the Assembly,

be passed.

The motion was then put and agreed to.

## VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No. 7

### Major Head : 229-Land Revenue, and 504-Capital Outlay on other General Economic Services.

**Shri Gurupada Khan :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.13,84,25,000 be granted for expenditure under Demand No.7, Major Heads : "229-Land Revenue and 504-Capital Outlay on other General Economic Services."

গত বছর মার্চ মাসে উত্থাপিত বাজেটে ১৯৭৫-৭৬ আর্থিক বছরের জন্য "029—Land Revenue" খাতে আয় ধরা হয়েছিল ৯,৮০,০০,০০০ টাকা। বিবিধ খাতে কিছু আয় বৃদ্ধির সম্ভাবনা দেখা যাওয়ার ঐ বছরের সংশোধিত বাজেটে এই আয় ৯,৮০,১২,০০০ টাকা ধরা হয়েছে। বর্তমান অবস্থার পরিপ্রেক্ষিতে ১৯৭৬-৭৭ আর্থিক বছরের জন্য "029—Land Revenue" খাতে আয় ধরা হয়েছে ১০,৮০,০০,০০০ টাকা।

ব্যয়ের ক্ষেত্রে উক্ত দুটি খাতে ১৯৭৬-৭৭ আর্থিক বছরের জন্য মোট ১৩,৮৪,২৫,০০০ টাকা ব্যয় হবে ব'লে ধরা হয়েছে।

গত বছর মার্চ মাসে উত্থাপিত বাজেটে ১৯৭৫-৭৬ আর্থিক বছরের জন্য "029—Land Revenue" খাতে আয় ধরা হয়েছিল ৯,৮০,০০,০০০ টাকা। বিবিধ খাতে কিছু আয় বৃদ্ধির সম্ভাবনা দেখা যাওয়ায় ঐ বছরের সংশোধিত বাজেটে এই আয় ৯,৮০,১২,০০০ টাকা ধরা হয়েছে। বর্তমান অবস্থার পরিপ্রেক্ষিতে ১৯৭৬-৭৭ আর্থিক বছরের জন্য "029—Land Revenue" খাতে আয় ধরা হয়েছে ১০,৮০,০০,০০০ টাকা।

ব্যয়ের ক্ষেত্রে উক্ত দু'টি খাতে ১৯৭৬-৭৭ আর্থিক বছরের জন্য মোট ১৩,৮৩,২৫,০০০ টাকা ব্যয় হবে ব'লে ধরা হয়েছে।

১৯৭৬-৭৭ আর্থিক বছরের জন্য বরাদ্দকৃত ১৩,৮৪,২৫,০০০ টাকার মধ্যে

"229—Land Revenue" খাতে ১০,০৯,২৫,০০০ টাকা এবং "504—Capital Outlay on Other General Economic Services" খাতে ৩,৭৫,০০,০০০ টাকা ব্যয় ধরাা হয়েছে। "229—Land Revenue" খাতে গত বছরের সংশোধিত বাজেটের তুলনায় ১৯৭৬-৭৭ আর্থিক বছরের বাজেটে ৪০,০১,০০০ টাকা বেশি ব্যয় ধরা হয়েছে। কর্মচারিদের New/Inter-mediate Selection Grade চালু হওয়ার ফলে এবং সরকারি কাজে ব্যবহৃত পেট্রোল ও অন্যান্য দ্রব্যাদির সাধারণ মূল্য বৃদ্ধি, অখিল ভারত ভূদান যজ্ঞ রজত জয়ন্তি সম্মেলন উপলক্ষে রাজ্য সরকারের অনুদান, ১৯৭৩-এর পশ্চিমবঙ্গ হস্তান্তরিত জমির প্রত্যপর্ণ অআইনের প্রয়োগ সংক্রান্ত ব্যয় প্রভৃতি কারণে ঐরূপ ব্যয় বৃদ্ধির সম্ভাবনা। "504—Capital Outlay on other General Economic Services" খাতে গত বছরের সংশোধিত বাজেটের তুলনায় ১৯৭৬-৭৭ আর্থিক বছরে ১,৪৪,৫০,০০০ টাকা বেশি ব্যয় ধরা হয়েছে যতে জমিদারি উচ্ছেদ আইন এবং ভূমি সংস্কার আইন অনুসারে দেয় ক্ষতিপূরণ আরও অধিক পরিমাণে দেওয়ার ব্যবস্থা করা যায়।

যে দেশে অধিকাংশ মানুষ কৃষির উপর নির্ভরশীল এবং নতুন নতুন শিল্প প্রতিষ্ঠা বা উন্নততর প্রযুক্তিবিদ্যার সাহায্যে ভূমিক্ষুধার ব্যাপকতা প্রশমন করা যেখানে অনিবার্যভাবে সময়সাপেক্ষ সেখানে অর্থনৈতিক ও সামাজিক ভারসাম্য রক্ষার জন্য কৃষি নির্ভরশীল গ্রামীণ সমাজ যাতে ন্যায়-বিচার, সন্তোষ ও সমৃদ্ধির বনিয়াদের উপর প্রতিষ্ঠিত হতে পারে তা দেখাই যে বর্তমান সরকারের লক্ষ্য এ কথা আমি পূর্ববর্তী বাজেট বরাদ্দের প্রস্তাবসমূহ উত্থাপন করার সময় এবং অন্যান্য উপলক্ষ্যেও এ সভায় বলেছি। স্বীকার করতেই হবে যে, রাজ্যের কৃষকসমূহ সন্তুষ্টচিত্তে কালযাপন করছে একথা বলার মতো অবস্থা এখনো আসে নি; কিন্তু এ দাবি অবশ্যই করা যায় এটাই আমাদের লক্ষ্য। এ লক্ষ্যে যাতে যত দ্রুত সম্ভব পৌঁছানো যায়, তার জন্য সম্ভাব্য সকল গণতন্ত্রসম্মত ব্যবস্থা আমরা গত কয়েক বছর ধরে নিয়েছি এবং ভবিষ্যতেও নিয়ে চলব। ভূমিসংস্কার বর্তমান সরকারের কর্মসূচিতে বরাবরই গুরুত্বপূর্ণ স্থান পেয়েছে এবং আমাদের প্রধানমন্ত্রীর ২০-দফা কর্মসূচিতে তার অন্তর্ভুক্তি সে গুরুত্ব আরও বাড়িয়ে দিয়েছে।

এতদিন কোন কোন মহলে একটা ক্ষোভ প্রকাশ করা হ'ত যে, সরকারের ভূমিসংস্কার কর্মসূচিতে যে ন্যায়নীতির প্রয়োগ তা শুধু গ্রামীণ সম্পত্তিতেই সীমিত এবং শহরের সম্পত্তির মূল্য গ্রামের কৃষিজমির চেয়ে বহুগুণে বেশি হলেও তার ওপর কোনও উর্ধ্বসীমা বা এসকল সম্পত্তির অবাধ ভোগের ওপর কোনও নিয়ন্ত্রণ আরোপ করা হয় নি। শহর-সম্পত্তির মালিকানার সঙ্কোচ বা নিয়ন্ত্রণের ব্যাপারটি জটিলতাপূর্ণ, তাই সকল দিক বিশেষভাবে চিন্তা করে এবং এই সভায় গৃহিত প্রস্তাবের প্রদত্ত ক্ষমতাবলে কেন্দ্রীয়

সরকার প্রাথমিক পদক্ষেপ হিসেবে শহরের খালি জমির উপর উর্ধ্বসীমা এবং তার ব্যবহার নিয়ন্ত্রণ করে একটি আইন অতি সম্প্রতি প্রণয়ন করেছেন। শহর-সম্পত্তি অধিকারের ক্ষেত্রে ন্যায়বিচারসম্মত সামঞ্জস্যবিধানের লক্ষ্যের দিকে অগ্রসর হওয়ার জন্য প্রয়োজনীয় আরও পরিপূরক ব্যবস্থাও অনতিবিলম্বে নেওয়া হবে। বর্তমানে যে আইনটি প্রচলিত হয়েছে তার বিধানবলির যথাযথ প্রয়োগের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হচ্ছে।

এখন এই বিভাগের বিভিন্ন ক্ষেত্রে বর্তমান বছরের কাজের কিছু সংক্ষিপ্ত বিবরণ মাননীয় সদস্যদের কাছে নিবেদন করছি।

## ভূমিসংস্কার

ভূমিসংস্কার একটি সর্বাত্মক কর্মপ্রচেষ্টা যার সূত্রপাত হয় পশ্চিমবঙ্গ জমিদারি গ্রহণ আইনে। এই আইনে কৃষিজমির উপর যে উর্ধ্বসীমা আরোপ করা হয় তার প্রয়োগে বর্তমানে যথেষ্ট অগ্রগতি হলেও উক্ত আইন ফাঁকি দিয়ে লুকানো জমি উদ্ধারের কাজ এখনও চলছে। পশ্চিমবঙ্গ ভূমিসংস্কার আইনে কৃষিজমির ওপর যে পরিবারভিত্তিক নিম্নতর উর্ধ্বসীমা নির্দিষ্ট হয়েছে সে অনুসারে গত জানুয়ারি মাস পর্যন্ত ৩০,৬৪০টি রিটার্ন পাওয়া গেছে। যে সকল রায়ত উর্ধ্বসীমার অতিরিক্ত জমির মালিক বলে ধারনা করার কারণ রয়েছে, অথচ যাঁরা কোনও রিটার্ন দাখিল করেন নি তাঁদের বিরুদ্ধে স্বতঃপ্রণোদিত প্রসিডিংস রুজু করা হয়েছে। আগে রিটার্ন দাখিল না করা বা ইচ্ছাকৃতভাবে ভুল কিংবা অসম্পূর্ণ রিটার্ন দাখিল করার সাজা ছিল শুধু ১,০০০ টাকা পর্যন্ত জরিমানা। বর্তমানে এই সাজা বাড়িয়ে দু'বৎসর পর্যন্ত জেল বা ৫,০০০ টাকা পর্যন্ত জরিমানা অথবা উভয়েরই ব্যবস্থা রাখা হয়েছে। যেহেতু রিটার্ন না দেওয়ার জন্য বা ভুল কিংবা অসম্পূর্ণ রিটার্ন দেওয়ার সাজা গুরুতর করা হয়েছে সেজন্য রিটার্ন দেওয়ার সময়সীমা আগামি ৩১শে মার্চ পর্যন্ত বাড়িয়ে দেওয়া হয়েছে।

পশ্চিমবঙ্গ জমিদারি গ্রহণ আইন ও ভূমিসংস্কার আইনে নির্দিষ্ট জমির উর্ধ্বসীমা প্রয়োগের ফলে ন্যস্ত জমি ও তার থেকে ভূমিহীনদের মধ্যে বিতরিত জমির পরিমাণের দিক দিয়ে এ রাজ্যের স্থান ভারতের অন্যান্য সকল রাজ্যের শীর্ষে হলেও এই অগ্রগতি আরও সন্তোষজনক হতে পারে নি আদালতের বহুক্ষেত্রে প্রদত্ত ইনজাংশন আদেশের ফলে। জমিদারি গ্রহণ আইনে ৫৭(খ) ধারা সংযোজন করে এসকল ব্যাপারে দেওয়ানি আদালতের এক্তিয়ারের অবসান হয়েছে। জমিদারি গ্রহণ আইন ও ভূমিসংস্কার আইনের উর্ধ্বসীমা সংক্রান্ত বিধানসমূহ সংবিধানের নবম তফসিলের অন্তর্ভুক্ত করা হয়েছে। কিন্তু এতদ সত্ত্বেও জমির উর্ধ্বসীমা আরোপের ব্যাপারে বিপুলসংখ্যক সিভিল রুল আদালতে

বিচারের অপেক্ষায় আছে এমন কি নূতন নূতন রুল ও ইনজাংশনও দেওয়া হয়েছে। সংবিধানের নবম তফসিলে জমির ঊর্ধ্বসীমা সংক্রান্ত আইনের বিধানাবলী অন্তর্ভুক্ত হওয়ায় এ সব সিভিল রুল অবসিত হয়েছে বলে হাইকোর্টের নির্দেশ পাওয়ার জন্য আমরা আবেদন করেছি এবং এ ব্যাপারে অনতিবিলম্বে হাইকোর্টের সিদ্ধান্ত যাতে জানা যায় সে বিষয়ে চেষ্টিত রয়েছি। তবে মনে হয় যে, ভূমিসংস্কারের ক্ষেত্রে আদালতের হস্তক্ষেপের ক্ষমতা আরও নিয়ন্ত্রিত না হলে ভূমিসংস্কার কর্মের অগ্রগতি বাধাপ্রাপ্ত হবে এবং ভূমিহীন দরিদ্রজনের নিকট ভূমিবন্টন ব্যবস্থা পদে পদে ব্যাহত হতে থাকবে।

[2-10 – 2-20 p.m.]

গত অক্টোবরের আগে পর্যন্ত সরকারের ভূমিসংস্কার কর্মসূচি রূপায়ণের দায়িত্ব ছিল সেটেলমেন্ট বিভাগ এবং অপর জেলাশাসকের অধীনস্থ ভূমিসংস্কার প্রশাসনের উপর। এই দুই প্রশাসন ব্যবস্থার মধ্যে সমন্বয় সাধনে কিছুটা সময় ব্যয় হত। নভেম্বর মাস থেকে একটি "পাইলট স্কীম" প্রবর্তন করে উভয় দায়িত্বই ভূমিলেখ্য ও জরিপ অধিকর্তার অধীনে একটি কেন্দ্রীভূত প্রশাসন ব্যবস্থার ওপর ন্যস্ত করা হয়। এ ব্যবস্থার আরও একটা সুবিধা হল এই যে ভূমিসংস্কারের কাজে নিয়োজিত কর্মচারিরা এখন একেবারে গ্রাম স্তরে কাজ করার জন্য প্রয়োগের ক্ষেত্রে বিলম্ব অনেকটা দূরীভূত হচ্ছে।

ভূমিসংস্কার কোনও বিচ্ছিন্ন প্রচেষ্টা হিসেবে সম্পূর্ণ সার্থকতা লাভ করতে পারে না। সামাজিক-অর্থনৈতিক প্রতিকূলতা ভূমিহীনদের বা ভাগচাষীদের তাদের আইনপ্রদত্ত অধিকারভোগের পথে বিঘ্ন সৃষ্টি করে। ভূমিহীনরা যাতে তাঁদের দেওয়া জমি চাষ করতে পারেন, বর্গাদাররা যাতে তাঁদের অধিকার প্রতিষ্ঠিত করতে পারেন, সেজন্য গ্রামীণ কায়েমি স্বার্থের ওপর তাঁদের অর্থনৈতিক নির্ভরশঈলতা যতদূর সম্ভব দূর করা প্রয়োজন। তাই ক্ষুদ্র ও প্রান্তিক চাষী, বর্গাদার এবং কৃষি-শ্রমিকদের ঋণভার লাঘবের জন্য সরকার প্রয়োজনীয় আইন প্রণয়ন করেছেন। অভাবের দায়ে যারা একটি নির্দিষ্ট তারিখের আগে তাঁদের জমি হস্তান্তর করতে বাধ্য হয়েছেন তাঁরা যাতে সহজ কিস্তিতে ও শর্তে মূল্য শোধ করে জমি ফেরত পেতে পারেন তার জন্যও আইন আছে। গ্রামের যেসকল ভূমিহীন বা স্বল্পবিত্ত মানুষ অন্যের জমিতে গৃহনির্মাণ করে আছেন যে সকল জমি গ্রহণ করে তাঁদের বন্দোবস্ত দেওয়ার জন্যও আইন প্রণয়ন করা হয়েছে। সম্প্রতি কেন্দ্রীয় সরকার যাদের ন্যস্ত কৃষিজমি বিলি করা হয়েছে তাঁদের আর্থিক সাহায্যের জন্য একটি পরিকল্পনা করেছেন। ঐ পরিকল্পনা অনুযায়ী জমির উন্নতিবিধানের জন্য এবং পর পর দুইটি চাষের মরসুমে বীজ, সার ইত্যাদি বাবদ কিছু অর্থ সাহায্যের ব্যবস্থা আছে। এই পরিকল্পনা অনুযায়ী আমরাা প্রাথমিক কাজ ইতিমধ্যেই শুরু করে দিয়েছি।

### ন্যস্ত জমি ও তাহার বিতরণ

এ পর্যন্ত প্রায় ১০ লক্ষ ১৫ হাজার একর কৃষিজমি সরকারে ন্যসত হয়েছে। ন্যস্ত কৃষিজমির মধ্যে ১.৪৮ লক্ষ একর চাষের কাজের অনুপযুক্ত। ৯১ হাজার একরের মতো জমি দখল নেবার আগে এবং প্রায় ৭০ হাজার একর দখল নেবার পরে আদালতের ইনজাংশনে আবদ্ধ থাকায় বিলি করা সম্ভব হয় নি। বিতরণযোগ্য ৬ লক্ষ ৩০ হাজার একরের মধ্যে ৬ লক্ষ ১১ হাজার একর জমি ইতিমধ্যেই বিলি করা হয়েছে। এই প্রসঙ্গে উল্লেখযোগ্য যে, গত জুলাই মাস থেকে এ পর্যন্ত প্রায় ১ লক্ষ একর কৃষিজমি ভূমিহীন ও স্বল্প জমির মালিক এরূপ কৃষকদের মধ্যে বিলি করা হয়েছে। কৃষিজমির বিতরণের ফলে মোট ৮,১৮,৩৭২টি পরিবার চাষের জমি পেয়েছেন যাদের মধ্যে তফসিল শ্রেণীভুক্ত ২,৮৭,০৭৫ উপজাতি ১,৭৬,৫৩২ মুসলমান ১,৩০,৯৫৬ এবং অন্যান্য ২,২৩,৮০৯ যাদের মধ্যে দেশীয় খ্রীস্ট সম্প্রদায়ের কৃষকও আছেন।

যাদের ন্যস্ত কৃষিজমি বিতরণ করা হয়েছে তাঁরা যাতে ঐ জমি আবার হস্তান্তর করতে না পারেন তার জন্য ভূমিসংস্কার আইনে প্রয়োজনীয় সংশোধন করা হয়েছে। যারা জমি পেলেন তাঁরা যাতে জমির দখল পেতে অসুবিধায় না পড়েন এবং যারা ন্যস্ত জমি বেআইনীভাবে দখল করে রেখেছেন তাঁরা যাতে ঐ জমি ছেড়ে দিতে বাধ্য হন সেই উদ্দেশ্য সম্পরতি একটি অধ্যাদেশ জারি করা হয়। ঐ অধ্যাদেশ সংক্রান্ত বিধেয়কটিও বিধানসভা ইতিমধ্যেই পাশ করেছেন।

### হস্তান্তরিত জমির প্রত্যপর্ণ

পশ্চিমবঙ্গ হস্তান্তরিত ভূমি প্রত্যপর্ণ আইন অনুসারে জমি ফেরত পাবার জন্য এ পর্যন্ত প্রায় ৯৬ হাজার দরখাস্ত পাওয়া গিয়েছে। এর মধ্যে প্রায় ১৬ হাজার দরখাস্তের নিষ্পত্তি হয়েছে। ৩,২৫০টি ক্ষেত্রে জমি ফেরত দেবার আদেশ হয়েছে। দরখাস্ত দাখিল করার শেষ তারিখ ৪ঠা মে, ১৯৭৭।

### ভূমি জরিপ ও স্বত্ব লেখন

সারা রাজ্যে সেটেলমেন্টের কাজ চলেছে। এই সেটেলমেন্টের অন্যতম উদ্দেশ্য হচ্ছে জমির রেকর্ড হালফিল করা, যাতে সিলিং-এর অতিরিক্ত জমি খুঁজে বের করা সহজ হয়। আর একটি প্রধান উদ্দেশ্য বর্গাদারদের অধিকার সুরক্ষিত করা। মাননীয় সদস্যগণ সকলেই জানেন যে, অনেক সময়েই বর্গাদাররা তাঁদের অধিকার রক্ষায় এগিয়ে আসতে ভয় পান পাছে জমির মালিক বিরূপ হন। এসব বাধা সত্ত্বেও এপর্যন্ত যে ৮,৪৭৬টি মৌজায় খানাপুরি-বুঝারতের কাজ হয়েছে সেখানে ১,৭৬,৪০৫ জন বর্গাদারের

নাম রেকর্ডভুক্ত করা সম্ভব হয়েছে যেখানে গত সেটেলমেন্টে ঐসব মৌজায় মাত্র ৬৪,৭৬৫ জন বর্গাদারের নাম রেকর্ডে ছিল।

এই প্রসঙ্গে উল্লেখ করা যেতে পারে যে, ইতিপূর্বে প্রায় ৩৬ লক্ষ নাম জারির দরখাস্ত জমা পড়েছিল; তার মধ্যে প্রায় ৩২ লক্ষ দরখাস্ত ইতিমধ্যেই নিষ্পত্তি করা হয়েছে।

## চা-বাগিচা থেকে ভূমি অধিগ্রহণ

সারা পশ্চিমবাংলায় ৩৩৬টি চা-বাগিচা আছে। পশ্চিমবঙ্গ জমিদারি অধিগ্রহণ আইন বলবৎ হওয়ার সময় পর্যন্ত (অর্থাৎ ১৫ই এপ্রিল, ১৯৫৫) এই চা-বাগিচাগুলির মোট জমির পরিমাণ ছিল ৪,৮৪,৪০৭ একর। ৬(৩) ধারা অনুযায়ী এ পর্যন্ত ৭১,১৩৫ একর জমি চা-বাগারে প্রয়োজনের অতিরিক্ত বিধায় সরকারে ন্যস্ত হয়েছে, যার মধ্যে আছে দার্জিলিং জেলায় ২৯,৮৪১ একর এবং জলপাইগুড়ি জেলায় ৪১,২৯৪ একর। সরকারে ন্যস্ত জমির মধ্যে ৩৯,০৬৬ একর জমি জঙ্গল এবং ১৯,৫৭০ একর জমি চাষযোগ্য। বাকি ১২,৪৯৯ একর জমি চাষের অযোগ্য। অধিকাংশ জঙ্গল এলাকা ফরেস্ট কর্পোরেশনকে দিয়ে দেওয়া হয়েছে এবং অন্যান্য জমি বিতরণের কাজ দ্রুত এগিয়ে চলেছে। মাননীয় সদস্যরা অবহিত আছেন যে, চা-বাগিচাগুলির জমি পশ্চিমবঙ্গ ভূমিসংস্কার আইনের আওতার বাইরে রাখা হয়েছে; তবুও চা-বাগিচার উদ্বৃত্ত জমি অধিগ্রহণ ও তার সুষ্ঠু বন্টনের ব্যাপারে সরকার পিছিয়ে নেই।

## রাজস্ব আদায়

১৯৭৩-৭৪ সালে রাজস্ব, সেস ইত্যাদি বাবদ মোট আদায় হয়েছিল ৯.৮৭ কোটি টাকা। ১৯৭৪-৭৫ সালে ঐ বাবদ আদায় হয়েছে ১২.৩১ কোটি টাকা। এবছর ফসল ভাল হয়েছে, খরা বা বন্যার প্রকোপ ছিল না। আশা করা যায় সংশ্লিষ্ট সকল পক্ষের সহযোগিতা পেলে রাজস্ব আদায় গত বছরের মতই সন্তোষজনক হবে।

## কয়লাখনির রয়্যালটি আদায়

১৯৭৫ সালের ১লা আগস্ট থেকে কেন্দ্রীয় সরকার কয়লার উপরে ধার্য রয়্যালটির হার বাড়িয়েছেন। নতুন হারে আশা করা যাচ্ছে বার্ষিক রয়্যালটি প্রাপ্য হবে প্রায় ১০ কোটি টাকা। এই পুরো টাকাই কেন্দ্রীয় সংস্থা কোল ইন্ডিয়া লিমিটেডের কাছে প্রাপ্য। এ পর্যন্ত এবছরে মাত্র সওয়া দুই কোটি টাকা পাওয়া গেছে।

## মধ্যস্বত্বধিকারিদের ক্ষতিপূরণ দান

গত জানুয়ারি মাস পর্যন্ত নগদে ও বন্ডে প্রায় ৬২ কোটি টাকা জমিদারি গ্রহণ আইনে গৃহিত সম্পত্তি ও স্বত্বের ক্ষতিপূরণ বাবদ দেওয়া হয়েছে। রাজ্যের প্রাক্তন মধ্যস্বত্বাধিকারিদের সংখ্যা প্রায় ২৩.৮৯ লক্ষ। এ পর্যন্ত ২৩,৪৩,৮২৪টি ক্ষতিপূরণ ধার্যের তালিকা চূড়ান্তভাবে প্রকাশ করাা হয়েছে।

## বাড়ি অধিগ্রহণ

পশ্চিমবঙ্গে বাড়ির সমস্যা খুবই রয়েছে, বিশেষত শহর অঞ্চলে। এদিকে নানা উন্নয়ন প্রকল্পের জন্য বাড়ির প্রয়োজন সব সময়েই দেখা যায়। বাড়ির মালিক ধনিগণ উপযুক্ত ভাড়ায় অনেক সময়েই বাড়িভাড়া দিতে প্রস্তুত থাকেন না। কাজেই অফিসের জন্য বা যে সকল সরকারি কর্মচারির নির্দিষ্ট শহরে সরকারি কর্মের আনুকূল্যে থাকা একান্ত প্রয়োজন তাঁদেরও বাসস্থানের যোগাড় হয় না। এই সমস্যার সম্মুখীন হওয়ার জন্য পশ্চিমবঙ্গ বাড়ি অধিগ্রহণ ও নিয়ন্ত্রণ আইন আছে। এই আইনে একদিকে যেমন সুযোগসন্ধানি বাড়ির মালিকদের উচ্চ হারে ভাড়া আদায় থেকে বঞ্চিত করা যায় তেমনি আবার সৎ মালিকগণ ন্যায়সঙ্গত হারে যাতে বাড়িভাড়া পান তারও ব্যবস্থা আছে। এর ফলে বাড়িভাড়ার উর্ধ্বগতি অনেকাংশে নিয়ন্ত্রিত হয়। বর্তমানে এইরূপ অধিগৃহিত বাড়ির সংখ্যা এক হাজারের বেশি হবে।

## ভূমি গ্রহণ ও অধিগ্রহণ

বিভিন্ন জাতীয় গুরুত্বপূর্ণ উন্নয়ন প্রকল্পসমূহের সুষ্ঠু রূপায়ণ নির্ভর করে ঐসব পরিকল্পনার জন্য জরুরি ভিত্তিতে ভূমি গ্রহণের উপর। বর্তমানে এই বিভাগ এরূপ বহু গুরুত্বপূর্ণ প্রকল্পসমূহের জন্য ভূমি গ্রহণের কার্যে নিযুক্ত আছে। এর মধ্যে বিশেষ গুরুত্বপূর্ণ প্রকল্পসমূহ হচ্ছে, কলকাতার ভূগর্ভ রেলপথ, দ্বিতীয় হুগলি সেতু, নিম্ন দামোদর উন্নয়ন পরিকল্পনা, কংসাবতী পরিকল্পনা, কোলাঘাট তাপবিদ্যুৎ কেন্দ্র পরিকল্পনা, হলদিয়া পরিকল্পনা, ফরাক্কা ব্যারেজ পরিকল্পনা, বিভিন্ন জাতীয় ও প্রাদেশিক সড়ক পরিকল্পনা, বিভিন্ন বাস্তু নির্মাণ পরিকল্পনা প্রভৃতি।

এই সমস্ত এবং অন্যান্য পরিকল্পনাসমূহের জন্য গত এপ্রিল থেকে ডিসেম্বর পর্যন্ত প্রায় ৬,৪০০ একর জমি গ্রহণ করা হয়েছে এবং বিভিন্ন বিভাগকে এর দখল হস্তান্তর করা হয়েছে। ভূমিগ্রহণ বাবদ ঐ সময়ে ৪ কোটি টাকার ক্ষতিপূরণ প্রদান করা হয়েছে। আশা করা যায় আর্থিক বছরের শেষ তিন মাসে আরও অন্তত ২ কোটি টাকা এই বাবদ প্রদান করা যাবে। এখানে একটি কথা উল্লেখ করা প্রয়োজন। গত ফেব্রুয়ারি মাস থেকে

"আরবান ল্যান্ড (সিলিং অ্যান্ড রেগুলেশন) অ্যাক্ট, ১৯৭৬" কার্যকর হওয়ায় বিভিন্ন ভূমিগ্রহণ আইন অনুযায়ী কিছু এলাকায় ক্ষতিপূরণ প্রদানের উপর এই আইনের প্রতিক্রিয়ার জন্য ভূমিগ্রহণ আইন অনুযায়ী ক্ষতিপূরণ দেওয়াতে কিছু বিলম্ব হচ্ছে। এর উদ্দেশ্য সাধারণের অর্থের যাতে অপচয় না হয়।

সত্বর ভূমির দখল নেওয়া এবং ভূমির মালিকগণের ক্ষতিপূরণ ত্বরান্বিত করার জন্য কয়েকটি কার্যকর ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। ১৯৪৮ সালের ভূমিগ্রহণ আইনের সংশোধন করা হয়েছে যাতে ক্ষতিগ্রস্ত ভূমির মালিকগণকে ভূমি দখল নেবার পর অনতিবিলম্বে ৮০% ক্ষতিপূরণ প্রদান করা যায়। একই উদ্দেশ্যে জেলা সমাহর্তাদের ও ভুক্তিপতিদের যথাক্রমে ১ লক্ষ এবং ১$\frac{১}{২}$ লক্ষ টাকা পর্যন্ত ক্ষতিপূরণের এস্টিমেট অনুমোদন করার ক্ষমতা প্রদান করা হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার ভাষণ শেষ করার আগে আপনার মাধ্যমে সকল মাননীয় সদস্যের আন্তরিক সহযোগিতা প্রার্থনা করছি। ভূমিসংস্কারের মত জটিল প্রচেষ্টায় সকলের সহযোগিতা ছাড়া সফলতা লাভ করা সম্ভব নয়।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বাজেট বরাদ্দ প্রস্তাবটি অনুমোদনের জন্য আপনার মাধ্যমে সকল মাননীয় সদস্যকে অনুরোধ জানাচ্ছি।

[2-20 – 2-30 p.m.]

**Mr. Speaker :** All the cut motions are in order and are taken as moved.

**Shri Shish Mohammad :** I beg to move that the amount of the Demand be reduced to Re.1/-.

**Shrimati Ila Mitra :** I beg to move that the amount of the Demand be reduced to Re.1/-.

**Shri Bhupal Chandra Panda :** I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-

**Shri Shish Mohammad :** I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-.

**শ্রী বিশ্বনাথ মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে ভূমি রাজস্ব

বিভাগের মন্ত্রীর গ্রান্ট আমরা কোনও সময় অপোজ করি না। তার কারণ শত দোষ-ত্রুটি অনাচার অবিচার সত্ত্বেও ভূমি সংস্কারের যে একটা কাজ সেই কাজটা এই বিভাগের উপর ন্যস্ত আছে এবং সেই কাজটা হচ্ছে এবং আমরা সেই কাজে যথাসাধ্য সহযোগিতা করি, দোষ ত্রুটি অবিচারগুলি আমরা দেখি যাতে সেগুলির প্রতিকার হয়ে আরও ভাল করে ভূমি সংস্কারে হতে পারি। আমি প্রধান বক্তব্যে আসার আগে একটা খুচরো কথা মন্ত্রী মহাশয়কে বলে রাখি যে আমার কাছে কলকাতার ঠিকা প্রজারা এসেছিল আদালতের রায়ের নকল নিয়ে। ঠিকা প্রজাদের মস্ত বিপদের মধ্যে পড়তে হয়েছে যে আইনে ছিল মালিক তার নিজের থাকার প্রয়োজনে ঠিকা প্রজাকে উচ্ছেদ করতে পারে, কিন্তু আদালত ইন্টারপ্রিট হচ্ছে যদি কেউ সেই জমি কিনে নেয় মালিকের কাছ থেকে নিজের থাকার প্রয়োজনে তাহলে সেও উচ্ছেদ করতে পারবে। ফলে আইনের যে মূল উদ্দেশ্য ছিল সেটা ব্যাহত হচ্ছে। সেজন্য আইনের প্রয়োজনীয় সংশোধন করে হাজার হাজার যে ঠিকা প্রজা কলকাতায় এবং তার আশে-পাশে আছে তাদের যদি রক্ষা করার ব্যবস্থা করেন তাহলে ভাল হয়। এবারে আমি মূল আলোচনায় আসছি। প্রথম কথা হচ্ছে আমি ১৯৭৪-৭৫ সালের ইকনমিক রিভিউ এবং ১৯৭৫-৭৬ সালের ইকনমিক রিভিউ পড়ে দেখেছি, ১৯৭৪-৭৫ সালের ইকনমিক রিভিউ এর ১৩ পৃষ্ঠায় বলা হচ্ছে যে কৃষি জমি ৩ লক্ষ ৮০ হাজার হেক্টর নষ্ট হয়েছে পুরান আইনে, নতুন আইনে ০.২২ লক্ষ অর্থাৎ ২২ হাজার হেক্টর নষ্ট হয়েছে, দুটো মিলিয়ে আমি দেখেছি ৪ লক্ষ ২ হাজার হেক্টর জমি ১৯৭৩ সালের নভেম্বর মাসের মধ্যে নষ্ট হয়েছে। আর ১৯৭৫-৭৬ সালের ইকনমিক রিভিউ এর ১৪ পৃষ্ঠায় দেখছি যে ১৯৭৫ সালের অক্টোবর মাস পর্যন্ত অর্থাৎ ২ বছরে মোট ৪ লক্ষ ৫ হাজার হেক্টর জমি নষ্ট হয়েছে।

তার মানে দুবছরে ৩ লক্ষ হেক্টর জমি ন্যস্ত হয়েছে। দু বছরে ৩ লক্ষ হেক্টর ন্যস্ত হয়েছে মানে বছরে দেড়লক্ষ একর করে ন্যস্ত হয়েছে। আমি ভেবেছিলাম মন্ত্রী মহাশয় ঘোষণা করবেন যে ১৯৭৩ সাল থেকে এই জমি অধিগ্রহণের কাজ প্রায় বন্ধ হয়ে গেছে। কিন্তু তাঁর বক্তব্য পড়ে আমি অবাক হলাম। গত বছরের বক্তৃতায় তিনি ৪ পৃষ্ঠায় বলেছিলেন, গত নভেম্বর মাস পর্যন্ত অর্থাৎ ১৯৭৪ সালের নভেম্বর মাস পর্যন্ত কৃষি জমি ১০ লক্ষ ১৬ হাজার একর ন্যস্ত হয়েছে। আজকে এক বছর আগের হিসেব দিলেন তার চেয়ে কম এবং বোঝা যায় কিছুই বাড়েনি। অক্টোবর পর্যন্ত হিসেব ইকনমিক রিভিউতে দেওয়া আছে এবং আপনি হাফ নভেম্বর পর্যন্ত বলেছেন। সিলিং আইন অনুসারে, পুরানো এস্টেট অ্যাকুইজিসন অ্যাক্ট এবং নূতন জমি সংস্কার আইন যেটা সংশোধিত হয়েছে সেই অনুসারে দেখছি জমি সরকারে আসছেনা বেশ কিছু। ১৯৭৩ সালের নভেম্বর থেকে ১৯৭৫ সালের অক্টোবর মাস পর্যন্ত জমি যেটা এসেছে সেটা আপনি বলেছেন। গত বছর থেকে এবছরের উনি যে হিসেব দিয়েছেন তাতে দেখছি

১ হাজার একর কম। হিসেবের এই ভুল ধরে নিয়ে আমি শূন্য ধরছি। অর্থাৎ গত বছর এবং এই বছরের মধ্যে সরকারের হাতে যে জমি এসেছে সেটা হচ্ছে শূন্য। ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলাতেই জোতদার এবং জমিদারদের জমি সবচেয়ে বেশি এসেছে। আমি এই কথাটা সারা ভারতবর্ষেই বলি। তবে এই যে বেশি এসেছে এটা আমাদের পুরানো আইনের বেশিরভাগ এসেছে। এস্টেট অ্যাকুইজিশন অ্যাক্ট পাশ হয়েছিল ১৯৫৪ সালে। সেই অনুসারে মাত্র ৬০ হাজার একরের মত জমির রিটার্ন দিয়েছিল জমিদার এবং জোতদাররা। তারপর, অনেক কৃষক আন্দোলন হয়েছে, অনেক দমন নীতি হয়েছে, অনেক খুন হয়েছে, অনেক জরিমানা হয়েছে জেল হয়েছে এবং অনেকে সর্বস্বান্ত হয়েছে। এর ফল হয়েছে আমাদের সরকারি যন্ত্র আরও অনেক পরিমাণে সিরিয়াস হয়েছে। সমস্ত সরকারি কর্মচারিরা অসৎ নয়, এর ভেতর বহু কর্মচারির সঙ্গে আমার ব্যক্তিগত পরিচয় আছে, আমি জানি অনেক অফিসার সিরিয়াসলি চেষ্টা করেছেন এবং যুক্ত ফ্রন্ট সরকারের সময় দেখেছি একটা বিপুল পরিমাণ জমি উদ্ধার হয়ে ন্যস্ত হয়েছে এবং সেই প্রসেস এখনও চলে আসছে। ১৯৭২/৭৩ সাল পর্যন্ত সেই প্রসেস চলে আসছিল এবং তার ফলে এই জমি সরকারের হাতে এসেছিল। তবে একথা কিন্তু কেউ অস্বীকার করতে পারবেনা এবং স্বয়ং মুখ্যমন্ত্রীও অস্বীকার করেননা যে, সরকারের হাতে জমি এসেছে বটে, কিন্তু একটা বিপুল পরিমাণ জমি সরকারের হাতে আসেনি যেগুলি আসার যোগ্য। জমি যে আসছেনা সেকথা গভর্নমেন্ট, মুখ্যমন্ত্রী বা কোনও অফিসার অস্বীকার করবেনা। জরুরি অবস্থা ঘোষিত হবার পর ২০ দফা কর্মসূচি যেটা ঘোষিত হয়েছে তার মধ্যে প্রাধান্য দেওয়া হয়েছে যে সিলিং আইন কার্যকরি কর। এই এক বছরের মধ্যে অনেক রাজ্যে সিলিং আইন কার্যকরি করা আরম্ভ হয়েছে সবে মাত্র। আমাদের এখানে অনেকদিন ধরেই এটা কার্যকরি করা আরম্ভ হয়েছে। স্যার, কার্যকরি করা মানে আইন পুরোপুরিভাবে কার্যকরি করা। এই আইন কার্যকরি করার ফলে কিছু জমি আমাদের হাতে এসেছে কিন্তু এখনও অনেক উদ্বৃত্ত জমি লুক্কায়িত হয়ে রয়েছে যেগুলি আমাদের উদ্ধার করতে হবে। প্রধানমন্ত্রী ডেডলাইন দিয়েছেন ১৯৭৬ সালের জুন মাসের মধ্যে সিলিং আইন কার্যকরি করতে হবে। আমি আশাকরি এবছরের জুন মাস পর্যন্ত যেটুকু সময় এখনও বাকি আছে তাতে গভর্নমেন্ট একটা সিরিয়াস ড্রাইভ দেবেন এই লুকান জমি উদ্ধার করবার জন্য।

[2-30 – 2-40 p.m.]

এই সূত্রে আমি একটা কথা বলি যে নতুন ব্যবস্থা করেছেন, পাইলট স্কীম যার কথা উনি বক্তৃতায় বলেছেন যে যত দরখাস্ত পড়েছিল প্রায় সব নাম খারিজ হয়ে গেছে — একটা হিসাব দিয়েছেন বোধহয় ৩৪ হাজার তার ভিতর ৩২ হাজার হয়ে গেছে, এইরকম একটা ফিগার উনি দিয়েছেন। আমরা আশঙ্কা প্রকাশ করেছিলাম যে পুরানো

ইস্টেট ইকুইজিশন অ্যাক্ট অনুসারে বেশির ভাগ আইনে আছে, ফ্যামিলি সিলিং অল্প জমি আসবে কিন্তু এই ফ্যামিলি সিলিং-এর নাম করে তারা রেকর্ড করিয়ে নিচ্ছে, নাম খারিজ করিয়ে নিচ্ছে—নিয়ে পুরানো ইস্টেট ইকুইজিশন আইন অনুসারে লক্ষ লক্ষ একর জমি তারা বেআইনী ভাবে রেখে দিয়েছে, সেটাকে তারা আইনসঙ্গত করে নিচ্ছে। পয়সা দিয়ে উকিল লাগাচ্ছে, নানানরকম ঘুষঘাস দিচ্ছে, নানান কায়দা ফন্দি করছে — করে তাদের লুকিয়ে রাখা জমি তারা লিগালাইজড করে নিচ্ছে, যাতে ভবিষ্যতে আপনি প্রসিড করতে না পারেন, তার পথে বাধা সৃষ্টি করছে। সেজন্য আমরা বলেছিলাম যে এই সেটলমেন্টের কাজ বন্ধ রেখে আপনি নাম খারিজের জন্য সমস্ত স্টাফ উইথড্র করে যা করলেন এটা ভাল হল কি মন্দ হল সেটা পরে বোঝা যাবে। কিন্তু যদি এটা করেন তাহলে দয়া করে এইটুকু ইন্সট্রাকশন দিন — সেখানে সমস্ত উচ্চ পদস্থ অফিসাররা উপস্থিত ছিলেন সেখানে আমরা অনুরোধ করেছিলাম এইটুকু করবেন যেন পুরানো ইস্টেট ইকুইজিশন এর আওতায় পড়েছিল যে দলিল সেখানে সে দলিল যদি হালের হয় তার পিছনে কি ছিল কার কাছ থেকে কিনেছে সে কার কাছ থেকে কিনেছে, সেকোন জোতদারের বাড়তি জমি থেকে বেনাম করেছে কিনা বা ট্রান্সফার করেছে কিনা, সেই জমি এখন রেকর্ড করে নিচ্ছে কিনা, লিগালাইজড করে নিচ্ছে কিনা—এ খবরটা দয়া করে নেবেন। কথা উঠেছিল যে একটা বিরাট খরের গাদা থেকে কি একটা সূচ বেড় করা যায়? আমরা বলেছিলাম এটা খরের গাদার সূচ নয়, ওরা অস্বীকার করেছিলেন। বিগ রাওতের একটা সীমাবদ্ধ সংখ্যা আছে, গভর্নমেন্টের কাছে লিষ্ট আছে, তার বাহিরেও হয়ত কিছু কিছু বিগ রাওত আছে, তাদের ধরে অনুসন্ধান করলে পিছনে ফিরে গেলে এই যে জমি আজকে রেকর্ড করিয়ে নিচ্ছে সে জমিটা কার কাছ থেকে কিনেছে সে কার কাছ থেকে কিনেছে—এইভাবে এগুতে হবে, তখনই আপনি বুঝতে পারবেন যে এই জমিটা সারপ্লাস ল্যান্ড, বাড়তি জমি অন্যায় ভাবে এখন রেকর্ড করিয়ে নেবার চেষ্টা হচ্ছে। কিন্তু আমি যতদূর জানি মন্ত্রী মহাশয় আমাদের সঙ্গে আলোচনায় ও স্বীকার করেছেন কিন্তু সেরকম কোনও নির্দেশ না দিয়ে এই নাম খারিজগুলি হয়ে গেল, সেইজন্য আমি এর ফলাফল জানিনা। এর ফলাফল কি দাড়াল ভালভাবে বুঝতে হবে—এর ফলে কত বেআইনী জমি রেগুলাইজড হয়ে গেল কি গেল না সেটা বোঝা খুবই দরকার। আমি বলব যে এই পাইলট স্কীম আপনি করেছেন, তখন আপনি আলোচনার সময় বলেছিলেন যে নাম খারিজের কাজ এপ্রিল মে মাসের মধ্যে শেষ হয়ে যাবে—এবং শেষ হয়ে গেলে সেটলমেন্টের কাজ যেমন চলছিল তেমনি চলবে। আমি আশা করব যে আপনি এপ্রিল মে মাসের পুর আর পাইলট প্রজেক্টের কাজ কন্টিনিউ করবেন না এবং সেটেলমেন্টের কাজ চলুক, কারণ আপনি জানেন সেটলমেন্টের এর ভিতর দিয়ে অনেক কিছু ধরতে পারবেন যদি খুব সিরিয়াসলি চেষ্টা করেন। এর মধ্যে

দিয়ে উদ্বৃত্ত জমি ধরা যেতে পারে। তৃতীয় কথা বর্গাদার রেকর্ড করাবার জন্য আপনি খুব ক্রেডিট নিয়েছেন, আপনি বলেছেন যে ১ লক্ষ ৭০ হাজার কি ৮০ হাজার আপনারা রেকর্ড করাতে পেরেছেন। সেজন্য বলছি রেকর্ড করুন সেই কাজ যত দেরি হবে ততই উচ্ছেদ করা, সারেন্ডার করা, তার কাছে থেকে লিখিতভাবে লিখে নেবে, ইস্তফা লিখে নেওয়া বা গায়ের জোরে তুলে নেওয়া সব কিছু সুযোগ জোতদারদের হাতে আসবে। সুতরাং পাইলট প্রজেক্ট যেটা করেছেন সেটার একটা রিভিউ হওয়ার দরকার, এতে লাভ হয়েছে না লোকশান হয়েছে এর একটা খবর নেওয়া দরকার এবং সেটেলমেন্টের কাজ চলুক। বর্গাদারের রেকর্ড ঐ মৌজায় যদি আগের তুলনায় ভাল হয়ে থাকে তবে আনন্দের কথা। কিন্তু আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব যেন আগের মৌজার সঙ্গে ঐ রেকর্ডের তুলনা করেন যে আগের রেকর্ডে টোটাল বর্গাদার কত রেকর্ডেড হয়েছিল আর এখন টোটাল কত হবে তাই দিয়ে হবে ফাইনাল বিচার। আমাদের গ্রাম কত আছে ঠিক আমার মনে নেই, বোধহয় ২৮ হাজার, তার ভিতর ৮ হাজার হয়েছে অর্থাৎ ওয়ান থার্ড। ওয়ান থার্ড এলাকায় যদি ২ লক্ষের কম হয়ে থাকে তাহলে কিন্তু লক্ষণ ভাল নয়। কারণ আমার যতদূর মনে হয় গতবারে ৭ লক্ষর মত হয়েছিল। বহু ভাগচাষী রেকর্ডেড হয়নি। ভাগচাষীর সংখ্যা এরচেয়ে আরও অনেক অনেক বেশি। সুতরাং এতে আত্ম সন্তুষ্টির কিছু নেই। এইগুলি খুব সিরিয়াসলি চেক করা দরকার এবং প্রসিড করা দরকার যাতে করে গত বৎসরের চেয়ে বেটার রেজাল্ট সবটা মিলিয়ে টোটালটা আমরা পাই। এবার আমি একটা কথা বলছি জমি ভেষ্ট করান তো হচ্ছেনা, আমি ফিগার দিয়ে দেখিয়ে দিলাম, আপনাদেরই ফিগার, '৭৩ সাল থেকে '৭৫ সালের মধ্যে ৩ হাজার ভেষ্টেড হয়েছে আর আপনার গত বৎসরের বক্তৃতায় এবং এই বৎসরের বক্তৃতায় এক হাজার কম দেখাচ্ছেন। ইতিমধ্যে ডাইভেষ্টেড হচ্ছে কিনা - ভেষ্টেড না হোক, যা ভেষ্টেড হয়েছিল আমার কাছে কেটা খবর আছে, আমি আপনাদের তা ভেরিফাই করতে বলব, জলপাইগুড়িতে চা বাগানের যে সমস্ত বাড়তি জমি সরকার অধিগ্রহণ করেছিলেন আপনাদের কমিশনার তিনি সেই ভেষ্টেড জমির অনেক জমি ইতিমধ্যেই ডাইভেষ্ট করে দিয়েছেন এবং একজন অত্যন্ত প্রভাবশালি চা বাগানের মালিক, তিনি বোর্ডে আছেন, তার চেষ্টাতে আরও হয়তো ডাইভেষ্ট হবে। সুতরাং এটা আপনারা তদন্ত করবেন এটাতে আমরা কোনও প্রত্যক্ষ জ্ঞান নেই। যেটা ভেষ্ট হয়েছে সেটা আবার গভর্নমেন্ট থেকে ফিরিয়ে দেওয়া হচ্ছে কিনা। ২নং কথা হচ্ছে...

**মিঃ স্পিকার ঃ** কোর্ট অর্ডারে ডাইভেষ্টেড হচ্ছে কিনা।

**শ্রী বিশ্বনাথ মুখোপাধ্যায় ঃ** কোর্টের অর্ডারে নয়। আপনি জানেন চা বাগানের সম্বন্ধে পৃথক আইন আছে এবং সেটা গভর্নমেন্টের হাতে এবং গভর্নমেন্ট সেই হিসাব

এনকোয়ারি বসিয়ে গভর্নমেন্ট তার সারপ্লাস ল্যান্ডগুলি নিয়েছিল। কোর্টের অর্ডারে হচ্ছেনা, কমিশনার ওয়াজ এমপাওয়ার্ড টু রিভিউ তিনি করছেন এবং জমি ফিরিয়ে দিচ্ছেন, ব্যাপারটা ভেরি সিরিয়াস, যদি এটা ফ্যাক্ট হয়, আমি জানিনা, ইট মাস্ট বি পুল্ড আপ ভেরি সিরিয়াসলি। আপনাদের কিছু কিছু অফিসার আছে, আমার কাছে কিছু কিছু সংবাদ আছে, আমি জেলায় জেলায় ঘুরি, আমি সব এখানে বলতে পারবোনা, আমি পরে আপনাকে সব দেব, যারা চেষ্টা করেন ভেষ্ট করার বদলে ভেষ্ট না হয় তাই করেন। আমার কাছে একটা সংবাদ আছে, আমি এখানে এক ভদ্রলোক সম্বন্ধে বলব আপনি দয়া করে খবর নেবেন, রায়গঞ্জের জে,এল,আর,ও, মিঃ চন্দ্র, সদরে বিরাট পাকা বাড়ি করেছেন এবং তার সম্বন্ধে ভীষণ গুজব চারিপাশে ছড়াচ্ছে এবং তিনি জোতদারদের ফ্যামিলি সিলিং এর জমি, এমন কি রিটার্ন দেওয়া জমিও ফিরিয়ে দিচ্ছেন তাদের কাছে। আমার কাছে কোনও নির্দিষ্ট দাগ নাম্বার দিয়ে কোনও তথ্য নেই অন্য সব জায়গায় তথ্য আছে, এটা এনকোয়ারি করুন। আর এক জায়গায় আমি শুনলাম মালদার চাঁচোল ক্যাম্পের সেটেলমেন্ট অফিসার, তিনি, সেখানে একটা জমি ভেষ্ট হয়েছিল ৪৪.৬০ বিঘা জমি, ৪৪ জন ভূমিহীন চাষী ২০ বৎসর ধরে চাষ করে আসছিল, তিনি উল্টো দিকে সেকশন ফাইভে নিয়ে তিনি সেই জমিটা দু'জনকে রায়তি দিয়ে দিলেন। এইরকম আরও কিছু কিছু জায়গা সম্বন্ধে আমাদের সংবাদ আছে যে কিছু কিছু অফিসার দুর্নীতিপরায়ণ, তারা ভেষ্টিং-এ ইন্টারেষ্টেড নয়, তারা ডাইভেষ্টিং-এ ইন্টারেষ্টেড।

[2-40 – 2-50 p.m.]

তৃতীয় কথা হচ্ছে যে আপনি কি দেখেছেন কত জমির উপর ভেষ্ট হওয়ার পরেও ইনজাংশন হয়েছে, আপনার বিভাগের তলার দিকের অফিসাররা কেউ কেউ বা অনেকে সাহায্য করছে কিনা। আমার কাছে অনেক তথ্য আছে এবং আমাদের কৃষক সভার অ্যাসিস্ট্যান্ট সেক্রেটারি সোনারপুর সম্বন্ধে মেমোরেন্ডাম দিয়েছে, তার কপি আমার কাছে আছে, নির্দিষ্ট তারিখ দিয়ে নম্বর দিয়ে, দাগ দিয়ে, জমির পরিমাণ দিয়ে, লোকের নাম দিয়ে প্রমাণ করে দিয়েছে, আপনার এখানকার এস এল আর ও মিঃ চ্যাটার্জি এবং জে এল আর ও-র কাছে যে জমি সেটলমেন্ট বিভাগে ভেষ্ট করল, আপনি দখল নিন। ভীষণ চাপ দিয়ে কংগ্রেস কমিউনিস্ট সদস্যরা মিটিং করিয়ে জমিটা এলটমেন্ট করিয়ে দিলেন ভূমিহীনদের কিন্তু তিনি কায়দা করে টাইম দিলেন, জোতদার যাতে জমিটা ভাগচাষীকে পাট্টা দেওয়ার আগে দখল করতে পারে। আমি আরও অনেক শুনেছি, যে জন্য আপনার কাছে সাজেস্ট করেছিলাম, অফিসারকে বলেছিলাম কোনও ব্যবস্থা করুন যখন জমি ভেষ্ট করবে যাতে উইদাউট ডিলে জমি দখল করে নেওয়া যায়। ১০(২) ধারার জমি দখল হল কিনা, ফিজিক্যাল দখল হল কিনা, সে সম্বন্ধে আপনার অফিসার

কোর্টের কাছে রিপোর্ট দিয়ে দিল থিওরেটিক্যালি দখল হয়েছে বটে ফিজিক্যালি দখল করেনি, আদালত দেখল এই তো অফিসারের রিপোর্ট সুতরাং ইনজাংশন হয়ে গেল। এইরকম কত কেস আছে, ডেলিবারেটলি পয়সা খেয়ে এস এল আর ও এইরকম করছে। এই সম্বন্ধে তদন্ত করুন। মিঃ চ্যাটার্জি সাউথ চব্বিশ পরগণার পসা খেয়ে এইরকম করছে, সরকারকে বঞ্চিত করা হচ্ছে, জোতদারদের সাহায্য করা হচ্ছে। এইরকম খালি একটা বলছিনা, এইরকম বহু জায়গায় হতে পারে। এই যে এস ডি ও-এর কাছে সরোজবাবু কেস দিয়ে এসেছেন মেদিনীপুরে এটা এস ডি ও-র কাছে রিপোর্ট দেবেন, এখানে সুযোগ নিচ্ছে। সেজন্য এইরকম একটা ব্যবস্থা করুন, আপনি এদের এম্পাওয়ার করেছেন যাতে সঙ্গে সঙ্গে দখল নিতে পারে রুলে ক্ষমতা দিয়েছেন যদি তখন না দেয় তবে এক্সপ্ল্যানেশন দিতে হবে। পাওয়ার দিয়েছেন, ইউজ করেনি, কেন এটা করছে, একবার ভাবুন যাতে এই কন্ডাক্তি বন্ধ করা যায়, সেটা একটু চেষ্টা করুন।

নেক্সট কথা হচ্ছে অনেক অফিসারের কাছে বহু লিখিত নালিশ, বহু তথ্য আছে, এখানে সভার মধ্যে বলার সময় পাই। আপনাকে অনেক দিয়েছি আর অনেক নির্দিষ্ট তথ্য দেব, বহু ঘটনা ঘটছে, আপনার যে ন্যস্ত জমি বন্টন করেছেন তাতেও অনেক জায়গায় অনেক অনাচার হয়েছে, অনেক অবস্থাপন্ন লোক আছে রেশন শপ ডিলার, পয়সাওয়ালা লোক তারা জমি পায় কিন্তু উপজাতির লোকেরা, সাঁওতাল ভূমিহীন, তাকে বঞ্চিত করা হচ্ছে। বহু ঘটনা আছে, অনেক জায়গায় কমপ্লেন এসেছে। মালদায় একটা কমপ্লেন হল, সে সম্বন্ধে ইনকোয়ারি করতে দিলেন, ইনকুয়ারিতে প্রমাণিত হল, অলরেডি প্রমাণ হওয়ার পরও কিন্তু প্রতিকার হয়নি, অফিসারের সময় হয়নি, সেখানে লোককে দেবার ব্যবস্থা হয়নি। তাছাড়া দখল দিচ্ছে না। আপনি পাট্টা দিচ্ছেন, তার দখল দিচ্ছেন না। জোতদার অথবা এদের লোকেরা দখল দিচ্ছে না। কিভাবে তাদের দখল দেওয়াবেন। যেখানে আমাদের স্ট্রং আন্দোলন আছে সে আপনাদের কৃষাণ কংগ্রেস হোক বা আমাদের কৃষক সভা হোক সেখানে সংখ্যার জোরে দখল করতে পারছে পাট্টা দেওয়ার জন্য। কিন্তু যেখানে সে শক্তি নেই সেখানে বহু জায়গায় তারা বঞ্চিত করছে। দার্জিলিং জেলার শিলিগুড়ি মহকুমাতে গিয়েছিলাম। পুরানো নকশাল আন্দোলনের সেই নকশালবাড়ি-খড়িবাড়ি অঞ্চলে সেখানে গাদাগাদা অভিযোগ নিয়ে লোকেরা আমার কাছে গিয়েছিলেন। মুর্শিদাবাদের ফারাক্কাতে গিয়েছিলাম তারা গাদাগাদা অভিযোগ আমাকে দিয়েছেন। সে অভিযোগ আছে আমি বহু দল থেকে পেয়েছি। সেইজন্য বলছি একটা কিছু ব্যবস্থা করা দরকার যাতে নায্যভাবে দেওয়া হয় এবং দিলে তারা বঞ্চিত না হয়। অবশ্য পুলিশের প্রশ্ন এরসঙ্গে জড়িত আছে। আপনি এই ভূমি সংক্রান্ত আন্দোলনে পুলিশ কিভাবে হস্তক্ষেপ করছে, পুলিশ কিভাবে বাধা দিচ্ছে সে নির্দিষ্ট অভিযোগ আমি পুলিশ বাজেটের দিন বলব। কিন্তু একজন বিশিষ্ট ভদ্রলোক তিনি আমাকে বলেছেন এইবার শুধু পুলিশকে গালাগালি

এনকোয়ারি বসিয়ে গভর্নমেন্ট তার সারপ্লাস ল্যান্ডগুলি নিয়েছিল। কোর্টের অর্ডারে হচ্ছেনা, কমিশনার ওয়াজ এমপাওয়ার্ড টু রিভিউ তিনি করছেন এবং জমি ফিরিয়ে দিচ্ছেন, ব্যাপারটা ভেরি সিরিয়াস, যদি এটা ফ্যাক্ট হয়, আমি জানিনা, ইট মাস্ট বি পুল্ড আপ ভেরি সিরিয়াসলি। আপনাদের কিছু কিছু অফিসার আছে, আমার কাছে কিছু কিছু সংবাদ আছে, আমি জেলায় জেলায় ঘুরি, আমি সব এখানে বলতে পারবোনা, আমি পরে আপনাকে সব দেব, যারা চেষ্টা করেন ভেষ্ট করার বদলে ভেষ্ট না হয় তাই করেন। আমার কাছে একটা সংবাদ আছে, আমি এখানে এক ভদ্রলোক সম্বন্ধে বলব আপনি দয়া করে খবর নেবেন, রায়গঞ্জের জে,এল,আর,ও, মিঃ চন্দ্র, সদরে বিরাট পাকা বাড়ি করেছেন এবং তার সম্বন্ধে ভীষণ গুজব চারিপাশে ছড়াচ্ছে এবং তিনি জোতদারদের ফ্যামিলি সিলিং এর জমি, এমন কি রিটার্ন দেওয়া জমিও ফিরিয়ে দিচ্ছেন তাদের কাছে। আমার কাছে কোনও নির্দিষ্ট দাগ নাম্বার দিয়ে কোনও তথ্য নেই অন্য সব জায়গায় তথ্য আছে, এটা এনকোয়ারি করুন। আর এক জায়গায় আমি শুনলাম মালদার চাঁচোল ক্যাম্পের সেটেলমেন্ট অফিসার, তিনি, সেখানে একটা জমি ভেষ্ট হয়েছিল ৪৪.৬০ বিঘা জমি, ৪৪ জন ভূমিহীন চাষী ২০ বৎসর ধরে চাষ করে আসছিল, তিনি উল্টো দিকে সেকশন ফাইভে নিয়ে তিনি সেই জমিটা দু'জনকে রায়তি দিয়ে দিলেন। এইরকম আরও কিছু কিছু জায়গা সম্বন্ধে আমাদের সংবাদ আছে যে কিছু কিছু অফিসার দুর্নীতিপরায়ণ, তারা ভেষ্টিং-এ ইন্টারেষ্টেড নয়, তারা ডাইভেষ্টিং-এ ইন্টারেষ্টেড।

[2-40 – 2-50 p.m.]

তৃতীয় কথা হচ্ছে যে আপনি কি দেখেছেন কত জমির উপর ভেষ্ট হওয়ার পরেও ইনজাংশন হয়েছে, আপনার বিভাগের তলার দিকের অফিসাররা কেউ কেউ বা অনেকে সাহায্য করছে কিনা। আমার কাছে অনেক তথ্য আছে এবং আমাদের কৃষক সভার অ্যাসিস্ট্যান্ট সেক্রেটারি সোনারপুর সম্বন্ধে মেমোরেন্ডাম দিয়েছে, তার কপি আমার কাছে আছে, নির্দিষ্ট তারিখ দিয়ে নম্বর দিয়ে, দাগ দিয়ে, জমির পরিমাণ দিয়ে, লোকের নাম দিয়ে প্রমাণ করে দিয়েছে, আপনার এখানকার এস এল আর ও মিঃ চ্যাটার্জি এবং জে এল আর ও-র কাছে যে জমি সেটলমেন্ট বিভাগে ভেষ্ট করল, আপনি দখল নিন। ভীষণ চাপ দিয়ে কংগ্রেস কমিউনিস্ট সদস্যরা মিটিং করিয়ে জমিটা এলটমেন্ট করিয়ে দিলেন ভূমিহীনদের কিন্তু তিনি কায়দা করে টাইম দিলেন, জোতদার যাতে জমিটা ভাগচাষীকে পাট্টা দেওয়ার আগে দখল করতে পারে। আমি আরও অনেক শুনেছি, যে জন্য আপনার কাছে সাজেস্ট করেছিলাম, অফিসারকে বলেছিলাম কোনও ব্যবস্থা করুন যখন জমি ভেষ্ট করবে যাতে উইদাউট ডিলে জমি দখল করে নেওয়া যায়। ১০(২) ধারায় জমি দখল হল কিনা, ফিজিক্যাল দখল হল কিনা, সে সম্বন্ধে আপনার অফিসার

দিন বহু কেস পড়ে আছে। কোনও চ্যালেঞ্জ হয়নি পড়েই আছে। কেন পড়ে আছে বা কেনই বা সুবিচার পাচ্ছে না এগুলি সব দেখা দরকার। আমাদের মুখ্যমন্ত্রী চ্যালেঞ্জ করে বলেছিলেন যে বাস্তুহীন পশ্চিমবাংলায় নাই। এ বিষয়ে আমরা বলেছি কত জমি দিয়েছেন? প্রথমত আমাদের যেসব ভূমিহীন যাদের বর্তমানে বাস্তু জমি নাই অথবা আদৌ ঘরই নাই এইরকম বলেছেন পৌনে তিন লক্ষ। ১৯৭১ সালের সেনসাস অনুযায়ী পশ্চিমবাংলায় ২২ লক্ষ ক্ষেত মজুর রয়েছে, এখন ১৯৭৬ সাল মাঝখানে বিরাট বিপর্যয় ঘটে গেছে দ্রব্যমূল্য বৃদ্ধি, ফসল হানি প্রায় দুর্ভিক্ষের অবস্থা গেছে - তাতে এই পৌনে তিন লক্ষ মাত্র — বলবেন দরখাস্ত নেই। আমরা জানি বহু দরখাস্ত আছে - ২রা অক্টোবরের পর দেখবেন বহু দরখাস্ত আছে। আর সবচেয়ে ইন্টারেস্টিং হচ্ছে এবার আমি নকশালবাড়ি খড়িবাড়িতে গিয়েছিলাম। সেখানে খড়িবাড়িতে লোকেরা সব অভিযোগ করছে যে জে.এল.আর.ও দরখাস্ত নিচ্ছে না ২রা অক্টোবর পার হয়ে গেছে বলে। বি.ডি.ও বলছেন দরখাস্ত নিতে - অথচ নেওয়া হচ্ছে না। আমি বলি বি.ডি.ও-ই বা কেন নিচ্ছে না - বি.ডি.ও তো দরখাস্ত নিতে পারে - কেন জে.এল.আর.ও-কে নিতে বলছে তা জানি না। যা হোক বড় জায়গায় পড়ে আছে। সবচেয়ে বড় কথা আমাদের কাছে অসংখ্য তথ্য আছে যে যে জমি আপনারা বন্টন করেছেন এবং অনেক ক্ষেত্রে পাট্টাও দিয়েছেন তার মেজরিটি ক্ষেত্রে জানি না ৭৫/৮০ ক্ষেত্রেও হতে পারে আজ পর্যন্ত সেই জমি তার দখলে দেওয়া হয়নি এমন কি জমি দেখিয়েও পর্যন্ত দেওয়া হয়নি। সবাই জায়গায়-খুঁজছে। এইরকম আমার কাছে তথ্য আছে যে বেশিরভাগ জায়গায় তাদের জমির দখল দেওয়া হয়নি। দ্বিতীয় কথা হচ্ছে অনেক জায়গায় খুব নিচু জমি দেওয়া হয়েছে যে জমিতে বাড়ি করা যায় না। আপনার বাড়ির পাশে স্বরূপনগরে - এই কলকাতার পাশেই ৮ জন ভূমিহীনকে বাস্তু জমি দেওয়া হয়েছে কোথায়? তারা খুঁজে খুঁজে দাগ নম্বর দেখে নানারকম করে দেখলো যে তাদের ৮ জনকে জমি দেওয়া হয়েছে বিলের মধ্যে। এই সেই বিল কোথায়? একটা পচা জায়গায় যেখানে আদৌ ফসল পর্যন্ত হয় না। এইরকম বহু ঘটনা আছে। যেখানে তার রুজি রোজগার তার বাড়ি সেখান থেকে ৮ মাইল দূরে বাস্তু জমি দেওয়া হয়েছে। একটা মাঠের মধ্যে কোথায় একটু ঢিপির মত আছে সেখানে বাস্তু জমি দেওয়া হয়েছে। একলা মাঠে ময়দানে সেখানে সে বৌ ছেলেপুলে বাস করতে পারে? কখনই করতে পারে না। এইরকম বহু ক্ষেত্রে হয়েছে। আপনারা নোটিশ দিয়ে দিন যে এইরকম অসুবিধা হয়েছে - আমরা সংশোধন করব, এর প্রতিকার করব এই কথা বলে।

আমার কাছে অনেক কমপ্লেন আছে যেখানে পাট্টা পেয়েছে বাস্তুহীন, জমিটা চিহ্নিতও আছে, কিন্তু তাকে দখল দিচ্ছে না। সুতরাং বাস্তুহীনকে জমি দেবার ব্যাপারটা ভাল করে খোঁজ করে দেখবেন। আপনারা খবরের কাগজ, আর রেডিয়োতে যা বলছেন, রিপোর্ট

যা রাখছেন, বাস্তবে কিন্তু তা নেই। বাস্তুহীনের সংখ্যার তুলনায় আপনারা অনেক কম জমি দিয়েছেন, যাদের দিয়েছেন তাদের ভিতর অনেক ভাল জমি দিয়েছেন যাদের সঠিক জমি দিয়েছেন তাদের বেশিরভাগকেই এখন পর্যন্ত আপনারা পজিশন দেন নি এবং যারা পজিশন পাবে বা পেয়েছে, তারা কি করে ঘর তুলবে আপনারা ১ কোটি টাকা ধার্য করেছেন। ৫০০ টাকা করে ঘর করার জন্য একজনকে যদি দেন তাহলে আপনি ক-জনকে দেবেন আমি জানি না - কিন্তু ব্যাপারটা দাঁড়াবে কি? আপনারা যদি তার চেয়ে কম টাকা দিয়ে সাহায্য করেন তাহলে হয়ত অনেকে ঘর বাড়ি তুলতে পারবে - সেটা আপনারা একটু চিন্তা করে দেখবেন আমি ভূমি রাজস্বের ব্যাপারে এই একটি কথা আপাততঃ রাখলাম, পরে আমি বাকি সমস্ত কথা হাজির করব। আমি এটুকু বলব যে জরুরি পরিস্থিতির পরে একটা যে উৎসাহ সৃষ্টি হওয়া দরকার ছিল ভূমি সংস্কারের ক্ষেত্রে, বাস্তুহীনদের ক্ষেত্রে, গ্রামের গরিবদের মধ্যে, ক্ষেত মজুরদের মধ্যে, এখন সেটা নিভে গেছে - বাস্তব কার্যকলাপ দেখেতারা উৎসাহবোধ করবার কোনও কারণ খুঁজে পাচ্ছে না। আপনারা যদি সত্যিকারে এই ২০ দফা কর্মসূচিকে কাজে পরিণত করতে চান, জরুরি পরিস্থিতিকে গ্রামের গরিবের পক্ষে খাটাব এটা যদি চান তাহলে যেভাবে চলছে তার আগা-পাসতলা বদলাতে হবে। এই জরুরি পরিস্থিতি বহু ক্ষেত্রেই গ্রামের গরিবের বিপক্ষে চলে যাচ্ছে, সেটা আপনাদের বিবেচনা করা দরকার। আর একটি কথা বলব যেটা আদারওয়াইজ অবান্তর মনে হতে পারে, কিন্তু এখানে যে অবান্তর সেটা হচ্ছে এই, আপনার বিভাগ সমস্ত সরকারি ঋণ, কো-অপারেটিভ ঋণ, ইত্যাদি আদায় করে দেবার দায়িত্ব গ্রহণ করেছে। সুতরাং আপনার বিভাগের আলোচনায় আমি নিশ্চয় সেই কথা তুলতে পারি - এই সরকারি ঋণ আদায়ের জন্য তফশিলদারদের উপর দায়িত্ব দিয়েছেন, তাদের কিছু পারসেনটেজ কমিশন দেবেন - কি ঘটনা ঘটছে? আমি এখানে বাণ্ডু নিয়ে এসেছি অল্প কয়েকটি জায়গা থেকে - সেখানে কি অনাচার হচ্ছে দেখুন। যে আদৌ ঋণ নেয় নি, তার কাছেও নোটিশ গেছে - সে এফিডেভিট করে সই করা কাগজ আমার কাছে দিয়েছে যে আমি আদৌ ঋণ নিই নি, আমার উপর ঋণ ধার্য হয়েছে - ২০০ ভাগ ঋণের মধ্যে ১০০ ভাগ পরিশোধ করে দিয়েছে, তার কাছে রিসিপ্ট রয়েছে, অথচ আবার তার উপর ২০০ টাকা ঋণের দাবি করা হয়েছে। একবার অ্যামাউন্ট দিয়ে দিয়েছে তার উপর আবার অ্যামাউন্ট বাড়িয়ে বলা হচ্ছে, তার সঙ্গে আবার সুদ। আমরা ধরে নিচ্ছি সুদ ঠিক কষেছে। কিন্তু যেই চেক করা হচ্ছে সেই ক্ষেত্রে দেখা যাচ্ছে অঙ্ক মোটেই কষেনি এবং সুদ অনেক বাড়িয়ে ধরেছে - লজ্জার কথা - আমার মনে আছে অজয় মুখার্জি এখানে বসে আছেন, তিনি আমাদের মধ্যে প্রবীনতম - প্রবীনতম নাহলেও উনি কংগ্রেসি আন্দোলনে আপনাদের চেয়ে অনেক পুরানো লোক। আমি ১৯৩০ সালে কংগ্রেসি আন্দোলন করে জেলে গেছি। আমি এই কথা বলতে চাই আমরা চক্র

বৃদ্ধি হার সুদের বিরুদ্ধে চিরকাল প্রতিবাদ করেছি। আজকে স্বাধীন ভারতবর্ষে এটা অত্যন্ত লজ্জার কথা যে গভর্নমেন্ট চক্র বৃদ্ধি হারে সুদ কমপাউন্ড ইন্টারেস্ট নিচ্ছে। ১২ হাত কাপড়ের ১৩ হাত বিচির মত আমরা অনেক ক্ষেত্রে দেখেছি কোনও কোনও ক্ষেত্রে দেখেছি আসলের চেয়ে সুদ অনেক বেশি হয়ে গেছে। আসলের চেয়ে সুদ বেশি আদায় করে গরিব মানুষদের উপর ভীষণ চাপ দেওয়া হচ্ছে। সেখানে বলা হচ্ছে টাকা দিয়ে দাও নাহলে বলদ নিয়ে যাব, দরজা নিয়ে যাব। সেখানে বলা হচ্ছে আগে সুদের টাকা দাও, সুদের টাকা মিটে গিয়ে যদি কিছু থাকে তাহলে সেটা আসলের গায়ে গিয়ে লাগবে এই ধরনের অত্যাচার হচ্ছে পশ্চিমবাংলার সর্বত্রই - আমি অবাক হয়ে গেছি। মেদিনীপুর জেলায় এই ধরনের অত্যাচার হচ্ছে। নোটিশ দেওয়া হয়েছে আমি পরশুদিন পাবলিক মিটিং-এ গিয়েছিলাম. সেখান থেকে আমি এ.ডি.এম.-এর কাছে একটি ডেপুটেশন দিয়েছিলাম - তাকে বলেছি তুমি ছেলে মানুষ, জেনে রাখ ইংরেজ আমলের পরে এইরকম অত্যাচার মেদিনীপুর জেলার উপর কখনও হয়নি, তোমরা ঋণ আদায়ের নাম করে যা করছ - স্যার, ভোরবেলা ৫ টার সময় পুলিশ চৌকিদার, দফাদার নিয়ে গিয়ে বাড়ির বাহিরের দরজা, ভিতরের দরজা ভেঙে, পুরুষ মানুষ নেই, মেয়ে মানুষদের বলে চাবি বের করে দাও খুলে দেখি।

[3-00 – 3-10 p.m.]

গুরুপদবাবু, আপনি ইংরাজ আমল থেকে আছেন, আপনি আশা করি আইনটা জানেন যে, ঋণ আদায়ের জন্য চাষের বলদ বা চাষের যন্ত্রপাতি ক্রোক করা যায়না। কিন্তু আপনি বলুন, কটা স্টেটমেন্ট আপনি চান, আমি আপনাকে দিতে পারি যাতে দেখবেন চাষের বলদ ক্রোক করে নিয়ে চলে গিয়েছে। ভাগচাষী, সে খেতে পায় না, তার পর্যন্ত এক জোড়া চাষের বলদ সামান্য ঋণ নিয়েছে বলে ক্রোক করে নিয়ে চলে গিয়েছে। ওঁর কন্সটিটিউয়েন্সিতে ৪নং অঞ্চলে নারান পাত্র সে অবশ্য গরিব মানুষ এত নয়, তারও এক জোড়া বলদ নিয়ে চলে গিয়েছে। এসব কি আপনারা অস্বীকার করতে পারেন? আমার কাছে একটা রসিদ আছে পাঁশকুড়ার এমন বলদ আপনার ওখানকার কর্মচারী যে সেই রসিদে লিখেছে, "ক্রোক করিয়াছি এক জোড়া চাষের বলদ।" তারপর আপনারা ২০ দফা কর্মসূচিতে গ্রামের লোককে মহাজনের ঋণ থেকে মুক্তি দিয়েছেন। কিন্তু কতগুলি স্টেটমেন্ট আপনি চান আমি দিতে পারি যাতে দেখবেন ভয়ে বা চাপে পড়ে অফিসারকে দাঁড় করিয়ে রেখে মহাজনের কাছ থেকে চড়া সুদে ঋণ করে নিয়ে এসে দেনা মিটিয়েছে। সেখানে ১৫ কাঠা জমি সম্বল তাই রেখেই মহাজনের কাছ থেকে ঋণ নিয়ে শোধ করেছে এও আপনাকে আমি দেখাতে পারি। বউ'এর গায়ে সামান্য যেটুকু গহনা ছিল তাও খুলে নিয়ে গিয়ে টাকা নিয়ে এসেছে এই হচ্ছে অবস্থা। আর

তাতে সুদ কত দিতে হচ্ছে জানেন? সবচেয়ে কম সুদ হচ্ছে শতকরা বছরে ৯০ টাকা/১০০ টাকা আর বেশি হচ্ছে ১২০ টাকা, তার মানে মাসে ১০ টাকা। এইরকম চড়া সুদে ঋণ করে নিয়ে এসে তারা ঋণ শোধ করছে তার কারণ তাদের বাড়ি ভেঙে দিচ্ছে, জিনিসপত্র নিয়ে চলে যাচ্ছে, ভয় দেখাচ্ছে, এ্যারেস্ট করছে। সেখানে বিশিষ্ট সমস্ত নেতৃস্থানীয় লোক তাদের বিরুদ্ধে পর্যন্ত ১০৭ ধারা করছে। অজয় মুখার্জি মহাশয় এখানে বসে আছেন, ১৯৪২ সালে ওঁরা যখন আন্দোলন করেন আগস্ট আন্দোলন, এবং তা করে যখন তমলুক মহকুমাকে স্বাধীন ঘোষণা করেন তখন ওঁদের যিনি ডেপুটি কমান্ডার ছিলেন নরেন জানা, সে আজকে কমিউনিস্ট হতে পারে, কিন্তু তাঁর বিরুদ্ধে ১০৭ ধারা? আমি ম্যাজিস্ট্রেট, এ.ডি.এমকে বলেছিলাম, পেয়েছ কি? ইয়ংম্যান, তোমাদের বয়স কত? আমরা চুপ করে আছি সেল্ফ রেসট্রেন্ট, আদারওয়াইজ এই মেদিনীপুর জেলাতে আগুন ধরিয়ে দিতাম। যে অত্যাচার তোমরা করছো সে অত্যাচার ১৯৫০ সালের পর মেদিনীপুর জেলাতে আমি দেখিনি। আমি আরও বলেছিলাম, তোমরা বিশ্বনাথ মুখার্জির বিরুদ্ধে করবে ১০৭ ধারা? বললে, না স্যার, আপনার বিরুদ্ধে করব না। আমি বললাম, কেন করবে না? এইভাবে নেতৃস্থানীয় ব্যক্তি সব, রাজনৈতিক কর্মি, অদের বিরুদ্ধে ১০৭ ধারা ১১৭ ধারা করছে এবং ধরে নিয়ে এসে পুরছে। (এ ভয়েস ঃ— এগুলি কি ঋণ?) এগুলি হচ্ছে কৃষি ঋণ গভর্নমেন্টের। এ সম্বন্ধে আমরা, কমিউনিস্ট এম.এল.এরা চিফ মিনিস্টারের কাছে লিখিত দরখাস্ত করেছি, মেদিনীপুর জেলার কংগ্রেস এম.এল.এরাও চিফ মিনিস্টারের কাছে লিখিত দরখাস্ত করেছেন। আমরা বলেছি, ওরা দেবে, ওদের এই ঋণটা একটা কিস্তিবন্দি করে দিন। আমরা বলেছি, ঋণের পরিমাণটা বেশি হয়ে গিয়েছে, অনেকদিন আদায় করা হয়নি সুদটাও দারুন হয়ে গিয়েছে, সুদটা ছেড়ে দিন আর ঋণটা কিস্তিবন্দি করে দিন তাহলেই ওরা দিয়ে দেবে। স্যার, আমি ঐ সমস্ত অফিসারকে জিজ্ঞাসা করেছিলাম, এই যে এত অত্যাচার করছো, এত করে কত ঋণ তোমরা আদায় করেছ? তারা বললে, ১৩ পারসেন্ট আদায় করেছি, আশা করছি ৩০/৩২ বা ৩৫ পারসেন্ট উঠবে। আমি তাদের বলেছিলাম, বিনা অত্যাচারে তোমরা ৩৩ পারসেন্ট পেতে যদি কিস্তিবন্দি করে দিতে। তারা বললে, আমরা কি করব, এটা গভর্নমেন্টকে বলুন। তারা আগে বলছে, সুদটা নিয়ে নেব, কিন্তু সেখানে কিস্তি হচ্ছে না। আমি আপনাদের অনুরোধ করছি, মাননীয় অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে যে, আপনারা সুদটা ছেড়ে দিয়ে কিস্তিবন্দি করেদিন, আমরা ক্যামপেন করে আপনাদের ঋণটা আদায় করে দেব।

আপনারা সেটা বিবেচনা করেন নি। আপনাদের সার্কুলার আমি পড়েছিলাম। আপনাদের সার্কুলার আমাকে এ.ডি.এম দেখিয়েছিলেন। তিনি বললেন, আমরা ৮ তারিখে পেয়েছি কি করব আমাদের যেদিন তার আগে থেকে চলতে আরম্ভ করেছে গরিবের

উপর যাতে মারপিট না হয়। আমি বলেছিলাম কতগুলি হার্ডশিপের কেস দিয়েছেন যারা গরিবের উপর অত্যাচার করেছে? আজকে গরিবের ঋণ মুক্ত করে দিলে এই গভর্নমেন্টের কি সর্বনাশ হয়ে যেত? যাদের দেবার ক্ষমতা আছে তাদের সুদ ছাড় দিয়ে যদি কিস্তিবন্দি করে দিতেন তাহলে কি সর্বনাশ হত? দ্বিতীয়তঃ একটা চ্যালেঞ্জের প্রস্তুতি ছিল, একটা যুদ্ধাবস্তা সৃষ্টি করা হয়েছে এবং আপনার বিভাগের যে সমস্ত কর্মচারী এটাতে সাহায্য করেছেন, তারা দারুনভাবে দুর্নীতি করছে। আজকে কতকগুলিচক্র তৈরি হয়েছে যারা ঋণ দেয়না, যারা বসে বসে ভাগ করে নেয়, যারা অপরের নামে লিখে দেয়। আমার কাছে পিটিশন রয়েছে, আমি আপনাকে দেখাবো। তারা বলছে, আমরা ঋণ নেইনি অথচ আমাদের উপর ঋণ বলে ধরা হয়েছে। যে শোধ করেছে তার উপর ধরা হয়েছে। যে একটা ঋণ শোধ করেছে তার উপরে আর একটা ঋণ ধরা হয়েছে। এইসব চলছে এবং ঘুষঘাষ প্রভৃতি সবই চলছে। আর একটা কমপ্লান্ট ভগবানপুর থেকে পেয়েছিলাম। সেখানে বহু চাষী পার্ট পেমেন্ট করেছে। কিন্তু তারা ঋণের যে পার্ট পেমেন্ট করেছেতার রসিদ পর্যন্ত দেওয়া হয়নি, তারা প্রমাণ করতে পারবে না। এইরকমভাবে মানুষকে টেরোরাইজ করার ঘটনা ঘটছে। সুতরাং আপনার বিভাগের কর্মচারিদের যেহেতু তারা এই ব্যাপারে যুক্ত নয়, আপনি এই ব্যাপারে পুরো দায়ি নন। আপনি একটু যুক্ত আছেন বলে বললাম। এটাতে আপনাকে আক্রমণ করছি না, আপনাকে। সমস্ত গভর্নমেন্টের কাছে দরবার করেছি, আপনারা দরবার বিবেচনা করেন নি এবং তার ফলে বহু অত্যাচার হয়েছে, অনাচার হয়েছে। কাজেই এগুলি বলে রাখলাম। এটা যদিও আপনার ভূমিরাজস্ব বিভাগের সঙ্গে প্রত্যক্ষভাবে জড়িত নয়, পরোক্ষভাবে জড়িত তবুও এই কথাটা খুব গুরুতর কথা। সেজন্য আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টিতে আনলাম। মানুষের উপর এইরকম অত্যাচার হলে, ঘাড় মুচড়ে হয়ত কিছু পেতে পারেন কিন্তু দে উইল নেভার ফরগেট। আশেপাশের লোকেরা ভুলবেনা। সুতরাং দয়া করে গভর্নমেন্ট থেকে এ কথা জানিয়ে দেওয়া হোক যে তোমাদের যা আদায় করতে বলা হয়েছে, হার্ডশিপ করতে বারন করা হচ্ছে, তোমরা সেটা বিবেচনা কর। অফিসাররা বলছে, আমরা কি করে বুঝবো যে কোথায় হার্ডশিপ হবে, না হবে? আমরা এম.এল.এ'রা, যারা রেকমেন্ড করি, আমরা কত রেকমেন্ট করব? আপনি তদন্ত করান আপনার অফিসারদের দিয়ে। সেখানে বলা হচ্ছে, স্যার, কি করে বিশ্বাস করব তাকে, সে যদি অন্যায় করে, ন্যায় করে—এ একটা পাপ চক্র, একটা ভিসিআস সার্কেল। এই ভিসিয়াস সার্কেলকে কিভাবে ভাঙ্গবেন সেটা বিবেচনা করুন। এই পাপ চক্র বন্ধ হোক, এই অত্যাচার বন্ধ হোক, এই আবেদন মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে করব এবং আপনার বিভাগের কাজকর্ম সম্বন্ধে আমি যে কয়টা দোষত্রুটি দেখালাম, যে কয়টা অন্যায়, এবং অত্যাচার সম্পর্কে বললাম সেগুলির দিকে লক্ষ্য রাখবেন এবং সেগুলি প্রতিকারের ব্যবস্থা করবেন। আমি কিন্তু এত কথা

বলেও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় যে অর্থের বরাদ্দ এনেছেন তাঁকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-10 – 3-20 p.m.]

**শ্রী বিমল পাইক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় কিছু ব্যয়-বরাদ্দের দাবি জানিয়েছেন, তাঁকে সমর্থন করব কিনা সেটা পরে বলছি। আমি কয়েকটি কথা বলতে চাই যেহেতু এটা আলাপ-আলোচনার জায়গা। বিশ্বনাথ বাবু কয়েকটি কথা বলেছেন। আমি সে সম্পর্কে ঠিক তার সঙ্গে একমত হতে পারছিনা। সেই বক্তব্যটা কি? ১৯৭৩ সালের যে ভেষ্টেড জমি তিনি দেখালেন সেটা ১৯৭৫ সালে বাড়েনি। না বাড়াইতো স্বাভাবিক। বেশি বাড়বেনা। কারণ ১৯৭৩ সালে যে ভেষ্টেড জায়গা ছিল সেটা এস্টেট অ্যাকুইজিশন অ্যাক্টেরই ভেষ্টেড জায়গা। ১৯৭৫-৭৬ সালের ৩০শে মার্চ পর্যন্ত সেই ল্যান্ড রিফর্মস অ্যাক্ট অনুযায়ী যেটা ফ্যামিলি সিলিংয়ে ভেষ্টেড আসবে তখন সেই জায়গাটা নিশ্চয়ই বাড়বে। অতএব এই জায়গা বাড়েনি বলে তিনি যে কথা বলেছেন সেটা বাড়াবার কথা নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটা দিকেও তার সঙ্গে আমি একমত নই। সেটা হচ্ছে, তিনি বলেছেন যে সেটেলমেন্টটা আরাম্ভের আগে মিটেশন কেন? আমি বলছি, তাই হওয়াই তো উচিত। ল্যান্ড রিফর্মস অ্যাক্ট অনুসারে যেসব জায়গাগুলো রিপোর্ট দিতে হবে, সেখানে প্রত্যেক রায়তের কি জায়গা আছে না আছে, তার আগে মিউটেশন হওয়া দরকার। অতএব মিউটেশন না হলে জায়গাটা ধরা পড়বে কি করে? অতএব এই সম্পর্কে উনি যে কথা বললেন সেটা কারেক্ট নয়। মিউটেশন আগে হাওয়া উচিত। তৃতীয় কথা হচ্ছে, তিনি একটা কথা ভুলেই বললেন, যখন জমি ভেষ্ট হয়ে যাচ্ছে, সেই ভেষ্টিং এর পরের দিন দখল নিয়ে নেওয়া যায় এবং ১০/২ ধারা মতে নাকি দখল করা যায়। এটা ভুল কথা, ১০/২ ধারা মতে নোটিশের পরে (১০/২ ধারা হচ্ছে নোটিশ) ১০/৩ ধারা হচ্ছে পজিশন এবং ভেষ্টিং এরপর সেই জায়গার জন্য নোটিশ দিতে হবে, যে এই জায়গা পজিশন নিতে হবে, চট করে সেখানে পজিশন নেওয়া যায় না, তাতে সেখানে ৫৪ ধারা মতে বিধান আছে যে ৩০ দিনের পরে সেখানে গিয়ে তার পজিশন নিতে হবে। অতএব উনি যে কথা বললেন ১০/২ ধারায় দখল - সেটা হয়না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথা ঠিক, আমাদের ভূমিরাজস্বমন্ত্রী মন্ত্রী ভূমির ব্যাপার নিয়ে এগোচ্ছেন, প্রকৃত পক্ষে তিনি এগোচ্ছেন, না পিছিয়ে আছেন, এটাই আজকে আলোচনার বিষয়। প্রকৃত পক্ষে এখানে দাড়িয়ে একটা কথা বিশেষভাবে মনে পড়ে, ১৯৫৭ সালে কোথায় ছিলাম, আজকে কোথায় এসেছি। আজকে বর্গাদাররা কোথায় এসেছে? এই কথা কি সত্য নয় মাননীয় স্পিকার মহাশয়, যে পর পর অ্যামেন্ডমেন্ট হয়ে একটা বর্গাদারকে উচ্ছেদ করার ক্ষমতা নেই, অন্ততঃ আইনের বলে সেখানে নেই,

বেআইনী ভাবে যদি কোনও জোতদার বর্গাদারকে উচ্ছেদ করে দিয়ে থাকেন, আইনের বিধান বলে ১৯বি ধারা সেখানে প্রয়োগ করা হয়েছে, জেল হতে পারে, তার জায়গা ফরফিট হবে, কিন্তু প্রমাণ দেখাবার দায়িত্ব তিমিরবাবু আপনাদের। আইন করে দেওয়া হয়েছে, ডাকাত ডাকাতি করলে জেল হবে, আইন করে দেওয়া হয়েছে, মার্ডার করলে আইন করে দেওয়া হয়েছে, কিন্তু মার্ডারার বলে সেখানে প্রমাণিত করা যাবে না, আপনাদের মত লোক সেখানে রয়েছেন বলে। মার্ডার যে করেছে, তাকে দন্ড বিধান দেবার যে আইন রয়েছে, আপনারা গিয়ে বললেন যে মহাশয়, মার্ডার যেদিন হয়, সেদিন উনি আমার বাড়িতে নিমন্ত্রণ খেতে গিয়েছিলেন, সুতরাং খালাস হয়ে গেল, আমি আপনাদের কাছে এই কথা বলছি তিমিরবাবু, মন দিয়ে শুনুন, প্রকৃত পক্ষে একটা বর্গাদারকে উচ্ছেদ করা হচ্ছে কি না, আপনারা কোর্টে যান প্রমাণ দিন, সেখানে জনমত গড়ে তুলুন যে প্রকত পক্ষে সেই জোতদার উচ্ছেদ করছে কি না সেটা দেখুন, তাহলেই সেখানে জেল দেওয়া স্বাভাবিক্।

**Mr. Speaker** : It is a Cognigable offence but how many suo-mota cases have been started by the police to protect the bargadors ?

**শ্রী বিমল পাইক ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আপনার সঙ্গে এগ্রি করছি, আমি এই কথা বলছি না পুলিশ অপরাধ করছে না, জে.এল.আর.ও. অপরাধ করছে না, সঙ্গে সঙ্গে আমাদেরও অপরাধ আছে, আমরা সেখানে সাহায্য করছি, এই কথাটাই বলতে চাইছি। মাননীয় স্পিকার মহাশয় প্রকৃত পক্ষে ১৯৫৬ সাল থেকে ধরুন, আমরা কোথায় ছিলাম, যে বক্তব্য আমার ছিল, তিমিরবাবু, শীশবাবু, আপনারা দেখেছেন যে এই বর্গাদারকে সারাদিন পরিশ্রম করে মাঠকে তারা শস্য শ্যামল করতো, আজকে তাদের দেখুন ঘর বাড়ি করে দেবার ব্যবস্থা করা হয়েছে, যদি চোখ থাকতো তাহলে দেখতে পেতেন, আপনাদের চোখ নেই। মাননীয় স্পিকার মহাশয়, আমি জানি, ওরা সেই কথা স্বীকার করতে পারেন না, কারণ স্বীকার করলে, ওদের আর দাঁড়াবার কোথাও স্থান থাকবে না প্রকৃত পক্ষে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্গাদারদের জন্য কি করা হয়েছে সেটা ব্যাখ্যা করতে চাই না, আপনাদের চোখ আছে সেটা দেখুন, আজকে চৈত্র মাস ঝির ঝির করে দখিনা বাতাস বইছে, চাঁদ কিছুক্ষণ বাদে উঠবে, যাদের চোখ আছে তারা উপভোগ করতে পারবে, যারা সেটা উপভোগ করতে পারে না, চাঁদের আলো যাদের সহ্য হয় না, তারা পারবে না। তাই আমি মাননীয় স্পিকারের মাধ্যমে দু'একটি কথা ভূমি-রাজস্ব মন্ত্রীকে বলব। প্রকৃত পক্ষে একটা অসুবিধা হচ্ছে - প্রকৃত পক্ষে আমাদের সরকার ভূমিরাজস্ব খাতে বা ভূমি রাজস্বের দিকে যে দিনের পর দিন এগিয়ে চলেছে তাতে বিন্দুমাত্র সন্দেহ নেই। কিছুদিন আগে একটা আইন আমরা পাশ করেছিলাম,

সেই আইনে ছিল কোনও ডিসপুট যদি অ্যারাইস করে থাকে বর্গাদার, কি বর্গাদার নয়, সিভিল কোর্টে যদি সেইরকম কোনও ডিসপুট উঠে থাকে তাহলে সেটা এখন আর সিভিল কোর্টের বিচার্য নয়। আইনের দ্বারা সেটাকে টেনে আনা হয়েছে। এগুলি আগে যখন কোর্টে বিচারের জন্য যেত তখন কোর্ট কাগজ-পত্র দেখে, কাগজ-পত্রে যা আছে সেই মত তারা রায় দিয়ে দিতেন। যেমন ধরুন একজন বর্গাদারের বিষয় কোর্টে যাওয়া হল সেখানে কাগজ-পত্রে দেখা যাচ্ছে যে তিন বছর আগেই সে উচ্ছেদ হয়ে গেছে, অথচ সেই লোকই আসলে এই তিন বছর ধরে চাষ করে আসছে। এখন মুনসেফ কোর্টের জজ-এর কাছে যদি বিচার চাওয়া হয় তাহলে সে ঐ কাগজ-পত্র দেখে বলে দেবে যে, এ বর্গাদার নয়। তাই আমরা আইন পাশ করেছিলাম বর্গাদার, কি বর্গাদার নয় সেটা দেখবার জন্য মুনসেফ কোর্টের কাছ থেকে সেই ক্ষমতা কেড়ে নিয়ে বলা হয়েছে যে, জে.এল.আর.ও.-র হাতে ক্ষমতা দেওয়া হচ্ছে। জে.এল.আর.ও. এগুলির বিচার করবে। কিন্তু এর ফলে আজকে কি অসুবিধা দেখা দিয়েছে, সেটা দেখুন যেটা বিশ্বনাথবাবু একটু আগে বললেন, ওনার সব কথাই অবান্তর নয়, উনি যা বললেন কিছু কিছু ক্ষেত্রে সেটা ঘটছে। আমরা জে.এল.আর.ও.-কে বলি উর্দ্ধে ভগবান আর নিম্নে আপনি। জে.এল.আর.ও.-কে যে এত বেশি ক্ষমতা আজকে দেওয়া হয়েছে সেই সম্বন্ধেই আমি এখন দু'একটি কথা আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে বলছি। আমরা মুনসেফ কোর্ট থেকে ক্ষমতা নিয়ে এসে জে.এল.আর.ও.-কে দিচ্ছি, কিন্তু জে.এল.আর.ও.-কে জোতদাররা বাধ্য করে তাদের পক্ষে রিপোর্ট করিয়ে নেয়। এটা অনেক ক্ষেত্রেই দেখা যাচ্ছে। কারণ সেখানে ঐ জে.এল.আর.ও.-র রিপোর্টের ওপরই সবটা নির্ভর করছে। কোর্টে কোন কেস গেলে এবং বর্গাদার, কি বর্গাদার নয়, এই কোশ্চেন অ্যারাইস করলে সেখানে কোর্ট জে.এল.আর.ও.-র রিপোর্ট চেয়ে পাঠায়। আর এক্ষেত্রে জোতদাররা জে.এল.আর.ও.-কে বাধ্য করে তাদের পক্ষে রিপোর্ট দেবার জন্য। আমরা যে ভয় করেছিলাম যে, জে.এল.আর.ও.-র কাছে গেলে প্রকৃতপক্ষে জোতদাররা একটা সুযোগ-সুবিধা পাবে এবং বর্গাদারের ক্ষতি হবে আজকে সেই জিনিস কিছু কিছু ক্ষেত্রে প্রকৃতপক্ষে ঘটছে। আর একটা জিনিস আমরা জানি এবং সেটা আমি মাননীয় স্পিকারের মাধ্যমে আমাদের ভূমি রাজস্ব মন্ত্রীকে বলছি যে, আমরা দেখেছি এবং বিশ্বনাথবাবু বলেছেন - আমাকে অন্ততঃ ৭০টি কেসে এই জিনিসের সম্মুখীন হতে হয়েছিল, অনেক জায়গায় এইরকম ভাবে বন্দোবস্ত দেওয়া হয়েছে, কিন্তু প্রকৃতপক্ষে পজিশন দেওয়া হয়নি, সেই লোক পজিশন পাচ্ছে না। কিছুদিন আগে আমাদের রাজ্যপাল মহাশয় কন্টাইতে গিয়েছিলেন, আমার সঙ্গে দেখা হয়েছিল, আমি তাঁকে বলেছিলাম যে কোর্টে এই ধরনের কেস হচ্ছে, যেখানে যাদের বন্দোবস্ত দেওয়া হয়েছে সেখানে সেই লোকেরা কিন্তু জমি জায়গা দখল করতে পারছে না। এটা হয়েছে, প্রকৃতপক্ষে এবারে অবশেষে এই অ্যামেন্ডমেন্ট কাজ করবে। এই যে নতুন অ্যামেন্ডমেন্ট, এই

অ্যামেন্ডমেন্ট অনুযায়ী জেল-জরিমানার বিধান আছে। এর পূর্বে পর্যন্ত যে জিনিস হয়েছিল সেটা বলেছি এবং ঐ কথা বিশ্বনাথবাবুও বলেছেন। প্রকৃতপক্ষে আজকে সুয়োগ-মোটো প্রসিডিংস এনে যেখানে লোকে বেনামে রেখেছে বা যেসব বর্গাদার রেকর্ড করাতে পারছে না, তাদের কেসগুলি আজকে বিবেচনা করা হচ্ছে। মাননীয় স্পিকার স্যার, আপনি জানেন '৭৫ সালে আবার ৩ বছরের জন্য এক্সটেনশন করা হয়েছে রেকর্ডগুলি ফাইনালি প্লেস করবার জন্য।

[3-20 – 3-30 p.m.]

আমি মনেকরি বর্গাদারদের জানান নেই। আমরা যদি তাদের কাছে গিয়ে বলতে পারতাম তাদের জন্য কি কি সুযোগসুবিধা আছে তাহলে প্রকৃতপক্ষে সেটাই হোত কৃষক আন্দোলন এবং তাহলেই বর্গাদাররা এসে নাম রেকর্ড করাতে পারত। বিভিন্ন দফতরের মধ্যে ভূমিরাজস্ব মন্ত্রীই যে ধাপে ধাপে এগিয়ে চলেছে এ বিষয়ে সন্দেহ নেই। আমি একথা বলছিনা যে কোন কোন ক্ষেত্রে উচ্ছেদ হচ্ছেনা। আর একটা কথা বলছি জে.এল.আর.ও-রা গেজেটেড অফিসার তাদের যদি cess-এর উপরে দিতে পারতেন তাহলে ভাল হোত এবং তাহলে অনেক বর্গাদার রক্ষা পেত। কারণ সমস্ত দায়িত্বই তাদের তারা যা বলে দেবে তার উপরে কিছু বলার নেই। আমরা যখনই কোনও reference-এর কথা বলি তখনই মুন্সেফ court case করতে নিই। এইরকম জিনিস চলছে। মুন্সেফের কাছ থেকে ক্ষমতা নিয়ে নিলেন। এর ফলে J.L.R.O.-রা 75% ক্ষেত্রে জোতদারদের পক্ষে রায় যে দিচ্ছেন সে বিষয়ে সন্দেহ নেই। অতএব যেজন্য মুন্সেফের কাছ থেকে নিয়ে নিয়েছিলেন সেই উদ্দেশ্য ব্যাহত হবে। কারণ প্রধান মন্ত্রী যেসব প্রচেষ্টা নিচ্ছেন তা ব্যর্থ করার চেষ্টা তারা করছে। সেজন্য আমি বলছি দৃঢ় হস্তে এসব দমন করার চেষ্টা করুন। এই কথা বলে এই বরাদ্দকে সমর্থন করে আমি শেষ করছি।

**শ্রী শম্ভুনারায়ণ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন তাতে আমি সর্বান্তকরণে সমর্থন করছি। আমরা গ্রাম বাংলার মানুষ হিসেবে জানি যে সেখানকার শতকরা ৭৩/৮০ জন মানুয মাটিকে মা বলে তার সঙ্গে মিশে আছে। কিন্তু আজ তারাই দীর্ঘশ্বাস ফেলে বলে যাচ্ছে। কবি নজরুলের ভাষায় "মাটিতে যার ঠেকেনা চরণ মাটির মালিক তারাই হয়", এই সরকারের বলিষ্ঠ দৃষ্টিভঙ্গির ফলে প্রকৃত যারা ভূমিহীন, যারা মাটিতে কাজ করে তাদেরই আজ আইন সঙ্গতভাবে জমির অধিকার দেওয়া হচ্ছে। একথা গৌরবের সঙ্গে বলতে পারি যে ভারতের মধ্যে পশ্চিমবাংলার ভূমিসংস্কার ও ভূমিবন্টন ব্যাপারে শ্রেষ্ঠস্থান অধিকার করেছে। প্রধানমন্ত্রীর ২০ দফা অর্থনৈতিক কর্মসূচির মধ্যে অধিকার নেই গ্রামবাংলার মানুষের জন্য। আমরা

দীর্ঘদিন ধরে শুনছি প্রত্যেক রাজনৈতিক দলই বলছেন ভূমিহীনদের কথা চিন্তা করতে হবে। আমি ছাত্র হিসেবে মায়াপুরের কংগ্রেসের resolution-এ দেখেছি সেখানে বলা হয়েছে soil with tillers. C.P.M. যেকথা বলে কংগ্রেসও সেই কথা বলছে কিন্তু সেই resolution-এরপর তাঁরা আর কৃষকের কাছে গেলেন না। কেবল বুলি দিয়েই তাদের ভোলান হয়েছিল। আমরা দেখেছিলাম বর্গাদার যখন জোতদারের বিরুদ্ধে নালিশ করছে পুলিশের কাছে তখন পুলিশ যাচ্ছে জোতদারের পিছনে। গর্বের কথা আজকে আমরা পরিস্কার দেখতে পাচ্ছি সরকার সেই ভূমিহীন বর্গাদার কৃষকের পাশে দাঁড়িয়েছে। ১৯৬৭ সাল থেকে ১৯৬৯ সালের ইতিহাস যদি আমরা পর্যালোচনা করি তাহলে দেখতে পাব কিভাবে এইসব বুভুক্ষু মানুষকে রাজনীতির হাতিয়ার হিসাবে ব্যবহার করা হয়েছে। এক একজন ভূমিহীন বুভুক্ষু কৃষকের হাতে লাল, নীল, হলদে পতাকা দেওয়া হয়েছে, তাদের রাজনীতির হাতিয়ার হিসাবে ব্যবহার করা হয়েছে। আমরা গ্রামে গ্রামে শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবস ভাইদের কাছে গিয়েছি, তারা বলেছে আমরা কি ভুল করেছি, আমরা জমি চাই, কিন্তু আমরা জমি পাইনি, আমাদের রাজনীতির হাতিয়ার হিসাবে ব্যবহার করা হয়েছে। আমাদের প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধীর ঘোষিত ২০ দফা কর্মসূচি অনুযায়ী এই সমস্ত ভূমিহীনদের পার্মানেন্ট ভূমি দেওয়া হয়েছে, তাদের মধ্যে পার্মানেন্ট পাট্টা বিলি করা হয়েছে। পার্মানেন্ট পাট্টা দেওয়াতে আজ তাদের মধ্যে কত আনন্দ। যারা প্রগতির কথা বলেন, মেহনতী মানুষের পাশে দাড়িয়েছি বলেন তাঁদের তো আমরা ১৯৬৭-১৯৬৯ সালে তাদের পাশে দাঁড়াতে দেখিনি। আমি তাই সি পি আই বন্ধুদের কাছে এবং অন্য যে দল আছে তাঁদের কাছে বলব এই ক্ষুধিত লোকগুলিকে নিয়ে রাজনীতি করার দিন শেষ হয়ে গেছে, কংগ্রেস সরকার এদের যে আইনসঙ্গত অধিকার দিয়েছেন সেই অধিকার যাতে কার্যকরি হয় তারজন্য রাজনীতির চিন্তা ছেড়ে দিয়ে সমস্ত বুদ্ধিজীবি মানুষকে এই গরিব মানুষের পাশে দাড়াতে হবে। স্যার, বর্গাদারদের স্বার্থ রক্ষা করার কথা বলা হয়, তার পাশে দাড়ানোর কথা বলা হয়, কিন্তু গ্রামে যখন সেটেলমেন্ট হচ্ছে তখন কোনও রাজনৈতিক দলকে তাদের পাশে গিয়ে দাঁড়াতে দেখা যাচ্ছে না একমাত্র কংগ্রেস দল ছাড়া। তারা জানেন এই বর্গাদারদের যদি পার্মানেন্ট সেটেলমেন্ট করে দেওয়া হয় তাহলে তাদের নিয়ে আর রাজনীতি করা যাবে না। আমি সেজন্য বিনীতভাবে অনুরোধ করব রাজনীতি ছেড়ে দিয়ে এই মানুষগুলির পাশে গিয়ে দাড়ান যেমন ঐ রামা তৈবর্ত্য হাসেম সেখের পাশে গিয়ে কংগ্রেস দাড়িয়েছে। অসুবিধা যেগুলি হচ্ছে সেগুলি আইনের ব্যাপার। আজকে আইনের মধ্যে দিয়ে বর্গাদারকে বিভিন্নভাবে কোর্ট কেস করে হ্যারাসমেন্ট করা হচ্ছে। সেজন্য আমাদের প্রধানমন্ত্রী বলেছেন সংবিধান সংশোধন করতে হবে। স্যার, আমরা জানি সব পুলিশ, সব সরকারি কর্মচারী দুর্নীতিপরায়ণ নয়, তাদের সঙ্গবদ্ধ করে ক্ষেত মজুর, বর্গাদার, গরিব মানুষের

পাশে দাঁড় করিয়ে তাদের অর্থনৈতিক অবস্থার উন্নতি করতে হবে। তাই আমি সি পি আই বন্ধুদের অনুরোধ করব রাজনীতির কচকচি ছেড়ে দিয়ে ভূমিহীন ক্ষেত মজুরদের পাশে গিয়ে দাড়ান, এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দের দাবি উত্থাপন করেছেন তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Mr. Bapuli, you wanted to draw the attention of the Hon'ble Health Minister on some matter. You may do so.

[3-30 – 4-00 p.m.](বিরতি সহ)

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি একটি বিশেষ বিষয়ে আপনার মাধ্যমে হাউসের এবং স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। মাননীয় স্পিকার মহাশয়, আপনি নিজে একজন জনপ্রতিনিধি কাজেই আপনি এর পূর্ণগুরুত্ব বুঝেছেন বলে আমাকে বলার সুযোগ দিয়েছেন। ৯.২.৭৬ তারিখ রাত্রিতে এম এল এ হোস্টেলে আমার নিজের অ্যাপেনডিক্স পেইন হয় এবং রাত তখন দুটো। সাধারণতঃ রাত দুটোর পর টেলিফোনের যোগাযোগ ব্যবস্থা কিরকম সেটা আপনি জানেন। আমি পি জি হসপিট্যালে ইমারজেন্সি ডিপার্টমেন্টের সঙ্গে নিজে যোগাযোগ করবার চেষ্টা করি এবং টেলিফোনের মাধ্যমে যখন যোগাযোগ করলাম তখন রাত আড়াইটা বেজেছে। পি জি হসপিট্যালের সুপারিনটেনডেন্ট সঙ্গে সঙ্গে বললেন, আমি ডাক্তার পাঠিয়ে দিচ্ছি। ডাক্তারবাবু ইমারজেন্সি ডিপার্টমেন্টে কাজ করেন তাই তাঁকে খুঁজে বার করতে এবং গাড়ি করে আসতে প্রায় ৩টা বেজে গেল। ডাক্তারবাবু এসে সঙ্গে সঙ্গে ট্রিটমেন্টের ব্যবস্থা করেন এবং তিনি হচ্ছে ডাঃ বালারি। পরদিন সকালবেলা সুপারিনটেনডেন্ট ডাঃ দেব আমাকে নিয়ে গেলেন ডাঃ এস.আর. কোনারের কাছে চিকিৎসার জন্য। স্যার, এম এল এ হোস্টেলে আমরা ১৫০ জন জনপ্রতিনিধি থাকি, অন্যান্য রাজ্যের জনপ্রতিনিধিরাও এখানে এসে থাকেন এবং সমাজসেবিরাও এখানে থাকেন। এই এম এল এ হোস্টেলটি ২০০ শয্যা বিশিষ্ট· কিন্তু এখানে রাত্রিতে মেডিক্যাল ফেসিলিটি কিছু নেই। কিছুদিন আগে রাত্রিতে একজন এম এল এ-র হার্ট স্ট্রোক হয়েছিল এবং আমরা অনেক চেষ্টা করে পাশের একজন ডাক্তার এনে তারজন্য ব্যবস্থা করেছিলাম, পরে অবশ্য ডাক্তার এসেছিলেন। যাহোক, আমাদের ওখানে রাত্রিতে লাইফ সেভিং ড্রাগ দিয়ে প্রাইমারি মেডিক্যাল এইড দেবার কোনও ব্যবস্থা নেই। আমাদের স্বাস্থ্যমন্ত্রী গ্রামে গ্রামে ডাক্তার পাঠাচ্ছেন, কিন্তু এই এম এল এ হোস্টেলে অল্প দামের মেডিসিন ক্যান সেভ লাইভস অব মেনি, মেডিসিন ক্যান সেভ এ্যান ইমপর্টান্ট লাইফ সেগুলো দেবার কোনও ব্যবস্থা নেই। আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি, তিনি পশ্চিমবাংলার স্বাস্থ্য দেখছেন কিন্তু জনপ্রতিনিধি যারা ওখানে থাকেন তাঁদের জন্য সামান্য চিকিৎসার ব্যবস্থা যদি তিনি না করেন তাহলে

আমাদের পক্ষে খুব ক্ষতি হবে। আমি আশাকরি তিনি যখন হাউসে রয়েছেন তখন তিনি যেন এরকম একটা স্টেটমেন্ট করেন যে, তিনি এম এল এ-দের চিকিৎসার ব্যবস্থা করবেন।

**শ্রী অজিতকুমার পাঁজা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জনপ্রতিনিধিদের হোস্টেলের ক্ষেত্রে ইতিমধ্যে একটা ব্যবস্থা যা করেছি সেটা নিশ্চয়ই তাঁরা সার্কুলারের মাধ্যমে দেখেছেন। সেই ব্যবস্তাটা হচ্ছে, প্রত্যেকদিন সকাল বেলা যখন সেসন চলে, তখন পি.জি. হসপিট্যালের উপর দায়িত্ব দেওয়া হয়েছে একজন স্পেশ্যালিস্ট ডাক্তার এসে প্রত্যেকের কাছে গিয়ে খবর নেবেন এবং সেখানে কিছুক্ষণ বসবেন এবং যদি কারুর কিছু বলার থাকে তাহলে সেটা শুনে তিনি তার ব্যবস্থা করবেন। এই জিনিসটা ডেইলি রুটিন হিসেবে করা হয়েছে। আমি পার্লামেন্টারি অ্যাফেয়ার্স মিনিস্টারকে এই জিনিস বলেছি এবং তিনি সার্কুলার করে এটা সকলের কাছে পাঠিয়েছেন। আমি সেটা দেখেছি এবং আশাকরি আপনারাও সেটা দেখেছেন। অবশ্য সকালবেলা বা দিনের বেলায় কোনও অসুবিধা হয়না কারণ হোস্টেল থেকে পি জি হসপিট্যাল আড়াই মিনিটের পথ মাত্র। তবে রাত্রিতে অসুবিধা হয় এবং মাননীয় সদস্য বললেন তিনি নিজে রাত্রিতে অসুস্থ হয়ে পড়েছিলেন। আমি এই বিষয়ে এখনই কিছু বলতে পারছিনা তবে রাত্রিতে যাতে সেখানে একজন ডাক্তারের ব্যবস্থা করা যায় সেই চেষ্টা আমি নিশ্চয়ই করব। অবশ্য এই ব্যাপারে সেখানে একটা ঘরের প্রয়োজন হবে। সেখানে যদি ঘর থাকে এবং মাননীয় সদস্যরা যদি ঘরের ব্যবস্থা করে দেন এবং আমাকে কিছু টাইম দেন তাহলে আমি রোস্টার করে ব্যবস্থা করে দেব যাতে আগামি বুধবার থেকেই সেখানে একজন ডাক্তার এসেনসিয়াল মেডিসিন নিয়ে থাকেন।

**শ্রী তিমির বরণ ভাদুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গুরুপদবাবু এবং গুরুপদবাবুর দলের লোক ওখান থেকে বললেন বর্গাদার উচ্ছেদের ব্যাপারে, স্যার আমি একটা এক্সজাম্পল আপনার সামনে রাখছি, আজকে ব্যয়বরাদ্দের উপর আলোচনায় অংশগ্রহণ করতে উঠে বলতে চাই যে বেলডাঙ্গা জে.এল.আর.ও অফিসে সাবকেল ওয়ান এ শ্রীপতি মন্ডলের জমি ভেষ্ট হল, ভেষ্ট হওয়ার পর সেই জমি যারা বর্গা করত আমাদের কমিটি জে.এল.আর.ও অফিসে বর্গাদারদের নাম দেওয়া হল, তাদের নামে জমি বন্দোবস্ত দেওয়া হল, তিন মাস ৬ মাস পরে দেখা যাচ্ছে তাদের কে রায়তি পাট্টা দেওয়া হলনা। তার ভিতরে হাবুলচন্দ্র দাস শিডিউল্ড কাস্ট মুচি ছিল বিশ্বনাথ মন্ডল, চিত্ত মন্ডল আরেকজন শিডিউল্ড কাস্ট ছিল বিজয় হালদার। হাবুলচন্দ্র দাস যখন রায়তি পাট্টা চাইতে গেল জে.এল.আর.ও অফিসে তখন দেখা গেল রাওতি পাট্টা তাকে দেওয়া হয়নি, সমস্ত রায়তি পাট্টাগুলি ঐ শ্রীপতি মন্ডলের কাছে তাদের পাট্টাগুলি আছে। স্যার, হাবুল দাসকে নিয়ে

যখন জে.এল.আর.ও অফিসে এলাম যে পাট্টা কৈ, জে.এল.আর ও অফিস থেকে বলা হল পাট্টা ডেলিভারি দেওয়া হয়েছে। হাবুল দাস, বিজয় হালদার চিত্ত মন্ডল এদের পাট্টা দেওয়া হলনা তার কারণ এদের পাট্টা নেই। একটা ডুপলিকেট যে পাট্টা আছে তাতে তাদের আঙ্গুলের ছাপ নেওয়া হয়েছে। দেখা যাচ্ছে হাবুল দাসের আঙ্গুলের ছাপ নয়, একটি ফিকটিসাস লোকের আঙ্গুলের ছাপ। বিজয়েরও তাই হাবুল দাসেরও তাই চিত্ত মন্ডলেরও তাই, সবারই তাই। হঠাৎ জে.এল.আর.ও অফিসে বড়বাবু এসে বললেন যে কোনও এলাকার জমি, আমি বললাম মানিক নগরের মৌজার জমি। তখন তিনি বললেন দাড়ান আমার কাছে একটি পাট্টা আছে, সে পাট্টাতে দেখা যাচ্ছে একজন তফশিলদার বড়বাবুকে চিঠি লিখে পাঠিয়েছেন শ্রদ্ধেয় বড়বাবু — এই জমি জে.এল.আর.ও অফিস থেকে বিলি করা হয়েছিল, আবার পুনরায় বি.ডি.ও অফিস থেকে বাস্তুহীনদের জন্য কেন জমি দেওয়া হচ্ছে তা আমি জানতে পারলাম না। তারজন্য এই পত্রবাহককে পাঠালাম। পত্র বাহকটি কে? দেখা গেল শ্রীপতি মন্ডলের ছেলে। তখড় জে.এল.আর.ও আমার সামনে তিনি ঐ পাট্টা নিয়ে হাবুল দাসকে দিলেন। তখন জে.এল.আর.ও আমার সামনে ঐ পাট্টা নিয়ে এসে হাবুল দাসকে দিলেন। স্যার, দুর্ভাগ্যের বিষয় আরও তিনটি যে পাট্টা সেই তিনটি নূতন করে পাট্টা দেবার বিধান সরকারের আইনে নেই। সেই পাট্টার নকল বের করতে গেলে দেখতে পাচ্ছি ১২০/১২২ টাকার মত লাগবে - সার্টিফায়েড কপি বের করতে হলে। স্যার, এইরকম আর একটা এই হাবুল দাসেরই সেই জমি শ্রীপতি মন্ডলের ভেষ্ট হয়ে ছিল সেই জমি বিলি বন্দোবস্ত করে রায়তি সেটেলমেন্ট দেওয়া হয়েছিল। ঐ হাবুল দাস শ্রীপতি মন্ডলের আরও দুই বিঘা জমি চাষ করতো, যেহেতু শ্রীপতি মন্ডলের কথা হাবুল দাস শোনেনি সেই দুই বিঘা জমি, সেটা তার নিজস্ব জমি, সেই জমি থেকে তাকে বর্গাদার উচ্ছেদ করে দেওয়া হল। আমি নিজে পারসোনালি বেলডাঙ্গায় থানায় ১৯(বি) ধারা অনুযায়ী সেটা ক্রোক করার জন্য ও.সি.কে দিই। পরপর দুদিন আমি তাকে নিয়ে গিয়ে বলেছিলাম কিন্তু একটা কেসও হয়নি। গুরুপদ বাবুকে অনুরোধ করে বলি যে গুরুপদবাবু আপনি একটা কাজ দেখান যে এইরকম একটা কেস হয়েছে। হয়তো দু'একটা হতে পারে দু'চারটি থানায়ও কিছু মেদিনীপুরে দেখতে পাবেন, কিছু হয়তো ২৪ পরগনায় দেখতে পাবেন, আমি তারজন্য বলছি যে এইরকম মুর্শিদাবাদ জেলার দু'একটি থানা দেখান যেখানে ১৯(বি) ধারায় আইন কার্যকরি হয়েছে কিনা। এখানে এসে বড় বড় কথা বলে গেলে তো হবেনা, আসল জায়গায় দেখতে হবে। স্যার, এখন আমি আর একটা কথা বলি জে.এল.আর.ও. সম্পর্কে। এর সম্পর্কে আমি এ.ডি.এম.র কাছে বলেছিলাম, হাবুল দাসের জমির কেস নম্বর আমি দিতে পারি, নুরপুকুর মৌজায় কেস নং ৩/১২/৭২-৭৩। নন এগ্রিকালচারাল ল্যান্ড, স্যার, এটা সায়রতিতে প্রতি বৎসর বন্দোবস্ত দেওয়া হতো, প্রতি বৎসর সায়রতিতে দু'হাজার, তিন হাজার টাকা নিয়ে

বন্দোবস্ত দেওয়া হতো। স্যার, ঐ জমি দেখা গেল চারজনের নামে বিলি করা হয়েছে। গুরুপদবাবু হয়তো বলবেন যে তিমিরবাবুতো ঐ কমিটির মেম্বার, হ্যাঁ আমি মেম্বার এবং গুরুপদবাবুকে বলব যে আমরা যখন এ্যাসেম্বলিতে অ্যাটেন্ড করতে আসি তখন জে.এল.আর.ও. অফিসে মিটিং-এর দিন ধার্য করা হয়, এই নন এগ্রিকালচারাল ল্যান্ড তাদের কৃষি জমি বলে ঐ চারজনের নামে বন্দোবস্ত দেওয়া হল। আমি কেস নম্বর আপনাকে বলেছিলাম। তারপর যখন আমি এ.ডি.এম.র কাছে গিয়ে বললাম এ.ডি.এম এস.এল.আর.ও.কে পাঠিয়ে দিলেন। সেই কেস রেকর্ড ছিড়ে ফেলে দেওয়া হল। এ.ডি.এম.র কাছে যখন আমি পরের দিন গেলাম যে নুরপুকুর সায়রতিতে বন্দোবস্ত হয় এই জমি চারজনের নামে কি করে বিলি করা হল। এ.ডি.এম. বললেন যে, না বিলি করা হয়নি। আমি দেখালাম সেই তফশিলদারের কাছে ঐ মৌজার জে.এল.আর.ও.র কাছ থেকে যে চিঠি দেওয়া হয়েছে, মেমো নাম্বার ২২৪৫/টি এন/এল.আর. ডেটেড ১১/১২/৭২, আমি এ.ডি.এম.কে বললাম যে বিলি করা হয়নি বললেন তাহলে এই যে কাগজ আপনার ডুপলিকেট পাট্টার দিয়ে চিঠি দিয়েছে এবং তার যে খাজনা দেওয়া হয়েছে তার ডুপলিকেট কপি আপনার জে.এল.আর.ও.র অফিসে আছে। এই জে.এল.আর.ও. সম্পর্কে বারবার অভিযোগ করা হয়েছে। গুরুপদবাবু জানেন এই জে.এল.আর.ও. একটা জমি মহম্মদ খোদা বক্স ওয়াক-অফ সম্পত্তি সেই ওয়াক-অফ প্রপার্টি ভেষ্টেড হয়েছিল, সেই ভেষ্টেড প্রপার্টিতে যে বর্গাদার ছিল তাকে এখানে বর্গাদারে নাম রেকর্ড করিয়ে দেওয়া হল, আবার ঐ জমির যে পাট্টা, ঐ জমি যে পারচেস করেছে তাকে ঐ জমি আবার দেওয়া হল। এতে হল কি? দুই দলের ভেতর মারামারি হল, দুটো পরপর মার্ডার হল এবং কংগ্রেসের তরফ থেকে - আমি জানি, গুরুপদবাবুর কাছে সেই অভিযোগ এসেছিল, সেই সম্পর্কে আজ পর্যন্ত একটা তদন্ত হয়নি। আমি গুরুপদবাবুকে দায়িত্ব নিয়ে বলছি গুরুপদবাবু আপনি একটা ভাল অফিসারকে পাঠান, আমি দায়িত্ব নিয়ে বলছি যে প্রত্যেকটি কাগজ প্রমাণ করে দেব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি গুরুপদবাবুকে চিঠি দিয়েছি কিন্তু সেই চিঠির কোনও উত্তর পাইনি। আজকে আট মাস হয়ে গেল আমি একটা চিঠি নয়। পরপর অনেকগুলি ঘটনা দিয়ে চিঠি দিয়েছিলাম একটা চিঠিরও উত্তর পাইনি। গুরুপদবাবু আমাকে বললেন নভেম্বর মাসে যে আপনি একটা রিমাইন্ডার দেন, আমি রিমাইন্ডার দিলাম, আমার চিঠির তারিখ ২৯/৮/৭৫, জি.ও. নং ৪১২ এস ডি '৭৫, আমি বারবার চিঠি দিয়েছি কিন্তু গুরুপদবাবু কান দেননি। গুরুপদবাবু যে ব্যয় বরাদ্দ নিয়ে এসেছেন তাকে সমর্থন করব কিনা তা আমাদের একটু ভেবে দেখতে হবে। ভেবে দেখতে হবে এই কারণে যে ব্যক্তিগতভাবে গুরুপদ বাবুকে আমরা শ্রদ্ধা করি, গুরুপদবাবু শিক্ষক নিশ্চয়ই আমাদের শ্রদ্ধেয় কিন্তু গুরুপদ বাবুকে বলি যে গুরুপদবাবু আপনার শিক্ষকের যোগ্যতা থাকতে পারে, মন্ত্রী হবার যোগ্যতা আপনার থাকতে পারে কিন্তু জমির মন্ত্রী হওয়ার যোগ্যতা আপনার নেই।

[4-10 – 4-20 p.m.]

কিন্তু জমির মন্ত্রীত্ব করার যোগ্যতা আপনার নাই। বললে আপনি দেখেননা, জিনিসটা জানালেও জানবার চেষ্টা করেননা। সেজন্য এই ব্যয় বরাদ্দ সমর্থন করব কিনা সেটা ভেবে দেখতে হবে। পাক ন্যাশনাল প্রপারটি, সে সম্পত্তি বিক্রি হয়ে গেল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শুনলে আপনি অবাক হবেন সেই জমি এসেসমেন্ট হলনা, নোটিফিকেশন হলনা, ভ্যালুয়েশন হলনা, সেই প্রপারটি ১৪ হাজার টাকায় বিক্রি হয়ে গেল, ঐ প্রপারটিরই কিয়দংশ ৪৮ হাজার টাকা বিক্রি হল। এই নিয়ে আমি অভিযোগ করেছি। এইরকম একটা কেস নয়। পরপর আরও কেস দিতে পারি। হিন্দু সর্বসাধারণের ব্যবহার্য জমি কালি মাতার স্থান রেকর্ডে আছে। নয় শতক জমি। সেই জমি মিলিটারি ম্যানকে দেওয়া হয়। আমি জানিনা বাস্তুহীনদের যে জমি দেবার কথা সেই জমি কি করে মিলিটারি ম্যানকে দেওয়া হয়। লোকে জানতে পারল কখন? যখন জমি দখল নিতে গেল। হিন্দু সর্বসাধারণের ব্যবহার্য জমি, কি করে বিলি হল। এ ডি এমকে জানান হল। তিনি বললেন আমার এনাল করার ক্ষমতা নাই। ফিক্টিশাস রিপোর্টে যদি দিয়ে থাকে তো ফোর্টি নাইন সেকশন অ্যাপ্লাই করা যায়, কিন্তু এনাল করার ক্ষমতা নাই। সেই জমি আজ অবধি সেই অবস্থায়ই আছে। বারবার আমরা এ ডি এম-এর কাছে গিয়েছি। এই ধরনের পরপর কেস দিয়ে যেতে পারি। মির্জাপুর অঞ্চলে চৌধুরি পরিবারের জমি। দশ শরিক আছে। সেই জমি বেনামিতে ৮০টি লোকের মধ্যে বিলি বন্দোবস্তো করে নি। যার নাম নুর চৌধুরি তাকে নুর শেখ নাম লেখান হয়। চিঠি দিয়ে এস ডি ও কে জানালাম। তদন্ত হোক। কিন্তু তদন্ত হলনা। কিভাবে জমি রেখে দিচ্ছে দেখুন। মাঠ খসড়া কাজ বন্ধ রেখে মিউটেশন করে দেবেন। ১৯৭২ সালের আগে পর্যন্ত যে জমি ট্রান্সফার করেছে, তার মিউটেশন করা হয়। আমি গুরুপদবাবুকে জিজ্ঞাসা করি জমিতো মিউটেশন করে দিলেন, কিন্তু যখন দেখবেন জমি বেনামি হয়েছে তখন কি করবেন? এইভাবে দেখা যাবে বড় বড় জমির মালিকরা বহু জমি বেনামিতে রেখে দিয়েছে। গুরুপদবাবু ট্যাক্স বাড়াবার কথা বলেন। আমি গুরুপদবাবুকে বলি ফোর্টিফোর ডি আইনটাকে অ্যামেন্ড করুন, অ্যামেন্ড করে ব্যাপকভাবে গোটা বাংলায় প্রয়োগ করুন। যে হাট বাজার আছে জেলা ভিত্তিকভাবে দুই একটি হাট থেকে ফোর্টিফোর ডি অনুযায়ী যে ইনকাম হবে তা থেকে ফিফটি পারসেন্ট গভর্নমেন্টকে দিতে হবে। আমি সরকারের কাছে অভিযোগ করেছিলাম, ডিপার্টমেন্টাল সেক্রেটারি জে এন মুখার্জি ছিলেন, তিনি তদন্ত করালেন, কাজ হয়েছে তাতে, সেজন্য তাঁকে ধন্যবাদ দিচ্ছি কেননা সেই অফিসার বুঝেছেন, শুনেছেন। হাজার হাট আছে বাংলা দেশে, সেখানে এই আইনটাকে যদি অ্যামেন্ড করে প্রয়োগ করেন, তাহলে যেখানে ট্যাক্স করে যেখানে ৮/১০ কোটি টাকা পাবেন, সেখানে অনেক বেশি টাকা গভর্নমেন্ট পাবেন। আর গুরুপদবাবু রাস্তার ধারে যে সমস্ত ছোট

ছোট দোকান করে রুজি রোজগার করত, তাদের উচ্ছেদ করে দিলেন, এই সমস্ত হাটবাজার সরকার নিয়ে সেখানে যদি এদের রি-হ্যাবিলিটেট করতেন, তাহলে বুঝতাম যে সরকার জরুরি ঘোষণার পর একটা কাজ করেছেন। কারণ আমরা দেখতে পাচ্ছি গরিবের উপর অমর্যাদা করা হচ্ছে। এইজন্য দুঃখ লাগে। একটা কথাই দেখুন না। আমি আপনাকে ৪/৫টা চিঠি দিয়ে লিখেছি, একটি কোনওরকম উত্তর পাইনি। তারজন্য আমি ক্ষোভের সঙ্গে বলছি, আজকে আমি আপনার এই ব্যয়-বরাদ্দ সমর্থন করছি না, ওই কারণে। বেলডাঙ্গা সুগার মিলের জমি হাইকোর্ট হয়েছিল, হাইকোর্টে তা রিজেক্ট হয়ে যায় এবং একটা প্রভিসন দেয় হাইকোর্ট যে সেটেলমেন্টের কাছে হিয়ারিং দিতে। আজ এক বছর হয়ে গেল সেখানে হিয়ারিং হয়নি। সেখানে প্রায় ৬শো বিঘে কি এইরকম জমি আছে, প্রচুর জমি আছে। আমি কি বলব, বলার কিছু নেই। একটা দুটো কেস নয়, আমার কাছে কাগজ আছে, গঙ্গাচরের জমি যা জিরো তৌজ সেই জমি দেখা গেল অন্য নামে বন্দোবস্ত হল। যার রেকর্ড করা জমি অন্যজনের ব্যবহার্য হল বলে কলামে মন্তব্য আছে। সেই জিরো তৌজি সেই জমির মালিক ক্যালেক্টার সেই জমি কি করে অন্য জনের নামে জোতদারের নামে বন্দোবস্ত করতে পারে। আমি কাগজ দেখাতে পারি। একটা তদন্ত হলে ফাঁস হয়ে যাবে। ওই জে.এল.আর.ও সম্পর্কে বলছি তার সম্পর্কে পূর্ণাঙ্গ তদন্ত হোক। তাহলে বুঝতে পারা যাবে কত টাকা নিয়েছে। একটা দুটো টাকা নেয় নি। মানুষ খুন হয়েছে। গরিবে গরিবে লড়াই লাগিয়ে দিয়েছে। এই ধরনের অনেক ঘটনা আছে। গুরুপদবাবু চেয়েছেন আমি দেব। (কংগ্রেস পক্ষ হইতে—চিৎকার, কই দিন ইত্যাদি ধ্বনি।) আপনাদের গায়ে কি ফোস্কা পড়ছে? গায়ের চামড়া তো অনেক মোটা করে নিয়েছেন। এতে তো ফোস্কা পড়বে না। সব আলালের ঘরের দুলাল এসেছেন। জোতদারের পক্ষ হয়ে ওকালতি করছেন। স্যার, অনেকদিন মুখ বন্ধ করেছিলাম। আপনি দয়া করে আজকে সুযোগ দিয়েছেন গুরুপদবাবুকে একটু বলে দিই। উনি শিক্ষক লোক শুনবেন। সিদ্ধার্থবাবু, গুরুপদবাবু প্রচুর পাট্টা দিয়ে বেড়ালেন। গুরুপদবাবু বলবেন কি হেলিক্যাপ্টারে তার কত খরচ হল যেসব জায়গায় গেলেন সেখানে যেতে। সিদ্ধার্থবাবু বললেন একটা বাস্তুহীনও রাখবেন না ২রা অক্টোবরের পর। এই হেলিক্যাপ্টারের পিছনে কত টাকা খরচ হল জানতে চাই। কিভাবে টাকা আসে যায়, কিভাবে কি হয় — সেসব আপনারাই বলতে পারেন। গান্ধী এলেন রাজকোষ থেকে খরচাা হল, বাবা সঞ্জয় গান্ধী এলেন রাজকোষ থেকে খরচা হল।

**শ্রী প্রদীপ ভট্টাচার্য ঃ** বাজে কথা বলছেন - এক টাকাও খরচা হয়নি।

**শ্রী তিমিরবরণ ভাদুড়ি ঃ** স্যার শুনতে পেলাম রাজকোষ থেকে কোনও টাকা খরচ হয়নি। যাইহোক ধারনা ছিল।

(কংগ্রেস পক্ষ হইতে গোলমাল।)

[4-20 – 4-30 p.m.]

আমার কথা যদি আপনারা শুনেন তাহলে আপনারা মানসিক শান্তি পাবেন। আমিও হয়ত হৃদয়ের শান্তি পাবো। আর আপনারা হয়তো কবরের শান্তি বা হৃদয়ের শান্তি পাবেন। আমি সেটেলমেন্ট অফিসারকে জানালাম একজন জোতদার কিভাবে বেনামি করে রেখেছে। আমি দলিল নাম্বারও দিয়ে দিলাম আমি ডি.এল.আর. ওর কাছে গিয়েছিলাম। বলেছিলাম এই ব্যাপারে একটা তদন্ত হোক। ডি.এল.আর.ও তিনি বলেছিলেন জেলা অথরিটিকে তিনি জানিয়েছেন। আবার এক বছর বাদে জেলা অথরিটি জানালেন, তিমিরবাবু দয়া করে জানান সেই দলিলের নাম্বার। একটি লোক নাম হাজিম তাজ মোড়োল। স্যার, হাজি ইনতাজ মন্ডল তার ছেলে হাজি ইমাজুদ্দিন তিনি মারা গেলেন তার দুই ছেলে নামে সব জমি হ্যাবানামা করে দিল। সেই দলিল নং হচ্ছে ৫৭৮২ তারিখ হচ্ছে ৮।৯।৪৮ এবং আর একটা দলিল নং হচ্ছে ২০৪ তারিখ হচ্ছে ১।২।৫২। কিন্তু যখন সেটলমেন্ট আরম্ভ হল তখন সেটা সাবপ্রেস করে রেখে দেওয়া হল। তার দেখা গেল ভিন্ন ভিন্ন নামে নিজেদের আত্মিয়দের মধ্যে এটা রেখে দিল। স্যার, আমি একথা অনেকবার সেটলমেন্ট অফিসারকে জানিয়েছি ডি.এল আজকে জানিয়েছে। কিন্তু আজ পর্যন্ত কোনও তদন্ত হয় নি। স্যার, আমি গুরুপদবাবুকে জানাচ্ছি আমি এম এল এ হিসাবে কয়েকবার জেলা অফিসারকে জানিয়েছি এবং যে সমস্ত অফিসাররা এর সঙ্গে যোগ সাজস করেছে তাদের কথা বলেছি কিছুই ফল হয়নি। আজকে যদি এইসব অফিসারদের বিরুদ্ধে কঠিন না হন তাহলে ঐ ২০ দফা কর্মসূচি দুই চলে যাবে শূন্য হয়ে দাঁড়াবে সে সঞ্জয় গান্ধীকেই আনুন আর যাকেই আনুন কোনও ফল হবে না। গুরুপদবাবু বর্গাদারদের কি প্রটেকশন দিতে পেরেছেন? আপনার আইনে একটা বর্গাদার সুযোগ পেয়েছি কি? আজকে যারা এইসব আইনের পরিচালক তাদের সম্পর্কে আপনরা কঠোর হউন। তাতে আপনারাই সরকারে আছেন আপনাদের ইমেজ বাড়বে আমার বা আমাদের ইমেজ বাড়বে না। কোন জায়গায় কেউই কাজ করে নি। আমি এম.এল.এ হিসাবে বেলডাঙ্গা থানায় গিয়ে তাদের বলেছিলাম যে কেন আপনারা এইসব আইনের সঙ্গে সহযোগিতা করছেন না এইসব কেস করছেন না কোনও ফল হয়নি। জানি না এরমধ্যে কোনও অন্ধকারের ব্যাপার আছে কিনা। আমি নিজে জে.এল.আর ও অফিসে ৭৫টি কেস দিয়েছিলাম। স্যার, আজকে আপনি দেখুন কোনও বর্গাদারদেরকে ৬ মাস ১ বছর দু বছর ধরে পড়ে আছে যে কেস এক মাস দু মাসের মধ্যে হবার কথা। কেন এইসব জিনিস হচ্ছে? স্যার, আমি মফঃস্বল শহরে থাকি একটা কেস করতে গেলে বহরমপুর থেকে উকিল আনতে হয়। তাতে ২৮/৩০ টাকা খরচ। গুরুপদবাবু ভেবে

দেখুন এই টাকা বর্গাদারদের পক্ষে বহন করা কি সম্ভব। জোতদাররা অনায়াসে আনতে পারেন তারা কেস করতে পারেন বর্গাদারদের পক্ষে কি সম্ভব - একথা নিশ্চয় গুরুপদবাবু স্বীকার করবেন। আজকে জমি রেকর্ড করবার ব্যাপারে সেটলমেন্টের যে কাজ হচ্ছে সেখানে সেটলমেন্ট অফিসারদের নির্দেশ দেওয়া হয়েছে যে তাদের ৭২ থেকে ৭৬টি কেস সার্ভে করতে হবে। এইরকম জুলুম তাদের উপর চাপিয়ে দেওয়া হয়েছে। এই জিনিস করতে গিয়ে তারা ভালভাবে সার্ভে করতে পারছে না এবং সেটলমেন্ট ব্যাপারে তারা সাহায্য করতে পারছে না ঠিকমত প্লট সার্ভে করতে পারছে না। আমার ব্যক্তিগতভাবে গুরুপদবাবুর প্রতি শ্রদ্ধা আছে আমি তাঁকে অনুরোধ করব ব্যক্তিগতভাবে তিনি যেন এইসব জিনিস না নেন আমি যেসব অভিযোগ করলাম। এবং আমি তাঁর কাছে আশা করব আমি যেসব অভিযোগগুলি করলাম তিনি তার সুরাহা করবেন।

**শ্রী পঞ্চানন সিংহ ঃ** মিঃ স্পিকার স্যার, আজকে আমাদের ভূমি রাজস্বমন্ত্রী ১৩ কোটি ৮৪ লক্ষ ২৫ হাজার টাকার যে ব্যয় বরাদ্দ উপস্থাপিত করেছেন আমি তাকে সর্বান্তকরণে সমর্থন করছি এবং এ সম্পর্কে আপনার মাধ্যমে দু একটি কথা এখানে রাখবো। একটু আগে আমাদের বন্ধু আর.এস.পি. সদস্য তিমিরবাবুর বক্তৃতা শুনলাম। তাতে আমি দেখলাম ভূমি সংস্কার করার পথে যে সমস্ত বাধা বিপত্তি আছে সেই বাধা বিপত্তি কিভাবে এড়ানো যায় আরও ভালভাবে কি করে ভূমি সংস্কার করা যায় আরও অগ্রগতি কিভাবে হয় সে সম্পর্কে একটিও কন্সট্রাকটিভ সাজেসন দুর্ভাগ্যবশত তিনি রাখেন নি। কতকগুলি বিচ্ছিন্ন ঘটনা দিয়ে আক্রমণ করার চেষ্টা করলেন। আমি যে এলাকার অধিবাসি সেটা হচ্ছে ২৪ পরগনার সুন্দরবন এলাকা যেখানে জটিল ভূমি সমস্যা রয়েছে। এইসব জায়গায় ভূমি সংস্কার আন্দোলন করতে গেলে বর্গাদারদের ভাগচাষ আইনসঙ্গত অধিকার পাইয়ে দিতে গেলে কি অবস্থা হয় তা আপনাদের জানা দরকার। কারণ ওখানকার জোতদার কুল হিংস্র বাঘের চেয়ে আনস্ক্রুপুলাস এবং টেরিবল।

তাদের বিরুদ্ধে যখন আমরা লড়তে যাই তখন সমস্ত রাজনৈতিক দলের সহযোগিতা চাই বিশেষ করে বামপন্থী রাজনৈতিক দলগুলির যারা নিজেদের কৃষকদরদী বলে জাহির করেন। এখন অবশ্য তাদের সুবিধা হচ্ছে না। তাঁরা বলতেন আমরা গরিবের মা বাবা, কংগ্রেসের লোকেরা জোতদারের দালাল ইত্যাদি ইত্যাদি - আজ পর্যন্ত জোতদারের বিরুদ্ধে চাষীর লড়াইয়ে কোন জায়গায় আমরা তাদের খুঁজে পাই নি। আমার কন্সটিটিউন্সিতে তিমিরবাবু গেছেন। উনি জানেন আগে ওটা আর.এস.পির দখলে ছিল। ওখানে আর.এস.পির সংগঠন আছে স্বীকার করি -কিন্তু ভাগচাষীর সমর্থন একটি ক্ষেত্রেও আজ পর্যন্ত আমরা তাঁদের সাহায্য পাই নি। চুনাখালির একটি নির্দিষ্ট ঘটনা এখানে উল্লেখ করছি। চুনাখালির একটি বৃহৎ জোতদার, আমাদের ইনফর্মেশন অনুযায়ী, সরকারের

কাছেও নিশ্চয় এই ইনফর্মেশন আছে, স্বনামে বেনামে ২।।/৩ হাজার বিঘা কৃষি জমি লুকিয়ে রেখেছে। সেই বৃহৎ জোতদারের উপর যখন আমরা সুসংগঠিত ভাবে সমস্ত আদিবাসি এবং তফশিলি সম্প্রদায় যারা আনরেকর্ডেড বর্গাচাষী ঐ জোতদারের খামারে পুরুষানুক্রমে ধান পৌঁছে দিয়ে আসত, তাদের নিয়ে যখন গত বছর আন্দোলনে নামলাম তখন আমি নিজে গিয়ে সভা করে আর.এস.পির স্থানীয় কর্মিদের বলেছি আপনারা সকলে আসুন ঐক্যবদ্ধ হয়ে গরিবের জন্য সংগ্রাম করি। ধান কাটার সময় পুলিশ ক্যাম্প বসে গেছে। জোতদারের অনুকুল মহামান্য হাইকোর্টের আদেশ অনুযায়ী যখন একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হচ্ছে, যখন আমরা পুলিশের বুলেটের মুখে লড়াই করছি চাষীরা তাদের ঘরে যাতে ধান তুলতে পারে, আমাদের ভূমি রাজস্বমন্ত্রী জানেন, মুখ্যমন্ত্রী জানেন এবং আমাদের দলের প্রাদেশিক নেতৃত্বে যারা আছেন তারাও জানেন, তখন আর.এস.পির বন্ধুদের আমরা পাইনি - বরং একদিন সকালবেলা চাষীরা যখন ধান কাটছে তখন অতর্কিতে জোতদার একদল লেঠেল নিয়ে সেই ধান তুলে আনতে গেল তখন ওদেরই এক স্থানীয় কর্মি জোতদারের লেঠেলদের হয়ে চাষীদের উপর নিপীড়ন করতে গেল। তার নাম মৌলাদ, বেড়িয়া নিবাসী, ওদেরই পার্টির কর্মি, প্রাক্তন আর.এস.পি. এম.এল.এর সঙ্গে ঘোরেন - এই তো চেহারা ওদের। আজকের দিনে আমরা সকলে স্বীকার করি, মাননীয় ভূমি রাজস্বমন্ত্রী তিনি তাঁর বাজেট বক্তৃতায় বলেছেন আর্টিকেল ২২৬-এর মধ্যে এমন কতকগুলি ধারা রয়েছে যার সুযোগ নিয়ে জোতদারকুল মহামান্য হাইকোর্টে এক্সপার্টি অভিযোগ দিয়ে ভূমিরাজস্ব দপ্তরকে পঙ্গু করে রাখবার একটা অপচেষ্টা রয়েছে - এটা তিনি সোজাসুজি না বললেও আমরা বুঝি। আমরা এই হাউসে ইতিপূর্বে সর্বসম্মতিক্রমে একটি প্রস্তাব নিয়েছি এর উপর কেন্দ্রীয় সরকারও চিন্তা করছেন সংবিধান সংশোধনের কথা। আপনাার মাধ্যমে আমি আর একটি কথা বলে আমার বক্তব্য শেষ করছি। মিঃ স্পিকার, স্যার, বর্গাচাষীদের জন্য যে আইন হয়েছে সেই আইনের মধ্যে রয়েছে ৩ সপ্তাহের মধ্যে বর্গাচাষীর কেস ডিসপোজ অব করতে হবে। কিন্তু আমাদের যা এক্সপেরিয়েন্স তাতে বলতে পারি ৩ সপ্তাহ তো দূরের কথা বাসন্তি ভাগচাষী কোর্টে ১৯৭০ সালের কেস আজ পর্যন্ত পেন্ডিং রয়েছে। এইভাবে তো পেন্ডিং-এর সংখ্যা দ্রুত বেড়ে যাচ্ছে। এই পেন্ডিং কেসগুলি তাড়াতাড়ি যাতে নিষ্পত্তি হয় তারজন্য জে.এল.আর.ও.র সংখ্যা বাড়ান, অথবা স্পেশ্যাল অফিসার নিয়োগ করুন। জে.এল.আর.ও লেভেলে, ভাগচাষ বোর্ড লেভেলে এই পেন্ডিং কেসগুলি যাতে দ্রুত নিষ্পত্তি হয় তার ব্যবস্থা করুন, এটা করলেই আইনে যে বিধান আছে সেই বিধান সম্পূর্ণভাবে স্বার্থক হবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-30 – 4-40 p.m.]

**শ্রী ভূপালচন্দ্র পান্ডা ঃ** ভূমি ও ভূমিরাজস্ব দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় যে

ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন এবং তার উপর বলতে গিয়ে তিনি যে বিষয়বস্তু রেখেছেন তাতে কয়েকটা প্রশ্ন আমার আছে, আমি আগে সেই প্রশ্নগুলি করে নিয়ে তবে আমার বক্তব্যে আসবো। প্রথমতঃ, ভূমি সংস্কারের প্রশ্নে উনি একটি কথা রেখেছেন যে, যেহেতু যারা ইচ্ছাকৃতভাবে কিংবা ভুল করে কিংবা অসম্পূর্ণ রিটার্ন দাখিল করবে তাদের সম্বন্ধে আগে ছিল এক হাজার টাকা জরিমানা সেটাকে বাড়িয়ে ৫ হাজার টাকা পর্যন্ত জরিমানা অথবা ২ বছর জেল অথবা উভয়ই হবে, অর্থাৎ যেহেতু সাজাটা গুরুতর করা হয়েছে সেই হেতু টাইমটা বাড়িয়ে দেওয়া হল। অর্থাৎ যারা গভর্নমেন্টের অর্ডার ভায়োলেট করেছিল তাদের পুরস্কৃত করা হল এই বলে যে, আচ্ছা ভায়োলেট করেছ করেছ আবার সময় বাড়িয়ে দিচ্ছি। সেখানে অজুহাতটা হল যেহেতু সাজাটা গুরুতর করা হয়েছে সেই কারণে টাইমটা বাড়িয়ে দেওয়া হল এটা কিন্তু স্যার, আমরা বুঝতে পারলাম না। এটা কি যারা প্রকৃতপক্ষে এইভাবে জমি লুকিয়ে রেখে সরকারকে ফাঁকি দেবার জন্য বেনাম করেছিল তাদের পুরস্কৃত করার ব্যবস্থাপনা? কিংবা আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি, এই যে মিউটেশন চালু হয়েছে এই মিউটেশনের মাধ্যমে আসল সেই লোকেরা ইতিপূর্বে যা কিছু বেনামি করেছে সেইগুলি যাতে লিগ্যালাইজ করে নিতে পারে তারজন্য সময় দেওয়া হল কি? সেই কারণে স্যার, আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, তিনি কি কারণে এই সময়টা বাড়ালেন দয়া করে সেটা যেন বলেন। দ্বিতীয়তঃ, এখানে রয়েছে, অভাবে বিক্রি জমি যাতে পুনরায় ফেরত পায় সেজন্য একটা আইন করা হয়েছে। খুব আনন্দের কথা, আমরা স্বাগত জানিয়েছি। কিন্তু স্যার, আমি ওর তথ্য দেখে আশ্চর্য হলাম। হস্তান্তরিত জমি প্রত্যাপর্নের ব্যাপারে যে ৯৬ হাজার দরখাস্ত ছিল তারমধ্যে ১৬ হাজার দরখাস্তের নিষ্পত্তি করা হয়েছে। তারমধ্যে জমি ফেরত পাবার আদেশ হয়েছে ৩ হাজার ২৫০টি আর বাকি প্রায় ১৩ হাজারের ব্যাপারটা লিগ্যালাইজ হয়ে গেল, তাদের আর জমি ফেরত পাবার কোনও সুযোগ নেই। সুতরাং এইভাবে যদি ঐ লোয়ার লেভেলে — জে.এল.আর.ও, বি.ডি.ও এদের হাতে এরকম গুরুত্বপূর্ণ আইনের দায়দায়িত্ব থাকে এবং তার উপর যদি কোনও গার্ড না থাকে অবিচার হলে রেকটিফাই করবার তাহলে অবস্থাটা কি হয় সেটা বুঝতেই পারছেন। আমি সেই কারণে মাননীয় মন্ত্রী মহাশয়কে এ সম্পর্কে কোনও ব্যবস্থা করা যায় কিনা ভেবে দেখতে বলব। এর যদি কোনও ব্যবস্থা না হয় তাহলে আইনের উদ্দেশ্যটাই ব্যর্থ হয়ে যাবে। এরপর আমি আমার আসল বক্তব্যে আসছি। স্যার, উনি ভূমি সংস্কারের ব্যাপারে নিশ্চয় প্রশংসাযোগ্য চেষ্টা করেছেন, আইনের সংশোধন করার চেষ্টা করেছেন ভাল কথা, কিন্তু তার ফলটা কি হচ্ছে? ফলটা হচ্ছে এই যে, দখল নেওয়া বিলম্বিত হবার ফলে অনেক জমি ইতিমধ্যেই অধিক লোকের মধ্যে ক্রমাগতভাবে হস্তান্তরিত হয়ে চলে যাচ্ছে। সেই জমি আবার তার নিজের আত্মীয়স্বজন, পুত্র পরিজনের মধ্যে পুনরায় ক্রীত হয়ে তাঁর ঐ যে

ল্যান্ড রিফর্মস অ্যাক্টের নতুন সংশোধন সাবালোক পুত্র, কন্যা তারা পৃথক পরিবার তারমধ্যে এসে ঢুকে যাচ্ছে। অর্থাৎ তার সেই জমির কয়েকটা ডিড ঐ রেজিস্ট্রেশন অফিসে করার পর সেই জমি তার ছেলে, নাতি বা অন্য পোষ্যজনের হাতে চলে আসছে। এই জিনিসটা বন্ধ করার জন্য আমরা কৃষক সভার তরফ থেকে ডেপুটেশনের মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের সঙ্গে আলোচনা করেছিলাম। উনি সেদিন নিজে সমস্ত দায়িত্বশীল পদে যারা রয়েছেন তাদের ডেকে আলোচনা করেছিলেন এবং সেদিন এল.আরও ছিলেন, এরজন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অসংখ্য ধন্যবাদ দিচ্ছি। তবে সেদিনের একটা কথা তাঁকে স্মরণ করিয়ে দিচ্ছি। তিনি আমাদের কথা দিয়েছিলেন যে, একমাসের সময় দিয়ে হাইকোর্টে যাবার বা অন্য কোথাও যাবার বা ব্যাগড়া সৃষ্টি করবার সুযোগ না দিয়ে ১০(১) সঙ্গে ১০(৩) যাতে করা যায় দেখবেন। সেটার কি হল আমি জানতে চাই? উনি যে প্রতিশ্রুতি দিয়েছিলেন এটাকে কার্যকর করার তার পরিণতি কি দাঁড়াচ্ছে সেটা আমি আপনাকে বলতে চাই। এই মেদিনীপুরে জমিদারি কোম্পানির ক্ষেত্রে দেখেছি সাংঘাতিক ঘটনা ঘটে যাচ্ছে। ওল্ড সদর, মেদিনীপুর, গড়বেতা, শালবনি প্রভৃতি জমিদারি কোম্পানির এলাকাভুক্ত যে সমস্ত এলাকা ছিল সেই এলাকাতে হাজার হাজার একর জমি এইভাবে নানা কায়দায় - কোম্পানি চলে গেছে ইংল্যান্ডে কিন্তু তার যে কর্মচারিরা রয়েছে তারা চক্রান্ত করে সেটেলমেন্ট অফিসের সঙ্গে হাজার হাজার বিঘা জমি বেনামি করে নিয়েছে, নিউটেশনে বন্দোবস্ত করে নিচ্ছে। কাজেই আপনি কি জমি ভূমিহীনদের দেবেন? ঐ জায়গায় শতকরা ৬০ ভাগ লোক যরা ভূমিহীন, যেখানে ক্ষেতমজুর এলাকা হচ্ছে প্রধান, সেই এলাকায় মানুষকে আপনি ভূমি দেবেন। কিন্তু আপনি জমি পাবেন কোথায়? ভূমি পাবার সম্ভাবনা কোথায়? স্যার, আর একটি ঘটনা ঘটেছে। আপনি জানেন, কংসাবতি নদীর যে খাল সেই খাল যথেষ্ট পরিমাণে পরিবর্ধিত হয়েছে এবং খালের জল যেহেতু গড়বেতা, শালবনি, মেদিনীপুর সদরের দিকে প্রবাহিত এবং প্রসারিত হওয়ার জন্য ঐ এলাকায় এমন অবস্থা হয়ে দাড়িয়েছে যেআপনি ক্ষেতমজুর, ভূমিহীনদের মধ্যে জমিবন্টন করার জন্য জমি পাবেন না। ইতিমধ্যে নিউটেশনের মধ্যে দিয়ে জমিদারি কোম্পানির ঐ পুরানো কর্মচারিদের চক্রান্তের মাধ্যমে, যড়যন্ত্রের মাধ্যমে বাড়তি জমি সমস্ত আপনার হাতে আসবে না। এগুলি সব চলে যাবে বিভিন্ন লোকের নামে হস্তান্তরিত হয়ে এবং যারা অবস্থাবান লোক তাদের হাতে চলে যাবে, ভূমিহীনরা জমি পাবেনা। আজকে এইরকম একটা অবস্থায় এসে দাড়িয়েছে। কাজেই সেই ব্যাপারে উনি কি করবেন, সেটা কি উনি চিন্তা করতে পেরেছেন? আমি প্রথমত এই কথা এনেছি যে, উনি যে কথা বলেছিলেন, যে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে ১০(২)-এ এক মাস সময় না দিয়ে সঙ্গে সঙ্গে ১০(৩) করে আপনি নিয়ে নেবেন। সেটার কি হল? আমি আর একটা কথা বলতে চাই সেটা হচ্ছে, পাট্টা বিলি সম্পর্কে। অবশ্য আমাদের দলনেতা, তিনিও বলেছিলেন। বাস্তুজমি

পাট্টা বিলি করেছেন এটা ঠিক। কিন্তু সেই পাট্টা বিলির পরে একতো দখল তাকে দেওয়া হয়নি — এমন কি সেই জমিটা নির্দিষ্ট করেও দেওয়া হয়নি, মেজার করে দেওয়া হয়নি। এমন কি আপনি আশ্চর্য হয়ে যাবেন শুনলে যে সেই পাট্টা নিয়ে যখন ঐ ভূমিহীন যাচ্ছে, বাস্তুহীন যাচ্ছে তখন সেই বাস্তুহীনকে, সেই ভূমিহীনকে কোন কোন জে.এল.আর.ও বলেছেন, ওটা নিয়ে ধুয়ে জল খাও এখন পরে দেখা যাবে। অর্থাৎ এইভাবে উপহাস্যকর ভাবে তাদের বলা হচ্ছে। এর প্রতিকার কি হবে? কে তাদের রক্ষা করবে? শুধু তাই নয়, সেই সঙ্গে সঙ্গে আমি তাঁকে আরও প্রশ্ন করব, আমি যা ব্লক অফিস থেকে শুনেছি যে তাদের বাস্তু করার জন্য আপনি নাকি ১৫০ টাকা করে পার হেড দেবেন - এই ১৫০ টাকাতে কি বাড়ি তৈরি হবে? একখানা বাঁশের দাম ৬/৭ টাকা। কাজেই ১৫০ টাকাতে কি বাড়ি হবে? সুতরাং এই দিক থেকে আপনি চিন্তা করে দেখুন পাট্টা যেগুলি বিলিবন্টন হয়েছে সেগুলি যাতে দখল পায়, পজিশন পায় তারজন্য স্ক্রুটিনি করা দরকার। আবার যেন এইরকম না হয় যে মাঠের মাঝখানে পড়ে ছিল একটা জায়গা সেটা হয়ত ৭ ডেসিমিল, কি ১০ ডেসিমিল তাতে ২ জন ভূমিহীনকে বাস্তু করার জন্য দেওয়া হয়েছে। সে ওখানে থাকবে কি করে? মাঠের মধ্যে তার পজিশনটা কি হবে? অথবা কোনও ক্যানেলের ধারে খানিকটা জায়গা পড়ে আছে, সেখানে গরু মরলে বা অন্য জিনিস মরলে ফেলে দেওয়া হত, সেই জায়গা কাগজে-কলমে .বিলি হয়েছে কিন্তু বাস্তব ক্ষেত্রে অন্যরকম। এইরকম ঘটনাবলি অসংখ্য আছে, সেগুলি দেখা দরকার। আমি আপনাকে আগে যে কথা বলেছিলাম, ঐ বিগ মালিকদের সময় দেওয়া সম্পর্কে আমি এই কথাটা এই কারণের জন্য বলেছিলাম যে ইতিপূর্বে আপনি এই কথা বলেছিলেন, যেটা আপনার আইনে আছে যে এই ভূমিহীনরা যদি সে কারোর জায়গাতে উটবন্দি হিসাবে কিংবা জবরদখল হিসাবে বসে থাকে কিংবা সে বললো যে আমি অন্যের জায়গায় বসবাস করছি এবং সেই জায়গার দাগ দিয়ে সে যদি দরখাস্ত করে তাহলে সেই জায়গাটা তাকে বন্দোবস্ত দিয়ে দেওয়া হবে এবং সরকার থেকে তার মালিককে মূল্য দিয়ে দেওয়া হবে।

[4-40 – 4-50 p.m.]

কিন্তু আপনি জানেন কি, এই আইন পাশের পর যে জায়গায় ভূমিহীনরা ছিল, যেসব বড় বড় লোকের বাড়িতে পুরুষানুক্রমে যারা গোলামি করে আসছে, সেই সমস্ত মানুষকে বেধড়ক উচ্ছেদ করে দেওয়া হচ্ছে, তাদের ঘরবাড়ি ভেঙে দেওয়া হচ্ছে। সুতরাং এই সময় দেওয়ার মূল্য হবে তাদের ভাগ্যে দুর্দশা ঘটানো। সেই কারণে আমি একটা কথা বলতে চাই, এরা যাতে অন্ততঃ বাস্তু করতে পারে সেইমত ব্যবস্থাপনা নিতে হবে। আপনি জানেন, আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলতে চাই, কেরালা

সরকার, তারা যে এত অল্প সময়ের মধ্যে ৫০ হাজার বাড়ি নির্মাণ করে মাননীয়া প্রধানমন্ত্রীর হাতে চাবি তুলে দিয়েছিল, বিলি করেছিল, কি ভাবে, এটা এখানে স্টাডি করার দরকার। বিভিন্ন জায়গায় কি ভাবে নতুন জিনিস হচ্ছে, যারা ইতিপূর্বে এই জিনিস করেছে, তাদের কাছ থেকে অভিজ্ঞতা নিতে হবে, তাদের কাছ থেকে বোঝবার চেষ্টা করতে হবে। কেরালা সরকার এর ২৫০ টাকার উপরই তাদের বাড়ি নির্মিত হয়নি, সরকার থেকে ২৫০ টাকা দিয়েছিল, কেন্দ্রীয় সরকার থেকে একটা বড় গ্রান্ট দেওয়া হয়েছিল, সেই টাকা ঐ কাজে ব্যয় করা হয়েছিল, সেখানে মাস কালেকশন হয়েছিল, প্রতিটি পঞ্চায়েতের মানুষকে জড়িয়ে নিয়ে করা হয়েছিল, সেই ঘর নির্মাণের কাজে বর্তমান যুগে শক্তি এবং ছাত্র সমাজ সহায়তা করেছিল। এইভাবেই সেখানে সম্ভব হয়েছে ৫০ হাজার ভূমিহীনকে বাড়ি নির্মাণ করে দেওয়া পরিকল্পনা, বর্তমানে ২০ হাজার হয়েছে এবং আরও শেষ হতে চলেছে। আমরা অন্য কোনও উপায় পেতে পারি কি না তা ভেবে দেখা দরকার। সুতরাং মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব কেবল আইন পাশ হলেই হবে না। কেন এই আইনের ভিতর দিয়ে এটা হতে পারছে না, যদি আমরা নিজেরা উদ্যোগ নিয়ে, আমাদের যে পিপলস ইনভলভমেন্ট, যে কথা ২০ দফার কর্মসূচির মাধ্যমে মাননীয় প্রধানমন্ত্রী অ্যাপিল করেছেন, সেই পিপল্স যদি ইনভলভ না করাতে পারি তাহলে যতই আইন করুন না কেন, ওটা কাগজে কলমেই থাকবে। যাদের জন্য আইন করলেন তাদের কোনও কাজেই লাগবে না। সেই কারণের জন্য আমি মনেকরি কৃষক কংগ্রেস, কৃষক সভা, ক্ষেত মজুর ইউনিয়ন কিংবা আপনাদের ক্ষেত মজুর কংগ্রেস তাদের নিয়ে একটা কমিটি হোক, তাদের নিয়ে একটা ইমপ্লিমেন্টেশন কমিটি করতে হবে, এটা যদি করতে পারেন তাহলে এই আইনটা কার্যকর করা সম্ভব হবে। আর একটা কথা বলব, আমাদের এখানে এই দুরবস্থা বা দুর্গতির মধ্যে আমাদের গরিব মানুষ, তারা নানারকম অভাবের ভিতর দিয়ে কালযাপন করছে, তাদের সম্পর্কে আজকে চিন্তা করা অত্যন্ত জরুরি হয়ে পড়েছে। জরুরি হয়ে পড়েছে এই কারণে যে, আজকে গ্রামাঞ্চলের ৬৬ অংশকে — ইতিপূর্বে যে বিল মাননীয় মন্ত্রী পেশ করেছিলেন যে অন্ততঃ ৬৬%-কে ট্যাক্সেশনের আওতায় আনছি না, তাদের রিলিফ দিচ্ছি, কারণ তারা দারিদ্র সীমা রেখার নীচে বাস করছেন। মাননীয় অর্থমন্ত্রী নিজেই বলেছেন যে, শতকরা ৭০ ভাগ লোক পশ্চিমবঙ্গে এখনো দরিদ্র সীমারেখার নিচে। তার মানে এরা হচ্ছে দরিদ্রতর বা দরিদ্রতম। এই পর্যায়ে যারা আছে তাদের কি করে আপনি রক্ষা করবেন? তাদের জন্য যেমন আইন পাশ করা প্রয়োজন তেমনি সেই আইনকে ইমপ্লিমেন্ট করবার জন্য যে প্রচেষ্টা সেই প্রচেষ্টা কোথায়? আমার শেষ কথা যেটা, সেটা হল এই ঋণ সম্পর্কে আর ঋণ আদায়ের ব্যভস্থা সম্পর্কে। ইতিপূর্বে আমাদের নেতা মাননীয় বিশ্বনাথ মুখার্জি মহাশয় আপনার কাছে বলে গেছে যে, চাষীদের বলদ ক্রোক করে বকেয়া লোন আদায় করার

কথা। আমি এসম্বন্ধে কয়েকটি উদাহরণ দিচ্ছি। কৃষি ঋণ কৃষক কেন নেয়? কোনও অবস্থায় সে ঋণ করে, সেটাই প্রথম কথা। কৃষককে আপনি ঋণ দিয়েছেন কৃষির উন্নতির জন্য। আমাদের দেশে আজকে শতকরা ৭০ ভাগ হচ্ছে এক-ফসল জমি, সেই জমিতে অতি-বৃষ্টির জন্য বা অনাবৃষ্টির জন্য ফসল হল না বা নষ্ট হয়ে গেল, অতএব কৃষক ফসলের দিক দিয়ে মার খেয়ে গেল এবং তখন তার ঘরে অন্ন না থাকার জন্য আপনার কাছ থেকে লোন নিচ্ছে এবং লোন নিয়ে সে সেটা আবার ইনভেষ্ট করল এবং ঐ একই অবস্থায় তাকে আবার পড়তে হল, তখন সে সেটা থেকে কিছু রিটার্ন পাচ্ছে কি? নিজের পরিশ্রম, নিজের সম্পদ সবকিছু সে জমিতে ঢেলে চলল, তারপর অতিবৃষ্টিতে, প্লাবনে নষ্ট হয়ে গেল ঐ দরিদ্র কৃষকের। এখন সেই ঋণ আদায় করার জন্য তার ওপর কিরকম অত্যাচার হচ্ছে, সেটাই আমি মন্ত্রী মহাশয়কে একটু বলি। যে অত্যাচার হচ্ছে, সে অত্যাচার তুলনাহীন। চাষীর বলদই শুধু ক্রোক করা হচ্ছে না। যে সাধারণ পরিশ্রম করে, মাল বহন করে নিজের সংসার প্রতিপালন করে, তারও ক্রোক করা হচ্ছে, যে পথের পাশে বাস করে, হয়ত একটা তাঁত নিয়ে বেঁচে আছে, তার তাঁত ক্রোক করা হচ্ছে, যে রিক্সা চালায় তার রিক্সা ক্রোক করা হচ্ছে। শুধু তাই নয়। আমি বলছি বল্লুক অঞ্চলের কথা, যা মাননীয় অজয়দা জানেন, গৌর জানা বলে এক ব্যক্তির বাড়িতে লোন আদায় করতে গিয়ে তাকে বাড়িতে না পেয়ে তার দু ছেলেকে ধরে নিয়ে গিয়েছে, অতপর ঐ ছেলে দুটির মা মহাজনের কাছ থেকে হাতে পায়ে ধরে টাকা এনে ছেলেদের ছাড়াতে গিয়েছে। তাই বলছি শুধু গরু, ছাগল নয় ছেলেদের পর্যন্ত ক্রোক করে আজকে তাদের কাছ থেকে ঋণ আদায় করা হচ্ছে, ১৯৭৬ সালে এই ঘটনা ঘটছে।

**শ্রী গনেশচন্দ্র হাটুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভূমিরাজস্বমন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন তাকে আমি পূর্ণভাবে সমর্থন করছি। একথা সকলেই জানেন যে, ভূমি সংস্কার আইন হল গ্রামীণ অর্থনীতিকে জোরদার করার একটা হাতিয়ার। আইন যেটা করা হয়েছে, সেটা অবশ্য প্রধানমন্ত্রীর ঘোষিত ২০ দফা কর্মসূচির দ্বিতীয় দফা। আমাদের এখানে এই সম্বন্ধে যে কিছুই অগ্রগতি হয়নি একথা বলতে পারি না। কারাণ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি লক্ষ্য করলে দেখতে পাবেন যে, আমরা যে উদ্বৃত্ত জমি পেয়েছি সেটার দ্বারা প্রায় ৮ লক্ষ ১৮ হাজার ৩২৭টি পরিবার উপকৃত হয়েছে। আর বর্গাদারদের ক্ষেত্রে, বর্গাদাররা যে একেবারেই রেকর্ডভুক্ত হয়নি, তা নয়, আমরা ৮,৪৭৬টি মৌজায় ১ লক্ষ ৭৬ হাজার ৫০০ বর্গাদারকে রেকর্ডভুকক্ত করে পেরেছি এবং এখনো রেকর্ড ভুক্ত হচ্ছে।

[4-50 – 5-00 p.m.]

এখন রেকর্ডভুক্ত হচ্ছে। বর্গাদারদের স্বার্থভার আমরা ঠিক ঠিকভাবে রক্ষা করতে পারছিনা। প্রভাবশালি জোতদাররা পুলিশের যোগসাজসে। J.L.R.O. যোগসাজসে বর্গাদারদের স্বার্থরক্ষা করছে না। আমার এলাকায় ১২০০ মতন রেকর্ডভুক্ত হয়েছে। এরমধ্যে ৪।৫টা case পেয়েছি যেখানে প্রভাবশালি জোতদাররা বর্গাদার উচ্ছেদ করেছে। একটা case এই House-এ mention করেছিলাম। ঝুড়ি সিং ও কালিপদ মুখার্জি যাদের উপর Criminal Case ৪।৫টি আদালতে ঝুলছে তারাই এই case রুজু করেছে। সেজন্য বর্গাদার তাদের কাছে ক্ষমা চাচ্ছেন আমরা কিছু করবনা আমরা জমি ফেরত দিচ্ছি। এইরকম Specific case যদি সরকারি দপ্তরে আসে তাহলে সেসব অনুসন্ধান করে যে যে অফিসার দোষী তার যদি শাস্তির ব্যবস্থা করা হয় তাহলে এইরকম ঘটনা কমে যাবে। জোরদারদের দ্বারা বর্গা উচ্ছেদের case-এর যদি proper enquiry করে তার যথাযথ ব্যবস্থা করেন তাহলে বর্গা হয়েরানিও কমে যাবে এবং বর্গাদারদের স্বার্থ রক্ষিত হবে। ২০ দফা কর্মসূচির দ্বিতীয় দফায় বলা আছে এই সমস্ত গরিব বর্গাদারদের যদি প্রতিষ্ঠিত করতে পারা যায় তাহলে গ্রামীণ অর্থনীতি অনেকখানি চাঙ্গা হবে। হস্তান্তরিত জানি যে distress sale হয়েছে এবং তা যে অল্প সময়ের মধ্যে disfine up হচ্ছে সেটা ভাল কথা। এইসব ক্ষেত্রে দলিলের মধ্যে কোনও জায়গায় লেখা নেই distress sale হয়েছে। এক একটা কারণ দেখিয়ে এগুলি sale হয়েছে। officer-রা এই সমস্ত ক্ষেত্রে সাক্ষি নিয়ে দেখে যখন বুঝেছেন যে distress sale হয়েছে তখন তার জমি ফেরত দিয়ে দিয়েছেন। তারজন্য জোতদাররা অনেক ক্ষেত্রে হাইকোর্টের আশ্রয় নিয়েছে। এক্ষেত্রে বলব যে জেলায় জেলায় যে Legal aid committee করেছেন তারা যদি এই সমস্ত বর্গাদারদের সাহায্য করে তাহলে গরিব বর্গাদাররা রক্ষা পায়। সেজন্য এই কাজ প্রশংসার যোগ্য। কারণ জমির মালিকরা আদালতের আশ্রয় নেবেই এবং জমি তারা ছাড়তে চাইবে না। এবং আদালতের আশ্রয় তারা নেবে। এই সমস্ত ক্ষেত্রে যদি গরিব লোকদের আমরা অর্থ দিয়ে উকিলের সাহায্য দিয়ে সাহায্য করতে পারি তাহলে নিশ্চয়ই সেটা খুব ভাল কাজ হবে এবং আপনি প্রশংসা দাবি করতে পারবেন। তবে আমরা রিপোর্ট পাচ্ছি, দু'একটা ঘটনা আমি জানি, যে একটা বড় জোতদার আমার ওখানে ছিল, আমি তাকে লেভি করেছিলাম, বরাবর সে লেভি দিয়ে আসছে, তার দেবওর সম্পত্তি আছে এবং তার নামে অনেক সম্পত্তি আছে, এবারে আমরা লেভির নোটিশ তাকে জারি করেছিলাম, কিন্তু হঠাৎ সে এসে বলল, আমার লেভি আর হচ্ছে না, আমার আর জমি নেই। পরে দেখা গেল সে সেটেলমেন্ট ক্যাম্পে অফিসারের কাছে গিয়ে সমস্ত জমি খারিজ করে নিয়েছে এবং নন-ইরিগেটেড এরিয়ায় সিলিং-এর নিচে সে জমিকে খারিজ করিয়ে নিল। তার পরিবারে যত লোক আছে তাদের নামে জমি খারিজ করে দিল,

এমন কি সে লেভি বহির্ভুত হয়ে গেল। অথচ আপনার নির্দেশ অফিসারদের দেওয়া ছিল যে এই সমস্ত জমি তাদের ক্ষেত্রে মাত্র খারিজ হবে যারা ছোট ছোট জমির মালিক, যাদের পরিবারে কেউ নেই, হেড অব দি ফ্যামিলি কেউ নেই, কিন্তু বড় বড় জোতের মালিক, বড় বড় জোতদারদের খারিজ হবে না। এই নির্দেশ দেওয়াা সত্বেও অফিসাররা কিন্তু সেই সমস্ত কেস খারিজ করে দিয়েছে। স্যার, বিভিন্ন নামে বেনামে জমি আছে এবং সেই সমস্ত জমি সেটেলমেন্টের মাধ্যমে যে উদ্ধার করা হবে তার আগে যদি এইভাবে খারিজ করে দেয় তাহলে আমাদের হাতে জমি আসার ক্ষেত্রে অনিশ্চয়তা দেখা দিচ্ছে। যাইহোক, যে সমস্ত কর্মসূচি হাতে নিয়েছেন, বাস্তুহীনদের যে জমি দিয়েছেন এবং ভূমিহীনদের যে জমি দিয়েছেন সেজন্য আপনার ব্যয়-বরাদ্দকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গুরুপদ খাঁন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে ব্যয়-বরাদ্দ এই সভায় আমি আপনার অনুমতি নিয়ে উপস্থাপিত করেছি সেই ব্যাপারে মাননীয় সদস্যরা আলোচনায় অংশগ্রহণ করে যে কয়টি বিশেষ মত প্রকাশ করেছেন। তাকে বিশেষ কয়েকটি ভাগে ভাগ করা যায়। তার আগে আমি মাননীয় সদস্য শ্রী বিশ্বনাথ মুখোপাধ্যায় মহাশয় আমাদের হিসাবের ক্রুটি সম্পর্কে তাঁর বক্তৃতার প্রথমে যে কথা বলেছেন সেকথা আমি উল্লেখ করতে চাই। ইকনমিক রিভিউ-এর এটা পরিস্কার না করে দিলে হয়ত ভুল বোঝাবুঝি হতে পারে। ১৯৭৪-৭৫ সালের ইকনমিক রিভিউএর ১৩ পাতায় আমাদের যে হিসাব দেওয়া আছে তাতে এস্টেট অ্যাকুইজিশন অ্যাক্ট অনুযায়ী ৩.৮ লাখ হেক্টরস জমি অর্থাৎ কিনা ৯.৩ লাখ একরস জমি ভেস্টেড হয়েছিল, আর ল্যান্ড রিফর্মস অ্যাক্ট অনুযায়ী ০.২২ লাখ হেক্টরস অর্থাৎ একরে বলতে গেলে ০.৫ লাখস একরস, অর্থাৎ মোট ৯.৯২লাখ একরস আমাদের ভেস্টেড হয়েছিল। ১৯৭৫-৭৬ সালের ৭৩ পাতায় আমাদের যে সংখ্যা দেওয়া আছে তাতে ঐ উভয় আইনে এস্টেট অ্যাকুইজিশন অ্যাক্ট এবং এল আর অ্যাক্ট-এ ১৫/১০/৭৫ তারিখ পর্যন্ত আমাদের ৪০৫.০২ থাউজেন্ড হেক্টরস অর্থাৎ ১০ লক্ষ ৩৯৯ হাজার একর ভেস্টেড হয়েছে বলে দেখান আছে।

[5-00 – 5-10 p.m.]

এতে আমরা দেখতে পাচ্ছি অ্যাডিসন্যাল এগ্রিকালচারাল ল্যান্ড যেটা ভেস্টেড হয়েছে সেটা হচ্ছে ৮ হাজার ৩৯৯ একর ১৫ই অক্টোবর পর্যন্ত। এখন যদি ব্রেকআপ দেখি দুটো আইনের তাহলে ১৯৭৫/৭৬ সালে দেখব এস্টেট অ্যাকুইজিশন অ্যাক্ট অনুযায়ী ৯ পয়েন্ট ৫৮ লক্ষ একর এবং এল আর অ্যাক্ট অনুযায়ী জিরো পয়েন্ট। ৪২ হাজার একর ভেস্টেড দেখান হয়েছে। অর্থাৎ আমাদের আগে যেটা ছিল ৫৪ হাজার একর এল আর অ্যাক্টে সেটা ৪২ হাজার একর হয়েছে। দটো আইনের প্রয়োগের দিক থেকে দেখলে

দেখব আমাদের আরও অনেক ভেস্ট করেছে। যারা আগে সেভেন-এ রিটার্ন দিয়েছিলেন তারা আগে এস্টেট অ্যাকুইজিশন অ্যাক্টে যে জমি ভেস্ট হয়ে গেছে সেইরকম জমির উল্লেখ করেছিলেন। স্ক্রুটিনি করবার পর এটা ধরা পড়ল। তারা রিটার্নে যে চিত্র দিয়েছিল সেই হিসেবে আমরা বলেছিলাম যে ৫৪ হাজার একর ভেস্টেড হয়েছে। কিন্তু স্ক্রুটিনি করবার পর দেখা গেল এস্টেট অ্যাকুইজিশন অ্যাক্টে যেটা ভেস্ট করল আবার এল আর অ্যাক্ট-এও সেটা তারা দেখাতে চেয়েছে বদমায়েসি করে ক্ষতিপূরণ পাবার জন্য। কাজেই যেটা আমরা বলেছি ভেস্টেড হয়েছে সেটা যে কমেছে তার এটা একটা কারণ। তারপর, অনেক সময় কোর্টের ইনজাংশনের ফলে যে জমি ভেস্টেড হয়েছে তাকে ছেড়ে দিতে হয়েছে। কাজেই নানাকারণে হিসেবের একটা ত্রুটি রয়েছে। দুটো আইন যদি আমরা ধরি তাহলে দেখব জমি ভেস্ট করবার ব্যাপারে আমরা এগিয়ে চলেছি, পিছিয়ে যাইনি। বিশ্বনাথবাবু রাজগঞ্জের জে এল আর ও-র দুর্নীতির কথা বলেছেন। বিশ্বনাথবাবু এখানে এখন অনুপস্থিত, আমি আশাকরি গীতাদি সন্ধ্যার পর বাড়ি গিয়ে তাঁকে খবরটি বলবেন। রাজগঞ্জের জে এল আর ও সন্তোষকুমার চন্দ্র-র দুর্নীতির কথা আমাদের বিভাগ আগেই ধরে ফেলে। তাকে সাসপেন্ড করে রাখা হয়েছে। কৃষকসভার অ্যাসিসট্যান্ট সেক্রেটারি আমাদের ভেস্টেড জমি ডিস্ট্রিবিউশনের জন্য যে সমস্ত ক্ষেত্রে ঘটনা ঘটেছে সেটা উল্লেখ করেছেন। আমি সকলকে বলতে চাই, কৃষকসভার অ্যাসিসট্যান্ট সেক্রেটারি যে দরখাস্ত করেছিলেন তার বিরুদ্ধে আর একটা দরখাস্ত এসেছিল। আমাদের এটা গণতান্ত্রিক রাষ্ট্র কাজেই সকল দিক দেখে আমাদের চলতে হবে। আমরা সমস্ত জিনিস পরীক্ষা করে দেখছি, পরীক্ষার পর সত্য উদঘাটিত হলে সেই অনুসারে কাজ করা হবে। বিশ্বনাথবাবু ঋণ আদায়ের সার্টিফিকেটের কথা বলেছেন। তিনি এর আগে মৌখিকভাবেও আমাকে একথাটা বলেছিলেন। সার্কুলার যেটা দিয়েছি তাতে আমরা কাউকে পীড়ন করতে চাইনা। আমরা গরিব প্রজাদের পীড়ন করবনা। তবে একথা সত্য যে, আমাদের এই অর্থ দেশেরই অর্থ। এই যে ঋণ দেওয়া হয়েছে এটা আমাদের রাজকোশে জমা হবে যাতে করে আমরা পরের বছর বেশি করে ঋণ দিতে পারি। গ্রীষ্মকালে প্রচন্ড তাপের জন্য যখন শৈলরাশি উত্তপ্ত হয় তারপর সুরু হয় ঘন পরিষণ এবং তাতে সব শীতল হয়। কাজেই শীতল করবার জন্য তাপের প্রয়োজন আছে। গীতাদি হাসছেন — কিন্তু ঋণ আদায় যদি আমরাা না করি আগামিবারে কেমন করে এই কাজকোষ থেকে পাওয়ার আশা করবেন গরিব লোকেরা। আমি আপনারা এই আন্দোলন করুন তো, সমস্ত মাননীয় সদস্য এই আন্দোলন করুন তো ঋণ যারা নেবেন ঠিক সময়ের মধ্যে তাদের ঋণ পরিশোধ করতে হবে। এটাকা তাদেরই টাকা, এ টাকা তাদেরই রাজকোষের টাকা — অনেকে বলেছেন এটা কি একটা আন্দোলন নাকি, এ নিয়ে কোনও আলোচনার প্রয়োজন নাই। আপনারা বলেন অনেক বছর ধরে বাকি পড়ে

আছে, অনেক মোটা টাকা হয়ে গেছে বলে তারা দিতে পারছেনা। আমি আপনাদের কাছে এই অনুরোধ জানাব যে রাজকোষের অর্থ তাদেরই অর্থ, তারা যাতে করে পরের বছরে আরও বেশি করে সুবিধা সুযোগ পেতে পারে, যাতে সরকার আরও বেশি করে দাদনের ক্ষেত্রে বেশি করে ঋণ দিতে পারে তারজন্য আসুন সহযোগিতার হস্ত নিয়ে এগিয়ে আসুন। ঋণ অনেক দিন ধরে পড়ে আছে আপনারা বলেন তাদের আমি প্রশ্ন করি আপনাদের যে ঋণ যে দেয় যে দাতা তারা চেয়ে বেশি দায়িত্ব ঋণ গ্রহিতাদের ঋণ পরিশোধ করা। এই বিবেকবোধ কি আমাদের জাগ্রত হবেনা? ঋণ নিয়ে ঋণটাকে কেমন করে না দিতে হয় তারজন্য কি আমরা লোকেদের মনের ভিতরে তাদের বিবেককে জাগ্রত করে তুলব? সার্টিফিকেটের কথা এখানে তুলেছেন — আমি কয়েকটি তাড়াতাড়ি জানিয়েছি ২৪ পরগনা হাওড়ায় কি ধরনের লোকের উপর সার্টিফিকেট জারি করা হয়েছে একটু শুনুন, একটু অবধান করুন। বিমল প্রসাদ প্রামানিক, তিনি ধার নিয়েছেন ১৩২৬ টাকা ৯২ পয়সা, তার জমি আছে ৭ একর প্রায় ২২ বিঘা। তারপর জগদীশচন্দ্র ঘোষ উইথ ইন্টারেষ্ট অ্যামাউন্ট ডিউ ১৩২৭ টাকা। দি লোনি হিমসেল্ফ অ্যান্ড হিজ ওয়াইফ আর সারভিস হোল্ডার। তারপর তার জমি আছে ১২ একর, তার উপর সার্টিফিকেট জারি করা হয়েছে। তারপর বিমলচন্দ্র ঘোষ টাকা নিয়েছেন ৭১৬ টাকা তার ১৩ একর জমি আছে। তার উপর সার্টিফিকেট করা হয়েছে। তারপর হাওড়ার কথা শুনুন। মহম্মদ ইউসুক দুই হাজার টাকা ধার নিয়েছেন, জমি আছে ৮ বিঘা এবং এল হিজ থ্রি সনস্ আর এমপ্লয়েড। তার উপর সার্টিফিকেট জারি করা হয়েছে। আমি এই উদ্দেশ্য এখানে বলছি যে যারা দিতে পারেন কিন্তু দিচ্ছেন না তাদের উপরে সার্টিফিকেট জারি করা হচ্ছে, এ বিষয়ে আপনাদের সকলের সহযোগিতা চাইছি।

[5-10 – 5-20 p.m.]

আমরা উৎপীড়ন করতে চাইনা, আমরা আপনাদের সহযোগিতা চাই। তারপর এখানে তিমিরবাবু বললেন যে আমরা কাউকে অভিযুক্ত করিনি। মুর্শিদাবাদ জেলাতে আমার কাছে এখন পর্যন্ত যে হিসাব আছে আরও খুটিনাটি হিসাব নিলে বের হবে, ৯ জনকে যারা অফেনডিং ওনার্স ছিল তাদের আমরা ১৯(এ)(২) এই অনুযায়ী প্রসিকিউট করেছি এবং সব সুদ্ধু ১৭২ জনকে আমরা এইভাবে প্রসিকিউট করেছি। এরমধ্যে অ্যারেষ্ট করা হয়েছিল ২ জনকে বাঁকুড়া জেলাতে। এখানে একটা প্রশ্ন উঠেছে যে কেন আমরা মিউটেশন করতে চাচ্ছি, অনেকের মনে একটা সন্দেহ এসেছে যে মিউটেশন করে - যেমন আমাদের দর ভূপাল পান্ডা মহাশয়, বিশ্বনাথবাবু বললেন, আপনিও হয়তো বললেন যে আমরা নাকি এতে জোতদারদের সুবিধা করে দিচ্ছি। আমাদের ল্যান্ড রিফর্মস অ্যাক্টে ফ্যামিলি সিলিং যা আছে, আমি কয়েকটি মেটিরিয়াল ডেট দিচ্ছি, খুব

উল্লেখযোগ্য কয়েকটি তারিখ আপনাদের মনে রাখতে বলছি, আপনারা জানেন যে ১৯৬৯ সালের ৭ই আগস্টের পরে যদি কেউ ট্রান্সফার করে দ্যাট উইল বি টেকেন ইন্টু অ্যাকাউন্ট। আমরা সেই ফ্যামিলি সিলিং ঠিক করব, ১৯৭১ স্যালের ৫ই ফেব্রুয়ারি সেদিন আমরা দেখবো তার পরিবারের লোকসংখ্যা কত। আমাদের প্রধানমন্ত্রী যখন জরুরি অবস্থা ঘোষণা করলেন, আমরা যখন সকলে মিলে চেষ্টা করলাম যে ফ্যামিলি সিলিং ঠিকমত আমহাদের প্রয়োগ করতে হবে, তখন এক একটা ফ্যামিলি - বিশেষ দিনটাতে যার পরে ট্রান্সফার করলে কেস আনবো সেদিন পর্যন্ত কত জমি ছিল সেটা আমাদের বের করতে হবে। মিউটেশন কেসগুলি অনেকদিন ধরে পড়ে ছিল আমরা সেটায় হাত দিলাম। কিন্তু এটাও মনে রাখবেন যে যে দলিল নিয়ে এসেছে সঙ্গে সঙ্গে সেটা মিউটেশন করে দেওয়া হয়েছে তা করা হয়নি। ১৯৫৫ সালে আমাদের এস্টেট অ্যাকুইজিশন অ্যাক্ট অনুযায়ী যে রেকর্ড প্রস্তুত হয়েছিল সেই রেকর্ডটাকে বেস করে আমরা পরবর্তীকালে যে সমস্ত ট্রান্সফারগুলি হয়েছে, সেই রেকর্ডকে রেফার করে পরবর্তীকালে যে ট্রান্সফারগুলি হয়েছে, সেগুলি পরীক্ষা নিরীক্ষা করে দেখার পর তার মিউটেশন আমরা অ্যাকসেপ্ট করেছি। কিন্তু হঠাৎ যদি তিমিরবাবু এই বিধানসভায় লিখে দেন, তার স্বত্ব নেই, কিছু নেই, সেটা মিউটেশন হয়নি বা হবেনা৷ বা হতে পারেনা। সুতরাং আপনারা যে আশঙ্কাটা করছেন সেটা অত্যন্ত অমূলক আশঙ্কা, সেই আশঙ্কাটার কোনও প্রয়োজন নেই। আমরা এটা করছি এই উদ্দেশ্য নিয়ে ঐ মেটিরিয়াল ডেটকে, ১৯৬৯ সালের ৭ই আগস্ট একটা পরিবারের কত জমি আছে — বিশেষ করে আমাদের হাতে যে বিগ রায়তদের যে সংখ্যাগুলি আছে তাদের ক্ষেত্রে আমরা বিশেষ মনোযোগ দিয়েছি, সেই সমস্তগুলি নিয়ে আমরা এরপরে ৭(এ) ফর্মে যেগুলি রয়েছে, সেগুলি ভাল করে স্ক্রুটিনি করে দেখে আমরা ল্যান্ড রিফর্মস অ্যাক্টে ফ্যামিলি সিলিং-এর যে ধারাগুলি রয়েছে সেই ধারাগুলি প্রয়োগ করে আরও বেশি জমি সরকারে বর্তানোর জন্যই আমরা এই পাইলট স্কীমটা করেছি এবং সেই অনুযায়ী এখানে আগে এস.এল.আর.ও. যে কাজটা করতেন সেটেলমেন্ট বিভাগে এস্টেট অ্যাকুইজেশন অ্যাক্টে যে জমি যারা ভেস্ট করিয়েছেন সেই সমস্ত অভিজ্ঞ লোকদের হাতে এই কাজটা আমরা তুলে দিয়েছি এবং তারা এই কাজটা শুরু করেছেন। আর একটা প্রশ্ন এসেছে আমাদের কাছে যে সময়টা৷ আমরা বাড়িয়ে দিলাম, হয়তো ভূপাল পান্ডা মহাশয় বললেন, যে কোনও আমরা বাড়িয়ে দিলাম সময় এইভাবে সন্দেহ প্রকাশ করেছেন যে দুই বৎসর পর্যন্ত জেল ও ৫ হাজার টাকা জরিমানা। আগের আগের ব্যাপারে যেগুলি রয়েছে সেখানে এক হাজার টাকা পর্যন্ত জরিমানা ছিল এবং আমরা যা করেছিলাম তাতে শাস্তি উপযুক্ত হয়নি। সুতরাং ভাল করে স্ক্রুটিনি কর হয়নি, অনেকদিন পড়ে আছে, সময় হয়তো লাগছে। কিন্তু একটা কথা ভূপালবাবুকে মনে করিয়ে দিই যে এক হাজার টাকা পর্যন্ত জরিমানা, জেলের কোনও

ব্যবস্থা সেখানে নেই। যদি কোনও জোতদার তার ১০ বিঘা জমি ভেস্টেড হতে যাচ্ছে সে অক্লেশে এক হাজার টাকা জরিমানা দিয়েও সে অনেক দিন পর্যন্ত সেই ১০ বিঘা জমি দখলে রাখতে পারে। সেইজন্য এখন যে ব্যবস্থাটা করতেহয়েছে সেটা হচ্ছে দুই বৎসর জেল, ৫ হাজার টাকা জরিমানা এবং উভয়টাই হতে পারে। এই যে কঠোরতম সাজা যদি তাকে সুয়োমোটো প্রসিডিংস করে ধরতামও তর্কের খাতিরে ধরে নিলাম যে ভূপাল পান্ডা মহাশয়ের ১০ একর জমি অবশ্য ওর জমি নেই, যেটা ওর ভেস্ট হবে, যদি আমরা ধরতাম, সুয়োমোটো প্রসিডিংস করতাম তাহলে তিনি এক হাজার টাকা অক্লেশে দিয়ে দিতে পারতেন অনেকদিন ধরে তিনি জমি ভোগ করবেন এবং প্রসিডিংস চলবে। তারপর ৩০শে জুনের মধ্যে এটা সমাপ্ত করতে যাচ্ছি এবং আশাকরি এটা করতে পারব। ৩১শে মার্চের মধ্যে যদি কেউ রিটার্ন না দিয়ে থাকেন তাহলে সুয়োমোটো প্রসিডিংস করব এবং আগে যে রিটার্ন দিয়েছিলেন তারমধ্যে যদি কোনও ভুল ত্রুটি থাকে তাহলে তাকে রিভাইস করব। এরকম নূতন শাস্তি বিধান করেছি বলে আমাদের কিছু সময় দিতে হচ্ছে। তবে এতে আশঙ্কা করবার কিছু নেই। সাজার ভয়ে যাদের সিলিং-এর বেশি জমি আছে তারা আশাকরি ঠিকভাবেই রিটার্ন দেবেন। মাননীয় সদস্য ভূপালবাবু সহযোগিতা করবেন বলেছেন। আপনারা জানেন ল্যান্ড ডিসট্রিবিউশনের জন্য ল্যান্ড রিফর্মস কমিটি আছে। আমরা সি পি এম-এর যারা বন্ধু আছেন এবং তাদের পার্টির লোক যারা আছেন, তাদের এই কমিটিতে স্থান দিয়েছি, আর এস পি বন্ধুদেরও বাদ দিইনি। শুধু কংগ্রেসকে নিয়ে এটা করা হয়নি। সমস্ত পার্টির লোক সেখানে রিপ্রেজেনটেশন দিতে পারছে। আমাদের এখানে পিপলস পার্টি সিপেশনের কথা যেটা আপনারা বলেছেন সেটা আমরা আগে থেকেই করেছি এবং শুধু করেছি তা নয়, জনসাধারণকে নিয়ে এই কমিটি হয়েছে। সেখানে অঞ্চল প্রধানেরা রয়েছেন, গ্রামসভার অধ্যক্ষ রয়েছেন, বিভিন্ন রাজনৈতিক দলের প্রতিনিধিরা রয়েছেন এবং তাছাড়া সরকারি অফিসার, অভিজ্ঞ লোক, বি.ডি.ও. জে এল রাও, এস এল আর ও, এই কমিটির মধ্যে রয়েছে। কোথাও কোথাও ভুল ত্রুটি থাকতে পারে, আমি অস্বীকার করছিনা। যদি ভুল করে অথবা বাই ফ্রড অর বাই রিপ্রেজেনটেশন কাউকে জমি দেওয়া হয়ে থাকে, তাকে এনাল করবার ব্যবস্থা আছে। এইরকম যদি হয়, তাহলে পাট্টা দেওয়া হলেও তাকে নাকচ করে দিয়ে যিনি পাবার উপযুক্ত তাকে জমি দেবার ব্যবস্থা করা হবে। তারপর বর্গাদারদের সমস্যা নিয়ে আশঙ্কা প্রকাশ করেছেন, বর্গাদারদের সমস্যা ভূমি সংস্কার সমস্যার একটা মস্ত বড় অংশ। আমরা ভূমিসংস্কার নীতির মধ্য দিয়ে চলেছি, আমরা বাংলাদেশে নূতন সমাজ গঠন করব। পুরানো ইতিহাস দেখলে দেখবেন, সেখানে যেভাবে জোতদাররা গরিবদের শোষণ করে চলেছে, তাদের সেই শোষণ থেকে মুক্ত করে, একটা শোষণমুক্ত সমাজ গড়ে তুলবার চেষ্টা হচ্ছে। একটা পরিবারের হাতে যাতে বেশি জমি

না থাকে, জোতদাররা যাতে ক্রিতদাসের মতো লোকদের না খাটায় সেজন্য গণতান্ত্রিক উপায়ে তাদের সেই জমি নিয়ে ভূমিহীনদের জমি দেবার চেষ্টা করছে। এক কথায় বলা যায় ভূমিহীনদের ক্ষেত্রে রক্ষাকবচের ব্যবস্থা করা হয়েছে। আমরা যেসব ব্যবস্থা নিয়েছি তাতে সমাজ থেকে এই দুষ্ট চক্র দূর হয়ে যাবে। দীর্ঘদিন ধরে শোষণে থাকার ফলে যাদের মেরুদন্ড ভেঙে গেছে, যারা মুখ তুলে প্রতিবাদ করতে শিখলনা, তাদের পাশে যদি কোনও অর্গানাইজেশন না থাকে, তাহলে প্রভাবশালিদের অত্যাচারের হাত থেকে তাদের বাঁচান যাবেনা।

[5-20 – 5-30 p.m.]

দোষ আপনারা দিচ্ছেন জে.এল.আর.ও বা কোনও অফিসারকে। আমি কি আপনাদের কাছে সবিনয়ে জানতে পারি কি আমাদের দেশকে শোষণমুক্ত করতে হলে ওই দরিদ্র বর্গাদারকে রক্ষা করতে হলে, জমি আমরা সেই জোতদারের হাত থেকে নিয়ে ভূমিহীনদের মধ্যে বন্টন করতে হলে তার এজেন্সি কি শুধুমাত্র সরকারি কর্মচারিদের দিয়ে দিয়েছি। আমাদের নিজেদের কর্তব্য কিছু নেই। কোথায় সেই দৃষ্টিভঙ্গী, কোথায় সেই বলিষ্ঠ সংঘ রয়েছে। যতক্ষণ একটা বর্গাদার সে সঠিক বর্গাদার তার উপর আঘাত হলে যতক্ষণ গ্রামের তরুন যুবক তারা সব একত্রিত হয়ে সেই জোতদারের বিরুদ্ধে প্রতিবাদ করতে না দাঁড়াবে, যতক্ষণ পর্যন্ত সংঘবদ্ধভাবে তার পাশে আমরা না দাড়াতে পারবো ততক্ষণ পর্যন্ত বহুরকমভাবে মাননীয় স্পিকার মহাশয় আপনি জানেন অনেকবার তিনি বলেছেন, আমি তাঁর সঙ্গে সম্পূর্ণ একমত। বর্গাদারের ব্যাপারে বা বর্গাচাষের ব্যাপারে কিছু করতে না পেরে অনেক রকমভাবে কেস করে দিয়েছে। এই যে জিনিসটা এটাকে কি আমরা সামাজিকভাবে গ্রহণ করেছি? এই যে নূতন শোষণমুক্ত সমাজ তৈরি করতে চলেছি, গ্রামীণ সমাজকে নূতন করে গড়তে চলেছি, উৎপাদক যারা তাদের হাতে উৎপাদনের সর্বশ্রেষ্ঠ যন্ত্র পৌঁছে দেবার জন্য ব্যবস্থা আমরা করেছি। একটা পরিবারের হাতে বিরাট পরিমাণ জমি না রেখে সেটাকে নিয়ে যারা বঞ্চিত তাদের হাতে জমি দেবার চেষ্টা করছি। আমরা কি এটাকে সামাজিকভাবে গ্রহণ করেছি, সকলের সমব্যাথায় ব্যথিত হয়ে তাদের পাশে দাড়াতে পারছি। আইনে যতরকমভাবে ব্যবস্থা করে চলেছি, আইনে যতরকমভাবে রক্ষা কবচ দেওয়ার চেষ্টা করে চলেছি। আমি ভাষণ শেষ করার আগে মাননীয় সদস্যদের কাছে সবিনয়ে অনুরোধ রেখে যাচ্ছি, আমাদের এই যে বক্তব্য, আমাদের যে উত্তেজনা, আমাদের মধ্যে যে আবেগ সেটা যেন বিধানসভার গোলঘরের মধ্যে সীমাবদ্ধ না থাকে। বাইরে যেয়ে নিজেদের এমনভাবে সংঘবদ্ধ করে তুলি যাতে করে আমরা মুখে যেটা বলেছি শোষণমুক্ত সমাজ তৈরি করব, ভূমি সংস্কারের কাজে যে আইন আছে, পরিবার ভিত্তিক জমির যে উর্দ্ধসীমা বেঁধে দেওয়া হয়েছে তার বেশি সমস্ত

জমি নিয়ে আমরা ভূমিহীনদের মধ্যে বিলি করব। সেইজন্য এগিয়ে আসতে হবে। সরকার সেখানে সমস্ত ব্যবস্থা উন্মুক্ত করে রেখেছেন। সেটেলমেন্টের কাজ আবার আমরা শুরু করতে যাচ্ছি, থানাপরি কাজ আবার শুরু হতে যাচ্ছে। কোন কোন মৌজায় শুরু হয়েছে। আমি আপনাদের কাছে বলব, আপনাদের এবং আপনাদের সহকর্মিদের, আমাদের এবং আমাদের যারা সহকর্মি রয়েছেন তাদের মধ্যে কজন পল্লিতে পল্লিতে যেয়ে বর্গাদারের পাশে দাড়িয়ে বলবে যে তুমি এর নামে রেকর্ড করো। কজন আমরা বলব? এইটা আমরা চাই। শুধুমাত্র বিধানসভায় তিমিরবাবু আপনার এই কণ্ঠ মাইকের মধ্য দিয়ে দ্বিগুনিত, ত্রিগুনিত করে এই বিধানসভায় কম্পন সৃষ্টি না করে, বর্গাদারদের পাশে আসুন, আমরা সব একসঙ্গে কাজ করি। সরকারি যদি এমন কোনও আইন থাকে যা বর্গাদারদের বিরুদ্ধে যাচ্ছে, সরকারের যদি এমন কোনও আইন থাকে যা জোতদারদের স্বপক্ষে যাচ্ছে, সরকারের যদি এমন আইন থাকে যেটা সুষ্ঠ ভূমি বন্টনদের বিপক্ষে যাচ্ছে তাহলে বিরূপ সমালোচনা করতে পারেন। কাজেই আসুন, একসঙ্গে হাত ধরে এগিয়ে যেতে চাই। গণতান্ত্রিক পন্থায় নিশ্চয় ভূমি সংস্কার করে প্রধানমন্ত্রীর ২০ দফা কর্মসূচি সবচেয়ে যে উল্লেখযোগ্য ভূমি সংস্কার তাকে নিশ্চয় সফল করে তুলতে পারি। দেশের মধ্যে একটা শোষণমুক্ত সমাজ করতে পারবো সে বিষয়ে কোনও সন্দেহ নেই।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথা বলেই আমি আমার ভাষণ শেষ করলাম এবং তাঁদের সমস্ত কাট মোশন-এর তিব্র বিরোধিতা আমি করি।

The motion of Shrimati Ila Mitra that the amount of the Demand be reduced to Re.1/-. was then put and lost.

The motion of Shri Bhupal Chandra Panda that the amount of the demand be reduced by Rs.100 was then put and lost.

The motion of Shri Shish Mohammad that the amount of the Demand be reduced by Rs.100 was then put and lost.

The motion of Shri Shish Mohammad that the amount of the Demand be reduced to Re.1/-. was then put and a division was taken with the following result :—

**NOES**

Abedin, Dr. Zainal.

Anwar Ali, Shri Sk.

Banerjee, Shri Nandalal.

Bapuli, Shri Satya Ranjan.

Bhattacharyya, Shri Pradip.

Chattopadhyay, Shri Sukumar.

Das, Shri Sudhir Chandra.

Ghiasuddin Ahmed, Shri.

Goswami, Shri Sambhu Narayan.

Gyan Singh, Shri Sohanpal.

Hatui, Shri Ganesh.

Hemram, Shri Kamala Kanta.

Kar, Shri Sunil.

Khan, Shri Gurupada.

Lohar, Shri Gour Chandra.

Maji, Shri Saktipada.

Mandal, Shri Santosh Kumar.

Mazumdar, Shri Indrajit.

Md. Safiullah, Shri.

Misra, Shri Kashinath.

Mitra, Shri Haridas.

Mitra, Shrimati Mira Rani.

Mohanta, Shri Bijoy Krishna.

Mukherjee, Shri Mrigendra.

Mukhopadhyaya, Shri Ajoy

Nurunnesa Sattar, Shrimati.

Paul, Shri Bhawani.

Roy, Shri Birendra Nath.

Roy, Shrimati Ila.

Samanta, Shri Saradindu.

Saren, Shri Dasarathi.

Sarker, Shri Jogesh Chandra.

Shaw, Shri Sachi Nandan.

Singhababu, Shri Phani Bhusan.

Sinha, Shri Panchanan.

Tirkey, Shri Iswar Chandra.

**AYES**

Bhaduri, Shri Timir Baran.

Shish Mohammad, Shri.

Ayes being 2 and the Noes 37 the motion was lost.

The motion of Shri Gurupada Khan that a sum of Rs.13,84,25,000 be granted for expenditure under Demand No.7, Major Heads: "229-Land Revenue and 504-Capital Outlay on other General Economic Services." was then put and agreed to.

[5-30 – 5-40 p.m.]

### Voting on Demand for Grants

### Demand No. 55

Major Heads : 310-Animal Husbandry, and 510-Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings)

**Shri Pradip Bhattacharyya :** Sir, on the recommendation of the Governor. I beg to move that a sum of Rs.8,73,06,000 be granted for expenditure under Demand No.55, Major Heads : "310-Animal Husbandry, and 510-Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings)."

### Demand No. 56

**Major Heads : 311-Dairy Development, 511-Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings), and 711-Loans on Dairy Development (Excluding Public Undertakings)**

**Shri Pradip Bhattacharyya :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs.23,89,56,000 be granted for expenditure under Demand No.56, Major Heads : "311-Dairy Development, 511-Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) and 711-Loans for Dairy Development (Excluding Public Undertakings)".

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের সুপারিশক্রমে আমি ৫৫ নং দাবির অন্তর্ভুক্ত ৩১০—এ্যানিম্যাল হাজব্যান্ড্রি ও ৫১০—ক্যাপিট্যাল আউটলে অন এ্যানিম্যাল হাজব্যান্ড্রি (এক্সক্লুডিং পাবলিক আন্ডারটেকিংস খাতে ১৯৭৬/৭৭ সালের জন্য ৮ কোটি ৭৩ লক্ষ ৬ হাজার টাকা ব্যয় বরাদ্দের দাবি পেশ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের সুপারিশক্রমে আমি ৫৬নং দাবির অন্তর্ভুক্ত ৩১১ ডেয়ারি ডেভেলপমেন্ট ৫১১ ক্যাপিট্যাল আউটলে অন ডেয়ারি ডেভেলপমেন্ট এক্সক্লুডিং পাবলিক আন্ডারটেকিংস এবং ৭১১ লোনস ফর ডেয়ারি ডেভেলপমেন্ট এক্সক্লুডিং পাবলিক আন্ডারটেকিংস খাতে ১৯৭৬/৭৭ সালের জন্য ২৩ কোটি ৮৯ লক্ষ ৫৬ হাজার টাকা ব্যয় বরাদ্দের দাবি পেশ করছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিভাগের এক বছরের উন্নয়ন কর্মসূচি এবং ভবিষ্যত পরিকল্পনার বিষয় বই আকারে ছাপিয়ে মাননীয় সদস্যদের কাছে দেওয়া হয়েছে, আমি আশা করব নিশ্চয় প্রত্যেক মাননীয় সদস্য সেটা পড়ে নিয়েছেন। আমি এই প্রসঙ্গে শুধু দুটি কথা মাননীয় সদস্যদের কাছে তুলে ধরব। আপনারা সকলে জানেন পশ্চিমবাংলার গ্রামীণ অর্থনীতিকে সমৃদ্ধশালি করতে গেলে যেমন কৃষি উন্নয়নের প্রয়োজন আছে ঠিক তেমনি পাশাপাশি কৃষিকে শক্তিশালি করতে গেলে আমাদের দেশের যে গো সম্পদ, সেই সম্পদের যদি উন্নয়ন করা সম্ভব না হয় তাহলে কৃষি উন্নয়ন সম্ভবপর হতে পারে না, যদিও কৃষিক্ষেত্রে আজকে আমরা মর্ডানাইজেশন-এর কথা চিন্তা করেছি এবং সেটা বাস্তবে রূপদান করতে চলেছি। কিন্তু এটা অস্বীকার করা যায় না গ্রামবাংলার শতকরা ৮০ ভাগ চাষী ভাই আজও হাল-বলদে চাষ করেন। সুতরাং হাল-বলদের সঙ্গে চাষী ভাইদের একটা ঘনিষ্ঠ সম্পর্ক আছে কৃষি উৎপাদনের ক্ষেত্রে। কাজেই সেদিকে লক্ষ্য রেখে গ্রামবাংলার অর্থনীতিকে যদি সুদৃঢ় করতে হয় তাহলে এই ধরনের পরিকল্পনা যা সরকার গ্রহণ করেছেন পশুপালন বিভাগ থেকে সেই পরিকল্পনাগুলিকে বাস্তবে রূপায়িত করার জন্য আপনাদের সকলকে এগিয়ে আসতে হবে, এই আবেদন আপনাদের সকলের কাছে রাখছি। আমরা সকলেই জানি যে আমাদের প্রতিটি মানুষের খাবার জন্য প্রোটিন প্রয়োজন হয়। এই প্রোটিন খাদ্যের যথেষ্ট অভাব আমরা অনুভব করি এবং আমাদের দেশে স্বাস্থ্য সম্মত কোনও ব্যবস্থা নেই। আমরা এই ধরনের এ্যানিম্যাল প্রোটিন মানুষের কাছে পৌঁছে দেবার জন্য পশ্চিমবাংলার পশুপালন বিভাগ তার লাইভসষ্টক প্রসেসিং-এর মাধ্যমে এ্যানিম্যাল প্রোটিন মানুষের কাছে পৌঁছে দেবার জন্য স্বাস্থ্য সম্মতভাবে পোলট্রি অ্যান্ড ডেয়ারি ডেভেলপমেন্ট কর্পোরেশনের পরিকল্পনা রচনা করেছেন। দুর্গাপুর এবং আন্দুল মৌড়িগ্রামে দুটি বৃহৎ পরিকল্পনা কিছুদিনের মধ্যে রূপায়িত হবে এবং পশ্চিমবাংলার বিভিন্ন জেলাতে পোলট্রি স্থাপন করার মধ্যে দিয়ে আমরা চেষ্টা করছি যাতে স্বল্পমূল্যে ডিম বিক্রি করা সম্ভব হয়। কারণ আমাদের এই প্রোটিন খাদ্য পৌঁছে দেবার প্রয়োজনীয়তা আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের কাছে এই আবেদন করব যে আমাদের পশ্চিমবঙ্গের গ্রাম জীবনে যেকোনও চাষীভাই একদিকে যেমন কৃষি উৎপন্যের উপর করেন তেমনি অন্যদিকে তারা গো সম্পদের উপর নির্ভর করেন। সুতরাং এই গো সম্পদ উন্নয়নের জন্য পশ্চিমবাংলা সরকার দীর্ঘ পরিকল্পনা নিয়েছেন এবং সেই পরিকল্পনার বাস্তব রূপায়ণ নিশ্চয় প্রত্যেকটি ব্লকে যাতে হয় সেইজন্য মাননীয় সদস্যরা এটা গভিরভাবে অনুভব করতে পারছেন - এই পরিকল্পনাকে আমরা ত্বরান্বিত করতে চাই ভেটিরিনারি হেলথ সেন্টার এবং ভেটিরিনারি ডিসপেন্সারি বেং হাসপাতাল তৈরি করার মাধ্যমে। তাছাড়া এই সম্পদের যাতে কোনও ক্ষতি না হয়, যাতে কোনও দুরারোগ্য রোগ এই সম্পদের ক্ষতি করতে না পারে তারজন্য

ভ্যাকসিনেসনের ব্যবস্থা করা হয়েছে। আমি আশা করব এই সমস্ত জিনিসগুলি মাননীয় সদস্যরা তাদের ব্লকের চাষী ভাইদের কাছে পৌঁছে দেবেন, যাতে তারা উপকৃত হন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথা বলে আমি এই ব্যয় বরাদ্দের দাবি আপনার কাছে পেশ করছি, আশা করব এটা গৃহিত হবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি ৫৫ নং দাবির অন্তর্ভুক্ত "৩১০—এ্যানিম্যাল হাজব্যান্ড্রী" ও "৫১০—ক্যাপিট্যাল আউটলে অন এ্যানিম্যাল হাজব্যান্ড্রী (এক্সক্লুডিং পাবলিক আন্ডারটেকিংস)" খাতে ১৯৭৬-৭৭ সালের জন্য ৮,৭৩,০৬,০০০ (আট কোটি তিয়াত্তর লক্ষ ছয় হাজার) টাকা ব্যয়বরাদ্দের দাবি পেশ করিতেছি।

রাজ্যের প্রধান প্রধান পশুসম্পদ যথা, গরু, মুরগি, শূকর, ছাগ, মেষ প্রভৃতির সংরক্ষণ ও উন্নয়নের জন্যই এই ব্যয়বরাদ্দের প্রয়োজন।

**গো-উন্নয়ন**

আমাদের পশুপালন কর্মসূচির মধ্যে গো-উন্নয়নের ভূমিকা সর্বাধিক। উন্নত জাতের বিদেশী ষাঁড়ের পুংবীজের সাহায্যে দেশি গাভির সঙ্কর প্রজনন ঘটাইয়া অধিক দুগ্ধ উৎপাদনক্ষম গাভি উৎপাদন করাই আমাদের গো-উন্নয়ন কর্মসূচির লক্ষ্য। নিবিড় গো-উন্নয়ন প্রকল্প ও "কি ভিলেজ" প্রকল্প নামে দুইটি প্রধান প্রকল্পের মাধ্যমে এই রাজ্যের গো-উন্নয়ন কর্মসূচি রূপায়িত হইতেছে। এই দুইটি প্রকল্পের অধীনে রাজ্যের বিভিন্ন অঞ্চলে অবস্থিত প্রায় ৮০০টি কৃত্রিম প্রজনন কেন্দ্র রহিয়াছে। উত্তরবঙ্গের জেলাগুলিতে কৃত্রিম প্রজননের ব্যবস্থা এখন পর্যন্ত যথেষ্ট নয়। এই অসঙ্গতি দূর করিবার জন্য মালদহ এবং পশ্চিম দিনাজপুর জেলাদ্বয়কে অন্তর্ভুক্ত করিয়া একটি নিবিড় গো-উন্নয়ন প্রকল্প ১৯৭৪-৭৫ সালে অনুমোদিত হইয়াছিল। কোচবিহার জেলার জন্য অনুরূপ আর একটি প্রকল্প সম্প্রতি সরকারি অনুমোদন লাভ করিয়াছে। জলপাইগুড়ি জেলাকেও বর্তমান বৎসরে এই প্রকল্পের অন্তর্ভুক্ত করিতে পারা যাইবে বলিয়া আশা আছে। এই সমস্ত প্রকল্পের কাজ আরম্ভ হইলে উত্তরবঙ্গে গো-উন্নয়নের কাজ ত্বরান্বিত হইবে।

যেসকল স্থানে এখনও পর্যন্ত কৃত্রিম প্রজননের ব্যবস্থা সম্প্রসারিত করা যায় নাই সেখানে স্বাভাবিক প্রজননের সাহায্যে গো-উন্নয়নের জন্য বিনামূল্যে উন্নত জাতের ষাঁড় সরবরাহ করা হয়।

উপযুক্ত সংখ্যক উন্নত বিদেশী ষাঁড়ের অভাব আমাদের গো-উন্নয়ন কর্মসূচির সফল রূপায়ণের পথে বাধাস্বরূপ। কেন্দ্রীয় সরকারের সহায়তায় এই রাজ্যে একটি "বিদেশী

ষণ্ড পালন খামার" স্থাপনের কথাবার্তা চলিতেছে। অস্ট্রেলিয়া হইতে ১০০টি "ফ্রিসিয়ান-হলস্টিন" ষাঁড় দান হিসাবে গ্রহণ করা হইতেছে। এই ষাঁড়গুলি ১৯৭৬ সালের এপ্রিল মাসের মধ্যে আসিয়া পৌঁছিবে বলিয়া আশা করা যায়। এই ষাঁড়গুলি আসিয়া পৌঁছিলে এবং কেন্দ্রীয় সহায়তায় প্রস্তাবিত ষণ্ড খামারটি স্থাপিত হইলে এই রাজ্যে গো-উন্নয়ন কার্যে বিশেষ সুবিধা হইবে।

গো-উন্নয়ন কর্মসূচিতে পশুখাদ্যশস্য উৎপাদনের ভূমিকা বিশেষ গুরুত্বপূর্ণ। বর্তমানে বিভিন্ন আকারের ১০টি পশুখাদ্যশস্য উৎপাদন খামার পশুখাদ্যবীজ উৎপাদনে রত আছে। এই সকল খামারে উৎপাদিত শস্য ও বীজ সরকারের নিজের প্রয়োজনে ব্যবহার করা হয়। উৎপন্ন বীজ কৃষকদের নিকটও বিতরণ করা হয়।

হরিণঘাটা-কল্যাণীতে অবস্থিত পশুখামার ও পশুখাদ্যশস্য উৎপাদন খামারে পশুপালনও পশুখাদ্যশস্য উৎপাদন বিষয়ে গুরুত্বপূর্ণ গবেষণা চলিতেছে। এখান হইতে কলিকাতা দুগ্ধ প্রকল্পে দৈনিক গড়ে প্রায় ১৪,০০০ লিটার দুধ সরবরাহ করা হইতেছে। সম্প্রতি হরিণঘাটা খামার হইতে ৭১৮ একর জমি বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ের নিকট হস্তান্তর করা হইয়াছে। ভূমি হস্তান্তরজনিত ক্ষতিপূরণের জন্য অবশিষ্ট জমিতে নিবিড় চাষের বন্দোবস্ত করা হইতেছে। এই উদ্দেশ্যে ১৮টি ট্রাক্টর ক্রয় করা হইতেছে এবং সেচ ব্যবস্থারও উন্নতিসাধন করা হইতেছে।

**বিশ্ব খাদ্যসূচির ৬১৮ নং প্রকল্প**

বিশ্ব খাদ্যসূচির ৬১৮নং প্রকল্পের মাধ্যমে প্রাপ্ত আর্থিক সহায়তায় এই রাজ্যে গো-উন্নয়ন কর্মসূচি জোরদার করা হইতেছে। কৃত্রিম প্রজননের উদ্দেশ্যে উন্নত বিদেশী ষাঁড় সরবরাহের জন্য প্রকল্প কর্তৃপক্ষ দুইটি ষণ্ড খামার স্থাপন করিয়াছেন। দৈনিক ১০০ মেট্রিক টন উৎপাদনক্ষমতাবিশিষ্ট একটি পশুখাদ্য তৈয়ারির কারখানা শিলিগুড়িতে স্থাপন করা হইতেছে। দুগ্ধ উৎপাদকদের সমবায় ইউনিয়ন গঠন এবং উহাদের যথাযথ শ্রীবৃদ্ধি সাধনের উপর প্রকল্প-কর্তৃপক্ষ বিশেষ জোর দিতেছেন। এই দুগ্ধ সমবায় ইউনিয়নগুলি নিজ নিজ অঞ্চলে দুগ্ধ উৎপাদন, দুগ্ধ ও দুগ্ধজাত দ্রব্যের বিপণন সহ সামগ্রিকভাবে গো-উন্নয়ন কর্মসূচিকে জোরদার করিয়া তুলিবে। ফলে এই রাজ্যে গো-উন্নয়ন কর্মসূচিতে অতিরিক্ত সুযোগসুবিধা সৃষ্টি হইবে।

**মুরগি উন্নয়ন**

মুরগি উন্নয়ন কর্মসূচির উদ্দেশ্য হইল রাজ্যের জনসাধারণের জন্য উচিত মূল্যে প্রোটিন খাদ্য সরবরাহ করা এবং একই সঙ্গে তাহাদের উপার্জন বৃদ্ধির সুযোগ সৃষ্টি

করা। বর্তমানে এই রাজ্যের বিভিন্ন অঞ্চলে বিভিন্ন আকারের মোট ৪৬টি মুরগি খামার রহিয়াছে। মুরগি পালন ও ডিম উৎপাদন ছাড়াও এই খামারগুলি হইতে উৎসাহি খামারদারিদের মুরগি ও মুরগি-বাচ্চা সরবরাহ্ করা হয়। বর্তমান বৎসরে কোচবিহারে একটি মুরগি খামার স্থাপন করা হইয়াছে। বালুরঘাটে আরও একটি খামার স্থাপনের কাজ চলিতেছে। আরও কয়েকটি ছোট খামারকে সম্প্রসারণ করার বিষয়টি এই বিভাগের বিবেচনাধীন আছে। সরকারি মালিকানাধীন খামারে উৎপাদিত ডিম ও মাংসের বিপণন ছাড়াও সরকার সীমিতভাবে ব্যক্তিগত ব্যবসায় নিযুক্ত খামারিদের উৎপন্ন ডিম ও মুরগির বিপণনের ব্যবস্থা করিয়া থাকেন। খামারিদ্গকে সীমিতভাবে সুষম মুরগি-খাদ্য সরবরাহের ব্যবস্থাও করা হয়।

এই বিভাগের জন্য নির্দিষ্ট সীমিত আর্থিক সঙ্গতির মাধ্যমে শূকর, মেষ ও ছাগ উন্নয়নের ব্যবস্থাও করা হইতেছে।

**পার্বত্য অঞ্চল, অনগ্রসর অঞ্চল এবং সমাজের দুর্বল শ্রেণীর জন্য বিশেষ প্রকল্প**

এই রাজ্যের পার্বত্য অঞ্চলের জন্য নিবিড় গো-উন্নয়ন প্রকল্প গ্রহণ করা হইতেছে। ১৯৭৬-৭৭ সালে পার্বত্য জেলায় কৃত্রিম প্রজননের কাজ উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি করা হইবে। ঐ অঞ্চলে শুকর পালনেও উৎসাহদান করা হইতেছে। বিশেষভাবে দার্জিলিং, পশ্চিম দিনাজপুর, হুগলি, পুরুলিয়া এবং বাঁকুড়া জেলায় ক্ষুদ্র ও প্রান্তিক চাষিদের আর্থিক অবস্থার উন্নতির জন্য মুরগি, শূকর, মেষ, ছাগ ও গো-পালনে উৎসাহ দান করা হইতেছে।

**পশু চিকিৎসা**

বর্তমানে এই রাজ্যে পশুচিকিৎসার জন্য ৭১টি পশুচিকিৎসা হাসপাতাল, ৩৩৫টি ব্লক ভেটেরিনারি ডিসপেনসারি, ৪৮৯টি অ্যাড সেন্টার এবং ২৪টি ভ্রাম্যমাণ ভেটেরিনারি ক্লিনিক রহিয়াছে। এইগুলির মধ্যে বর্তমান বৎসরে দুইটি নূতন হাসপাতাল, ৪০টি ভেটেরিনারি অ্যাড সেন্টার এবং ৫টি ভ্রাম্যমাণ ক্লিনিক ভ্যান ইউনিট স্থাপন করা হইয়াছে। গ্রামাঞ্চলে পশুচিকিৎসা ব্যবস্থা জোরদার করার জন্য ৩৩৫টি ব্লক ভেটেরিনারি ডিসপেনসারিতে পর্যায়ক্রমে একটি করিয়া অতিরিক্ত পশুচিকিৎসকের পদ সৃষ্টি করা হইতেছে। এ পর্যন্ত ১৪০টি ব্লকে সমসংখ্যক অতিরিক্ত পশুচিকিৎসকের পদ সৃষ্টি করা হইয়াছে। ইহাদের মধ্যে ৬০টি অতিরিক্ত পদ বর্তমান বৎসরে সৃষ্টি করা হইয়াছে। ১৯৭৪-৭৫ সালে ২৪ লক্ষেরও অধিক পশুপক্ষির চিকিৎসা করা হইয়াছিল।

গো-মহিষের পক্ষে একটি মারাত্মক রোগ হইল 'রিন্ডারপেস্ট'। পার্শ্ববর্তী রাজ্যগুলি

হইতে পশ্চিমবঙ্গে এই মারাত্মক রোগের অনুপ্রবেশ বন্ধের জন্য এই রাজ্যের সীমান্তবর্তী জেলাগুলিতে 'রিন্ডারপেস্ট উচ্ছেদ' কর্মসূচির অধীনে আটটি চেকপোস্ট, তিনটি ভিজিল্যান্স ইউনিট এবং তিনটি কোয়ারেনটাইন স্টেশন রহিয়াছে। এই কর্মসূচিকে আরও জোরদার করিবার জন্য বর্তমান বৎসরে কেন্দ্রীয় সরকারের আর্থিক সহায়তায় আরও দুইটি ভিজিল্যান্স ইউনিট স্থাপন করা হইতেছে।

বর্তমানে এই রাজ্যে তিনটি সাব-ইউনিট সহ একটি প্যারাসাইট কন্ট্রোল ইউনিট রহিয়াছে। এই বৎসরে ২৪-পরগনা জেলার বনগ্রাম, মালদহ, বর্ধমান এবং দার্জিলিং জেলার কালিম্পঙে মোট চারটি অতিরিক্ত সাব-ইউনিট স্থাপনের প্রস্তাব সরকারি অনুমোদন লাভ করিয়াছে। কালিম্পঙের জন্য নির্দিষ্ট সাব-ইউনিটটি পার্বত্য অঞ্চল উন্নয়ন কর্মসূচির অন্তর্গত।

পশুরোগ নির্ণয়ের জন্য রাজ্যের এ পর্যন্ত ২২টি ক্লিনিক্যাল লেবরেটরি স্থাপন করা হইয়াছে। ইহাদের মধ্যে ২৪-পরগনা জেলার বসিরহাটে একটি এবং মেদিনীপুর জেলার খড়গপুরে একটি ল্যাবরেটরি বর্তমান বৎসরে স্থাপন করা হইয়াছে। পশুদের মধ্যে ক্ষয়রোধ দমনের জন্য সম্প্রতি শিলিগুড়িতে বর্তমান বৎসরে একটি "টিউবারকুলোসিস কন্ট্রোল ইউনিট" স্থাপন করা হইয়াছে। কলিকাতা অঞ্চলে অনুরূপ আরও একটি ইউনিট পূর্বেই স্থাপন করা হইয়াছিল।

এই রাজ্যে এবং সন্নিহিত অন্যান্য রাজ্য ও কেন্দ্রশাসিত অঞ্চলে পশুরোগের টিকা সরবরাহের জন্য পশুচিকিৎসা অধিকারের অধীনস্থ "বাইওলজিক্যাল প্রোডাকশন ডিভিশন"কে সম্প্রসারণের ব্যবস্থা করা হইতেছে।

রাজ্যের বিভিন্ন অঞ্চলে অবস্থিত পশুচিকিৎসা কেন্দ্রগুলিতে সময়মত ঔষধ প্রেরণের জন্য পশুচিকিৎসা অধিকারের অধীনস্থ সেন্ট্রাল মেডিক্যাল স্টোরটির ক্রমশঃ বিকেন্দ্রীকরণ করা হইতেছে। তদনুসারে এই রাজ্যের বিভিন্ন স্থানে সেন্ট্রাল মেডিক্যাল স্টোরের চারটি সাব-ডিপো চালু রহিয়াছে। বর্তমান বৎসরে মেদিনীপুরে একটি এবং দার্জিলিং জেলার ঘুমে একটি অর্থাৎ মোট দুইটি সাব-ডিপো খোলার প্রস্তাব সরকারি অনুমোদন লাভ করিয়াছে। শেষোক্ত সাব-ডিপোটি পার্বত্য অঞ্চল উন্নয়ন কর্মসূচির অন্তর্ভুক্ত।

**কশাইখানার আধুনিকীকরণ এবং মৃত পশু সদ্ব্যবহারের জন্য কেন্দ্র স্থাপন**

পঞ্চম পরিকল্পনাকালে হাওড়া জেলার আন্দুল-মৌরিগ্রাম একটি এবং দুর্গাপুরে একটি মোট দুইটি আধুনিক কশাইখানা স্থাপনের প্রস্তাব রহিয়াছে। এই প্রকল্প দুইটির অগ্রগতির জন্য ১৯৭৪-৭৫ সালে "ওয়েস্ট বেঙ্গল লাইভস্টক প্রসেসিং ডেভেলপমেন্ট কর্পোরেশন প্রাইভেট লিমিটেড" স্থাপন করা হইয়াছে।

**প্রশাসনিক ব্যবস্থার উন্নতিবিধান**

বিভিন্ন পশু-উন্নয়ন কর্মসূচির রূপদানের সঙ্গে সঙ্গে পশুচিকিৎসা ব্যবস্থারও সম্প্রসারণ ঘটিতেছে, এই সম্প্রসারিত সহিত সামঞ্জস্য বিধানের জন্য পশুচিকিৎসা অধিকারের আঞ্চলিক ও জেলাভিত্তিক প্রশাসনিক ব্যবস্থার পুনর্গঠন করা হইয়াছে।

পঞ্চম পঞ্চবার্ষিক পরিকল্পনার মাধ্যমে পশুপালন কর্মসূচি ক্রমান্বয়ে সম্প্রসারিত হইবে। এই কর্মসূচির সফল রূপায়ণে আমি মাননীয় সদস্যগণের একান্ত সহযোগিতা কামনা করি।

মহাশয়, আমি প্রস্তাব করিতেছি যে, ৫৫নং দাবির অন্তর্ভুক্ত "৩১০—এ্যানিম্যাল হাজব্যান্ড্রি" এবং "৫১০—ক্যাপিট্যাল আউটলে অন এ্যানিম্যাল হাজব্যান্ড্রি (এক্সক্লুডিং পাবলিক আন্ডার-টেকিংস)" খাতে ১৯৭৬-৭৭ সালের জন্য ৮,৭৩,০৬,০০০ (আট কোটি তিয়াত্তর লক্ষ ছয় হাজার) টাকা ব্যয়বরাদ্দ অনুমোদন করা হউক।

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি ৫৬নং দাবির অন্তর্ভুক্ত "৩১১—ডেয়ারি ডেভেলপমেন্ট", "৫১১—ক্যাপিট্যাল আউটলে অন ডেয়ারি ডেভেলপমেন্ট (এক্সক্লুডিং পাবলিক আন্ডারটেকিংস)" এবং "৭১১—লোনস ফর ডেয়ারি ডেভেলপমেন্ট (এক্সক্লুডিং পাবলিক আন্ডারটেকিংস)" খাতে ১৯৭৬-৭৭ সালের জন্য ২৩,৮৯,৫৬,০০০ (তেইশ কোটি উননব্বই লক্ষ ছাপ্পান্ন হাজার) টাকা ব্যয়বরাদ্দের দাবি পেশ করিতেছি।

দোহশালা ও দুগ্ধ সরবরাহ প্রকল্পগুলি চালু রাখা এবং বিশ্বখাদ্যসূচির ৬১৮নং প্রকল্পের অধীনস্থ প্রকল্পগুলি সহ অন্যান্য দোহ উন্নয়ন প্রকল্পের জন্য এই ব্যয় মঞ্জুরির প্রয়োজন।

**কলিকাতা দুগ্ধ সরবরাহ প্রকল্প**

কলিকাতা দুগ্ধ সরবরাহ প্রকল্পের মাধ্যমে দুধ সরবরাহের পরিমাণ ক্রমাগত বৃদ্ধি পাইতেছে। চতুর্থ পরিকল্পনার শেষে হরিণঘাটা ও বেলগাছিয়া সেন্ট্রাল ডেয়ারির দুধ উৎপাদনের পরিমাণ ছিল প্রায় ২ লক্ষ লিটার। ক্রেতাগণের চাহিদা এবং উৎপাদনের মধ্যে সমতা আনিবার জন্য সরকারি ডেয়ারিগুলির উৎপাদন ক্ষমতা বৃদ্ধির প্রয়াসে একটি প্রকল্প রচিত হইয়াছিল। সেন্ট্রাল ডেয়ারির সম্প্রসারণের কাজ শেষ হইয়াছে। এখন ডেয়ারি দুইটির দুধ উৎপাদন ক্ষমতা দৈনিক প্রায় ৩ লক্ষ লিটারে পৌঁছিয়াছে। বর্তমান বৎসরের শেষে ডেয়ারি দুইটির দুধ উৎপাদনের পরিমাণ দৈনিক ২ লক্ষ ২৫ হাজার লিটার এবং

১৯৭৬-৭৭ সালের শেষে উৎপাদনের পরিমাণ দৈনিক ২ লক্ষ ৭৫ হাজার লিটারে পৌঁছিবে বলিয়া আশা করা যায়।

ডানকুনিতে নির্মীয়মাণ ডেয়ারির উৎপাদন শুরু হইলে ঐ দুধ কলিকাতা ও হাওড়ায় সরবরাহ করা হইবে। ঐ দুধ সংরক্ষণের জন্য হাওড়ায় একটি হিমঘর স্থাপন করিবার প্রস্তাব রহিয়াছে। এই উদ্দেশ্যে জমি অধিগ্রহণ করা হইয়াছে।

বিদেশ হইতে আমদানি করা গুড়া দুধের উপর আমাদের নির্ভরশিলতা হ্রাস করিবার জন্য এবং আমাদের ডেয়ারিগুলির চাহিদা যাহাতে স্থানিয় কাঁচা দুধের সাহায্যে পূরণ করা যায়য়, সেজন্য ১৯৭৬ সালের ১লা জানুয়ারি হইতে কাঁচা দুধের ক্রয়মূল্য বৃদ্ধি করা হইয়াছে। ইহার ফলে দুধ সংগ্রহের পরিমাণ উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি পাইয়াছে। ১৯৭৪-৭৫ সালে যেখানে দুধ সংগ্রহের পরিমাণ ছিল গড়ে দৈনিক ৫০,০০০ লিটার্র এবং ১৯৭৫ সালের ডিসেম্বর মাস অবধি দৈনিক গড়ে ৬৩,০০০ লিটার, সেখানে ১৯৭৪ সালের জানুয়ারি মাসে দুধ সংগ্রহের গড় দৈনিক ৯৫,০০০ লিটার হইয়াছে। হরিণঘাটা মিল্ক কলোনীর দুধ উৎপাদনের পরিমাণও উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি পাইয়াছে। এখানে নূতন গো-মহিষ আগমনের ফলে দুধের উৎপাদন দৈনিক ৫,০০০ লিটার হইতে বৃদ্ধি পাইয়া ৪৫,০০০ লিটারে দাঁড়াইয়াছে। মিল্ক কলোনীতে ব্যক্তিগত মালিকানায় রাখা মহিষের সংখ্যা ১,০০০ হইতে বৃদ্ধি পাইয়া ৭,০০০-এ পরিণত হইয়াছে। এখানে মোট ৮,০০০ গো-মহিষ রাখার ব্যবস্থা আছে।

**দুর্গাপুর ডেয়ারি**

১৯৭২ সালের ২রা অক্টোবর দুর্গাপুর ডেয়ারি চালু করা হয়। এই ডেয়ারিতে দৈনিক ৫০,০০০ লিটার দুধ এবং ১,২০০ লিটার আইসক্রিম তৈয়ারি হইতে পারে। এখানে এখন দৈনিক ১০,০০০ লিটার দুধ এবং প্রায় ২৫০ লিটার আইসক্রিম তৈয়ারি হইতেছে। এখানকার উৎপাদন বাড়াইবার ব্যবস্থা করা হইতেছে।

**নূতন ডেয়ারি স্থাপন**

পঞ্চম পরিকল্পনায় বর্ধমান ও কৃষ্ণনগরে দৈনিক ২০,০০০ লিটার দুধ উৎপাদন ক্ষমতাসম্পন্ন দুইটি ডেয়ারি স্থাপনের প্রস্তাব রহিয়াছে। ইতিমধ্যে বর্ধমান শহরের কাছাকাছি কয়েকটি জমি পরিদর্শন করা হইয়াছে। কৃষ্ণনগর শহরের আশেপাশেও জমির অনুসন্ধান করা হইতেছে। জমি নির্ধারণের কাজ শীঘ্রই শেষ হইবে বলিয়া আশা করা যায়।

কলিকাতার সন্নিকটে সল্ট লেকে প্রস্তাবিত দুগ্ধজাত দ্রব্যাদির কারখানা নির্মাণের জন্য জমি অধিগ্রহণ করা হইয়াছে। প্রজেক্ট রিপোর্ট তৈয়ারির এবং নির্মাণের কাজ

আরম্ভের ব্যবস্থা করা হইতেছে।

**নূতন দুগ্ধ সংগ্রহ কেন্দ্র স্থাপন**

আমাদের ডেয়ারিগুলির জন্য কাঁচা দুধ সরবরাহের উদ্দেশ্যে এবং গ্রামাঞ্চলের উৎপাদকগণ যাহাতে সহজে দুধ বিক্রয় করিতে পারেন সেজন্য দুগ্ধসম্ভাব্য গ্রামাঞ্চলে ক্রমাগত দুধ সংগ্রহের কেন্দ্র স্থাপন করা হইতেছে। ১৯৭৪-৭৫ সাল পর্যন্ত ২৪-পরগনা, নদীয়া, বর্ধমান ও মুর্শিদাবাদ জেলায় মোট ২২টি দুধ সংগ্রহ কেন্দ্র স্থাপন করা হইয়াছে। বর্তমান বৎসরে বর্ধমান জেলায় আরও তিনটি সংগ্রহ কেন্দ্র এবং আগামি বৎসরে ২৪-পরগনা, বর্ধমান ও বীরভূম জেলায় ৫টি সংগ্রহ কেন্দ্র স্থাপন করা যাইবে বলিয়া আশা করা যায়।

**দুগ্ধ সমবায় গঠন**

গ্রামাঞ্চলে দুধের উৎপাদন বৃদ্ধির জন্য এবং উৎপাদকগণ যাহাতে লাভজনক মূল্যে দুধ বিক্রয় করিতে পারে সেজন্য দুগ্ধ সমবায় সমিতি গঠনের প্রকল্প লওয়া হইয়াছিল। ১৯৭৪-৭৫ সালের শেষ পর্যন্ত ১৭৭টি দুগ্ধ সমবায় গঠন করা হইয়াছে। বর্তমান বৎসরে ২৫টি নূতন সমিতি এবং ১৯৭৬-৭৭ সালে সমসংখ্যক নূতন দুগ্ধ সমবায় সমিতি স্থাপন করিতে পারা যাইবে বলিয়া আশা করা যায়।

**কর্মচারিদের জন্য বাসগৃহ নির্মাণ**

দুর্গাপুর ডেয়ারির এবং মাটিগাড়া ও ডানকুনিতে নির্মীয়মাণ ডেয়ারি কর্মিদের বসবাসের জন্য পঞ্চম পরিকল্পনার অধীনে বাসগৃহ নির্মাণের প্রকল্প গ্রহণ করা হইয়াছে। মাটিগাড়াতে বাসভবন নির্মাণের প্রথম পর্যায়ের কাজ ১৯৭৬-৭৭ সালের মধ্যে শেষ হইবে বলিয়া আশা করা যায়।

**দুগ্ধবতি গাভি ক্রয়ের জন্য ঋণদান**

হরিণঘাটার মিল্ক কলোনিতে দুধের উৎপাদন বৃদ্ধির প্রয়াসে সেখানকার পশুমালিকদের দুগ্ধবতী গো-মহিষ ক্রয়ের জন্য ঋণ দেওয়া হয়। দুধের ক্রয়মূল্য বৃদ্ধির ফলে এবং ঋণের সুযোগ ও অন্যান্য সুবিধা দেওয়ার ফলে কলোনীতে গো-মহিষের সংখ্যা ১,০০০ হইতে বৃদ্ধি পাইয়া ৭,০০০ হইয়াছে। দুধের উৎপাদনও ৫,০০০ লিটার হইতে বৃদ্ধি পাইয়া ৪৫,০০০ লিটারে পৌঁছিয়াছে। ১৯৭৫-৭৬ সালে কলোনীর লাইসেন্সধারিদের গো-মহিষ ক্রয়ের জন্য ১২,৩০,০০০ টাকা ঋণদানের প্রস্তাব রহিয়াছে।

**টেকনিক্যাল কর্মিদের প্রশিক্ষণ**

দোহশালার টেকনিক্যাল কর্মিদের প্রশিক্ষণের জন্য একটি কর্মসূচি পঞ্চম পরিকল্পনার অন্তর্ভুক্ত রহিয়াছে। এই কর্মসূচি অনুসারে টেকনিক্যাল কর্মিদের ন্যাশানাল ডেয়ারি রিসার্চ ইনস্টিটিউট, ইন্ডিয়ান ভেটেরিনারি রিসার্চ ইনস্টিটিউট প্রভৃতি প্রতিষ্ঠানে বিভিন্ন বিষয়ের শিক্ষাক্রমে বৃত্তিগত জ্ঞান অর্জনের জন্য পাঠানো হয়।

**দুগ্ধসরবরাহের এজেন্সি দিবার জন্য প্রকল্প**

কর্মহিন যুবকদের মাধ্যমে দুগ্ধসরবরাহের জন্য এজেন্সি দিবার একটি প্রকল্প ১৯৭২-৭৩ সালে চালু করা হয়। নদীয়া জেলার রানাঘাট, শান্তিপুর, কৃষ্ণনগর ও বর্ধমান জেলার দুর্গাপুর, রানীগঞ্জ, আসানসোল এবং বৃহত্তর কলিকাতা এলাকায় বহুসংখ্যক এজেন্সি দেওয়া হইয়াছে। সরকারি ডেয়ারিগুলির উৎপাদন বৃদ্ধির সঙ্গে সঙ্গে এরূপ এজেন্সির সংখ্যা আরও বৃদ্ধি করা সম্ভব হইবে।

**বিশ্বখাদ্যসূচির ৬১৮নং প্রকল্প**

পঞ্চবার্ষিক পরিকল্পনার অধীনে পশুপালন ও পশুচিকিৎসা বিভাগ যে সমস্ত উন্নয়নসূচি গ্রহণ করিয়াছেন তাহা ছাড়াও দোহ-উন্নয়ন ও গো-উন্নয়নের একটি সংযুক্ত কর্মসূচি বিশ্বখাদ্যসূচির ৬১৮নং প্রকল্পের আর্থিক সহায়তায় রূপায়ণ করা হইতেছে। ইন্ডিয়ান ডেয়ারি কর্পোরেশনের মাধ্যমে এই আর্থিক সাহায্য পাওয়া যাইতেছে।

এই প্রকল্পের মাধ্যমে সর্বপ্রথম যে কাজ হাতে লওয়া হয়, তাহা হইল কলিকাতা দুগ্ধ সরবরাহ প্রকল্পের উৎপাদন ক্ষমতা দৈনিকক ১.৫০ লক্ষ লিটার হইতে ৩ লক্ষ লিটারে বৃদ্ধি করা। সম্প্রসারণের কাজ ইতিমধ্যে শেষ হইয়াছে। বর্তমানে বেলগাছিয়া সেন্ট্রাল ডেয়ারিতে দৈনিক ২.০৯ লক্ষ লিটার দুধ উৎপাদিত হইতেছে। অদূরভবিষ্যতে উৎপাদন আরও বৃদ্ধি পাইবে।

বৃহত্তর কলিকাতা অঞ্চলে দুধের ক্রমবর্ধমান চাহিদা পূরণের জন্য দুধের দৈনিক উৎপাদন ক্ষমতা বৃদ্ধি করিয়া ৭.৫০ লক্ষ লিটারে উন্নীত করাই আমাদের লক্ষ্য। হরিণঘাটা ও বেলগাছিয়া সেন্ট্রাল ডেয়ারির বর্তমান উৎপাদন ক্ষমতা দৈনিক ৩.৫০ লক্ষ লিটার। অবশিষ্ট চাহিদা পূরণের জন্য ডানকুনিতে একটি বড় আকারের ডেয়ারি নির্মাণ করা হইতেছে। ১৯৭৬ সালের শেষের দিকে এই ডেয়ারি চালু হওয়ার আশা আছে।

মাটিগাড়া ডেয়ারি নির্মাণের কাজ ইতিমধ্যে শেষ হইয়াছে। এই ডেয়ারি শীঘ্রই চালু করা যাইবে বলিয়া আশা করা যায়। এই ডেয়ারির দেখাশুনা ও পরিচালনার ভার

হিমালয়ান কো-অপারেটিভ মিল্ক প্রডিউসার্স ইউনিয়ন লিমিটেড বা 'হিমুলের' উপর অর্পণ করিবার সিদ্ধান্ত লওয়া হইয়াছে।

মুর্শিদাবাদ জেলায় দৈনিক ১ লক্ষ লিটার দুধ উৎপাদন ক্ষমতাসম্পন্ন একটি ডেয়ারি অনুমিত ২ কোটি ৩৫ লক্ষ টাকা ব্যয়ে নির্মাণ করা হইতেছে।

কলিকাতা শহর অঞ্চলের খাটালগুলি হইতে ৫,০০০ গো-মহিষ অপসারণ করিয়া উহাদের অন্যত্র পুনর্বাসনের জন্য একটি প্রকল্প রচনা করা হইয়াছে। ইহার অনুমিত খরচ প্রায় ১ কোটি টাকা। ইন্ডিয়ান ডেয়ারি কর্পোরেশনকে এই প্রকল্পের জন্য অর্থ মঞ্জুর করিতে অনুরোধ করা হইতেছে।

গ্রামাঞ্চল হইতে দুধ সংগ্রহ ব্যবস্থাকে সংবদ্ধ করিবার জন্য হিমালয়ান কো-অপারেটিভ মিল্ক প্রডিউসার্স ইউনিয়ন লিমিটেড বা 'হিমুল' এবং ভাগীরথি কো-অপারেটিভ মিল্ক প্রডিউসার্স ইউনিয়ন লিমিটেড বা 'বিমুল' নামে দুইটি প্রতিষ্ঠান যথাক্রমে দার্জিলিং জেলায় এবং মুর্শিদাবাদ জেলায় গঠন করা হইয়াছে। 'হিমুল' কর্তৃক এ পর্যন্ত ৫১টি প্রাথমিক দুগ্ধ সমবায় সমিতি, ২২টি কৃত্রিম গো-প্রজনন কেন্দ্র এবং 'বিমুল' কর্তৃক ৬৪টি প্রাথমিক দুগ্ধ সমবায়, ৩৪টি কৃত্রিম প্রজনন কেন্দ্র ও ২টি ভ্রাম্যমাণ ক্লিনিক ভ্যান স্থাপিত হইয়াছে। মেদিনীপুর জেলায় তৃতীয় একটি দুগ্ধ ইউনিয়ন স্থাপনের 'প্রস্তাব রহিয়াছে। উল্লিখিত দুগ্ধ ইউনিয়ন দুইটি ইতিমধ্যে কৃত্রিম প্রজনন, পশু চিকিৎসা, পশু স্বাস্থ্যরক্ষা প্রভৃতির ব্যবস্থা করিয়া পশু মালিকদের নিকট হইতে যথেষ্ট সাড়া পাইতেছে।

উৎপাদকদের সক্রিয় সহযোগিতায় এ রাজ্যে সমবায়ের মাধ্যমে দুগ্ধ-উৎপাদন ব্যবস্থার ভিত্তি রচিত হইয়াছে। আমি আশাকরি এই ব্যবস্থা কৃষির পরিপূরক হিসাবে গ্রামাঞ্চলের সাধারণ মানুষের জন্য কর্মসংস্থানের সুযোগ আনিয়া দিবে এবং ফলে গ্রামাঞ্চলের মানুষের অর্থনৈতিক অবস্থার উন্নতি ঘটিবে।

আমাদের কর্মসূচিগুলির সফল রূপায়ণে আমি মাননীয় সদস্যগণের সহযোগিতা কামনা করি।

মহাশয়, আমি প্রস্তাব করিতেছি যে, ৫৬নং দাবির অন্তর্ভুক্ত "৩১১—ডেয়ারি ডেভেলপমেন্ট", "৫১১—ক্যাপিটাল আউটলে অন ডেয়ারি ডেভেলপমেন্ট (এক্সক্লুডিং পাবলিক আন্ডারটেকিংস)" এবং "৭১১—লোনস ফর ডেয়ারি ডেভেলপমেন্ট (এক্সক্লুডিং পাবলিক আন্ডারটেকিংস)" খাতে ১৯৭৬-৭৭ সালের জন্য ২৩,৮৯,৫৬,০০০ (তেইশ কোটি উননব্বই লক্ষ ছাপ্পান্ন হাজার) টাকা ব্যয়বরাদ্দ অনুমোদন করা হউক।

**Mr. Speaker :** Written statements in respect of Demand Nos 55

and 56 which have already been circulated amongst the members will be taken as read.

Now, there is no cut motion in respect of Demand No.55. There is one cut motion in respect of Demand No.56. It is in order and taken as moved. I call upon Shri Sakti Kumar Bhattacharya to speak.

**Demand No. 56**

**Shri Netaipada Sarkar :** Mr. Speaker, Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-.

**শ্রী শক্তিকুমার ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এ্যানিম্যাল হাসবেন্ড্রির যা অবস্থা তাতে মাননীয় মন্ত্রী মহাশয় আজ যে ব্যয়বরাদ্দ চাইছেন তা দিয়ে যে কি হবে আমি ঠিক বুঝে উঠতে প্যারছি না। স্যার, আমি হরিণঘাটা কেন্দ্র থেকে নির্বাচিত প্রতিনিধি এবং আপনি জানেন, এই হরিণঘাটায় সর্ববৃহৎ দুগ্ধ প্রকল্প আছে যেটা প্রতিষ্ঠিত হয়েছিল স্বর্গতঃ ডাঃ রায়ের প্রেরণায়। স্যার, ডাঃ রায়ের প্রতিষ্ঠিত এই প্রতিষ্ঠানটি প্রায় ২০ বছর আগে প্রায় ৩৫শো একর জমির উপর প্রতিষ্ঠিত হয়েছিল। এটি দুটি ভাগে বিভক্ত করা হয়েছিল—একটি ভাগ এ্যানিম্যাল হাসবেন্ড্রি অপরটি ডেয়ারি ডেভেলপমেন্ট। এ্যানিম্যাল হাসবেন্ড্রির ভেতরে উন্নত ধরনের গো প্রজননের ব্যবস্থা এবং অন্যান্য অনেকরকম ব্যবস্থা হয়েছিল। সেখানে পোলট্রির ব্যবস্থা গোট, শিপ রাখার ব্যবস্থা হয়েছিল এবং পিগারি সেকশনও হয়েছিল। তা ছাড়া ভেটেরেনারি সার্ভিসের জন্য ভেটেরেনারির ডাক্তারখানা ইত্যাদিও হয়েছিল। তখন ওখানে অনেক গরু ছিল কিন্তু আজকে আর সেই সংখ্যায় গরু দেখতে পাওয়া যায় না। তখন ৯ হাজার গরু এখানে এ্যানিম্যাল হাসবেন্ড্রির ভেতর ছিল আর আজকে সেই সংখ্যা গরু, মোষ মিলিয়ে কয়েকশো এসে দাড়িয়েছে। ক্যাটেল শেডগুলি ভেঙে পড়ছে, খালি পড়ে রয়েছে। পোলট্রির যে অবস্থা তাতে ওখানে গেলে দেখতে পাবেন পোলট্রির ঘরগুলি ভেঙে পড়ছে এবং তাতে অত্যন্ত কমসংখ্যক বার্ডসই এখন আছে। যে কোনও বাইরের পোলট্রিতে ওখানকার পোলট্রির চেয়ে বেশি বার্ডস আছে। এইরকম একটা ডেটোরিয়েটেড কন্ডিশনে তা এসে দাড়িয়েছে। গোট, শিপ যা ছিল তার একটাও নেই। সেখানে হাঁস পর্যন্ত ছিল কিন্তু আজকে একটাও হাঁস নেই। তারপর অনেকদিন ধরে যেটা দেখা গিয়েছিল যে পিগারি সেকসানটা লাভজনক বিজনেস সেটা কর্পোরেশনের আন্ডারে চলে গিয়েছে এবং তার অবস্থা আজ অত্যন্ত শোচনীয় হয়ে পড়েছে। সেখানে অনেক সময় জলের অভাবে পিগারিগুলি মারা যায় এইরকম একটা দুঃসহনীয় অবস্থায় সেটা এসে দাড়িয়েছে। তাছাড়া ভেটেরেনারি সার্ভিসের জন্য যে হাসপাতাল

ইত্যাদির ব্যবস্থা করা হয়েছিল সেগুলিও খুব দুরবস্থার ভেতর দিয়ে চলেছে। এগুলি হয়ত মাননীয় মন্ত্রী মহাশয়ের কানে পৌঁছায় না কিন্তু আমি তাঁকে বলতে পারি, আমি জানি, সেখানে দৈনিক ২০ থেকে ২৫টা গরু মারা যায় বিনা চিকিৎসায়। এগুলির প্রতি দৃষ্টি দেওয়া দরকার। আমার মনে হয় এগুলির প্রতি দৃষ্টি না দেবার ফলেই এই সেকসানটি উঠে যাবার অবস্থা হয়েছে। স্যার, ওখানে প্রায় ৪ হাজার কর্মচারী কাজ করেন কিন্তু তাদের দিয়ে এই এ্যানিম্যাল হাসবেন্ড্রিকে রক্ষণাবেক্ষণ করতে পারা যাচ্ছে না। আজকে এ্যানিম্যাল চলে গিয়েছে, শুধু হাসবেন্ড্রি পড়ে আছে। তা ছাড়া স্যার, এখানে ১০০ জন অফিসার আছেন, তারা ইনডিফারেন্ট। তারা অফিসে আসে আর চলে যায় এটাই আমরা দেখি। এই যে ৪ হাজার কর্মচারী আছে তাদের তারা কোনও কাজ দেয় না।

[5-40 – 5-50 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে একটা কথা বলতে চাই। একটা কমিটি গঠন করা হয়েছিল administration এর জন্য। কিন্তু ২ বছর হয়ে গেল সেই কমিটির কোনও meeting ডাকা হয়নি। এই কমিটির চেয়ারম্যান অনেক চেষ্টা করে ২/১টা meeting করিয়েছিলেন। কিন্তু গত ২ বছর হল সেই কমিটির কোনও অস্তিত্ব আছে বলে মনে হচ্ছে না এবং তার মিটিং ডাকারও কোনও ব্যবস্থা নেই। আমি মনেকরি সরকারিভাবে এটা এখনও উঠে যায়নি। আমি সেই কমিটির একজন সদস্য। আমার কথা হচ্ছে, আজকে Animal Husbandry যে দুরবস্থার চিত্র আমি তুলে ধরলাম সেটা একদিনে হয়নি। আজকে Animal Husbandryর উপর কোনও গুরুত্ব দেওয়া হয়নি। আমরা সদস্যরাও এই ব্যাপারে কোনও গুরুত্ব দিতে পারিনি এবং মন্ত্রী মহাশয়ও এই ব্যাপারে দেখবার সুযোগ পাননি। আজকে এটাকে যদি আমরা একটা উল্লেখযোগ্য প্রতিষ্ঠান বলে মনেকরি, মানুষের খাদ্য উৎপাদন কেন্দ্র হিসাবে মনেকরি তাহলে আমার মনে হয় অবিলম্বে এর প্রতি আমাদের দৃষ্টি দেওয়া দরকার। আজকে ক্ষেতে খামারে আমরা সবুজ বিপ্লব করছি। আমাদের ধান উৎপাদন হচ্ছে, খাদ্য উৎপাদন হচ্ছে। সেই খাদ্যোৎপাদন হলেও আজকে Caloriy যুক্ত যে সমস্ত খাদ্য ডিম, মাংস, দুধ ইত্যাদি সেগুলি প্রোটিন জাতীয় খাদ্য এগুলির কোনও ফয়দা আমরা করতে পারিনি। এগুলি আমাদের শরিরের অত্যন্ত প্রয়োজনীয় জিনিস। কাজেই মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব তিনি যেন এগুলির দিকে দৃষ্টি দেন। এগুলির দিকে দৃষ্টি না দিলে, আমাদের খাদ্য উৎপাদনের যে পরিকল্পনা, আমরা যে সবুজ বিপ্লব করতে যাচ্ছি, সেই সবুজ বিপ্লব বিফল হবে এবং মানুষকে ঐসব প্রোটিন জাতীয় খাদ্যের অভাবে আমাদের স্বাস্থ্যমন্ত্রীর কাছে যেতে হবে। স্যার, Diary Development সম্পর্কে যদি দেখেন তাহলে দেখবেন

যে সেটা আরও শোচনীয় অবস্থায় আছে। যখন এই Diary Development প্রতিষ্ঠিত হয়েছিল তখন ৯ হাজার গরু এবং মহিষ রাখার ব্যবস্থা হয়েছিল। তারজন্য ৯টি কলোনী তৈরি করা হয়েছিল এবং কয়েকটি বাসভবন হয়েছিল। যারা এই সমস্ত গরু এবং মহিষ রক্ষণা-বেক্ষণ করবেন তাদের জন্য কোয়াটারের ব্যবস্থা করা হয়েছিল। আজকে সেখানে গরু এবং মহিষ নেই। কোয়াটারগুলি ভেঙে যাচ্ছে, তার জানালা, দরজাগুলি কোথায় গেছে বলা যাচ্ছেনা। এইরকম এটা অবস্থা সেখানে চলেছে। সেই সেন্টারে আজকে কি হয়েছে? না, সেটা একটা পারকেজিং সেন্টার হয়েছে। অর্থাৎ দুগ্ধ ক্রয় কেন্দ্র হয়েছে। দুগ্ধ উৎপাদন কেন্দ্র নয়। আজকে সেটা একটা Chilling plant হয়ে দাঁড়িয়েছে, যে Chilling plant থেকে দুধ factoryতে এসে পৌঁছাচ্ছে এবং তারপর সেখানে সমস্ত Collect হবার পরে Greater Calcutta এর অন্যান্য জায়গায় বিলিবন্টন করা হচ্ছে। এই যে Chilling plant থেকে দুধ গাড়ি করে নিয়ে আসছে, এটা যে গাড়িতে করে আনা হচ্ছে সেই গাড়িতে কোনও air-condition এর ব্যবস্থা নেই। কাজেই এই দুধ গাড়িতেই নষ্ট হয়ে যাচ্ছে এবং তার ফলে হরিণঘাটায় factoryতে গিয়ে pastarised না হয়ে মাঝপথে জলের মতো ফেলে দিতে হচ্ছে। এই ধরনের অবস্থা হওয়ার দরুন আজকে লক্ষ লক্ষ টাকা লোকসান হচ্ছে। এটা আমরাই purchasing করছি, আবার আমরাই Sale করছি অথচ সেখানে লোকসান হচ্ছে বছরের পর বছর, এটা হচ্ছে মুলকথা। কাজেই এইদিকে আমাদের দৃষ্টি দিতে হবে। এখানে আমাদের উৎপাদন কেন্দ্র তৈরি করতে হবে। আমরা purchasing কেন্দ্র হিসাবে করতে যাচ্ছি। দুর্গাপুরে purchasing কেন্দ্র করছি। ডানকুনি এবং লবনহ্রদ সব জায়গায় purchasing কেন্দ্র হচ্ছে, কিন্তু উৎপাদন কেন্দ্র হয়নি। কাজেই আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, উৎপাদন কেন্দ্র হিসাবে এটাকে গড়ে তুলুন। তা নাহলে সবুজ বিপ্লব ব্যর্থ হয়ে যাবে।

**শ্রীমতী গীতা মুখোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, তিনি বলেছেন আমাদের পোলট্রি করতে, আমি ওর নির্দেশ পালন করে একটা ছোট পোলট্রি করেছি এবং মেয়েদেরও বলেছি পোলট্রি করতে। সুতরাং পোলট্রি ফিডের দাম কমানোর ব্যাপারে যেন মন্ত্রী মহাশয় উপযুক্ত ব্যবস্থা নেয়।

**মিঃ স্পিকার ঃ** আর একটা কথা বলুন, গীতা দেবী, যে প্রত্যেক জেলায় জেলায় যেন একটা করে পোলট্রি ফিড সেন্টার করা হয়। কেন না আমার ৮টি মুরগি আছে, কিন্তু আমাকে টালিগঞ্জ থেকে পোলট্রি ফিড আনতে হয়। গাড়ির তেলের খরচ পোলট্রি ফিডের দামের চেয়ে বেশি হয়ে যায়।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দ বিধানসভায় রেখেছেন, তাকে শুধু সর্বান্তকরণে সমর্থন করছি তাই নয়, এই ব্যয় বরাদ্দ

আরও বৃদ্ধি করার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি। কারণ সকলেই একটা কথা জানেন যে আমাদের দেশ হচ্ছে কৃষি প্রধান দেশ। আমাদের যেমন খাদ্য দরকার, তেমনি চাষ করতে গেলে গরুর দরকার, জমিকে শক্তিশালি করার জন্য সারের দরকার। সেইজন্য চাষিদের সবচেয়ে উপকারি জিনিস হচ্ছে এ্যানিম্যাল হাজব্যান্ডারি ডিপার্টমেন্ট। আমাদের মাননীয় সি.পি.আই. সদস্য তাঁর বক্তব্য রাখলেন যে, উনি নাকি হরিণঘাটা কেন্দ্রের বিধানসভার সদস্য, অবশ্য দুধ উনি খেতে পান কিনা জানিনা কারণ একটুও দুধ খেতে পাচ্ছেন না, ওর শরিরটা দেখেই মনে হচ্ছিল। কারণ উনি বাজেটের উপর বক্তব্য যখন রাখছিলেন, তখন তিনি কাঁপছিলেন। সেইজন্য আমি প্রথমেই প্রস্তু করছি এই সভাতে দু লিটার করে দুধ প্রত্যেককে দেবার প্রস্তাব করা হোক, মন্ত্রী মহাশয়, বিষয়টাা চিন্তা করে দেখবেন।

**মিঃ স্পিকার ঃ** আপনাদের সুন্দরবন থেকে ঘি, মধু, আনানোর ব্যবস্থা করুন না।

[5-50 – 6-00 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আগে পশ্চিমবাংলার চিত্র ছিল লোকে দুটো খেতে পেত, দুধ সবাই খেত, দুধ থাকলে ঘি হত। সুতরাং মানুষ কিছু না পেলে দুধ ঘি খেত, দুধের বাই প্রডাক্ট দৈ খেত। কারণ ভাতের সঙ্গে দুধের একটা প্রয়োজনীয়তা ছিল। তাই আজকে এ্যানিম্যাল হাজব্যান্ডারি এই যে বিভাগ-এর ব্যয়বরাদ্দ, এটা নিশ্চয়ই সর্বান্তকরণে সমর্থন করব। কারণ আমরা বাঙ্গালি, দুধভাত আমাদের বাপ ঠাকুরদারা খেত, এখন অবশ্য আমরা দুধের রং দেখি সাদা, দুধ খেতে পাই না। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, সি.পি.আই. বন্ধু বক্তব্য রাখছিলেন, স্বর্গীয় বিধানচন্দ্র রায় এই হরিণঘাটা করে গিয়েছিলেন কিন্তু ওদের আমলে চার চারটে খুন হয়েছে ঐ হরিণঘাটা দুগ্ধ প্রকল্পে, ওরই আমলে এবং উনি বিধানসভার সদস্য, ওদেরই আমলে উন্নতি হওয়া তো দুরের কথা, উনারাই অবনতির পথে নিয়ে গেছেন। আমরা চেষ্টা করেছি তৈরি করতে। ১৯৬৭ সাল থেকে অবনতি হয়েছে, আবার ১৯৭২ সাল থেকে আমরা উন্নতি শুরু করেছি। আমাদের তরুণ মন্ত্রী তিনি সক্রিয়ভাবে চেষ্টা করছেন। সি.পি.আই. বন্ধু বক্তব্য রাখলেন, প্রোটিন খাদ্য হিসাবে রোগিদের, বাচ্চা শিশুদের দুধের প্রয়োজন, ডিমের প্রয়োজন রয়েছে, ডিমের প্রয়োজন রয়েছে, মাংসের প্রয়োজন রয়েছে, সমস্তরকম প্রোটিন ফুডেরই প্রয়োজন রয়েছে, সেটা আমরা স্বীকার করি এবং তারজন্য আজকে পশ্চিমবাংলায় ৩৩৫টি ব্লক ডিসপেনসারি হয়েছে। এটা ওনাদের আমলে ছিল না। আমাদের ২৪টি মোবাইল ভ্যান আছে, আমাদের ৭১টি হসপিটাল আছে, ৮৮৯-টি অ্যাড সেন্টার আছে। এগুলি আমরা করেছি '৭২ সাল থেকে এই ৫ বছরের মধ্যে। তার পূর্বে আপনারা সব ধ্বংস করে গিয়েছিলেন, পশ্চিমবাংলার অর্থনীতিকে শেষ করে

দিয়ে বলেছিলেন, আমরা সেই অর্থনীতিকে শ্মশান থেকে তুলে নিয়ে বাঁচাবার চেষ্টা করছি, যাতে আজ সকলকে দুধ ভাত খেতে দিতে পারি তার চেষ্টা করছি। আজকে সমালোচনা নয়, সমালোচনা করে দেশের উন্নতি করা যায় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে গ্রাম বাংলার যারা খেতমজুর, ভূমিহীন খেতমজুর, তাদের লোন দেওয়া হচ্ছে, গরু দেওয়া হচ্ছে। সি.পি.আই. বন্ধুরা ভূমিহীন খেতমজুরদের নিয়ে খুব বড় বড় কথা বলেন। স্যার, আপনি জানেন আমাদের এই সরকার ভূমিহীন খেতমজুরদের লোন দিচ্ছেন, গরু দিচ্ছেন এবং এই ব্যবস্থায় ইতিমধ্যেই কয়েকটি পরিবার, যারা এক একটি গরুর সাহায্যে মাসে প্রায় ৪০০ টাকা রোজগার করছে। অর্থনৈতিক কাঠামো যদি ভাল করতে হয়, সোসিও-ইকোনমি যদি ভাল করতে হয় তাহলে নিশ্চয়ই এসবের প্রয়োজন রয়েছে। তারজন্যই আমাদের সরকার এই বিষয়টির প্রতি বিশেষ গুরুত্ব দিয়েছেন এবং গুরুত্ব দেওয়া হয়েছে বলেই পশ্চিমবাংলায় আমরা এত কাজ করতে পেরেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, আমাদের বাড়ির মায়েদের প্রসবের সময় যেরকম যত্ন নেওয়া হয় দার্জিলিং জেলায় এক একটি গরুরও প্রসবের সময় সেইরকম যত্ন নেওয়া হয়। সেখানে এক একজন সাধারণ কৃষকও তার গরুর জন্য ডাক্তার ডাকে, চিকিৎসা করে, কারণ তাদের এক একটি গরু ১০ কে.জি. ১২ কে.জি. করে দুধ দেয় এবং তাই দিয়ে তাদের সংসার চলে। সুতরাং অর্থনৈতিক উন্নতির এটা একটা পথ। আর একটা পথ হচ্ছে, এর বাই-প্রোডাক্টের সাহায্য নিয়ে অর্থনৈতিক উন্নতি ঘটান যায়। স্যার, আপনি জানেন সুন্দরবনে আগে অত্যন্ত গরুর প্রাধান্য ছিল, প্রাচুর্য ছিল, কিন্তু দিনের পর দিন শেষ হয়ে যাচ্ছে। তবে আমাদের সরকার নানাভাবে চেষ্টা করছেন যাতে আরও বেশি দুধ পাওয়া যায় তারজন্য নানারকম সাইন্টিফিক প্রসেস চালু হয়েছে, নানারকম আর্টিফিসিয়াল অ্যাড বের হয়েছে, তা দিয়ে আরও বেশি দুধ পাবার চেষ্টা করা হচ্ছে।

**মিঃ স্পিকার ঃ** মিঃ বাপুলি, টোটাল প্রোডাক্ট অ্যাট প্রেজেন্ট কত হরিণঘাটায় দুধের?

**Shri Pradip Bhattacharyya :** Sir, I will give you that figure.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** ওটা মাননীয় মন্ত্রী বলতে পারবেন। That is a very crucial question and I must thank you, Sir, for the same as because opposition must know that.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আপনিও বিদেশে গিয়েছেন, আমিও গিয়েছি, আমরা দেখেছি, আমরা অস্ট্রেলিয়ায় গিয়েছি, সেখানে দেখেছি, আমরা হল্যান্ডে গিয়েছি সেখানে দেখেছি - হল্যান্ডে মাননীয় মন্ত্রী জয়নাল আবেদিন গিয়েছিলেন, তার ২০/২৫

দিন পরে আমি গিয়েছিলাম, সেখানে দেখেছি একটা জাত, একটা জাতের ইকোনমি, হোল ইকোনমি অফ দি কান্ট্রি তারা এই দুধের ওপর গড়ে তুলেছে। আমরা জানি একটা দেশকে বড় করতে গেলে শুধু কৃষির ওপর বড় করা যায়, অন্যভাবেও বড় করতে হয়। আজকে হল্যান্ডের মত একটা ছোট দেশ তার ইকোনমিকে গড়ে তুলেছে অস্ট্রেলিয়াও এইভাবে গড়ে তুলেছে। আমরা পশ্চিমবাংলাও নিশ্চয়ই গড়তে পারব, আমরা বিশ্বাস করি এবং তারজন্য আমরা বিভিন্ন ক্ষেত্রে এগিয়ে চলেছি। তবুও আমাদের এ্যানিম্যাল হ্যাজবেন্ড্রি ডিপার্টমেন্টের ওপর আমাদের যতটা জোর দেওয়া দরকার ততটা এখনো আমরা দিতে পারিনি। কারণ আমাদের আর্থিক বরাদ্দ অত্যন্ত কম। আমরা চাই আরও আর্থিক বরাদ্দ হোক, আমরা চাই বিধানসভার সকল সদস্যই আজকে এই কথা বলবেন। আজকে গীতা-দি বললেন যে, তাঁর নাকি একটা পোলট্রি ফার্ম আছে। ওয়েস্টার্ন কান্ট্রিতে যত বড় বড় লোক আছেন, প্রত্যেকে একটা করে পোলট্রি ফার্ম করে রাখেন নিজেদের খাবার জন্য। আমরাও দেশে শুরু করেছি। স্যার, আপনি বললেন মুরগির খাবার জেলায় জেলায় নেই। কিন্তু সমস্ত জেলায় poultry-র dealer আছে যেখান থেকে poultry-র খাবার পাওয়া যায়। আজ যেমন আমরা চাযে সবুজ বিপ্লব করতে যাচ্ছি, তেমনি animal husbandry Deptt-কে যদি পরিপূর্ণ রূপ দিতে পারি তাহলে এখানেও বিপ্লব করতে পারব। মা, কৃষক, শিশুদের প্রোটিন খাদ্য দিতে পারব। এটা সবল জাতি তৈরি করার জন্য দরকার। এই কথা বলে এই ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমি শেষ করছি।

**শ্রী মহঃ সফিউল্লা ঃ** স্যার, যে ব্যয় বরাদ্দ আনা হয়েছে তাকে সমর্থন করছি। দুধ সরবরাহের জন্য আমরা বিভিন্ন জায়গায় ডেয়ারি স্থাপন করেছি। আমার জেলায় ডানকুনিতে একটা ডেয়ারি স্থাপন করছি। এর দ্বারা কলকাতায় যেমন দুধ সরবরাহ করা হবে, তেমনি যেন গ্রামাঞ্চলেও করা হয়। এই ডেয়ারিকে কেন্দ্র করে যেন কোনও রাজনীতি না হয় এবং স্থানীয় বেকার যুবকরা যেন সেখানে চাকরি পায়। এইকটা দাবি আপনার মাধ্যমে আমি রাখলাম। গোসম্পদের গ্রামীণ অর্থনীতিতে একটা বড় ভূমিকা আছে। বিধানসভায় শুনলাম সরকার একটা গোবর গ্যাস plant করতে যাচ্ছেন। গনেশ হাটুই যখন প্রথম এই কথা বলেছিলেন তখন অনেকে হেসেছিলেন। কিন্তু একটি পরিবারের যদি ২।৩টি গরু থাকে এবং সেখানে যদি একটা গোবর গ্যাস প্ল্যান্ট দেওয়া হয় তাহলে Rural Electrification problem solve হবে এবং বিদ্যুতে আমরা স্বয়ংসম্পূর্ণতা অর্জন করতে পারব। এটা অবহেলার জিনিস নয়। আমাদের ভারতে গোসম্পদ কিভাবে অবনতির দিকে যাচ্ছে তা বলা যায়। এই গো সম্পদের জন্য ভারতের হিন্দু সমাজ ও সংস্কৃতি গর্ববোধ করেন। কিন্তু তাদের বেশির ভাগই এই পশুর অধঃপতন ঘটাচ্ছেন। Animal Husbandry and yetrinery services-কে ঢেলে সাজান দরকার। এখানে অনেক ভাল, দক্ষ অফিসার আছেন তাদের যদি proper স্থানে place করতে পারেন তাহলে সত্যিকারের

কাজ হবে। বিদেশ থেকে উন্নত জাতের ষাঁড়, Sheep এনে যদি এদেশের গরু, ভেড়ার সঙ্গে মিশ্রন করাতে পারেন তাহলে দুধ বাড়বে এবং animal-এর quality বাড়বে। ও জিনিস করতে গেলে অর্থের প্রয়োজন আছে। সেজন্য অনুরোধ করব আরও অর্থ এই বিভাগে বৃদ্ধি করতে। এই Deptt-এর অন্তর্গত চিড়িয়াখানা অছে। কিন্তু দুঃখের সঙ্গে দেখলাম চিড়িয়াখানার কথা এই বাজেটের মধ্যে কোথাও নেই।

[6-00 – 6-10 p.m.]

আমরা অনেক সময় পশুপক্ষি নিয়ে হাসি ঠাট্টা করি, কিন্তু মানুষের নিঃশ্বাস ফেলার জায়গা হচ্ছে চিড়িয়াখানা। তার ডেভেলপমেন্টের কোনও কথা নেই। দার্জিলিং হিমালয়ান জুওলজিক্যাল পার্ক যেটার নাম পদ্মজা নাইডু জুওলজিক্যাল পার্ক সেটাকে স্বয়ংশাসিত সংস্থা করে তুলেছেন, সেটাকে আপনার ডিপার্টমেন্টের আন্ডারে নিয়ে আসুন, সেখানে বিভিন্ন রকমের পশুপক্ষি রয়েছে। অনেক সময় পশুপক্ষি হাসির খোরাক হয়, আমি আপনার্দের কাছে একটা ঘটনাা বলি, হাওড়া জেলার বাগনানে একটা হায়না বেরিয়েছিল, মানুষের মনে যে কি আতঙ্ক সেটা বলার কথা নয়। আমরা সেখানে গিয়ে দেখলম মানুষ ঘরে খিল দিয়ে বসে আছে যেন রয়েল বেঙ্গল টাইগার বেরিয়েছে। আমরা পশুপক্ষি সম্বন্ধে জানি না যারজন্য এই ধরনের অবস্থা হয়েছে। চিড়িয়াখানার ডেভেলপমেন্টের খাতে আপনারা কিছু কিছু ব্যয় করেছেন, রেপটাইল হাউসের জন্য টাকা দিচ্ছেন, কিন্তু রাস্তা-ঘাট যেগুলি নষ্ট হয়ে গেছে সেই রাস্তাগুলি পি ডব্লু ডি মন্ত্রীর সাথে যোগাযোগ করে রিপেয়ার করার ব্যবস্থা করুন। ১৯৭৫ সাল চিড়িয়াখানার সেন্টিনারি ইয়ার, আমাদের কেন্দ্রীয় কৃষিমন্ত্রী জগজ্জীবন রাম শতবার্ষিকী উৎসব উদ্বোধন করে দিয়েছেন, কিন্তু চিড়িয়াখানার পাশে সেন্ট থোমাস স্কুলের জমি অ্যাভেলেবল আছে, ৩ একর জমি পাওয়া যেতে পারে, সেই জমি কিনে নেবার বা বিনিময় করার চেষ্টা করুন যাতে চিড়িয়াখানা বাড়ান যায়। তারপর চিড়িয়াখানার কর্মিদের ডি এ'র ব্যাপারে চতুর্থ শ্রেণীর কর্মিদের সাবভেন্সান'র ব্যাপারে আমার একটা কোয়েশ্চেন ছিল, আপনার ডিপার্টমেন্ট তার উত্তর দেয়নি, অন্য ডিপার্টমেন্ট উত্তর দেয়। তারপর শতবার্ষিকি উৎসব উদ্বোধনের সময়ে আপনি বলেছিলেন চতুর্থশ্রেণীর কর্মচারী যারা চিড়িয়াখানার ব্যাকবোন তাদের কোয়াটার ভেঙে যাচ্ছে, তাদের কোয়াটারগুলি তৈরি করে দেবেন। আপনি একজন দক্ষ মন্ত্রী, সেজন্য এ্যানিম্যাল হ্যাজবান্ড্রি অ্যান্ড ভেটারিনারি সার্ভিসেসের আন্ডারে চিড়িয়াখানা আছে বলে আপত্তি করিনি, আপনি যদি না থাকতেন তাহলে চিড়িয়াখানাকে ফরেস্ট ডিপার্টমেন্টের অধীনে নিয়ে যাবার জন্য বলতাম। কিন্তু আপনি একজন দক্ষ মন্ত্রী, আমরা আশাকরি আপনার কাছ থেকে এই ব্যাপারে সাহায্য পাব। আজকে পল্লিগ্রামে যদি যান তাহলে পশু চিকিৎসার ব্যাপারটা দেখতে পাবেন। ব্লকে ব্লকে ভেটারিনারি হাসপাতাল

আছে, অ্যাড সেন্টার আছে, কোন কোন জায়গায় কোয়ার‍্যানটাইন সেন্টার আছে, কিন্তু পশু রোগ রোধ করবার জন্য আপনি কি ব্যবস্থা অবলম্বন করেছেন? কতকগুলি মারাত্মক রোগ আছে, যেমন রিন্ডারপেস্ট, টুথ অ্যান্ড মাউথ ডিজিজ, এইরকম ধরনের এ্যানিম্যাল ডিজিজ আছে, এই ডিজিজগুলি কন্ট্রোল করবার জন্য আপনার চেষ্টা করা দরকার। এইটা যদি করতে পারেন তাহলে পশুর স্বাস্থ্য ভাল হবে, পশুর উন্নতি হবে এবং আমাদের গ্রামীণ অর্থনীতির উন্নয়ন হবে। পশুপালন সম্বন্ধে দু'একটা কথা বলার আছে। পশু পালন মানে এই নয় যে আমরা পশুকে খুব খাতির যত্ন করলাম, সেটা পশু পালন হয় না, আধুনিক সায়েন্টিফিক যুগে পশু পালন করতে গেলে তারজন্য পড়াশুনা করতে হয়, তারজন্য টেকনিক্যাল নলেজের দরকার, সেই ধরনের প্রশিক্ষণ চালু করা দরকার। আমাদের অফিসারদের সেই ধরনের দক্ষতা আছে কিনা বুঝতে পারছি না। আমরাা বিভিন্নভাবে গ্রামীণ অর্থনীতিকে চাঙ্গা করবার চেষ্টা করছি। আমাদের মুখ্যমন্ত্রীর নেতৃত্বে বিভিন্ন ডিপার্টমেন্টের মন্ত্রী সেই চেষ্টা চালিয়ে যাচ্ছেন, আপনার ডিপার্টমেন্ট যদি সেই চেষ্টা করেন তাহলে গ্রামীণ অর্থনীতি বাঁচবে, তাকে আপনি চাঙ্গা করতে পারবেন। এই ডিপার্টমেন্টকে অবহেলা করে আমরা গো-সম্পদকে নষ্ট করে দিয়েছি। আমার আর সময় নেই, এই কথা বলে আপনার ব্যয়-বরাদ্দকে সম্পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী নুরুন্নেসা সাত্তার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশুপালন দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দে দাবি উত্থাপন করেছেন তাকে পূর্ণ সমর্থন জানিয়ে কয়েকটি বক্তব্য আপনার মাধ্যমে রাখতে চাই। গ্রামবাংলার সাধারণ মানুষের উপকরের জন্য আমি আমার বক্তব্য রাখতে চাই। মন্ত্রী মহাশয় বলেছেন, ডেয়ারিগুলির উন্নতিসাধন করে, সেগুলির সংস্কার করে উন্নতির পথে নিয়ে যাচ্ছেন। তিনি ডানকুনিতে যে ইতিহাস সৃষ্টি করতে চলেছেন সেটা নিঃসন্দেহে অভিনন্দনযোগ্য। আমি আপনার মাধ্যমে বলতে চাই এখন যেমন ব্লকে ব্লকে গরুর চিকিৎসার ব্যবস্থা করা হয়েছে ঠিক তেমনি প্রতিটি অঞ্চলে অঞ্চলে একটি করে পশু চিকিৎসা কেন্দ্র স্থাপন করবার ব্যবস্থা করুন। তারপর আমার অনুরোধ হচ্ছে শহরের মানুষ যেমন দুগ্ধ বিতরণ কেন্দ্র থেকে দুগ্ধ পাচ্ছে সেইরকম প্রতিটি গ্রামাঞ্চলের মানুষ যাতে দুধ পেতে পারে সেইজন্য গ্রামাঞ্চলেও দুগ্ধ বিক্রয় কেন্দ্র গড়ে তুলুন। মানুষের জন্য যেমন চিকিৎসার প্রয়োজন আছে, গরুর জন্যও চিকিৎসার প্রয়োজন আছে। আমরা জানি গাভি নানারকম অসুখেখ ভোগে, কিন্তু কৃষকরা এই গরুর চিকিৎসার ব্যাপারে নানারকম অসুবিধা ভোগ করে। আমরা দেখেছি সময়মত চিকিৎসার ব্যবস্থা না করার জন্য হয়ত কোনও কৃষকের বলদটি মারায় যায় বা দুধের গাভি যার উপর তার সংসার নির্ভর করে আছে সেটি হয়ত হঠাৎ অসুস্থ হয়ে মারা যায়। এছাড়া গরুর প্রসবের সময়ও দেখা যায় ঠিকভাবে প্রসব করতে না পারার জন্য অনেক গাভি মারা যায় এবং তার ফলে সেই গাভির মালিক অত্যন্ত আর্থিক কষ্টে পড়ে এবং

অনেক সময় দেখা যায় তার সংসার অচল হয়ে গেল। সেইজন্য অনুরোধ করছি গ্রামাঞ্চলে প্রতিটি অঞ্চলে যদি একটি করে পশু চিকিৎসা কেন্দ্র করার ব্যবস্থা করেন তাহলে গ্রামাঞ্চলের মানুষ এবং কৃষকরা খুবই উপকৃত হবে। মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে এই অনুরোধগুলি রেখে অর্থাৎ যে সমস্ত ব্যবস্থা গ্রহণ করবার কথা বললাম সেইগুলি যাতে তিনি গ্রহণ করেন সেই অনুরোধ রেখে এই ব্যয় বরাদ্দকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ, বন্দেমাতরম।

[6-10 – 6-17 p.m.]

**শ্রী প্রদীপ ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিভাগ সম্পর্কে মাননীয় অনেক সদস্য অনেক কথাই বললেন, কিন্তু সত্য কথা বলতে কি, আমি কাউকে অবহেলা করছিনা, মাননীয় সদস্যরা যা এখানে বললেন তাতে তাঁদের জ্ঞানের পরিধি দেখে মনে হয় তাঁরা এই বিষয় সম্পর্কে বিশেষ কিছু জানেননা। তাঁদের বক্তব্য সত্যই করুনার উদ্রেক করে। সি পি আই-র একজন বন্ধু বললেন, হরিণঘাটায় একটা ভয়ানক অবস্থা চলছে এবং সেখানে কোনও উন্নতি হয়নি। মাননীয় সদস্য যে কথা বলেছেন আমি তাকে চ্যালেঞ্জ করছি। আমি বলছি তিনি ভুল তথ্য বিধানসভায় পরিবেশন করেছেন। আমরা জানি হরিণঘাটা ফার্মে মাঝে এমন একটা সময় এসেছিল যখন দেখেছি সেখানে এ্যানিম্যাল-এর সংখ্যা কমে গিয়েছিল। কিন্তু কতগুলি পরিকল্পনা গ্রহণ করার পর সেখানে আজকে এ্যানিম্যাল-এর সংখ্যা এসে দাঁড়িয়েছে ৮ হাজার। আমাদের এ্যানিম্যাল প্রিজার্ব করার টোট্যাল ক্যাপাসিটি ৮ হাজারের বেশি নয়। কাজেই দেখা যাচ্ছে আমরা সেই টোট্যাল ক্যাপাসিটিতে এসে গেছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনেন খুসি হবেন যে কলকাতায় আমরা খাটাল উচ্ছেদ করতে চাইছি এবং খাটাল উচ্ছেদ করার পর এখানে বাফেলোগুলিকে এ্যানিম্যালগুলিকে কলকাতার চারপাশে কতকগুলি স্যাটিলাইট মিল্ক টাউনসিপ আমরা তৈরি করতে চাইছি। এরমধ্যে সি.এম.ডি.এ.র সঙ্গে আমাদের কথা হয়েছে ইন্ডিয়ান ডেয়ারি ডেভেলপমেন্টের সঙ্গে আমাদের কথা হয়েছে, যাতে আমরা ঐ এলাকাতে এই সমস্ত এ্যানিম্যালগুলিকে নিয়ে যেতে পারি, এবং আমাদের একটি সিকিওরড মিল্ক প্রডাকশন আমরা পাই। স্যার, আপনি শুনলে খুসি হবেন যে হরিণঘাটা ফাম থেকে যাদের আমরা লাইসেন্স দিয়ে ব্যাফেলো রাখতে দিয়েছে সেখান থেকে ৪৮ হাজার লিটার মিল্ক পার ডে আমরা প্রকিওর করছি। মাননীয় সদস্যরা অনেকে বলেছেন যে সেখান থেকে কিছুই পাওয়া যায়না। আমি আপনাকে বলছি স্যার, মাননীয় সদস্যরা সেখানে গিয়ে দেখে আসুন ৪৮ হাজার লিটার মিল্ক পার ডে আমরা সেখান থেকে প্রকিওর করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডেয়ারি ডেভেলপমেন্টকে কেন্দ্র করে পশ্চিমবাংলায় আমরা চাইছি একটা নতুন অর্থনীতির বুনিয়াদ গড়ে তুলতে। বিশেষ করে ডানকুনিতে ৪ লক্ষ লিটার প্রসেসিং

প্ল্যান্ট যেটা হচ্ছে — এই প্ল্যান্টকে পরিচালনার জন্য আমরা একটা সিসটেম এর কথা ভেবেছি, তার থেকে বড় কথা ঐ ডেয়ারি প্ল্যান্টকে কেন্দ্র করে সারা হুগলি জেলার আরামবাগ পর্যন্ত এবং বর্ধমানের মেমারি পর্যন্ত সমস্ত গ্রামাঞ্চলে আমরা একটি নেটওয়ার্ক তৈরি করছি এবং সেই নেট ওয়ার্কের মাধ্যমে আমরা গ্রামে গ্রামে মিল্ক ক্লাসটার প্রোগ্রাম তৈরি করব। এবং মিল্ক ক্লাসটার প্রোগ্রামের মাধ্যমে আমরা ফারমারদের কাছে উন্নত মানের গোবীজ পৌছে দেব যার মাধ্যমে আমরা উন্নতমানের গরু পাই এবং আমরা যাতে বিশেষ পরিমাণে দুধ তাদের কাছে থেকে সংগ্রহ করতে পারি।

**মিঃ স্পিকার ঃ** যেমন গুজরাটে হয়েছে।

**শ্রী প্রদীপ ভট্টাচার্য ঃ** হ্যাঁ স্যার, আমরা ইকনমি করে দেখেছি এবং ফলে গ্রামবাংলার এক একটি ফারমার এর অর্থনৈতিক অবস্থার আমূল পরিবর্তন হবে। ন্যূনতম পক্ষে ৪০০ টাকা থেকে ৫৫০০ টাকা তারা প্রতি মাসে রোজগার করতে পারবে। গুজরাটে আছে কোওপারেটিভ সিসটেম। স্যার, আপনি শুনলে খুসি হবেন যে মূর্শিদাবাদের বেলডাঙ্গায় সেখানে এরমধ্যে ৭টার বেশি কোঅপারেটিভ সোসাইটি তৈরি হয়েছে। সেই কোঅপারেটিভ সোসাইটি তারা নিজেরাই ছোট ছোট সোসাইটির মাধ্যমে মিল্ক প্রডিউস করছেন, এবং চিলিং প্ল্যান্ট এ মিল্ক দিয়ে আসছে। এবং তারা প্রত্যেকটি ফারমারকে বোনাস পর্যন্ত দিতে পারছেন। এবং তাদের অতিরিক্ত প্রোডাকশনের জন্য মাটি ঘড়াতে একটি নতুন পরিকল্পনা নেওয়া হয়েছে। স্যার, উত্তরবঙ্গের প্রথম শিল্প যে শিল্প উত্তরবঙ্গের অর্থনীতিকে নতুনভাবে গড়ে তুলবে এই মাটিঘড়া ডাইরি প্ল্যান্ট, এটি পরিচালনা করছেন একটি কোঅপারেটিভ সোসাইটি। এই হিমালয়ান কোঅপারেটিভ সোসাইটি ইতিমধ্যে তারা ৫০টির বেশি সোসাইটি খুলেছেন এবং তাদেল লক্ষ্য আছে কয়েকটি সোসাইটি খুলবেন এবং সেই সোসাইটি একটি ইউনিয়ন তৈরি কররে এবং ইউনিয়ন মাটিঘড়া ডাইরি প্ল্যান্ট পরিচালনা করবে। যেটা আমরা গুজরাটে আমুলের ক্ষেত্রে লক্ষ্য করেছি। এই মাটিঘড়া প্ল্যান্টের মিল্ক প্রডিউস করবার ক্যাপাসিটি হবে ৮ মেট্রিক টন। গুড়া দুধের পশ্চিমবাংলায় যে রিকোয়ারমেন্ট তা পাওয়া যাবে। এই পরিকল্পনা নেওয়া হয়েছে, এই পরিকল্পনা যখন বাস্তবে রুপায়িত হতে শুরু করবে এবং আমরা আগামি দুই তিন বছরের মধ্যে আমরা এর পূর্ণ চেহারা দেখতে পাব, তখন মাননীয় সদস্যরা নিশ্চয়ই খুসি হবেন।

**শ্রী মহম্মদ সফিউল্লা ঃ** আমার প্রশ্নের উত্তর দিন।

**শ্রী প্রদীপ ভট্টাচার্য ঃ** স্যার, সফিউল্লা সাহেব কে শুধু একটি বলব যে আপনি যে ভাষণ রাখলেন কিন্তু পশুপালন দপ্তরের এই ডিমান্ড নম্বর ৫৫-৫৬ জুওলজিক্যাল গার্ডেন এ আসেনা। সুতরাং যে ডিমান্ড এ আসে সে ডিমান্ডের সময় আপনি আপনার বক্তব্য রাখবেন। কিন্তু এখন গ্রান্ট হচ্ছে অন্য সেকশানের সেটা আপনি নিশ্চয়ই জানেন।

পোলট্রি ফিডের ব্যাপারে ডাইরি অ্যান্ড পোলট্রি ডেভেলপমেন্ট কর্পোরেশন এ আমরা কতকগুলি সিদ্ধান্ত নিয়েছি যাতে আমরা সমস্ত জায়গায় পোলট্রি ফিডের সাপ্লাই আমরা করতে পারি। আমরা জানি পোলট্রি ফিডের সাপ্লাই-এর ব্যাপারে ইনস্টেবিলিটি আছে — কখনও মার্কেটে প্রচুর থাকে কখন কখন মার্কেটে ড্রাই হয়ে যায়, তার কারণ কতকসময় বার্ড বেশি থাকে আবার কোনও সময় বার্ড নষ্ট হয়ে যায়। এটা একটা সিজনের উপরে ডিপেন্ড করে। সেদিকে লক্ষ্য রেখে এটিকে কিভাবে বাড়ান যায় আমরা চিন্তা করছি। আমার মনে হয় আগামি ৬ মাসের মধ্যে এই সমস্যার সমাধান করা যাবে। এটা আমার বিশ্বাস। এই কয়টি কথা বলে এবং ভবিষ্যতে আরও অনেকগুলি উন্নয়নমূলক পরিকল্পনা বাস্তবে রূপায়ণ সম্ভব হবে, এই বিশ্বাস রেখে মাননীয় সদস্যের কাছে আপনার মাধ্যমে ব্যয় বরাদ্দ পেশ করলাম আশাকরি সকল মাননীয় সদস্য এটি গ্রহণ করবেন এবং যে সমস্ত কাট মোশন এসেছে, তার বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** I now put to vote Demand No. 55.

The motion of Shri Pradip Bhattacharyya that a sum of Rs.8,73,06,000 be granted for expenditure under Demand No. 55, Major Heads : "310-Animal Husbandry, and 510-Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings)", was then put and agreed to.

**Mr. Speaker :** I now put the cut motion and also the main motion under Demand No.56 to vote.

The motion of Shri Netaipada Sarkar that the amount of the Demand be reduced by Rs.100/- was then put and lost.

The motion of Shri Pradip Bhattacharyya that a sum of Rs.23,89,56,000 be granted for expenditure under Demand No.56, Major Heads : "311-Dairy Development, 511-Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings), and 711-Loans for Dairy Development (Excluding Public Undertakings)", was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 6.17 p.m. till 1 p.m. on Wednesday, the 17th March, 1976, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Wednesday, the 17th March, 1976 at 1-00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Apurba Lal Majumder) in the Chair, 8 Ministers, 7 Ministers of State 1 Duputy Minister and 130 Members.

[1-00 — 1-10 p.m.]

### OATH OR AFFIMATION OF ALLEGIANCE

**Mr. Speaker :** Hon'ble Members, any of you who have not yet made an Oath or Affirmation of Allegiance may kindly do so.

(There was none to take Oath)

**প্রশ্ন নং ৩১৬ (হেল্ড ওভার)**

**শ্রী অশ্বিনীকুমার রায় ঃ** স্পিকার মহাশয়, এটা আগেও হেল্ড ওভার হয়েছিল, আর একবার হেল্ড ওভার হল। মন্ত্রী মহাশয় জবাবটা কেন দেবেন না সেটা একবার একটু বলুন। এটা একটা ইমপর্ট্যান্ড কোয়েশ্চেন।

**Mr. Speaker :** Mr. Roy I have received a letter from Hon'ble Minister. He has asked for time up to 24th March because he has gone to Maldah on official business. This letter was addressed to me on 12th March. So I hope after 24th March you will get your answer.

### Starred Questions
### (to which oral answers were given)

### মার্টিন রেল

***৩১৮।(অনুমোদিত প্রশ্ন নং *৫০৫) শ্রী গণেশচন্দ্র হাটুই ঃ** সরকারি সংস্থা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া-আমতা-চাঁপাডাঙ্গা ও ডানকুনি-শিয়াখালা মার্টিন রেল ব্রডগেজে রূপান্তরিত করার জন্য রেলওয়ে বোর্ড থেকে কোনও অনুমোদন এসেছে কিনা ; এবং

(খ) এসে থাকলে, ব্রডগেজ লাইন পাতার জন্য কেন্দ্রীয় সরকার ১৯৭৫-৭৬ ও ১৯৭৬-৭৭ সালের জন্য কত টাকা বরাদ্দ করেছেন?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ**

(ক) (১) হাওড়া-আমতা-চাঁপাডাঙ্গা লাইনের জন্য এসেছে।

(২) ডানকুনি-শিয়াখালা-এর জন্য এখনও আসেনি।

(খ) (১) হাওড়া-আমতা-চাঁপাডাঙ্গার জন্য (আমি কাগজে দেখে বলছি)

১৯৭৫-৭৬ সালে ৫০ লক্ষ টাকা

১৯৭৬-৭৭ সালে ৫০ লক্ষ টাকা

(২) ডানকুনি-শিয়াখালার জন্য প্রশ্ন ওঠে না।

**শ্রী গণেশচন্দ্র হাটুই ঃ** এটা কেন্দ্রীয় সরকারের ব্যাপার, এটা রাজ্য সরকারের এক্তিয়ারভুক্ত নয়, তবু জানবার জন্য দুই একটা প্রশ্ন করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমি একটু বলে নিই। এতে কিন্তু ক্ষতি হয়। আমি এনকোয়ারি করে দেখেছি এতে কনডিশন হচ্ছে ফিফ্‌টি পারসেন্ট স্টেট দেবে, আর ওরা দেবেন ফিফ্‌টি পারসেন্ট, আপনারা আলোচনা করলেন, ফলে হয় কি, এতে রেলওয়ে বলছে আমরা দিতাম, কিন্তু উত্তরপ্রদেশ বলছে সাহারানপুরের পুরোটা কেন দেবেন না, এজন্য অনেকগুলি জিনিস আছে, যেগুলি পাবলিক ফোরামে আলোচনা করা উচিত নয়। এজন্য স্টেট থেকে যা করা উচিত করছি, আলোচনা করলে তারা খবরের কাগজ সাইট করবে এবং বলবে ওয়েস্ট বেঙ্গলের পুরোটা আপনারা বহন করছেন, আমাদের এটা কেন করবেন না। রেলওয়ে মিনিস্টার বলছে আপনাদের দিলেও বিপদ, না দিলেও বিপদ অ্যাজ ইউ নো দিস ইজ এ সেন্সিটিভ পয়েন্ট, অন্যরা চুপ করে বসে থাকবে না। এটার উপর আলোচনায় আইনগত বাধা নেই, কিন্তু অন্য দিকে থেকে ক্ষতি হয়।

**মিঃ স্পিকার ঃ** এই কোয়েশ্চেন যে ফর্মে এসেছিল সেই ফর্মে অ্যামিড না করে আমরা অনেক এডিট করে দিয়েছি। এই রকম প্রশ্নের যদি অনারেবল মিনিস্টারের পক্ষে উত্তর দেওয়া যদি অসুবিধা হয় তাহলে তিনি তার ডিপার্টমেন্টকে বলতে পারেন—They can directly write to me that it is not possible or desirable

that answer should be give. তাহলে সেটা ভাল হয়। আমরা এডিট করে যেভাবে এসেছি যেভাবে বলতে পারেন, বলা যেটুকু সম্ভব সেইভাবে আপনি বলতে পারেন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** কালকে বাজেট প্লেস হয়েছে আনন্দবাজারে রিপোর্ট বেরিয়েছে আজকে যদি না হত পরশুদিন থাকলে আমি দিতে পারতাম না। এজন্য অসুবিধা হচ্ছে। আপনাকে উত্তর দেওয়ার জন্য আমি কাগজের আশ্রয় নিয়েছি। How can I know কি Correspondence হয়েছে।

**মিঃ স্পিকার ঃ** এখানে প্রশ্নে আছে হাওড়া-আমতা চাঁপাডাঙ্গা ও ডানকুনি-শিয়াখালা মার্টিন রেল ব্রডগেজে রূপান্তরিত করার জন্য রেলওয়ে বোর্ড থেকে কোনও অনুমোদন এসেছে কিনা ; এর উত্তরে হয় বলুন Yes বা No. If yes, say 'Yes' If no, say 'no' আর এসে থাকলে কতটা বরাদ্দ করেছেন?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** The Other day the railway budget was placed in the Parliament রেলওয়ে মিনিস্টার আমাদের চিফ মিনিস্টারকে অনুরোধ করেছেন—তোমরা চেপে রাখো—Let me cover the parliament floor first.

**Mr. Speaker :** As a parliamentarian you are well aware that our rule 44 provides that in matters which are or have been the subject of correspondence between the State Government and Government of India or the Government of any other State, no question shall be asked expect as to matters of fact and the answer shall be confined to a statement of fact. Say, 'yes or 'no' out not on policy, not on correspondence, and if you have received any money, you say, 'yes' and no more than that.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** এখানে আপনি যখন বললেন, তখন আমি একটু বলতে চাই—এই রুল 43(xii) যেটা আছে—সেখানে বলা হচ্ছে It shall not report in substance questions already answered or to which an answers has been refused. We have answered on the Martin Railway on previous occasion.

**Mr. Speaker :** That means in the same session and not in previous session.

**শ্রী মহঃ সফিউল্লাহ ঃ** আমরা এখানে যারা এই কোয়েশ্চেনের মাধ্যমে আমাদের

উদ্বেগের কথাটা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে জানাচ্ছি। এর পাশাপাশি অন্য লাইনের জন্য জানতে পেরেছি—১ লক্ষ টাকা স্যাংশন হয়েছে। এর জন্য ডিপার্টমেন্ট থেকে চেষ্টা করা উচিত। কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগে করা উচিত। তারজন্যই বার বার এই কোয়েশ্চেনগুলি তুলছি সরকারকে হ্যাকেল করবার জন্য এই প্রশ্ন আমরা তুলছি না।

**Mr. Speaker :** Certainly you have expressed you concern and I think all members including the Hon'ble Minister are also anxious to have this line but no request for any action should be made to the Hon'ble Minister.

### পশ্চিমবঙ্গে দর্শনযোগ্য স্থান

*৩১৯।(অনুমোদিত প্রশ্ন নং *২৯৭) **শ্রী মহঃ দেদার বক্স ঃ** পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পশ্চিমবাংলার দর্শনযোগ্য স্থানগুলিকে আকর্ষণীয় করিয়া পর্যটন বিভাগের আয় বৃদ্ধি করিবার জন্য সরকার কি কি পরিকল্পনা গ্রহণ করিয়াছেন?

**শ্রী তরুনকান্তি ঘোষ ঃ**

পর্যটন বিভাগের কাজ পর্যটকরা যাহাতে বিভিন্ন দর্শনীয় স্থানে থাকিতে পারে তাহার ব্যবস্থা করা। সেজন্য তাহারা অনেকগুলি জায়গায় টুরিস্ট লজ স্থাপন করিয়াছে। ইহাছাড়া সামগ্রিকভাবে পশ্চিমবঙ্গে পর্যটনের উন্নয়নের জন্য তাহারা কয়েকটি পরিকল্পনা রচনা করিয়াছে।

**শ্রী মহঃ দেদার বক্স ঃ** এই যে মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যাতে বিভিন্ন দর্শনীয় স্থানে থাকতে পারে তার ব্যবস্থা করা—আমাদের মুর্শিদাবাদ শহরে হাজারদুয়ারি, কাটগোলা, কাটরা মসজিদ, মতিঝিল, খোসবাগ—প্রভৃতি দর্শনীয় স্থান রয়েছে, সেখানে টুরিস্টরা যাতে ভালভাবে থাকতে পারে তারজন্য কোনও ভাল হোটেল নাই। এমতাবস্থায় তিনি পর্যটকদের থাকবার স্থানের কোনও ব্যবস্থা করবেন কি না?

[1-10 — 1-20 p.m.]

**শ্রী তরুনকান্তি ঘোষ ঃ** আপনি জানেন যে যে অর্থ বরাদ্দ করা হয়, তাতে সকল জায়গায় পর্যটকদের বাসস্থানের জন্য কোনও ব্যবস্থা করা যায় না। তাছাড়া নিকটেই বহরমপুরে তো ভাল টুরিস্ট লজ রয়েছে। সেখানে থেকে মুর্শিদাবাদ শহরে অনেক দূর

নয়। আমার কথা হচ্ছে মুর্শিদাবাদের কথা অবশ্য অনেকেই বলেছেন। আমাদের আর্থিক অবস্থার উন্নতি হলে হাজার দুয়ারির কথা চিন্তা করা যেতে পারে। এটা একটা দর্শনীয় স্থান সন্দেহ নেই। আপাতত মনে করি বহরমপুর থেকে এটা দূরের জায়গা নয়। এখান থেকে আসতে পারে।

**শ্রী মহঃ দেদার বক্স ঃ** মন্ত্রী মহাশয় পশ্চিমবঙ্গের পর্যটন বিভাগের সামগ্রিক উন্নয়নের জন্য কয়েকটি পরিকল্পনা নিয়েছেন। সেগুলো কি দয়া করে জানাবেন কি?

**শ্রী তরুনকান্তি ঘোষ ঃ** একটা খুব বড় পরিকল্পনা আমরা গ্রহণ করতে চলেছি। দার্জিলিং থেকে বাসে যাওয়া যায় একটা জায়গায় আছে সেখানে থেকে স্যানডাক বলে একটা জায়গা আছে। স্যানডাক হচ্ছে ১২ হাজার ফিট উঁচুতে। এখান থেকে ৬টা মাউনটেন পিক দেখা যায়। মাউন্ট এভারেস্ট, কাঞ্চনজঙ্ঘা—ইত্যাদি ইত্যাদি। এটা যদি ডেভেলপ করা যায় তাহলে এটা পৃথিবীর অন্যতম একটা দর্শনীয় স্থান হবে। সেই নির্ভীক থেকে স্যানডাক পর্যটন একটা রোপওয়ে দিয়ে সংযোগের বন্দোবস্তের কথা চিন্তা করা হচ্ছে। এখানে আলোর বন্দোবস্ত করা হচ্ছে এবং অন্যান্য বন্দোবস্তও হচ্ছে। আমরা আশা করছি সামনের বছর কাজ শুরু করব শুধু নয় হয়তো অর্থ থাকলেকাজ সুসম্পন্নও করতে পারব। This will create tremendous attraction for West Bengal as a whole. দ্বিতীয় যে জিনিসটা পরিকল্পনায় রাখছি সেটা হচ্ছে সুন্দরবন, সেটা কলকাতার খুবই কাছে। সুন্দরবনে ইন্ডাস্ট্রি কিছু নেই। সুন্দরবনের একমাত্র ইন্ডাস্ট্রি হচ্ছে একফসলা জমি। এই সুন্দরবনে ছোট কুটির শিল্প যদি করা যায় তাহলে সেখানে টুরিস্ট আকর্ষণ করা যেতে পারে এবং যদি তা পারা যায় তাহলে ভাল হয়। এখন যে সড়ক আছে তাকে যদি সুন্দরবনের ভিতরে নিয়ে যাওয়া যায় এবং সেখান থেকে মটর বোটে করে টুরিস্টদের সুন্দরবনের মধ্যে নিয়ে যাওয়া যায় তাহলে টুরিস্ট আকর্ষণ করা সম্ভব হতে পারে। সেখানে জমি খুব নরম তাই বাড়ি বোধ হয় করা সম্ভব নাও হতে পারে। ডিপফরেস্ট অফ দি ফরেস্টের মধ্যে যদি নিয়ে যাওয়া যায় এবং সেখানে থাকার ব্যবস্থা করা যায় তাহলে ভাল হতে পারে। কাশ্মীরের মতো হাউস বোটে যদি থাকার ব্যবস্থা করা যায় তাহলে কেউ ইচ্ছা করলে থাকতে পারেন। সুন্দরবনের জন্যও এটা পরিকল্পনা রচনা করেছি। এই দুটো পরিকল্পনা যদি কার্যে পরিণত করা যায় তাহলে একদিকে যেমন দার্জিলিং পার্বত্য অঞ্চলের প্রভূত কল্যাণ হবে তেমনি সুন্দরবনেরও প্রভূত কল্যাণ হবে এবং এর ফলে কলকাতায় অনেক টুরিস্ট আসার সম্ভাবনা হবে।

**শ্রী বীরেশ্বর রায় ঃ** পশ্চিমবঙ্গের ওয়েস্ট দিনাজপুর-এ অনেক দর্শনযোগ্য স্থান আছে এবং ঐতিহাসিক জায়গা আছে—যেমন বানগড় ইত্যাদি। এই সমস্ত জায়গায় টুরিস্ট লজ করবার কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী তরুনকান্তি ঘোষ ঃ** আপনার জেলার যিনি ক্যাবিনেটে আছেন তিনি এই ব্যাপারে লেগে আছেন। সেখানে রাস্তায় যদি হোটেল প্ল্যাস মটর রাখবার জায়গা করা যায় তাহলে কিছু একটা হতে পারে। সেইটা করার পর ওয়েস্ট দিনাজপুরে টুরিস্ট লজ করবার পরিকল্পনা দেখতে হবে। এখানে এটা করার জাসটিফিকেশন সারটেনটি একসিসজট এবং আমার সহকারি বন্ধু শ্রী জয়নাল আবেদিন সাহেবও বলেছেন—আমরা নিশ্চয় করবার চেষ্টা করব। কিন্তু আর্থিক সঙ্গতি এলে তা করা সম্ভব। বহরমপুর মালদা শিলিগুড়ি এই সব জায়গায় যাতে আমাদের যেসব টুরিস্ট আসেন ঘুরতে পারে তার জন্য করা দরকার এবং তাতে তাদের সুবিদাও হবে।

**শ্রী আব্দুল বারি বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয়কে আপনার মাধ্যমে জিজ্ঞাসা করি একটি প্রশ্ন—ওনার একমাত্র কাজ হচ্ছে পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায় টুরিস্ট লজ করে দেওয়া। আমার বক্তব্য হচ্ছে মুর্শিদাবাদ একটি ঐতিহাসিক শহর—এই জায়গাকে কেন্দ্র করে মহারাজ নন্দকুমারের ফাঁসি, সিরাজদৌল্লার কবর ইমামবাড়া আশেপাশে বহু জিনিস প্রায় আজকে ধ্বংসপ্রাপ্ত হতে চলেছে। এই সমস্ত ঐতিহাসিক স্থানগুলিকে পুনরুদ্ধার ও পুনরুজ্জীবন করবার কোনও প্রয়াস উনি নিচ্ছেন কিনা এবং পুনরুজ্জতি করে টুরিস্টদের আকৃষ্ট করবার জন্য কি কি ব্যবস্থা উনি নিয়েছেন তা জানাবেন কি?

**শ্রী তরুনকান্তি ঘোষ ঃ** এই প্রশ্ন থেকে এটা আসে না। শুধু তাই নয়, ওল্ড রেলিসে পি ডব্লু ডিপার্টমেন্টের রক্ষা করবার দায়িত্ব এবং তার জন্য গভর্নমেন্ট অব ইন্ডিয়ার আর্কোলজিক্যাল ডিপার্টমেন্ট আছে। টুরিজিম ডিপার্টমেন্ট অব দি গভর্নমেন্ট অব ওয়েস্ট বেঙ্গলের দায়িত্ব এটা নয়। আপনি এম এল এ হিসাবে আপনার এলাকার এম পি-কে এ সম্বন্ধে জানিয়েছেন কিনা।

**শ্রী পরেশচন্দ্র গোস্বামী ঃ** আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে প্রস্তাবের মাধ্যমে জিজ্ঞাসা করছি যে উনি মুর্শিদাবাদ দার্জিলিং সুন্দরবনের কথা বলেছেন কিন্তু স্যার, আপনি জানেন পশ্চিমবাংলায় নবদ্বীপে মতো স্থানে যেখানে শ্রী চৈতন্য মহাপ্রভুর বহু স্মৃতি জানিয়ে আছে এবং বহু টুরিস্ট সেখানে যান এবং তিনি অনেক বার গিয়েছেন—সেখানে কোনও টুরিস্ট লজ খোলবার পরিকল্পনা আছে কিনা?

**শ্রী তরুনকান্তি ঘোষ ঃ** আমি মাননীয় সদস্যকে বলতে পারি যে আমি ওখানে গিয়েছি এবং অনেক ভক্তবৃন্দ যান তাও ঠিক। আমি সেখানকার এম এল এ এবং অন্যান্যদের বলেছিলাম যে এখানে টুরিস্ট লজের চেয়ে ধর্মশালা করার বিশেষ দরকার আছে। কিন্তু সে দায়িত্ব আমাদের টুরিস্ট ডিপার্টমেন্টের নয়। ধর্মপ্রাণ জনগণের সহায়তার

এই সব জিনিস হয়—তারা টাকা দিয়ে করে দেন। এর পাশে মায়াপুরে একটা টুরিস্ট লজ করবার কথা আছে। কিন্তু ধর্মস্থানে টুরিস্টদের দেখবার জন্য সেখানে টুরিস্ট লজ করা সম্ভব নয় আর টুরিজিম ডিপার্টমেন্টের তরফ থেকে প্রত্যেক এই রকম জায়গায় ধর্মশালা করা সম্ভব নয়। আমাকে তারকেশ্বরের কথা বলা হয়েছে, রামকৃষ্ণদেবের জন্মস্থানের কথা বলেছেন। এই রকম ধর্মশালা করার দায়িত্ব এই বিভাগ গ্রহণ করতে পারে না।

[1-20 — 1-30 p.m.]

**শ্রী হরশঙ্কর ভট্টাচার্য :** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি জানেন কেন্দ্রীয় সরকারের অনেক নীতি টুরিজম বাড়াতে পারছে না। যেমন ধরুন একটি নীতি আছে ৩০০ মাইল নাহলে কনসেসনে পর্বতে যাওয়া যাবে না, হিল কনসেসন পাওয়া যাবে না। পশ্চিমবাংলা থেকে দার্জিলিং ৩০০ মাইল হচ্ছে না। অতএব পশ্চিমবাংলার বাহিরের লোকেরা এই সুবিধাটা পাচ্ছে, কিন্তু পশ্চিমবাংলার লোকেরা হিল কনসেসন এনজয় করতে পারছে না—এই একটা অসুবিধা—আর একটা অসুবিধা হচ্ছে আপনি জানেন বোলপুরে বেশ কয়েক হাজার যাত্রী অনবরত যান, সেখানে কোনও ডাবল লাইন নেই এবং ট্রেনের সংখ্যা অত্যন্ত কম। আপনি কি এই হিল কনসেসন, ডাবল রেল লাইন এবং ট্রেনের সংখ্যা বাড়াবার জন্য কেন্দ্রীয় সরকারকে লিখবেন কি?

**Shri Tarun Kanti Ghosh :** It is a good suggesion and I accept your suggesion.

**শ্রী আব্দুল বারি বিশ্বাস :** মুর্শিদাবাদকে কেন্দ্র করে পলাশির সেই ঐতিহাসিক স্থান, মহারাজ নন্দকুমারের বাড়ি এবং মুর্শিদাবাদকে বেস করে বহরমপুরে বহু টুরিস্ট যায়। সেই টুরিস্টদের চলাফেলার জন্য সুযোগ সুবিধা দেবার উদ্দেশ্যে আপনি কি একটি ভেহিকেল দেবার ব্যবস্থা করবেন, অর্থাৎ একটি টুরিস্ট বাস ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের ডিসপোজালে দেবার ব্যবস্থা করবেন কি?

**শ্রী তরুনকান্তি ঘোষ :** আপনি যে কথাটা বললেন দেয়ার ইজ নো ডাউট তার মধ্যে সাবস্ট্যান্স রয়েছে। আমরা যদি দেখি টুরিস্ট বাস রাখলে ইকনমিক্যালি ভায়াবল হবে, ওফেন সেটা ইউজ হবে তাহলে নিশ্চয় আমরা সেই ব্যবস্থা রাখব।

**শ্রী কাশীনাথ মিশ্র :** বাঁকুড়া জেলার রানিবাঁধ থানার ঝিলিমিলি এবং ছাতনা থানার শুশুনিয়া পাহাড়ের নিকটবর্তী স্থানে পর্যটন বিভাগের পক্ষ থেকে টুরিস্ট লজ করার কথা আপনি জানেন কি?

**শ্রী তরুনকান্তি ঘোষ ঃ** শুধু ঝিলিমিলি নয়, আর একটি জায়গায় আমার ডিটেল্ড ঠিক মনে নেই—তবে এই সম্পর্কে আপনি যদি ডিটেল্ড প্রশ্ন করেন তাহলে সেটা আমি পরে জানিয়ে দিতে পারব।

**শ্রী অশ্বিনীকুমার রায় ঃ** বর্ধমান শহরের একটু দূরে বহু পুরানো ১০৮ টেমপেলস্—মন্দির আছে। সেখানে বহু লোক যায়, মেলাও হয়, পর্যটন বিভাগ থেকে ওখানে কিছু করা যায় কিনা সেটা আপনি ভাববেন কি?

**Mr. Speaker :** This is request for action. We pass on the next question.

## শিল্পে ভরতুকি

*৩২২।(অনুমোদিত প্রশ্ন নং *৭৮৭) **শ্রী নিতাইপদ সরকার ঃ** শিল্প এবং বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, রাজ্যের কোন কোন শিল্পে সরকার ভরতুকি দিয়ে থাকেন?

**শ্রী তরুনকান্তি ঘোষ ঃ**

অনগ্রসর এলাকায় সর্বপ্রকার নতুন শিল্প স্থাপন ও চালু শিল্পের সম্প্রসারণের ক্ষেত্রে (Substantial Expansion) রাজ্য সরকার West Bengal Incentive Scheme-এ ভরতুকি (Subsidy) দিয়ে থাকেন।

**শ্রী হরশঙ্কর ভট্টাচার্য ঃ** কি কি ব্যাপারে সাবসিডি দেওয়া হয়, নেচার অব সাবসিডি কি কি?

**শ্রী তরুনকান্তি ঘোষ ঃ** আমরা পাওয়ার সাবসিডি দিচ্ছি ৩০ পারসেন্ট অব ইলেকট্রিক পাওয়ার ক্যারিং সাবসিডি দিচ্ছি ৫ বছরের জন্য, ৫ বছরের জন্য রিটার্ন অব অক্ট্রয় ডিউটি অর এন্ট্রি ট্যাক্স দিয়ে থাকে। তারপর সাবসিডাইজড হাউসিং স্কীমে ১০ পারসেন্ট অব দি টোটাল কস্ট অব দি স্কীম যেগুলি শিল্প শ্রমিকদের জন্য হাউসিং করা হয়, তাদের দিয়ে থাকে। তারপর ইনসেনটিভ স্কীমে ৭৫ পারসেন্ট কন্ট্রিবিউশন দিয়ে থাকি ফিজিবিলিটি স্ট্যাডি রিপোর্ট তৈরি করবার জন্য ফিনান্সিয়াল অ্যাসিস্ট্যান্স ইন দি ফর্ম অব রিটার্ন অব সেলস ট্যাক্স এবং যে তিনটি জেলা স্পেশালি ব্যাকওয়ার্ড রয়েছে যেমন মেদিনীপুর, নদীয়া, পুরুলিয়া—বাঁকুড়া কথাটা আমরা এখনও চেষ্টা করেও করে উঠতে পারি নি, তবে করব—বিশেষ করে ঐ তিনটি জেলায় ১৫ পারসেন্ট সাবসিডি অন দি ক্যাপিটাল এক্সপেনডিচার আপটু ম্যাকসিমাম ১৫ লাখস অব রুপিজ—দেওয়া

হয়।

**শ্রী হরশঙ্কর ভট্টাচার্য ঃ** এই যে সমস্ত সাবসিডি দেওয়া হয় যেমন ধরুন, ক্যাপিট্যাল সাবসিডি বা পাওয়ার, অক্টোরয় ইত্যাদি সাবসিডি এগুলি কি ক্যাশ টাকাতে দিয়ে থাকেন না, আগে পেমেন্ট করে দিতে হয় পরে ক্যাশ রিটার্ন করা হয়—কি পদ্ধতিটা বলবেন কি?

**শ্রী তরুনকান্তি ঘোষ ঃ** আমি একটা বলছি, যেমন ধরুন, সেলস ট্যাক্স তিন বছরের জন্য ছেড়ে দিই, ইলেকট্রিসিটি ডিউটি ছেড়েও দিতে পারি বা আগে টাকা দিল পরে পেমেন্ট করার ব্যবস্থা করতে পারি। মূল কথা হচ্ছে আর এক জন মানুষ তার পাশে তাকে যেখানে ১০০ ভাগ দিতে হচ্ছে সেখানে যাকে ছাড়া হচ্ছে তার ৭০ ভাগ দিলেই চলবে।

**শ্রী হরশঙ্কর ভট্টাচার্য ঃ** নদীয়া, মেদিনীপুর, পুরুলিয়াতে সাবসিডি দেওয়া সত্ত্বেও খুব অগ্রগতি হয়নি এই রকম একটা ধারণা এই সভার মধ্যে থেকে আমাদের হচ্ছে। অথচ যেখানে কয়লা, জল, রাস্তা, ইলেকট্রিসিটি ইজি অ্যাভেলেবল—রানিগঞ্জ, আসানসোল কোল বেল্ট অঞ্চলে সেখানে এর থেকে কম সাবসিডি দিলেও দ্রুত উন্নতি হতে পারত। আমার প্রশ্ন, এই সমস্ত অনগ্রসর অঞ্চলে এত সাবসিডি দেবার পর গত দু বছরে কি রকম শিল্প প্রসার হয়েছে বা অগ্রগতি কি রকম হয়েছে বলবেন কি?

**শ্রী তরুনকান্তি ঘোষ ঃ** ডিটেলড ফিগার আমার কাছে নেই। তবে কিছু কিছু হয়েছে। নদীয়াতে অন্য জায়গায় চেয়ে বেশি শিল্প হয়েছে, মেদিনীপুরে কয়েকটা এবং পুরুলিয়াতেও কয়েকটা হয়েছে। আমরা শিল্পকে ঠেলে এগিয়ে নিয়ে চাইলেই শিল্প এগিয়ে চলবে না আনলেস দেয়ার ইজ ইনফ্রা-স্ট্রাকচার অ্যাভেলেবল শিল্প শুরু করার জন্য। যেহেতু আমরা চাই আমাদের দেশের সামগ্রিক ভাবে উন্নতি হোক সেইহেতু আমরা সাবসিডি চালু করেছি যাতে করে শিল্পপতিদের ইন্টারেস্টড করাতে পারি এই সমস্ত অনগ্রসর এলাকাতে যাবার জন্য।

**শ্রী অশ্বিনীকুমার রায় ঃ** যদি কোনও কারখানা যেটা চলছে সেই কারখানার মেশিনারি রিনোভেশন করার দরকার হয় বা যদি সেই কারখানা এক্সপানসন করতে চায় তাহলে সে ক্ষেত্রেও কি আপনারা অ্যাসিস্ট করেন?

**শ্রী তরুনকান্তি ঘোষ ঃ** আমি আমার উত্তরে আগেই বলেছি, অশ্বিনীবাবু হয়ত শোনেন নি, আমি বলেছি সাবস্টেনসিয়াল এক্সপানসন এজ ওয়েল অ্যাজ নিউ ইউনিটস।

**Production of cotton yarn and cloth**

*320. (Admitted question No. *1178) Shri **Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) if it is a fact that the production of cotton yarn and cloth has declined in the State during the past five years ; and

(b) if so,—

(i) what are the reasons therefor, and

(ii) what steps taken or proposed to be taken to check this trend?

**Shri Tarun Kanti Ghosh :**

(a) No, production rose in 1972 and 1973 but suffered a fall in 1971 and 1974.

(b) (i) The major reasons are as follows :

(a) Credit squeeze

(b) Interrupt on dur to power

(c) Industrial disputes.

(ii) The steps already taken by the State Govt. are as follows :

1) The State Govt. have allowed sale of controlled cloth packed till 31.10.75 to all M.R. Card holders, irre-spective of category, upto 25 metres per transaction in any variety.

2) A special rebate of 20% of the price was allowed for hanloom products in January and February, 1976. the cost being shared between the State Govt. and

the Govt. of India on 50 : 50 basis.

3) Introduction of power rationing.

4) The National Textile Corpn. Ltd., a Govt. of India undertaking, have taken ove 14 Sick mills in the State for their resuscitation. The mills are now being managed by a subsidiary of N.T.C. Ltd. (NTC, WBABO Ltd.). The State Govt. have participated in the equity and management of the said subsidiary.

5) The mills are being encouraged for modernisation and diversification of their products in sophisticated lines.

The clearance of stock and sales of products will improve the availability of working capital as well as the demand for yarn.

[1-30 — 1-40 p.m.]

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে এম আর কার্ড হোল্ডারদের ২৫ মিটার করে কাপড় কন্ট্রোল রেটে দেবার ব্যবস্থা হয়েছে। কোনও এজেন্সির মাধ্যমে এটা দেবার ব্যবস্থা করা হয়েছে সেটা জানাবেন কি?

**শ্রী তরুনকান্তি ঘোষ ঃ** মেনলি কো-অপারেটিভ।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, ন্যাশনাল টেক্সস্টাইল কর্পোরেশন, গভর্নমেন্ট অব ইন্ডিয়া আন্ডারটেকিংয়ে এই যে ১৪টি সিক মিলকে পুনরুজ্জীবিত করার চেষ্টা করা হচ্ছে এগুলি কি কি জানাবেন কি?

**শ্রী তরুনকান্তি ঘোষ ঃ** এটা পরে জানিয়ে দেব।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, যে ২০ পারসেন্ট রিবেট দেওয়া হচ্ছে হ্যান্ডলুম প্রোডাক্টের উপরে, এটাতে কি গ্রামের মানুষেরা অ্যাডভানটেজ পাচ্ছেন?

**শ্রী তরুনকান্তি ঘোষ ঃ** নিশ্চয়ই সকলেই পাবেন।

**Mr. Speaker :** Starred question No. 328 is heldover as it will be referred to the development & planning Deptt.

*239-Not Called.

Starred question no 330 is heldover.

## বাঁকুড়ার তাঁতশিল্প

*৩৩১।(অনুমোদিত প্রশ্ন নং *১৪১) **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** কুটির ও ক্ষুদ্রয়াতন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ২০ দফা কর্মসূচির অন্যতম অঙ্গ হিসাবে তাঁতশিল্পকে গ্রহণ করা হয়েছে ; এবং

(খ) সত্য হলে, বাঁকুড়া জেলার তাঁতশিল্পের উন্নয়নকল্পে উক্ত জেলার তন্তুজীবীদের আর্থিক সাহায্য দেবার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ**

(ক) হ্যাঁ।

(খ) সরকার নানাবিধ স্কীমের মাধ্যমে বাঁকুড়া জেলার তন্তুজীবীদের আর্থিক সাহায্য করিয়া থাকেন। বাঁকুড়া জেলার বিভিন্ন তাঁতশিল্পী সমবায় সমিতিকে সাহায্য দেওয়া হইয়াছে।

(১) সমিতির বিক্রীত কাপড়ের উপরে অনুদান হিসাবে সাহায্যের পরিমাণ (রিবেট) টাকা ১,৭১,২৭৩.৮৩।

(২) উন্নত ধরনের তাঁত সরঞ্জামের জন্য (loan/grant for improved appliance) ঋণ টাকা ২৭৪১.২৫, অনুদান টাকা ৮২২৩.৭৫

(৩) কার্যকর মূলধন ঋণ টাকা ৩০০০.০০ (Working Capital loan)

(৪) Reserve Bank of India-এর স্কীমের মাধ্যমে সাহায্য টাকা ৬,০৪,০০.০০ ইহা ছাড়া বাঁকুড়া জেলায় তাঁতশিল্পের উন্নয়নকল্পে উক্ত জেলার তন্তুজীবিদের নিম্নলিখিত আর্থিক সাহায্য ১৯৭৫-৭৬ সালে দেওয়া হইয়াছে।

১) BSAI Act-এর মাধ্যমে ঋণ টাকা ৬৬,৯০০.০০

২) ব্যাঙ্কের ঋণ টাকা, ৬,৫০,০০.০০

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এই বিক্রিত কাপড়ে যে রিবেট দেওয়া হয় এগুলি সমিতির অধীনে যে সমস্ত তন্তুজীবীরা থাকেন তারা পান। যারা সমিতির বাইরে আছেন তারা কি এই রিবেট পাবেন?

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** যারা সমিতির মাধ্যমে কাজ করেন তারা পাবেন। মাননীয় সদস্যকে এই কথা জানাতে পারি যে যাতে সমবায় সমিতির মাধ্যমে বেশি করে তন্তুজীবীদের আনা যায় তার জন্য আমাদের দপ্তরের একটা প্রকল্প নেওয়া হয়েছে। পঞ্চবার্ষিক পরিকল্পনার মাধ্যমে যাতে অন্ততপক্ষে শতকরা ৬০ ভাগ তন্তুজীবী ভায়েদের সমিতির মাধ্যমে আনা যায় সেই ভাবে কর্মসূচি নেওয়া হয়েছে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে বি এস এ আই-তে যে লোন দেওয়া হয়েছিল তাতে সমিতির বাইরের কোনও তন্তুজীবী পেয়েছিলেন কি না?

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** আমার এখানে সেই তথ্য নেই বেঙ্গল স্টেট এইড টু ইন্ডাস্ট্রিজ অ্যাক্টে আমরা বাইরে সদস্যকে দিতে পারি। নিশ্চয়ই হয়েছে, বা পেয়েছেন। আপনি যদি ডিটেলস জানতে চান আমি বলতে পারি।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে ব্যাঙ্ক থেকে সহজে ঋণ পাবার জন্য যদি তন্তুজীবীরা এগিয়ে আসেন যারা সমিতির সদস্য নন, তাদের সেইভাবে সহজসাধ্য ভাবে ব্যাঙ্ক থেকে লোন পেতে পারে কিনা?

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** নিশ্চয়ই পারেন। আপনি জানেন যে রিজার্ভ ব্যাঙ্ক অব ইন্ডিয়ার একটা স্পেশাল স্কীম আছে। যাদের বাৎসরিক আয় ২ হাজার টাকার বেশি নয়, তাদের স্পেশাল ইন্টারেস্ট রিবেট সম্ভবত শতকরা ৪ পারসেন্ট এই রেটে ঋণ দেওয়া হয়। সমাজের নিচু স্তরে যারা আছেন, যাদের বাৎসরিক আয় খুব কম তাদের দেওয়া যেতে পারে।

**শ্রী আব্দুল বারি বিশ্বাস ঃ** তাঁতশিল্পীরা তাঁতে যে সমস্ত কাপড় তৈরি করে, সেই সমস্ত কাপড় উন্নত ধরনের মিলের কাপড়ের কাছে মার্কেটে কমপিট করতে পারছেন না। এই কাপড়ের মার্কেটিং এর জন্য কি ব্যবস্থা করা হয়েছে?

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** যদিও এখানে এই প্রশ্নটা আসে না, তবুও আমি জানাতে চাই, এই নিয়ে আমরা সকলেই চেষ্টিত আছি এবং এই জন্য হ্যান্ডলুম অ্যান্ড পাওয়ারলুম ডেভেলপমেন্ট কর্পোরেশন করেছি, যেখান থেকে তাঁতিরা তাদের সুতো কিনতে পারবে

এবং তাঁতিভাইদের একটা বিরাট সমস্যা, সেটা হচ্ছে বিপনন সমস্যা, এর থেকে উদ্ধার পাওয়ার জন্য এই কর্পোরেশন তৈরি হয়েছে, ইতিমধ্যে ৬টি জায়গায় ডিপো খোলা হয়েছে, যেখানে এই সব উৎপন্ন দ্রব্য তার বিক্রি করতে পারবে। তাছাড়াও ওয়েস্ট বেঙ্গল হ্যান্ডলুম উইভার্স কো-অপারেটিভ সোসাইটি লিঃ আছে, তার মাধ্যমেও তাঁতিরা সুতা ইত্যাদি পেতে পারবেন এবং তাদের উৎপন্ন দ্রব্য সেখানে দিতে পারবেন, বিভিন্ন জায়গায় এর ডিপো আছে। এর বাৎসরিক লেনদেন হচ্ছে ২।। কোটি টাকা। তারা কলকাতার বিভিন্ন দোকনের মারফত বিক্রি করেন, হোলসেন এর মাধ্যমেও বিক্রি করার ব্যবস্থা করেন।

**শ্রী শচীনন্দন সাউ ঃ** মন্ত্রী মহাশয় বললেন যে তাঁতিভাইদের জন্য হ্যান্ডলুম ডেভেলপমেন্ট কর্পোরেশন করেছেন যাতে তাঁতিরা সেখান থেকে সুতো পেতে পারে এবং সেখানেই তাদের উৎপন্ন দ্রব্য বিক্রি করতে পারে, সেটা কি সমস্ত জেলাতেই করেছেন?

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** ধীরে ধীরে হবে, একসঙ্গে সমস্ত জায়গায় করা সম্ভব হয়নি, বর্তমানে ছয়টি জায়গায় করা হয়েছে।

**শ্রী শচীনন্দন সাউ ঃ** বীরভূম .জেলায় এই কর্পোরেশন করার কোনও ব্যবস্থা করেছেন কি?

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** এই প্রশ্ন আসে না, আমরা যখন উচিত মনে করব. তখনই করব।

**শ্রী শচীনন্দন সাউ ঃ** আমি জিঞ্জাসা করছি, বীরভূম জেলায় বহু জায়গায় বহু তাঁতি আছেন, বীরভূম জেলায় এই রকম কোনও ব্যবস্থা নিয়েছেন কি?

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** ধীরে ধীরে হবে।

**শ্রী অশ্বিনীকুমার রায় ঃ** রিজার্ভ ব্যাঙ্ক এই স্কীমের জন্য ৬ লক্ষ টাকা দিয়েছে, এই স্কীমের উদ্দেশ্য কি?

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** তাঁত শিল্পীদের উন্নতির জন্য এটা করা হয়েছে। এই টাকা নিয়ে যাতে তারা ওয়ার্কিং ক্যাপিট্যাল হিসাবে ব্যবহার করতে পারে, এবং তাদের উৎপাদিত কাপড় কিছুদিন ধরে রাখতে পারে এবং বাজারে যাতে ঠিকমতো দিতে পারে।

**শ্রী সুধীরচন্দ্র দাস ঃ** পশ্চিমবঙ্গে সুতোর মূল্য যা, অন্যান্য রাজ্য তার থেকে কম থাকার জন্য এই তাঁতশিল্প জাত কাপড় বিক্রি হচ্ছে না, এটা কি সত্য?

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রশ্নের সঙ্গে আসে না। মাননীয় সদস্য যে প্রশ্ন করেছেন, এটা খুব জরুরি সেই জন্য বার বার হাউসে বলা হয়েছে যে এই সরকার থেকে এই বিষয়ে চেষ্টা চলছে, তুলার সর্বভারতীয় মূল্য এক যদি না হয়, কারণ পশ্চিমবাংলা রাজ্যে তুলা উৎপাদন হয় না, সেখানেই একটা অসুবিধা থেকে যাচ্ছে, সেই জন্য আমরা চেষ্টা করছি।

[1-40 — 1-50 p.m.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমরা পিছিয়ে যাচ্ছি না। আপনি জানেন ৭২ সালে ছিল ১ লক্ষ ৬০ হাজার, বাই নাই ১ লক্ষ ৯৮ হাজার, রাউন্ড অ্যাবাউট ২ লক্ষ লুমস আছে। আমাদের প্রোডাকশন আগে ছিল ১.৮৪ মিলিয়ন মিটার এখন এই প্রোডাকশনকে আমরা এখন ২.০৩ মিলিয়ন মিটার করতে পেরেছি। সুতরাং এটাতে পিছিয়ে যাওয়া বোঝায় না। কিন্তু অসুবিধা ইনহেরেন্ট আছে, মাননীয় রাষ্ট্র মন্ত্রী মহাশয় সে সম্বন্ধে উত্তর দিয়েছেন। আমাদের ইনহেরেন্ট অসুবিধা থাকবে যতক্ষণ পর্যন্ত না ফ্রেট ইকুলাইজেশন হচ্ছে। কিন্তু তথাপি মার্কেট ইমপালস এমন যে দাম সব সময়ই যে বেশি, তা দেখা যায় না, থ্রুয়াউট ইন্ডিয়ায় মার্কেট ফ্ল্যাকচুয়েট করছে এবং খুবই ইনস্টেবল মার্কেট দেখা যাচ্ছে। আমরা চেষ্টা করছি যদি ফ্রেট ইকুইলাইজেন ইন দি প্যাটার্ন অফ সিমেন্ট অ্যামড আয়রন করা যায় তাহলে বোধ হয় ইন অল রেল হেডস, এক দামে সুতা এবং তুলা পাওয়া যাবে। তা সত্ত্বে আমাদের ওয়েস্ট বেঙ্গলে তাঁত শিল্প পিছিয়ে যায়নি, প্রায় ২ লক্ষের মতো এখন হচ্ছে, প্রোডাকশন বেড়েছে। তবুও মার্কেটিং-এর একটা ইনহেরেন্ট প্রবলেম আছে, আমরা চেষ্টা করছি সলভ করার জন্য।

**শ্রী সুধীর চন্দ্র দাস ঃ** সুতার দামের মধ্যে সমতা থাকলে আরও অগ্রগতি হত, এটা কি ঠিক?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** যে ডিসঅ্যাডভানটেজ রয়েছে সেটা দূর হত। ইট উড হ্যাভ বিন এ গ্রেট ইনসেনটিভ।

**মিঃ স্পিকার ঃ** উত্তর পরিষ্কার হয়ে গেছে। বার বার একই রকম সাপ্লিমেন্টারি বিভিন্ন ভাবে ঘুরিয়ে করে লাভ কি আছে? উনি বলছেন, যেমন সিমেন্ট, আয়রন একই ভাবে আছে, সেইরকম সুতাও সব জায়গায় একভাবে আনতে পারলে সুবিধা হবে। তার চেষ্টা হচ্ছে। এখন তাই অসুবিধা একটু আছে। তা সত্ত্বেও এগিয়ে যাচ্ছে, তবে সমস্ত রেলহেডস এক রকম পাওয়া গেলে আরও সুবিধা হবে।

**শ্রী পরেশচন্দ্র গোস্বামী ঃ** আমি জানি মাননীয় মন্ত্রী মহাশয়ের প্রচেষ্টা আছে তাঁত

শিল্পের প্রসারের জন্য এবং তাঁত শিল্পকে সর্বভারতের ক্ষেত্রেই নয়, তাঁত শিল্পকে সারা বিশ্বে চালাবার উনি চেষ্টা করছেন। আমি বলতে চাই সম্প্রতি মন্ত্রী মহাশয় যে সমস্ত উন্নয়নমূলক কাজ করেছেন, বিশে, করে হ্যান্ডলুম ডেভেলপমেন্ট কর্পোরেশনের মাধ্যমে আমরা শুনেছি যে আমাদের পশ্চিমবাংলার তাঁতে উৎপত্তি বস্ত্র পশ্চিমবাংলার বাইরে শুধু নয়, ভারতবর্ষের বাইরে ফরেনে এক্সপোর্ট করবার নানা রকম পরিকল্পনা করেছেন, এটা কি সত্য?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** সম্প্রতি ন্যাশনাল লেভেলে কমার্স মিনিস্ট্রিস-এর মাধ্যমে যে কনফারেন্স হল এবং মাননীয়া প্রধানমন্ত্রী যেটার উদ্বোধন করেছিলেন তাতে আমরা দাবি জানিয়েছি ইনটেনসিভ ডেভেলপমেন্ট ফর হ্যান্ডলুম উইভার্স-এর জন্য চারটে জোন দিতে হবে। ওরা বলেছে টেনেটেটিভলি একটা জোন দেওয়া হবে পরীক্ষামূলকভাবে। আমরা তাই পাব। একটা পাইলট স্কীম এক্সপোর্ট জোন হিসাবে পাব এবং এর প্রোডাকশন বাইরে যাবে। আমাদের একটা জোন দিতে চেয়েছে। আমরা বলেছি আমাদের ভ্যারাইটিস অনেক আছে, আমাদের একাধিক, অন্তত দুটো দিতে পারেন কিনা চিন্তা করুন। আর রেডিমেড় গারমেন্টস-এর ব্যাপারে উনি নিজেই জানেন, কারণ উনি হ্যান্ডলুম অ্যান্ড পাওয়ারলুম ডেভেলপমেন্ট কর্পোরেশনের সঙ্গে যুক্ত আছেন। ওরা কত রকম রেডিমেড গারমেন্টস, ফ্যান্সি ফেব্রিক্স করছে এবং ওরা সেটা বাইরে এক্সপোর্ট করবার চেষ্টা করছেন।

### সামুদ্রিক মৎস্য

*৩৩৭।(অনুমোদিত প্রশ্ন নং *১২৬৯) **শ্রী সুধীরচন্দ্র দাস ঃ** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গের সমুদ্র হইতে কত মাছ ধরা হইতেছে ;

(খ) উক্ত উৎপাদন বৃদ্ধির জন্য সরকার সমুদ্রতীরবর্তী এলাকায় কি কি পরিকল্পনা গ্রহণ করিয়াছেন ; এবং

(গ) উক্ত পরিকল্পনাগুলির কোন কোনটি কার্যকর হইয়াছে এবং কোন কোনটি কার্যকর হয় নাই?

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ**

(ক) সরকারি ও বেসরকারি উদ্যোগে গত পাঁচ বছরে পশ্চিমবঙ্গের সমুদ্র থেকে ধরা মাছের গড় আনুমানিক পরিমাণ প্রায় ১০,০০০ (দশ হাজার) মেট্রিক টন।

(খ) সমুদ্র হইতে মৎস্য সংগ্রহ বৃদ্ধির জন্য সরকার নিম্নলিখিত প্রকল্পগুলি গ্রহণ করিয়াছেন ঃ—

১) যন্ত্রচালিত নৌকার সাহায্যে রাজ্যের উপকূলবর্তী এলাকা হইতে মৎস্য সংগ্রহের পরীক্ষামূলক বিভাগীয় প্রকল্প।

২) ঋণ ও অনুদানের ভিত্তিতে মৎস্যজীবী সমবায় সমিতিগুলিকে যন্ত্রচালিত নৌকা বিতরণ এবং বিভাগীয় প্রচেষ্টার মাধ্যমে অনুসন্ধান ও পরীক্ষা নিরীক্ষা দ্বারা মৎস্য শিকারের উপযোগী উন্নততর নৌকা ও আনুষঙ্গিক সরঞ্জামাদি উদ্ভাবনের সামগ্রিক প্রকল্প ;

৩) সমুদ্রোপকূলবর্তী অঞ্চলের দরিদ্র মৎস্যজীবিদিগকে এবং তাহাদের সমবায় সমিতিগুলিকে মাছ সংগ্রহে সহায়তা দানের উদ্দেশ্য বিভাগীয় প্রকল্পের অধীনে জাল, নৌকা ইত্যাদি মেরামত ও তৈয়ারি করিবার জন্য অনুদান ও ঋণদানের প্রকল্প ;

৪) ২৪ পরগনা জেলার রায়চকে মৎস্য বন্দর নির্মাণের কেন্দ্রীয় প্রকল্প ; নেই

৫) ২৪ পরগনা জেলার নামখানায় জেটি নির্মাণের কেন্দ্রীয় প্রকল্প।

(গ) উপরোক্ত প্রকল্পগুলির মধ্যে প্রথমটি গত বৎসর পর্যন্ত চালু ছিল এবং বর্তমান বৎসর হইতে এইটির পরিবর্তে দ্বিতীয়টি গ্রহণ করা হইয়াছে। ইহা ছাড়া শেষোক্ত তিনটি প্রকল্পই বর্তমানে চালু আছে।

**শ্রী সুধীরচন্দ্র দাস ঃ** যন্ত্রচালিত নৌকাগুলি কি এখন পশ্চিমবঙ্গে চলছে?

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** হ্যাঁ।

**শ্রী সুধীরচন্দ্র দাস ঃ** কোন কোন জায়গায়?

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** সমস্ত সমুদ্র উপকূলবর্তী জায়গায় চালু আছে।

**শ্রী সুধীরচন্দ্র দাস ঃ** মৎস্যজীবি যারা মাছ ধরার জন্য সমুদ্র যায় তাদের সেই ছোট কাঠের নৌকায় যন্ত্র বসিয়ে দেবার ব্যবস্থা হয়েছে কি?

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** সমুদ্র উপকূলবর্তী অঞ্চলে ৮/১০ হর্শ পাওয়ার মতন ৩০টা নৌকা এ বছরে দেবার ব্যবস্থা হয়েছে এবং আগামী বছরে যাতে আরও ৮০টি পারব তা ব্যবস্থা করা হচ্ছে। অবশ্য সমস্তগুলি ৮ থেকে ১০ h p. নয় কতকগুলি এর মধ্যে কম হর্শ পাওয়ারের আছে।

[ 17th March, 1976]

**শ্রী সুধীরচন্দ্র দাস ঃ** মৎস্যজীবি যারা সমুদ্রে মাছ ধরছে তাদের রাখার ব্যবস্থা নেই, বরফের ব্যবস্থা নেই বলে পাইকারিরা কম দামে কিনে নিয়ে বেশি দামে বেচছে সেটা কি জানেন?

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** সেজন্য আমরা একটা কেন্দ্রীয় প্রকল্প হাতে নিয়েছি নামখানায় সেখানে যাতে এক সঙ্গে তারা এসে কম দামে বিক্রি করতে না পারে তার ব্যবস্থা করা হয়েছে। দ্বিতীয়ত রায়চকে ফিশিং হারবার করার চেষ্টা করছি সেটা হলে আপনি যে সমস্যার কথা বলছেন সেটা দূর হবে।

**শ্রী আব্দুল বারি বিশ্বাস ঃ** রায়চক, নামখানায় গভীর সমুদ্র মধ্যে ধরার যে প্রকল্প হাতে নিয়েছেন তারজন্য কি ফিশিং স্ট্রাকচার তৈরি করেছেন? অর্থাৎ সেখানে কি ফিশিং করার ব্যবস্থা করছেন। মৎস্যজীবিদের পুনর্বাসনের জন্য কি মডেল ভিলেজ তৈরি করছেন?

[1-50 — 2-00 p.m.]

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** ঠিক সেই উদ্দেশ্যে মাননীয় সদস্যকে জানাই যে রায়চক একটা ফিশিং হারবার করার হচ্ছে ৪(চার)টা মেক্সিকান ট্রলারের অর্ডার দেওয়া হয়েছে, একটা নিশ্চয়ই শীঘ্র এসে পৌছাবে। এটা করা হয়েছে এই উদ্দেশ্য এখনও রয়ে গেছে সেটাকে যাতে যথাযথভাবে কাজে লাগানো যায় এবং যে কথাগুলি আপনি বললেন সেখানে মাছ যাতে সস্তা দরে বিক্রি করতে বাধ্য না হয় মৎস্যজীবিরা। এরপরে অর্গানাইজড ওয়েতে ফিশ মিলিং প্ল্যান্ট করা, মাজ থেকে যে সমস্ত জিনিস পাওয়া যায় বিভিন্ন ধরনের যেমন কডলিভার অয়েল এই রকম ধরনের জিনিস নিশ্চয়ই আরম্ভ করবার পরিকল্পনা গ্রহণ করব। তবে প্রথমে কাজটা প্রথমে হওয়া চাই। প্রথমে সেখানে মাছ ধরার যে ইনফ্রাস্ট্রাকচার ফিশিং হারবার সেই হারবার তৈরি হওয়া দরকার, ফিশিং ট্রলার করা দরকার, সেটা ১৯৭৭ সালের মধ্যে নিশ্চয়ই আমরা আরম্ভ করব। তবে নামখানায় যে জেটির কথা বলবাম সেটা নিশ্চয়ই ১৯৭৬ সালের শেষে অর্থাৎ এই বছরের শেষের দিকে চালু হয়ে যাবে।

**শ্রী আব্দুল বারি বিশ্বাস ঃ** তাহলে মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই জানাবেন এই রাজ্যে যারা মৎস্যজীবী রয়েছে গভীর সমুদ্রে মাছ ধরার জন্য তাদের উন্নত ধরনের ট্রেনিং দেওয়ার যে ব্যাপার রয়েছে সেই ট্রেনিং আপনারা এই স্টেটে দেওয়ার কি ব্যবস্থা করেছেন বা স্টেটের বাইরে দেওয়ার কি ব্যবস্থা করেছেন?

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** বাইরে মাছ ধরতে যাওয়ার জন্য যে ট্রলার আনা হবে

সেই ট্রলারগুলিতে যাওয়ার জন্য যে এক্সপার্ট হওয়া দরকার সেই ট্রেনিং দেওয়ার ব্যবস্থা হচ্ছে। কিন্তু যে সব সমবায় সমিতির অলরেডি কিছু কিছু যন্ত্রচালিত নৌকা আছে তাদের ট্রেনিং দেওয়ার কি ব্যবস্থা অছে সে তথ্য আমার কাছে নেই, আপনি যদি স্পেসিফিক প্রশ্ন করেন তাহলে উপকূলবর্তী অঞ্চলে মাছ ধরার জন্য ট্রেনিং দেওয়ার কি ব্যবস্থা আছে সেটা জেনে বলব।

**শ্রী আব্দুল বারি বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের সততা সম্বন্ধে আমরা কোনও সন্দেহ পোষণ করছি না। কিন্তু আমরা জানি, প্রত্যক্ষদর্শী, আমি ম্যাঙ্গোলোরে দেখে এসেছি সেখানে শুধু মৎস্য দপ্তর নয়, এডুকেশন দপ্তরের আন্ডারে হায়ার সেকেন্ডারি স্কুলের ছেলে এবং মেয়েদের মৎস্য চাষকে একটা সাবজেক্ট করে কিভাবে সেই সাবজেক্টে ট্রেনিং দেওয়া যায়, জাপানে নিয়ে নিয়ে বেটার ট্রেনিং দিয়ে নিয়ে এসে সেখানে তাদের ভাল ভাল কাজে লাগিয়েছে। শুধু তাই নয়, সেখানে ওয়ার্কসপ তৈরি করার স্কীম তৈরি হচ্ছে, মাছের রিয়ারিং ক্লাসিফিকেশন হচ্ছে, প্রতি বছর স্কুল কলেজের ছেলে মেয়েরা সেখানে পার্ট-টাইম জব পাচ্ছে। আপনার পরিকল্পনা কি এই, এটা আমাদের হাইলাইট করুন তাহলে বুঝতে পারব এগুলি তার অন্তর্ভুক্ত কিনা। কত টাকা ইনভেস্টমেন্ট হচ্ছে, প্রারম্ভিক পর্যায়ে কি ইনভেস্টমেন্ট হল এগুলি আমরা জানতে চাই?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় স্পিকার মহাশয়, বারি সাহেবের প্রশ্ন কোনওক্রমেই এই প্রশ্ন থেকে আসে না, তবুও জানতে চাইছেন বলে উত্তর দিচ্ছি। এই বিষয়গুলি জানতে হলে আর একটা প্রশ্ন করলে আমার পক্ষে উত্তর দেওয়া সুবিধা হয়। ভারতবর্ষে এক কর্ণাটক ছাড়া ফিশারি কলেজ আর কোথাও নেই। আমরা চেষ্টা করছি সেখানে কিছু ছাত্রকে ট্রেনিং দিতে পারি কিনা, এই হল নাম্বার ওয়ান। ২ নং হল এই যে বোটগুলি ওপারেট করছে এরা হ্যান্ড, এদের সর্ট কোর্স ট্রেনিং নিয়ে যাতে ওপারেট করতে পারে তার ব্যবস্থা নিয়েছি। তারপর সুধীর বাবুর যে প্রশ্ন হাই সি-তে অল্প দামে মাছ কিনছে এটা একটা প্রবলেম। সর্বত্র সি ফিশিং হচ্ছে, এগুলিকে কালেক্ট করে রেফিজারেটর দিয়ে এখানে আনা, কিন্তু তার আগে দেখতে হবে ফিশগুলি এডিবল, না ট্র্যাস ফিশ। এক এক সময় এত মাছ ধরা পড়ে যে আমরা কনজিউম করতে পারি না, নষ্ট হয়ে যায়। সেজন্য দীঘায় মার্কেটেবিলিটির জন্য রোড কমিউনিকেশনের জন্য আমরা টি আর স্কীমে কাজ নিয়েছি। এখানে যে ট্রলারগুলি আসবে, ইট ইজ এ হাইলি সোফিসটিকেটেড অ্যান্ড সেনসিটিভ ইন্ডাস্ট্রি, এখানে যদি আমরা ট্রেনিং দিয়ে নিয়ে আসি কর্ণাটকে, তারা ট্রলার ওপারেট করতে পারবে না। ট্রলার ওপারেশনের জন্য আলাদা টাইপ অফ টেকনিক্যাল এক্সপার্টস দরকার। মৎস্য বাজেটের সময় আমি বলেছি যে এটা খুব সেনসিটিভ ইন্ডাস্ট্রি, আমাদের সময় লাগবে, ভাবতে হবে এটা কিভাবে ওপারেট করব। এর আগে ডিপ সি

ফিশিং-এর একটা প্রকল্প ফেল করেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এরপরে আমরা যে প্রকল্প হাতে নিয়েছি এতে সব দিক ভেবে চিন্তে এগোতে হবে। উই আর ফর্মুলেটিং আওয়ার পলিসি অন দিস ইস্যু।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মন্ত্রী মহাশয় বললেন, ১০ হাজার মেট্রিক টন মাছ সমুদ্র থেকে পাওয়া গেছে। আমার প্রশ্ন হচ্ছে উৎপাদন বৃদ্ধির জন্য আপনারা এই যে পরিকল্পনা গ্রহণ করেছেন তাতে কত উৎপাদন বৃদ্ধি হবে বলে আশা করা করেন?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি বলেছি কি টাইপ অব ফিশিং পাওয়া যাবে। ওয়ানস দিস স্কীম হ্যাড বিন এ ফেইলইওর ইন ওয়েস্ট বেঙ্গল। আজকে এটা অপারেটিং-ই করল না কাজেই কোনও অপটিমিসটিক চিত্র এখনই দিয়ে লাভ নেই। দিস ইজ স্টিল আন্ডার কনসিডারেশন অব দি গভর্নমেন্ট। আপনারা জানেন এই স্কীম একবার ফেইল করেছে।

**মিঃ স্পিকার ঃ** আপনারা বোধ হয় জানেন ডিপ সি ফিশিং-এ যে সমস্ত ট্রলার ব্যবহৃত হয় সেই ট্রলারের মধ্যে ফ্রিজ থাকে এবং তার মধ্যে ৬ মাস পর্যন্ত মাছ রাখা যায়। রাশিয়াতে বাল্টিক সাগরে ডিপ সি ফিশিং-এর জন্য যে সমস্ত ট্রলার ব্যবহৃত হয় তারা দক্ষিণ আমেরিকা পর্যন্ত মাছ ধরতে যায় এবং ৬ মাস পরে যখন তারা ফিরে আসে তখন জাস্ট ফ্রেস মাছ তারা তার মধ্য থেকে বার করে। কাজেই আপনারা এই সব প্রশ্ন করুন যে, যে ট্রলারগুলো ইউস হবে সেগুলো মাইনাস ফিফ্‌টি ডিগ্রি ফ্রিজিং পয়েন্ট—যাবে কিনা এবংতাতে ৬ মাস পর্যন্ত নতুন মাছ থাকবে কিনা? আপনারা এই সমস্ত সাপ্লিমেন্টারি করুন যে, নৌকার সঙ্গে টেন টু ফিফ্‌টির হর্স পাওয়ার মোটর লাগিয়ে সেগুলি সমুদ্রে মাছ ধরতে যাবে কিনা এবং গভর্নমেন্ট দায়িত্ব নিয়ে সেই ট্রলারগুলো তৈরি করে কান্ট্রিবোট থেকে মাছ কালেক্ট করে আনবে কিনা? আপনাদের হোল প্রবলেম জানতে হবে।

**শ্রী মহঃ সফিউল্লা ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, সমুদ্রে যে সমস্ত মছ ধরা হয়েছে সেই মাছ সুষ্ঠুভাবে বণ্টনের ব্যবস্থা করা হয়েছে কিঁ?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা সমবায় সমিতিকে দিয়ে এটা করবার চেষ্টা করছি। লোকাল মার্কেট যেটা আছে সেই চ্যানেল দিয়েই চলছে।

**মিঃ স্পিকার ঃ** আপনারা প্রশ্ন করুন কো-অপারেটিভ সেক্টরে কি কি কাজ করা হয়েছে? আপনারা প্রশ্ন করুন ডায়মন্ড হারবারে কো-অপারেটিভ কাজ করছিল কিন্তু সেখানে যারা গভর্নমেন্ট এমপ্লয়িস আছে তারা কো-অপারেটিভকে না দিয়ে প্রাইভেট

সেক্টরের প্রাইভেট পার্সনকে কেন দিয়েছে? এইসব প্রশ্ন যদি আপনারা করতে পারেন তাহলে ঠি ঠিক পয়েন্ট বলা হত। আপনারা প্রশ্ন করুন এটা কেন তারা দিয়েছে? ইউ আর নট রেডি উইথ দি সাপ্লিমেন্টারিস। আই নো মোর সাপ্লিমেন্টারিস দ্যান ইউ। মন্ত্রী মহাশয়ের কাছে যে সমস্ত সাপ্লিমেন্টারি কোয়েশ্চেন করা দরকার সেগুলি আসছে না বলে আমার খারাপ লাগছে।

**শ্রী মহম্মদ সফিউল্লা ঃ** মন্ত্রী মহাশয়ের কাছে এই ধরনের একটা ঘটনা মেনশন করেছিলাম বিধানসভায় এবং বলেছিলাম কো-অপারেটিভ সেক্টেরে কোনওরকম অ্যাসিস্ট্যান্স না দিয়ে ফিশারি ডিপার্টমেন্ট প্রাইভেট সেক্টরে বোটগুলি ডিস্ট্রিবিউট করল এবং তাদের ফাইনান্সিয়াল অ্যাসিস্ট্যান্স দিল। আমি জানতে চাই এর প্রতিকার আপনি কি করলেন?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আপনি যদি স্পেসিফিক কোয়েশ্চেন দেন তাহলে জানাব। রুল ফর্টিথ্রি অব দি কোয়েশ্চেন যদি পড়ে তাহলে দেখতে পারেন কি কনডিশনে আপনি কোয়েশ্চেন দিতে পারেন। আমি আশা করি মাননীয় সদস্য সেইভাবে চলবেন।

**শ্রী আব্দুল বারি বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন, গভীর সমুদ্রে মাছ ধরার জন্য যে সমস্ত ট্রলার আনা হয়েছে সেগুলি হাইলি সফিসটিকেটেড জিনিস। আমার প্রথম প্রশ্ন হচ্ছে এই হাইলি সফিসটিকেটেড জিনিস নিয়ে আপনি মাছ সরবরাহ করতে পারবেন কি? আমার দ্বিতীয় প্রশ্ন হচ্ছে যারা মাছ খায় তাদের মাছ দেওয়া যেমন ... দায়িত্ব তার সঙ্গে সঙ্গে এই মৎস্যজীবীদের পরিবারের ছেলেদে পুনর্বাসনের পরিকল্প নিয়ে ট্রলার ছাড়া কান্ট্রি বোটে মোটর ফিট করে গভীর সমুদ্রে তাদের দিয়ে মাছ ধরবার কোনও পরিকল্পনা আপনি গ্রহণ করেছে কি?

[2-00 — 2-10 p.m.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমি মাননীয় সদস্যর প্রশ্নের উত্তরে বলতে চাই যে ব্যয় বরাদ্দের আলোচনার যে আলোচনা করেছিলাম সেটা তাকে পড়ে দেখতে বলছি।

## Heldover Starred Questions
## (to which Written Answers were laid on the Table)

### মেজিয়া কয়লাখনি

***৩১৭।**(অনুমোদিত প্রশ্ন নং *২৭৭) **শ্রী ফণীভূষণ সিংহবাবু ঃ** শিল্প এবং বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় মেজিয়া কয়লাখনির কাজ বর্তমানে কি অবস্থায় রহিয়াছে ;

[ 17th March, 1976]

(খ) উক্ত খনিটি চালু করিবার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন ;

(গ) কবে নাগাদ উক্ত কয়লাখনির কাজ চালু হইবে বলিয়া আশা করা যায় ; এবং

(ঘ) ঐ খনি হইতে বৎসরে কত পরিমাণ কয়লা পাওয়া যাইবে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বাঁকুড়া জেলার মেজিয়া ব্লকে পূর্বে চালু কালিদাসপুর কয়লা খনি পরিত্যক্ত অবস্থা আছে। বর্তমানে তাহা পুনরায় চালু করিতে সরকার চেষ্টা করিতেছেন। ঐ অঞ্চলে সম্প্রতি অধিকৃত কয়লাস্তরগুলি হইতে কয়লা উত্তোলনের প্রস্তাব কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন আছে।

(খ) উক্ত খনিটি রাষ্ট্রায়ত্ত হওয়ার পর কোল ইন্ডিয়া লিমিটেড পশ্চিমবঙ্গ সরকার অনুরোধ পুনরায় চালু করার জন্য প্রোজেক্ট রিপোর্ট তৈরি করিয়াছেন। যাহাতে খনিটি শীঘ্র চালু করা যায় তাহার জন্য উক্ত সংস্থার অনুরোধ রাজ্য সরকার বিদ্যুৎ সরবরাহ ও প্রবেশ পথের ব্যবস্থা করিতেছেন।

(গ) প্রাথমিক কাজ চলিতেছে। কবে নাগাদ খনিটি চালু হইবে নির্দিষ্ট করিয়া বলা রাজ্য সরকারের পক্ষে সম্ভব নয়।

(ঘ) প্রায় ২ লক্ষ ৫০ হাজার মেট্রিক টন বৎসরে।

## ডোমকল থানার এগ্রিকালচারাল মার্কেটিং সোসাইটি

*৩২১।(অনুমোদিত প্রশ্ন নং *১২৫৯) ডাঃ এক্রামূল হক বিশ্বাস ঃ সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, অডিট রিপোর্টে মুর্শিদাবাদ জেলার ডোমকল থানা এগ্রিকালচারাল মার্কেটিং সোসাইটির পাট খরিদ-বিক্রয় সম্পর্কে হিসাবের গরমিল বা টাকা তছরূপের অভিযোগ পাওয় গিয়াছে ; এবং

(খ) সত্য হইলে, উক্ত অডিট রিপোর্ট-এর পরিপ্রেক্ষিতে কি কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) টাকা তছরূপের কোনও অভি‌েগ পাওয়া যায় নাই। তবে ১৯৭২-৭৩ হিসাব বৎসরের হিসাব পরীক্ষা কাে ঃ—

(১) প্রারম্ভিক মজতু তহবিলে ২,৬৭৩ টাকা ৮৮ পয়সার হিসাবের গরমিল দেখা যায় ; তন্মধ্যে সমিতির ম্যানেজারকে এখন পর্যন্ত আরও ১১৬৯ টাকা ১০ পয়সা পূরণ করিতে হইবে। এতদ্ব্যতীত সমিতির ম্যানেজার হিসাব পরীক্ষাকালে মজুত তহবিলের ১১৭৩ টাকা ৪৪ পয়সা দাখিল করিতে পারে নাই।

(২) ৩০/৬/৭৩ তারিখের অডিটের সময় ২৪,৫৭৬ টাকা ৮৭ পয়সা মূল্যের পাট স্টক ভেরিফিকেশনের জন্য উপস্থিত করা হয় নাই এবং ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ মার্কেটিং ফেডারেশনকে দেয় অগ্রিম ২০,১২৪ টাকা ৫৫ পয়সা-এর হিসাবের প্রমাণপত্র অডিট-এর সময় দাখিল হয় নাই ;

(খ) মুর্শিদাবাদ জেলার সমবায় সমিতিসমূহের সরকারি নিবন্ধক (এ আর সি এস) অডিট রিপোর্ট-এর ভিত্তিতে মজুত তহবিলে গরমিল বাবদ টাকা ম্যানেজারকে আদয দিতে আদেশ দিয়োছনে। বর্তমানে এ আর সি এসকে উপযুক্ত এফ আই আর রুজু করিতে বলা হইয়াছে। হিসাবের অন্য ত্রুটিগুলির জন্য পরিচালকমন্ডলীকে ত্রুটি সংশোধন করিয়া সংশোধন রিপোর্ট দাখিলকরিতে বলা হইয়াছে। তাছাড়া বিষয়টি সম্পর্কে বিভাগীয় তদন্ত করার ব্যবস্থা হইতেছে।

## মৎস্য চারা উৎপাদন

*৩২৭।(অনুমোদিত প্রশ্ন নং *১২৭৭) **শ্রী অজিত গাঙ্গুলি ঃ** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মৎস্য চারা উৎপাদনের জন্য প্রত্যেক মহকুমায় একটি মৎস্যচাষ কেন্দ্র স্থাপনের পরিকল্পনা করা হইয়াছিল ;

(খ) সত্য হইলে, বর্তমানে ঐ পরিকল্পনা কি অবস্থায় রহিয়াছে ;

(গ) আগামী বৎসরে মৎস্য চারা বাজারে সরবরাহ করা সম্ভব হইবে কিনা ; এবং

(ঘ) 'গ' প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে—

(১) ইহার পরিমাণ কত হইবে, ও

(২) কতজন বেকার মৎস্যজীবী যুবক ইহার ফলে উপকৃত হইবে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না। মহকুমা পর্যায়ে এইরূপ কোনও পরিকল্পনা নেই। আগেও ছিল না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) ও (ঘ) প্রশ্ন ওঠে না। তবে এই বিষয়ে তথ্য সংক্রান্ত একটি সংক্ষিপ্ত বিবরনী টেবিলে রাখা হল।

*বিভিন্ন জেলায় বর্তমানে সরকারি নিয়ন্ত্রণ ১৪টি ফিশ সিড ফার্ম ও ২৪টি ফিশ ফার্ম চালু আছে। ইহা ছাড়াও সমষ্টি উন্নয়ন ব্লকে ৬০টি ক্ষুদ্র মৎস্য বীজ উৎপাদনের খামার স্থাপন করা হইয়াছে। আগামী বর্ষে অর্থাৎ ১৯৭৬-৭৭ সালে ৪ কোটি চারপোনা মৎস্য চাষীদের মধ্যে সরবরাহের লক্ষ্য মাত্রা স্থির করা হইয়াছে। আশা করা যায় আনুমানিক ৫,৫০০ জন মৎস্যচাষী, মৎস্য উৎপাদক ইত্যাদি ইহার ফলে উপকৃত হইবেন। ইহার মধ্যে কতজন বেকার মৎস্যজীবী যুবক থাকিবেন তাহার পরিসংখ্যান দেওয়া সম্ভব নহে।*

### পশ্চিমদিনাজপুরে কমার্শিয়াল মার্কেট

*৩২৯।(অনুমোদিত প্রশ্ন নং *১৩১০) **শ্রী রমেন্দ্রনাথ দত্ত ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমদিনাজপুর জেলায় কয়টি কমার্শিয়াল মার্কেট করার প্রস্তাব লওয়া হইয়াছে ;

(খ) এগুলি কোথায় কোথায় স্থাপিত হইবে ; এবং

(গ) বর্তমানে এই প্রকল্পের কাজ কতদূর অগ্রসর হইয়াছে?

**কুটির ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিম দিনাজপুর জেলায় একটি কমার্শিয়াল স্টেট করার প্রস্তাব লওয়া হইয়াছে,

(খ) রায়গঞ্জ

(গ) প্রকল্পটি রূপায়নের প্রয়োজনীয় অর্থের জন্য এর প্রোজেক্ট রিপোর্টটি ইউনাইটেড ব্যাঙ্ক অফ ইন্ডিয়ার কাছে পেশ করা হইয়াছে। আশা করা যায় ব্যাঙ্ক শীঘ্রই অর্থ মঞ্জুর করবে এবং প্রকল্পের কাজও অল্প দিনের মধ্যেই আরম্ভ হইবে।

### ইঞ্জিনিয়ারিং শিল্পদ্রব্য রপ্তানি

*৩৩৪।(অনুমোদিত প্রশ্ন নং *৭৮৯) **শ্রী নিতাইপদ সরকার ঃ** বাণিজ্য এবং শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ইঞ্জিনিয়ারিং শিল্পদ্রব্যের রপ্তানিতে উৎসাহদানের জন্য রাজ্য সরকার উক্ত শিল্পকে কি কি বিশেষ সুযোগ-সুবিধা দিয়া

থাকেন?

**বাণিজ্য ও শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

রপ্তানিতে উৎসাহদান রাজ্য সরকারের বিষয় নয়। উহা কেন্দ্রীয় সরকারের বিবেচ্য।

**পশ্চিমবঙ্গে মিনি ইস্পাত কারখানা**

*৩৩৫।(অনুমোদিত প্রশ্ন নং *১১৪০) **শ্রী নরেশচন্দ্র চাকী ঃ** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত তিন বৎসরে পশ্চিমবঙ্গে কতগুলি মিনি ইস্পাত কারখানা স্থাপিত হইয়াছে ;

(খ) ইহার মধ্যে কতগুলিতে কাজ শুরু হইয়াছে ; এবং

(গ) অবশিষ্টগুলি কি অবস্থায় রহিয়াছে?

**বাণিজ্য ও শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গত তিন বৎসরে পশ্চিমবঙ্গে মোট ১১টি মিনি ইস্পাত কারখানা স্থাপিত হইয়াছে।

(খ) ১১টি কারখানাতেই কাজ শুরু হইয়াছে।

(গ) প্রশ্ন ওঠে না।

*338 Held over

**Mr. Speaker :** Question hour is over.

## STATEMENT UNDER RULE 346

**Mr. Speaker :** Now the Minister-in-charge of the Commerce and Industries Department to make a statment under rule 346 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly regarding Mejhia Coal deposits.

**শ্রী তরুনকান্তি ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জিওলজিক্যাল সার্ভে অফ ইন্ডিয়া বাঁকুড়া জেলার মেজিয়ায় বিস্তৃত অঞ্চলের কলয়ার সন্ধান পেয়েছেন। ঐ এলাকায় খননযোগ্য মোট কয়লার পরিমাণ প্রাথমিক হিসাবে প্রায় ১৮ কোটি টন যার মধ্যে তাপ বিদ্যুৎ

উৎপাদন কেন্দ্রে ব্যবহারযোগী প্রায় ৪৬০ লক্ষ টন কয়লার হিসাব ধরা আছে। বর্তমান বিদ্যুৎ সঙ্কটে মেজিয়ায় কয়লার সন্ধান পশ্চিমবঙ্গের মানুষের কাছে আশীর্বাদস্বরূপ হয়েছে। পশ্চিমবঙ্গ সরকার সমস্ত ব্যাপার অবহিত আছেন এবং বাঁকুড়া জেলার সামগ্রিক উন্নয়নের স্বার্থে এ সম্পর্কে বিশেষভাবে বিবেচনা করার জন্য একটি কমিটি গঠন করেছেন। বাঁকুড়া জেলা শিল্পে অনুন্নত। মেজিয়া-বড়জোড়া পুলিশ স্টেশনের অন্তর্গত অঞ্চলের শতকরা ৩০ ভাগ আদিবাসী তফসিলি সম্প্রদায়ের। অঞ্চলটি খরা কবলিত। এই সমস্ত বিবেচনার পর অবিলম্বে যাতে ঐ অঞ্চলে ওয়ালাস্তর এবং কয়লার মোট পরিমাণ সম্পর্কে সঠিক সিদ্ধান্তে আসা যায় তার জন্য কোন ইন্ডিয়া লিমিটেড নিবিড় খনন কার্য শুরু করেন। সে ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকার শক্তি মন্ত্রকের সঙ্গে যোগাযোগ করেছেন। যেহেতু প্রস্তাবিত কোলাঘাট তাপ বিদ্যুৎ কেন্দ্রে এবং সাঁওতালডিহি তাপ বিদ্যুৎ কেন্দ্রের চিরাচরিত ঘাটতি মেটাতে মেজিয়ায় কয়লা সুবিধাজনকভাবে ব্যবহার করা যাবে, সেই জন্য পশ্চিমবঙ্গ সরকার প্রস্তাব করেছেন যে দামোদরের উপর ব্রিজ তৈরি করে বাঁকুড়া মেজিয়া রানিগঞ্জ রেল যোগাযোগ ব্যবস্থা করতে হবে। এতে করে প্রস্তাবিত কোলাঘাট তাপ বিদ্যুৎ কেন্দ্রে কয়লা পরিবহনের খরচ অনেকাংশে কমে যাবে। রেল লাইন হলে অন্যান্য শিল্প স্থাপনের ক্ষেত্রে ও অনেক রকম সুবিধা পাওয়া যাবে। মেজিয়া কয়লাখনি চালু হলে প্রচুর স্থানীয় জনসাধারণের সৃষ্টি হবে। মেজিয়ায় নবাবিস্কৃত কয়লাস্তর কার্যকর করতে হলে এই রেল যোগাযোগ অপরিহার্য। বিষয়টির গুরুত্ব বিবেচনা করে পশ্চিমবঙ্গ সরকার রেল যোগাযোগ স্থাপনের উদ্দেশ্য সার্ভে করার জন্য অনধিক ৬ লক্ষ টাকা খরচ করতে রাজি হয়েছেন এবং প্রাথমিকভাবে ১০ হাজার টাকা ইতিমধ্যেই দক্ষিণ পূর্ব রেলপথকে দেবার ব্যবস্থা করা হয়েছে। ভারত সরকারের বিভিন্ন মন্ত্রকের সঙ্গে যোগাযোগ রক্ষা করে চলা হচ্ছে এবং বিষয়টি কেন্দ্রীয় সরকারের উচ্চতম মহলের গোচরে ও আনা হয়েছে। মেজিয়ার এই নতুন খনি এলাকা ও প্রস্তাবিত নতুন রেল পথ হলদিয়া হয়ে কয়লা রপ্তানির সুযোগ বৃদ্ধি করবে ও দক্ষিণাঞ্চলে তাপ বিদ্যুৎ কেন্দ্রগুলির জন্য কয়লা সরবারহকে ও ত্বরান্বিত করবে।

## LAYING OF REPORTS

### Annual Reports of the West Bengal Financial Corporation for the years 1973-74 and 1974-75

**Dr. Zainal Abedin :** Mr. Speaker, Sir, I beg to lay the Annual Reports of the West Bengal Financial Corporation for the years 1973-74 and 1974-75.

**শ্রীমতী ইলা মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে আমি একটা বিষয়ের উপর সভার দৃষ্টি আকর্ষণ করছি। গত ১০ই মার্চ এই বিধানসভাতে এই বিষয়ে উপস্থাপিত হয়ে ছিল যে মালদার ইসলামপুরে সেখানে জোতদার ভাদু শেখ গুলি করে পাট্টা পাওয়া ভাগচাষী সুধীর সরকারকে নিহত করে এবং গণেশ সরেন, চন্দ্রাই টুডু, বলাই টুডু গুরুতর অবস্থায় তারা হাসপাতালে আছে। এই বিষয়ে সেদিনই ১০ই মার্চ তারিখে আমাদের সেচ বিদ্যুৎ মন্ত্রী মহাশয় তিনি অবশ্য বলেন যে তিনি ১৩ তারিখে সেখানে যাবেন, আমরা যেন যাই, গিয়ে এই বিষয় তদন্ত হবে এবং যথাযোগ্য ব্যবস্থা নেওয়া হবে। কিন্তু এটাই ঠিকই ১৩ তারিখে আমরা সেখানে ছিলাম এবং মন্ত্রী মহাশয়ও ছিলেন এবং সেখানে কিছু আলোচনাও হয়। কিন্তু আমি একটা বিষয়ের প্রতি সভার সকলের দৃষ্টি আকর্ষণ করছি, এই এলাকাটা হচ্ছে আমাদের মুখ্যমন্ত্রী সিদ্ধার্থশঙ্কর রায়ের এলাকা এবং এই জমি পাট্টা পেয়েছে, যখন নিয়েছে ১৯৬৬ সালের ১০(২) ধারা অনুযায়ী, ভাইভ কেস নাম্বার ৬০১-২৭-৯-৭০২, এই দাগে সমস্ত চাষীরা এতে দখল নিয়েছে। ভাদু শেখ বলে কোনও জোতদার ১৫ বৎসরের মধ্যে কোথায়ও ছিল না। ১৯৭০ সালে পাট্টা পাওয়া মালদা থানার মালোয়াড়ি মৌজায় ৫৭৪ নং খতিয়ানের ১৪৪৫ দাগে ৩২.৬২ শতক জমি আইনসঙ্গতভাবে চাষীর যে অধিকার ছিল, সেখানে চাষীরা চাষ করছিল ১৫ বৎসর পর ভাদু শেখ স্টেটের বিরুদ্ধে এই জমির দখল পাওয়ার জন্য দ্বিতীয় মুনশিফ কোর্টে মামলা করেন। কেস নং ২৯৯-৭৪ ইউ সি, এবং দ্বিতীয় মুনশিফ কোর্টে সেখানে এই জোতদারের বিরুদ্ধে স্টেটের পক্ষ থেকে একজনও উপস্থিত হলেন না এবং সেখানে এক্সপার্ট ইনজাংশন এই ভাদু শেখ জোতদারের নামে হয়ে গেল ১১-৪-৭৫ তারিখে এবং এই ৪১ একর জমি তার দখলে থাকতে পারে এই রকম একটা ইনজাংশন মুনশিফ কোর্ট থেকে হয়ে গেল। গভর্নমেন্টের পক্ষ থেকে যেখানে জরুরি অবস্থা চলছে, যেখানে ২০ দফা কর্মসূচি রূপায়ণ করবার জন্য গরিব কৃষকের পক্ষে মন্ত্রী এবং সভা সদস্যরা প্রত্যেকে দাঁড়াবেন সেখানে কেন সরকার পক্ষ থেকে একজনও দাঁড়ালেন না এবং জে এল আরও, এবং এস পি জানতেন এই খবর কিন্তু না দাঁড়ানোর ফলে এক্সপার্ট ইনজাংশন হয়ে গেল ৪১ একর জমি ভাদু শেখের পক্ষে এবং ভাদু শেখ সেখানে কিভাবে সেই দখল করা জমিতে, অন্যের দখল করা জমিতে সেখানে খামার বাড়ি তুললেন, কি করে কোথায় থেকে লোন পেয়ে শ্যালো টিউবওয়েল সেখানে বসালেন, পাইপ বসালেন, আমরা জানি না এবং যখন দখল নিয়ে কৃষকরা সেখানে চাষ করছি তখন তাদের মধ্যে একজনকে গুলি করে হত্যা করা হল—সুধীর সরকারকে ১০ই মার্চ তারিখে। এখানে আমি এই কথা তুলছি কারণ সেখানে আমি কমিউনিস্ট পার্টির পক্ষ থেকে গিয়েছিলাম এবং মন্ত্রী মহাশয়ও ছিলেন—মন্ত্রী মহাশয় অবশ্য জমিতে যাননি, আমরা নিজে গিয়ে জমিতে দেখে এসেছি, একটা অদ্ভুত অবস্থা আমাদের মনে হয়েছে

যে এই জোরদার কি করে সেখানে এইভাবে খামার বাড়ি তোলে অপরের দখল করা চাষের জমি অ্যালটেড জমিতে, সেখানে শ্যালো টিউবওয়েল বসাতে পারল এবং এক্সপার্ট ইনজাংশন হয়ে গেল এই জরুরি অবস্থায়। শুধু তাই নয়, মন্ত্রী মহাশয় অবশ্য বলেছেন যে তদন্ত করবেন, কিন্তু শুধু তদন্ত নয় আমি মনে করি ওখানেকার নির্বাচিত এম এল এ, আমাদের মুখ্যমন্ত্রী, শ্রী সিদ্ধার্থশঙ্কর রায়, তার অবিলম্বে সেখানে যাওয়া উচিত। আরও মজার কথা, যখন মন্ত্রী মহাশয় বললেন যে আমরা তদন্ত করছি, ইনজাংশন যাতে ভেকেট হয় তার চেষ্টা করছি এবং শুধু মালদাতেই ১২ হাজার একর জমি এই রকমভাবে জোতদার জমিদারদের হাতে রয়েছে কিন্তু সরকার পক্ষ থেকে এখনও সেই ইনজাংশন উইথড্র করার কোনও চেষ্টা হয়নি। যদিও মাননীয় মন্ত্রী শ্রী গনি খান চৌধুরি প্রতিশ্রুতি দিয়েছেন যে এই ব্যাপারে তিনি দেখবেন কিন্তু ইতিমধ্যে পরশুদিনে আমরা ট্রাঙ্ক কল পেয়েছি যে সেই জমি থেকে আমরা চলে আসবার পরেই যারা চাষ করছিল সেই জমিতে, হরি, নাম, রঘু, শ্রীনাথ এদের চারজনকে গ্রেপ্তার করে নিয়ে যাওয়া হয়েছে এবং এটা হয়েছে আমরা সেখানে যাওয়ার ফলে কারণ ঐ যে এস পি ঐ যে জে এল আর ও এবং সেখানে যেসব সরকারি আমলারা রয়েছে, তারা রয়েছে ভাদু শেখের পক্ষে এবং তাদের প্ররোচনায় যে ভাগচাষীরা এতদিন ধরে সেখানে চাষ করছিল, ভাদু শেখের কোনও সম্পর্ক সেখানে নেই, আজকে আমরা যাওয়ার ফলে, মন্ত্রী মহাশয় যাওয়ার ফলে সেই সমস্ত ভাগচাষী, কৃষকরা গ্রেপ্তার হয়ে গেল। কাজেই এখানে ভূমি রাজস্ব মন্ত্রী. শ্রীগুরুপদ খান, আছেন তাকে আমি অনুরোধ করছি যে আপনি অবিলম্বে সেখানে যান, এই কেসটা দেখুন যে সেখানে দিনে দুপুরে ডাকাতি হচ্ছে, এই রকম ঘটনা ঘটছে যে ভাগচাষীদের বিপক্ষে গিয়ে, জোতদারদের পক্ষে গিয়ে সরকারি আমলারা দাঁড়াচ্ছে। আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে বলছি যে সেখানকার নির্বাচিত এম এল এ আমাদের মুখ্যমন্ত্রী, শ্রী সিদ্ধার্থশঙ্কর রায়, তার এখানে নিজে গিয়ে অবিলম্বে এর মীমাংসা করবেন।

## LEGISLATION

### The West Bengal Urban Land Taxation Bill, 1976

**Shri Sankar Ghosh :** Mr. Speaker, Sir, I beg to introduce the West Bengal Urban Land Taxation Bill, 1976.

(Secretary then read the Title of the Bill)

[2-10 — 2-20 p.m.]

**Shri Sankar Ghose :** Mr. Speaker, Sir, I beg to move that the

West Bengal Urban Land Taxation Bill, 1976, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, শহরাঞ্চলে জমি সীমার উপর কিছুদিন আগে পার্লামেন্ট যে আইন পাশ করেছে, সেই পরিপ্রেক্ষিতেই এই আইনটা এসেছে এবং তার পরিপূরক হিসাবে এই আইনটা এসেছে। পার্লামেন্ট যে আইন পাশ করেছে, সে বিষয়ে পশ্চিমবঙ্গ বিধানসভা আগেই একটা প্রস্তাব পাশ করেছিল পার্লামেন্টকে অধিকার দিয়ে এই জাতীয় বিল পাশ করার জন্য। দ্বিতীয় পার্লামেন্ট যখন এই আইন পাশ করেছে, সেই আইন পশ্চিমবঙ্গেও প্রযোজ্য হয়েছে। পশ্চিমবাংলার এই আইন আর্বান ল্যান্ড (সিলিং অ্যান্ড রেগুলেশন) অ্যাক্ট, নাইনটিন সেভেন্টি সিক্স, ১৭ই ফেব্রুয়ারি ১৯৭৬ সাল থেকে প্রযোজ্য হয়েছে। এই আইনের উদ্দেশ্য হচ্ছে যে শহরাঞ্চলের জমি যাতে কিছু লোকের হাতে চলে না যায়, কেন্দ্রীয়ভূত না হয় এবং তা নিয়ে যাতে মুনাফাবাজি এবং ফাটকাবাজি না চলে। শহরাঞ্চলের জমি অব্যবহৃত রেখে সেখানে বাড়ি না করে তা অধিক দামে বিক্রি করার প্রবণতা দেখা যাচ্ছিল, সেটা যাতে বন্ধ করা যায়, তার জন্যই এই বিল, এই বিলের মাধ্যমে পার্লামেন্ট যে আইন পাশ করেছে এবং তাতে যে জমির উর্ধসীমা নির্দিষ্ট করেছে, তার উর্ধে কেউ জমি রাখতে পারবেনা এবং জমির হস্তান্তরের উপর কিছু বিধিনিষেধ আরোপ করা হয়েছে। তৃতীয়ত নতুন বাড়ি যেটা হবে, সেটা বিভিন্ন এলাকায় 'এ' ক্যাটাগরিতে—কলকাতা, বোম্বাই, মাদ্রাজ এই সমস্ত অঞ্চলে ৩০০ স্কোয়ার ফিটের বেশিতে বাড়ির প্লিন্থ এরিয়া যাতে না হয়, সেটা দেখতে হবে। লাক্সরি হাউসিং বিলাস বহুল বাড়ি যেগুলি তৈরি হয় সেগুলি বন্ধ করার উদ্দেশ্যে। জমি স্কোয়ারস রিসোর্স, জমি যা আছে তা বাড়ানো সম্ভব নয়, সেটা যাতে সাধারণ মানুষ পেতে পারে, মিডল ইনকাম হাউসিং লো ইনকাম হাউসিং এ যাতে ব্যবহৃত হতে পারে, বস্তি বাড়িতে যারা আছে তারা যাতে আরও বেশি সুযোগ পায়, তারজন্যই জমির উপর এই জাতীয় আইন আনা হয়েছে। এই আইনের যেটা উদ্দেশ্য, যেটা পার্লামেন্ট সিলিং আইন করেছে, তারই পরিপূরক আইন, এই সিলিং আইনের উদ্দেশ্য হচ্ছে জমি যাতে খালি না রাখে এবং যে জমি খালি রাখা আছে সেটার দাম যাতে না বাড়াতে পারে। কারণ বিশেষ করে সরকার বিভিন্ন ইনফ্রাস্ট্রাকচার-এর জন্য খরচ করছেন, রাস্তা করছেন, ইলেকট্রিকের আলো দিচ্ছেন—এইভাবে এলাকাটি উন্নতি হচ্ছে এবং এলাকাটি উন্নত হচ্ছে বলেই জমিরও দাম বাড়ছে। জমির দাম বাড়াতে বেসরকারি মানুষের উপকার হচ্ছে। আসল দামটা বাড়ছে সোশাল ইনভেস্টমেন্টের জন্য। সরকার যে সম্পত্তি নিয়োগ করে যে মৌলিক সুবিধা দিচ্ছেন ইনফ্রাস্ট্রাকচার তৈরি করছেন, তার মুনাফা পাচ্ছে বেসরকারি মানুষ। এই অবস্থার পরিবর্তন করবার জন্য চেষ্টা করা হয়েছে এই সিলিং আইনের মাধ্যমে। এই সিলিং আইনে ভ্যাকেন্ট ল্যান্ড কী সে সম্বন্ধে বলা হয়েছে। ভ্যাকেন্ট ল্যান্ড

হচ্ছে কৃষিযোগ্য জমি বাদে আর সমস্ত জমি। আমাদের পশ্চিমবঙ্গ সরকারই সর্বপ্রথম এই আইন এনেছেন কেন্দ্রীয় আইনের একটি পরিপূরক আইন হিসাবে। ২০ দফা কর্মসূচির মধ্যে ঘোষণা করা হয়েছে শহরের সমস্ত জমি—Socialisation of Urban and urbanisable land—এই কথা বলা আছে। আমরা এর পরিপ্রেক্ষিতে সর্বপ্রথম এই রাজ্যে এই আইন এনেছি। কিছু দিন আগে দিল্লিতে ৬-৭ মার্চ—২০ দফা কর্মসূচির উপর সমস্ত রাজ্যের মুখ্যমন্ত্রীদের এক অধিবেশন বা মিটিং হয়ে গেল। সেখানে আমাদের মুখ্যমন্ত্রী বলেছেন আমাদের রাজ্যে প্রথম আমরা এই জাতীয় আইন এনেছি। এখন পর্যন্ত অন্য কোনও রাজ্য এই জাতীয় আইন আনেনি। অবশ্য সকল রাজ্যকেই এই জাতীয় আইন আনতে হবে। যেখানে সিলিং আইন আছে—যেখানে তার জন্য ট্যাক্সেশন আইন যদি পরিপূরকভাবে না থাকে, তাহলে সিলিং আইনের মূল উদ্দেশ্যই ব্যহত হবে। সিলিং আইন ভ্যাকেন্ট ল্যান্ড এর আওতা থেকে বাদ যাবে built up land. Green belt, public park এবং চাষযোগ্য জমি। এই কৃষিযোগ্য জমিকে অন্য কোনওদিকে পরিবর্তন করতে গেলে সরকারের অনুমতি লাগবে। এই আইন হচ্ছে পরিকল্পনা ভিত্তিক আইন যাতে শহরগুলি পরিকল্পনার ভিত্তিতে গড়ে উঠতে পারে। শহরের জমি সাধারণ মানুষ যাতে পেতে পারে। যেখানে কৃষি জমি রয়েছে, গ্রীন বেল্ট রয়েছে যেখানে অট্টালিকা রয়েছে—তা এই ভ্যাকেন্ট ল্যান্ড এর আওতার বাইরে। গৃহ, অট্টালিকা যেখানে আছে—সে জমি বাদ দিতে হবে—এই আইনের আওতা থেকে। যদি কোনও জমির উপর বাড়ি বা অট্টালিকা থাকে, তাহলে সেগুলি appointed day ২৮শে জানুয়ারি ১৯৭৬ সালের আগে যদি নির্মিত হয়ে থাকে, তাহলে সে জমি বাদ দিতে হবে—সেই বাড়ির সংলগ্ন জমি বাদ দিতে হবে। এই বাদ দিয়ে ভ্যাকেন্ট ল্যান্ড নির্দিষ্ট হবে। Adjoining to Vacant Land-এর যে সংজ্ঞা দেওয়া হয়েছে। তাতে বলা হয়েছে—বাড়ির জমি বাদ দিতে হবে এবং বাড়ির জন্য যে খালি জমি রাখতে হয় land appartment. কর্পোরেশন বা মিউনিসিপ্যাল আইন অনুযায়ী যে জমি বাদ দিতে হবে—কোথাও এক-তৃতীয়াংশ, কোথাও বা অর্ধেক রাখতে হয়। কিন্তু এখানে বলা হয়েছে—৫০০ বর্গ মিটার—খালি জমি হলে হবে না—এর সংলগ্ন জমি থাকলে ৫০০ স্কোয়ার মিটার বাদ যাবে না। এই হচ্ছে সিলিং আইন, এই Urban agglomeration—৪টা ভাগে ভাগ করা হয়েছে। Group-A,B,C,D, কলকাতা, বোম্বে, মাদ্রাজ, দিল্লি— Group A পশ্চিমবঙ্গে এই আইন চালু হয়েছে কলকাতাও সি এম ডি এ-এর কিছু কিছু এলাকায় চালু হয়েছে—Group A.

[2-20 — 2-30 p.m.]

গ্রুপ-বি এব সিতে পশ্চিমবঙ্গে এখনও পর্যন্ত কিছু নেই। পশ্চিমবঙ্গে গ্রুপ ডি আছে—আসানসোল এবং দুর্গাপুরে এই আইনে আর্বান অ্যাগ্লোমারেশন বলে দেওয়া

Murmu, Shri Rabindra Nath

Panda, Shri Bhupal Chandra

Roy, Shri Aswini Kumar

Sarkar, Shri Nitaipada

Shish Mohammad, Shri

The Ayes being 17 and the Noes 86, the motion was lost.

The question that clause 7 do stand part of the Bill was put and agreed to.

**Clause 8 to 37**

The question that clauses 8 to 37 do stand part of the Bill, was then put and agreed to.

**Preamble**

**Mr. Speaker :** There is amendment to preamble by Shri Gobindra Chatterjee (amendment No. 16). The amendment is in order and I call upon Shri Gobindra Chatterjee to move his amendment.

**Shi Gobindra Chatterjee :** Sir, I beg to move that in Preamble, in line 2, after the words "urban lands", the words "and for the augmentation of revenue of local bodies, municipalities and Calcutta Corporation" be inserted.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই প্রি-এ্যামবলের উপর অ্যামেন্ডমেন্ট আনতে বাধ্য হয়েছি কারণ এটা আমি আমার মূল বক্তব্যেও বলেছিলাম যে রাজ্য সরকার মিউনিসিপ্যালিটি ও কর্পোরেশনের যে রেভিনিউয়ের সোর্স সেই সমস্ত সোর্স তারা ট্যাপ করছেন। ভাল কথা সেইসব সোর্সের টাকা নিচ্ছেন নিন কিন্তু এই সমস্ত লোকাল বডি মিউনিসিপ্যালিটি কর্পোরেশনেগুলিকে সেই সব টাকা দেবার ব্যবস্থা রাখুন। আমরা জানি মোটর ভিহিকল ট্যাক্স ইত্যাদি থেকে কিছু কিছু অংশে এদের দিয়েছেন। কিন্তু লোকাল বডির হাতে বিশেষ কোনও ট্যাক্স আদায় পাবার ব্যবস্থা নেই। আমি স্যার, এখানে দু একটি উদ্ধৃতি দেব, অবশ্য এগুলি অর্থমন্ত্রী মহাশয় জানেন। কারণ উনি ব্যারিস্টারও বটে

এবং মন্ত্রীও বটে। অ্যালকেশন.অব স্পেসিফিক ট্যাক্স এক্সক্লুসিভলি—এতে অছে এবং রুর‍্যাল অ্যান্ড আরবান রিলেসনশিপ কমিটির যিনি চেয়ারম্যান ছিলেন মিঃ এ পি জৈন যিনি আমাদের পার্টির লোক নন আপনাদেরই লোক একথা জয়নাল আবেদিন সাহেবও জানেন। সেখানে পরিষ্কারভাবে বলেছেন The Tax enquiry Commission recommended that the following taxes and duties be reserved exclusive for the local bodies (a) taxes on land, buildings and octroesi, (b) taxes on vehicles other than those mechanically propelled; এছাড়া ওরা আবার বলেছেন Encroachment by State Government in fields of local taxation. পরিষ্কারভাবে বলেছেন যে কতকগুলি রাষ্ট্র যেমন মধ্যপ্রদেশ, মহারাষ্ট্র, পাঞ্জাব এই সমস্ত রাজ্য সরকার লোকাল ট্যাক্স-এর উপর তারা হাত দিয়েছেন। প্রত্যেক কমিশন এই কথা বলেছেন এবং যত কমিটি ও কমিশন হয়েছে ফাইন্যান্স এনকোয়ারি কমিশন, রুর‍্যাল অ্যান্ড আরবান রিলেশনশিপ কমিটি ট্যাক্স এনকোয়ারি কমিশন এবং জাকারয়া কমিটি তারা প্রত্যেকেই বলেছে লোকাল বডি ট্যাক্সের সোর্স রিজার্ভ রাখা উচিত। তাই আমি অনুরোধ করব সরকারের উচিত যাতে লোকাল বডির উপর হাত না পড়ে। কারণ এই কর্পোরেশন মিউনিসিপ্যালিটিগুলি সেই ইংরাজ আমলের বস্তাপচা আইনের বলে চলছে। তাদের সোর্স অফ রেভিনিউ বিশেষ নেই। এগুলির দিকে সরকারের বিশেষ দৃষ্টি দেওয়া উচিত। ১৯৭৪ সালে দেড় বছর আগে আমাদের পৌর মন্ত্রী মহাশয় বলেছিলেন কভার্ড এরিয়া বেসিসে ট্যাক্স বসিয়ে সেই সব ট্যাক্স তিনি মিউনিসিপ্যালিটি কর্পোরেশনগুলিকে দেবেন যাতে এগুলি ভালভাবে চলতে পারে। স্যার, আপনি জানেন কলকাতা কর্পোরেশনের ব্যাপারে পৌর মন্ত্রী মহাশয় যখন একটি সম্মেলন ডেকেছিলেন তাতে তিনি বক্তব্য রেখেছিলেন যে তিনি এই সব মিউনিসিপ্যালিটি ও কর্পোরেশনগুলি সোর্স অব রেভিনিউ বাড়াবেন কভার্ড এরিয়া পার স্কোয়ার মিটার ট্যাক্স করে সেগুলি তিনি দিয়ে দেবেন। আবার আজকে অর্থমন্ত্রী মহাশয় এখানে এই সব কথা বলছেন। দিস ওয়াজ সো লং রিজার্ভড ফর দি লোকাল বডি। আজকে এই সব সংস্থা কি করে চলবে তার ব্যবস্থা না করে তিনি এই অইন করছেন।

[4-10 — 4-20 p.m.

মিউনিসিপ্যালিটিগুলি বার বার দাবি করছে। এই কয়েকদিন আগে নর্থ ব্যারাকপুরে যে কনফারেন্স হয়ে গেল সেখানে রাজ্য সরকারের দুজন মন্ত্রী উপস্থিত ছিলেন এবং ডাঃ গোপাল দাস নাগ, লেবার মিনিস্টার তিনি পৌরসভাগুলির বক্তব্য সমর্থন করেছিলেন। আপনি যদি এই আশ্বাস দেন এই ট্যাক্স-এর অ্যাডিকোয়েট শেয়ার সরকার লাভ করবেন না, এটা যে যে মিউনিসিপ্যালিটি, কর্পোরেশন, অঞ্চল পঞ্চায়েত থেকে উঠবে সেখানেই

সাবসিডি দিয়ে তাদের বাঁচাবার রাস্তা করে দেবেন। অর্থমন্ত্রী জানেন আমাদের এখানে বহু বিধানসভার সদস্য আছেন যারা পৌরসভায় আছেন, অনেক পৌরপ্রধানও এখানে আছেন, আপনাদের পার্টি হুইপ তুলে নিয়ে তাদের জিজ্ঞাসা করুন তারা প্রত্যেকেই আপনাকে পরামর্শ দেবেন এটা মিউনিসিপ্যালিটির লোকাল বডিগুলির জন্য রিজার্ভ রাখা উচিত। অর্থমন্ত্রী যদি এই আশ্বাস দেন সেখানে থেকে যে টাকা উঠবে সেই টাকা আমরা সেই সেই লোকাল বডিগুলিকেই দেব, তাহলে আমরা অত্যন্ত সুখি হব। এনি ওয়ে আমি আমার অ্যামেন্ডমেন্ট মুভ করছি।

**শ্রী শঙ্কর ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলটিতে ৩৭ টি সেকসন আছে। মাননীয় গোবিন্দ চ্যাটার্জি মহাশয় ১৫টি অ্যামেন্ডমেন্ট দিয়েছেন। তারপরে প্রি-অ্যামবেলও বাদ গেল না, অপারেটিভ পার্টে নয়, প্রি-অ্যামবেলের উপর অ্যামেন্ডমেন্ট এল। আমি এই প্রি-অ্যামবেলের উপর যে অ্যামেন্ডমেন্ট এসেছে সেটার বিরোধিতা করছি। এই অ্যামেন্ডমেন্ট ছাড়া আমরা যেটা বলেছি সেটা হচ্ছে এই, লোকাল বডিকে দিতে চাই, অনেক দিয়েছি, আরও দেব। মটর ভেহিকেলস ট্যাক্সের কথা বলেছেন। এখান থেকে ৯ কোটি টাকা আসে। আমরা রাস্তার উপর প্রায় ১৬ কোট টাকা খরচ করি। সুতরাং যে ট্যাক্স আসে তারচেয়ে বেশি খরচ করি, লোকাল বডিগুলিকে ডি এ সাবভেনসন দিই, দরকার হলে আরও দেব। আমি আশা করেছিলাম প্রি-অ্যামবেল নিয়ে আর বোধ হয় টানাটানি করবেন না। আমি কোনও রকম আশ্বাস দিচ্ছি না। প্রি-অ্যামবেলে উপর অ্যামেন্ডমেন্ট আসায় আমি অবাক হয়ে গেলাম।

The motion of Shri Gobindra Chatterjee that in Preamble, in line 2, after the words "urban lands", the words "and for the augmentation of revenue of local bodies, municipalities and Calcutta Corporation" be inserted, was then put and lost.

The question that the preamble do stand part of the Bill. was then put and agreed to.

**Shri Sankar Ghose :** Sir, I beg to move that the West Bengal Urban Land Taxation Bill, 1976, assettled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## VOTING ON DEMAND FOR GRANTS

**Mr. Speaker :** I call upon the Hon'ble Education Minister to

move all the three demands, No. 34, 35, and 31 together.

**Demand No. 34**

Major Heads : 277—Education (Excluding Sports and Youth Welfare), 278—Art and Culture, and 677—Loans for Education, Art and Culture (Excluding Sports and Youth Welfare)

**Shri Mrityunjoy Banerjee :** Sir, on the recommendation of the Governor, I beg o move that a sum of Rs. 1,20,68,06,000 be granted for expenditure under Demand No. 34, Major Heads : "Major Heads : 277—Education (Excluding Sports and Youth Welfare), 278—Art and Culture, and 677—Loans for Education, Art and Culture (Excluding Sports and Youth Welfare)".

**Demand No. 35**

Major Head : 279—Scientific Services and Research

**Shri Mritunjoy Banerjee :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.26,000.00 be granted for expenditure under Demand No. 35, Major Head : "279—Scientific Services and Research".

**Demand No. 31**

Major Head : 276—Secretariat-Social and Community Services

**Shri Mritunjoy Banerjee :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 97,23,000 be granted for expenditure under Demand No. 31, Major Head : "276—Secretariat-Social and Community Services".

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের সুপারিশ অনুযায়ী ১৯৭৬-৭৭ সালের জন্য ৩৪নং অভিযাচনের '২৭৭-শিক্ষা (ক্রীড়া ও যুব-কল্যাণ ব্যতীত)', '২৭৮-কলা ও সংস্কৃতি' এবং '৬৭৭-শিক্ষা, কলা ও সংস্কৃতি (ক্রীড়া ও যুব-কল্যাণ ব্যতীত) ঋণ' মুখ্য-শীর্ষ খাতসমূহে মোট ১২৬ কোটি ৬৮ লক্ষ ৬ হাজার টাকা বরাদ্দের দাবি উত্থাপন করার অনুমতি

প্রার্থনা করছি। এছাড়াও ১৯৭৬-৭৭ সালের আয়-ব্যয়কের অন্যান্য অভিযাচনে স্বতন্ত্র বরাদ্দ ধার্য হয়েছে। সংশ্লিষ্ট ভারপ্রাপ্ত মন্ত্রীগণ অন্যান্য অভিযাচনের ব্যয়-বরাদ্দ উপস্থাপিত করবেন। ১৯৭৬-৭৭ সালের শিক্ষা বিষয়ে ব্যয়-বরাদ্দের অধিকাংশই অবশ্য ৩৪নং অভিযাচনের বর্তমান প্রস্তাবের অন্তর্গত।

একটি বিশেষ প্রবাদ আছে যে, যদি এক বছরের জন্য রোপণ করতে চাও তাহলে **শস্য** রোপণ কর, **দশ** বছরের জন্য রোপণ করতে চাইলে **বৃক্ষ** রোপণ কর, আর **একশ** বছরের জন্য রোপণ করতে চাইলে **শিশু** রোপণ কর। একটু অত্যুক্তি হলেও শিক্ষায় অর্থ বিনিয়োগের ফল পেতে যে দেরি হয় এটা তারই উল্লেখ করছে। ক্ষেত্র-কর্ষণের চাইতে মনন-ক্ষেত্র কর্ষণ যে অনেক কষ্টসাধ্য সে বিষয়ে কোনও সন্দেহ নেই। তেমনি ক্ষেত্রে জল-সেচনের চাইতে মনন-ক্ষেত্রে জলসেচন অনেক বেশি আয়াসসাধ্য। তবুও বর্তমান যুগে যে কোনও সমজাকল্যাণ রাষ্ট্রে শিক্ষা বিষয়ে অর্থব্যয় অগ্রাধিকার পেয়ে থাকে। জাতীয় উন্নতির জন্য মানুষই শ্রেষ্ঠ মূলধন। যে সমস্ত দেশের নাগরিকরা শিক্ষা ও কারিগরি বিদ্যায় যত ব্যুৎপত্তিসম্পন্ন সে সমস্ত দেশই তত বেশি উন্নত। আমাদের দেশে স্বাক্ষরতার শতকরা হার খুবই কম। মুখ্যত প্রাপ্তবয়স্কদের জন্যই এই অল্পতা। ইংরেজ শাসনে শিক্ষার অবহেলা এজন দায়ী। স্বাধীনোত্তর যুগে যারা জন্মগ্রহণ করেছেন তাদের চেয়ে প্রাক্ স্বাধীন যুগে জন্মগ্রহণ করে যারা আজ প্রাপ্তবয়স্ক তারা শিক্ষালাভের বিশেষ সুযোগ পান নি। গত তিন দশকে শিক্ষার সুযোগ-সুবিধা যে প্রভূত বৃদ্ধি পেয়েছে নিম্নোক্ত সর্বভারতীয় সংখ্যাগুলির থেকে এটা স্পষ্ট বোঝা যায় ঃ—

| (ক) **পাঠ-রত ছাত্রসংখ্যা** (দশ লক্ষের ভিত্তিতে) | ১৯৪৭ | ১৯৭৫ |
|---|---|---|
| ১। প্রাথমিক স্তরে | ১১ | ৬৬ |
| (৬ হইতে ১১ বৎসর বয়স্কা) | (৩৫%) | (৮৬%) |
| ২। নিম্ন-মাধ্যমিক স্তরে | ২ | ১৬ |
| (১১ হইতে ১৪ বৎসর বয়স্ক) | (৯%) | (৩৮%) |
| ৩। উচ্চ-মাধ্যমিক স্তরে | ০.৭ | ৭.৯ |
| (১৪ হইতে ১৭ বৎসর বয়স্ক) | (৪%) | (২২%) |
| ৪। স্নাতক স্তরে | ০.২ | ২.৫ |
| ৫। কারিগরি শিক্ষাপ্রাপ্ত | ৩,৬৭০ | ৪৩,৯৮৪ |
| (ডিপ্লোমা) | | (প্রকৃত সংখ্যা) |

[4-20 — 4-30 p.m.]

(খ) **বিদ্যালয়ের সংখ্যা** (হাজার ভিত্তিক)

| | | |
|---|---|---|
| ১। প্রাথমিক বিদ্যালয় | ১৪১ | ৫০০ |
| ২। নিম্ন-মাধ্যমিক বিদ্যালয় | ৯ | ১০০ |
| ৩। উচ্চ-মাধ্যমিক বিদ্যালয় | ৪ | ৪৫ |
| ৪। মহাবিদ্যালয় (কলা, বিজ্ঞান ও বাণিজ্য) (কলা, বিজ্ঞান ও বাণিজ্য) | ৪৮৩ | ৪৪০০ (প্রকৃত সংখ্যা) |
| ৫। বিশ্ববিদ্যালয় | ১৬ | ১১৮ (ঐ) |
| ৬। বাস্তু ও প্রযুক্তি-বিদ্যা মহাবিদ্যালয় (প্রথম স্নাতক পর্যায়) | ৩৮ | ১৪১ (ঐ) |
| ৭। পলিটেকনিক (ডিপ্লোমা পর্যায়) | ৫৩ | ২৯১ (ঐ) |

এ বিষয়ে অন্যান্য রাজ্যের সঙ্গে তুলনামূলকভাবে পশ্চিমবঙ্গের অবস্থার একটি বিবরণী পরিশিষ্টে দেওয়া আছে।

১৯৭২ সালে আমরা যখন শাসনভার গ্রহণ করি তখন শিক্ষাজগতে এক ব্যাপক বিশৃঙ্খল অবস্থা চলছিল। শুভবুদ্ধিসম্পন্ন যুবকদের, ছাত্রদের এবং দায়িত্বজ্ঞানসম্পন্ন শিক্ষকগণের আন্তরিক সহায়তায় প্রভৃত প্রচেষ্টার পর শিক্ষা জগতে স্বাভাবিক অবস্থা ফিরিয়ে আনা সম্ভব হয়েছে।

বিভিন্ন শিক্ষাপ্রতিষ্ঠানের কর্তৃপক্ষদের অনুরোধ পেয়ে মাননীয় রাজ্যপালের নেতৃত্বাধীনে একটি উচ্চ পর্যায়ে আলোচনাচক্রের পর গণ-টোকাটুকি অবসানের জন্য স্নাতক পরীক্ষাগুলি সুষ্ঠুভাবে পরিচালনার জন্য গত বৎসর পুলিশ ও সাধারণ প্রশাসন বিভাগের সাহায্য গ্রহণ করা হয়। এতে খুবই সুফল পাওয়া গেছে। সর্বসাধারণের একটি বৃহত্তর অংশ এই ব্যবস্থাকে স্বাগত জানিয়েছেন।

মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রে শিক্ষা কাঠামোর আমূল পরিবর্তন করা হয়েছে। ১৯৭৪ সালের জানুয়ারি মাস থেকে ১০+২+৩ বৎসরের নতুন শিক্ষা-ব্যবস্থা প্রচলিত হয়েছে। পাঠ্যসূচির সরলীকরণ এবং আবশ্যিক পাঠ্যসূচি হিসাবে বিজ্ঞান, কর্মকেন্দ্রীক শিক্ষা এবং

শরির ও সমাজশিক্ষার প্রবর্তন সবচেয়ে উল্লেখযোগ্য বিষয়। শিক্ষকগণের বিভিন্ন প্রতিষ্ঠান এবং অনেক স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠান এ বিষয়ে প্রভূত সাহায্য করেছেন।

মানসিক বিকাশের সহিত দৈহিক শক্তি লাভ এবং নিয়মানুবর্তিতা, একসঙ্গে মিলেমিশে কাজ করার মনোভাব সৃষ্টি প্রভৃতিই শারীর শিক্ষার উদ্দেশ্য। বর্তমানে শিক্ষিত, সম্প্রদায়ের মধ্যে কায়িক শ্রমের প্রতি অনীহা লক্ষ্য করা যায়। ছাত্ররা যাতে নিজ হাতে কাজ করতে উদ্বুদ্ধ হয় এবং কায়িক শ্রমের যথোপযুক্ত মর্যাদা দিতে শেষে, সেটাই হল কর্মকেন্দ্রীক শিক্ষার লক্ষ্য। স্বাধীনতা আন্দোলন, এই রাজ্যের বিশেষ বিশেষ লক্ষণ ও সমস্যাবলী এবং অন্যান্য প্রত্যক্ষ প্রয়োজনীয় বিষয়ে সম্যক জ্ঞান দেওয়ার উদ্দেশ্যে ইতিহাস এবং ভূগোলের পাঠ্যসূচিরও আমূল পরিবর্তন করা হয়েছে।

বিশেষজ্ঞসহ বিধানসভা, সরকার, মহাবিদ্যালয় এবং অন্যান্য প্রতিষ্ঠানের প্রতিনিধিদের নিয়ে একাদশ ও দ্বাদশ শ্রেণীর উচ্চ মাধ্যমিক স্তরে একটি নতুন পর্যদ স্থাপিত হয়েছে। এই পর্যদ বিভিন্ন বিষয়ে পাঠ্যসূচি প্রণয়ন করেছেন এবং শিক্ষা-প্রতিষ্ঠান নির্বাচনের কাজে হাত দিয়েছেন। গ্রামাঞ্চলে উন্নত ধরনের উচ্চ শিক্ষা ব্যবস্থা খুবই সীমাবদ্ধ। সেজন্য শিক্ষা-প্রতিষ্ঠান নির্বাচনে পর্যদ গ্রামাঞ্চলের স্বার্থের কথা স্মরণ রাখবেন। স্কুল ফাইন্যাল পরীক্ষা পাশের পর মহাবিদ্যালয়ে ভীড় না করে বেশির ভাগ ছাত্র যাতে উপযুক্ত বৃত্তি গ্রহণ করতে পারে অথবা কোনও শিল্প বা ব্যবসা গড়ে তুলতে পারে সেজন্য একাদশ ও দ্বাদশ-স্তরে বৃত্তিমূলক শিক্ষার উপর ক্রমবর্ধমান গুরুত্ব আরোপ করা হবে। অতীতে দেখা গেছে, অপরিকল্পিতভাবে বৃত্তিমূলক শিক্ষা প্রতিষ্ঠান স্থাপনের দরুন ব্যবসা বা কর্মনিয়োগের সুফল পাওয়া যায় নি। সেজন্য ঐ বিষয়ে একটু সতর্কভাবেই চলতে হবে। অদূর ভবিষ্যতে বিভিন্ন বৃত্তিমূলক কর্মে কিরূপ সুযোগ-সুবিধা আছে তা অনুসন্ধান করে ছাত্রদের সেই সমস্ত বিষয়ে উপযুক্ত করে তুলতে হবে। শিল্প বা ব্যবসা প্রতিষ্ঠার বিষয়ে ছাত্ররা যাতে যথাসম্ভব আত্মানুশীলন করে ও উদ্যোগী হয় সে দিকে বিশেষ লক্ষ্য রাখা প্রয়োজন। এই উদ্দেশ্যে বিভিন্ন শিল্প ও বাণিজ্যের প্রতিনিধিদের সঙ্গে আলোচনা আরম্ভ হয়েছে। আলোচনা-সভাগুলি কলকাতায় যেমন অনুষ্ঠিত হয়েছে তেমনি আঞ্চলিক ভিত্তিতে শিল্পপ্রধান এলাকাগুলিতেও অনুষ্ঠিত হয়েছে। আশা করা যায়, এর ফলে শুধু যে কৃষি ও কারিগরি বিষয়েই বহুসংখ্যক বিদ্যালয় স্থাপিত হবে তা নয় অন্যান্য বিষয়েও প্রয়োজনীয় বিদ্যালয় স্থাপন করা সম্ভব হবে।

পলিটেকনিক শিক্ষা ব্যবস্থার পুনর্গঠন ও বহুমুখী পাঠক্রমের প্রবর্তন এই শিক্ষা ব্যবস্থায় একটি উল্লেখযোগ্য পদক্ষেপ। পুনর্গঠিত শিক্ষাব্যবস্থায় শিক্ষাবর্ষ ৬ মাস বৃদ্ধি পেয়েছে এবং ব্যবহারিক শিক্ষার উপর গুরুত্ব আরোপ করা হয়েছে। ব্যবহারিক শিক্ষার সুযোগ সৃষ্টি করা কতদূর সম্ভব হবে তা এখন বলা সম্ভব নয়। তবে এ বিষয়ে শিল্প-

সংস্থাসমূহ ও রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলির সাহায্যের উপর আমরা বিশেষভাবে নির্ভরশীল।

পলিটেকনিকগুলিকে সরকারি প্রতিষ্ঠানে পরিণত করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। ৩টি পলিটেকনিক ইতিমধ্যেই সরকারি প্রতিষ্ঠানে পরিণত হয়েছে। এ বিষয়ে আমাদের পদক্ষেপ একটু মন্থর—কতকটা আর্থিক কারণে এবং কতকটা অন্যান্য প্রয়োজনে। পলিটেকনিকগুলিতে যে সমস্ত বাধা ও জটিলতার সৃষ্টি হয়েছে সেগুলিকে দূর করেই আমরা ঐগুলি সরকারি প্রতিষ্ঠানে পরিণত করতে চাই।

আমাদের ইচ্ছা, মহাবিদ্যালয় ও উচ্চতর শিক্ষার ক্ষেত্রে সংস্কারের প্রচেষ্টা ঐ সমস্ত প্রতিষ্ঠান কর্তৃপক্ষের নিকট হতেই আসুক, কারণ শিক্ষা বিষয়ে বিশ্ববিদ্যালয়কে আত্মনিয়ন্ত্রণের অধিকার দেওয়াই আমাদের নীতি।

প্রাথমিক, মাধ্যমিক ও মহাবিদ্যালয়-স্তরে উন্নত বেতরক্রমের পুনবিন্যাস এই সরকারের একটি উল্লেখযোগ্য অবদান। স্পষ্টতঃই এর ফলে রাজ্যের সীমিত আর্থিক সঙ্গতির উপর যথেষ্ট চাপ পড়েছে। এমন কি এর ফলে কয়েক বছর অনেক কিছু উন্নয়নের প্রকল্প গ্রহণ করা সম্ভব নাও হতে পারে।

মাদ্রাসা শিক্ষার উন্নয়ন ও পুনর্গঠনের উদ্দেশ্যে পশ্চিমবঙ্গ মাদ্রাসা শিক্ষা পর্ষদকে একটি স্বয়ংশাসিত প্রতিষ্ঠান হিসাবে পুনর্গঠিত করা হয়েছে। কতকগুলি মাদ্রাসা স্থাপন বিষয়ে পর্ষদকে ভার দেওয়া হয়েছে। মোট ৯০টি কোটা (quota) দেওয়া হয়েছে। এর ফলে মাদ্রাসার সংখ্যা হবে ৩২০। স্মরণ করা যেতে পারে, ১৯৪৭ সালে পশ্চিমবাংলায় মাদ্রাসার সংখ্যা ছিল ১৯।

প্রাথমিক শিক্ষা বিষয়ে তফসিলিভুক্ত জাতি এবং তফসিলিভুক্ত উপজাতি ছাত্র-ছাত্রীদের যথেষ্ট সুযোগ দেওয়ার উদ্দেশ্যে শিক্ষাপ্রতিষ্ঠান নির্বাচনের একটি নতুন ব্যবস্থা চালু করা হয়েছে। এই ব্যবস্থায় তফসিলিভুক্ত জাতি ও তফসিলিভুক্ত উপজাতি অধ্যুষিত এলাকার জন্য বিশেষ বরাদ্দ করা হয়েছে, এবং বিদ্যালয়ের স্থান নির্বাচনের ভার প্রত্যেক জেলার তফসিলিভুক্ত জাতি এবং তফসিলিভুক্ত উপজাতি কল্যাণ সমিতির উপর ন্যস্ত হয়েছে।

বিভিন্ন সরকারি ও বেসরকারি বিদ্যালয়ের ছাত্রাবাসের কর্মীদের আর্থিক উন্নতিকল্পে কতকগুলি শর্তসাপেক্ষে সরকার প্রত্যেক কর্মীর জন্য মাসিক কুড়ি টাকা মঞ্জুর করেছেন এবং চাকুরি থেকে অবসর গ্রহণের সময় এককালীন সাহায্য হিসেবে এক হাজার টাকা দেওয়ারও ব্যবস্থা হয়েছে।

মাননীয় প্রধানমন্ত্রী ২০-দফা আর্থিক কর্মসূচির মধ্যে শিক্ষা-বিষয়ক কর্মসূচিগুলি রূপায়ণের ব্যবস্থা করা হয়েছে।

বিধিবদ্ধ রেশন এলাকায় যে হারে চাল, গম ও চিনি বিলি করা হয়ে, বিধিবদ্ধ রেশন এলাকার বাইরের সকল শ্রেণীর ছাত্রাবাসগুলিতেও ঐ একই হারে চাল, গম ও চিনি বিবি করার ব্যবস্থা হয়েছে। তাছাড়া যে সমস্ত ছাত্রাবাসে বৈদ্যুতিক আলোর ব্যবস্থা নেই সেগুলিতে সপ্তাহে মাথাপিছু এক লিটার হারে কেরোসিন সরবরাহ করারও ব্যবস্থা হয়েছে। ছাত্রাবাসগুলির কর্তৃপক্ষ মহকুমা খাদ্য ও সরবরাহ নিয়ামকের অনুমতি পত্র নিয়ে সংশ্লিষ্ট সরবরাহকারীর কাছ থেকে ঐগুলি কিনতে পারবেন।

ডাল, মসলা, সরষের তেল, কাপড়কাচা সাবান, খাতা, পেন্সিল প্রভৃতি অন্যান্য অত্যাবশ্যক দ্রব্য সরবরাহের জন্য যে সমস্ত বিশ্ববিদ্যালয় ও মহাবিদ্যালয়ে প্রাথমিক সমবায় উপযোজ্য বিপনি নেই তাদের ছাত্রাবাসগুলিকে নিকটস্থ পাইকারি সমবায় উপযোজ্য ভান্ডারগুলির সহিত যুক্ত করার ব্যবস্থা হয়েছে। এগুলি থেকে ছাত্ররা পাইকারি দরে তাদের প্রয়োজন অনুযায়ী জিনিসপত্র যৌথভাবে নিতে পারবে। এ পর্যন্ত প্রায় ১৩০টি ছাত্রাবাসকে সমবায় উপযোজ্য ভান্ডারের সহিত যুক্ত করা হয়েছে।

এ পর্যন্ত ৩৩৬টি কেন্দ্রে "বুক-ব্যাঙ্ক" স্থাপন করার আদেশ দেওয়া হয়েছে। বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশন গত বছর ও এ বছর ১৪৪টি মহাবিদ্যালয়ে "বুক-ব্যাঙ্ক" স্থাপনের জন্য অর্থ মঞ্জুর করেছেন। রাজ্য সরকার ১৬০টি নিম্ন মাধ্যমিক বিদ্যালয় ও নিম্ন মাদ্রাসায় এবং ২টি বাস্তু মহাবিদ্যালয়, ৪টি কারিগরি মহাবিদ্যালয় এবং সমস্ত পলিটেকনিকে "বুক-ব্যাঙ্ক" স্থাপনের জন্য অর্থ মঞ্জুর করেছেন।

সমস্ত অনুমোদিত প্রাথমিক বিদ্যালয়ে ১ম, ২য় ও ৩য় শ্রেণীর ছাত্রছাত্রীদের বিনামূল্যে পাঠ্য পুস্তক বিতরণ করা হয়ে থাকে। ৪র্থ ও ৫ম শ্রেণীতে পাঠরত তফসিলিভুক্ত উপজাতি ছাত্র-ছাত্রীদের সকলকে এবং তফসিলিভুক্ত ও অন্যান্য অনুন্নত শ্রেণীর ছাত্রছাত্রীদের শতকরা ৩০ হইতে ৫০ ভাগকে বিনামূল্যে পাঠ্যপুস্তক বিতরণ করা হয়। অন্যান্য ৪র্থ ও ৫ম শ্রেণীর ছাত্র-ছাত্রীরা ৩০ পয়সা থেকে ৫০ পয়সা মূল্যে পাঠ্যপুস্তক পেয়ে থাকে। ১৯৭৬ সালের পাঠ্যবর্ষ থেকে ৪র্থ শ্রেণীর প্রত্যেক ছাত্রছাত্রীদের বিনামূল্যে পাঠ্যপুস্তক সরবরাহ করা হচ্ছে।

পশ্চিমবঙ্গ রাষ্ট্রীয় পাঠ্যপুস্তক পর্ষদ স্নাতক পর্যায়ে ইতিমধ্যেই ২৪খানি পাঠ্যপুস্তক প্রকাশ করেছেন। বিশেষজ্ঞ দ্বারা এগুলি লিখিত এবং পরীক্ষিত হয়েছে। ঐগুলির মূল্য ১০ টাকা থেকে ৩০ টাকার মধ্যে হাওয়ার পাশ এবং অনার্স স্তরে ঐগুলি আর্থিক দিক থেকে খুবই সুবিধাজনক।

ভারত সরকারের নির্দেশে ১৯৭৪ সালের জুলাই মাসে রাজ্যস্তরে একটি কাগজ বণ্টন সমিতি স্থাপিত হয়। এই সমিতি ইতিমধ্যেই বিশ্ববিদ্যালয়, মাধ্যমিক শিক্ষা পর্ষদ,

এক্সসারসাইজ বুক প্রস্তুককারক, পুস্তক প্রকাশক, রাষ্ট্রীয় পুস্তক পর্ষদ পাইকারি সমবায় ক্রেতা বিপনন সমিতি, শিক্ষা অধিকর্তা এবং কারিগরি শিক্ষা অধিকর্তাকে ১৪,১৮৩.৫ টন কাগজ সুবিধাজনক দরে সরবরাহ করেছেন। এই পরিকল্পের মাধ্যমে কাগজের মূল্য নিম্নগামী রাখা সম্ভব হয়েছে।

মনে হয়, আমাদের শিক্ষাব্যবস্থা এখন যে স্তরে পৌঁছেছে তাতে ন্যূনতম প্রয়োজনীয় ক্ষেত্র ছাড়া অন্যান্য ক্ষেত্রে সম্প্রসারণ অপেক্ষা দৃঢ়ীকরণ ও মান উন্নয়নের প্রয়োজনীয়তাই অধিক। ন্যূনতম প্রয়োজনীয়তার ক্ষেত্রে প্রাথমিক শিক্ষার উপরই সঙ্গত কারণে গুরুত্ব আরোপ করা হয়েছে। শিক্ষা মান উন্নয়নের ক্ষেত্রে আর্থিক বরাদ্দে কোনও যাদুকরি ফল লাভ করা সম্ভব নয়। কেবল আধিক সুযোগ-সুবিধা দ্বারা শিক্ষকগণকে শিক্ষাদান কার্যে অনুপ্রেরিত করা কষ্টকর। যৎসামান্য বেতন সত্ত্বেও অতীতে তাদের মধ্যে সেবার মনোভাবই বেশি পরিলক্ষিত হয়েছে। বর্তমানে নানা কারণে শিক্ষার মানকে অভীষ্ট লক্ষ্যে উপনীত করা সম্ভব হয় নি। আমরা আশা করি, পশ্চিমবঙ্গের শিক্ষক সম্প্রদায় এবং শিক্ষাবিদ্গণ সমস্ত অভ্যন্তরীণ ও বাহ্যিক বাধাবিঘ্ন অবশেষে অতিক্রম করতে সমর্থ হবেন এবং একদিন এই রাজ্য কৃষ্টি ও শিক্ষার ক্ষেত্রে যে উচ্চ স্তরে অবস্থিত ছিল সেই স্থানে পুনরায় শিক্ষাকে উন্নীত করতে সাহায্য করবেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এ কথাগুলি বলে আমি বাজেট বিবেচনা করার জন্য উপস্থাপিত করছি।

**১৯৭৪-৭৫ সালে (৩০-৪-৭৪ তারিখে) বিভিন্ন শ্রেণীর শিক্ষা প্রতিষ্ঠানের সংখ্যা তালিকা**

| ক্রমিক সংখ্যা | রাজ্যের নাম | কলা ও বিজ্ঞান মহাবিদ্যালয় | মহাবিদ্যালয় বাণিজ্য | মহাবিদ্যালয় কারিগরি | শিক্ষক-শিক্ষণ মহাবিদ্যালয় | বিশ্ববিদ্যালয় |
|---|---|---|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ |
| ১. | অন্ধ্রপ্রদেশ | ২০২ | ১১ | ৯ | ১৫ | ৫ |
| ২. | আসাম | ৯৫ | ৪ | ২ | ৪ | ৩ |
| ৩. | বিহার | ২৫০ | ২ | ৭ | ৭ | ৮ |
| ৪. | গুজরাট | ১৫৫ | ৪৬ | ৭ | ৩৭ | ৮ |
| ৫. | হরিয়ানা | ১৫৫ | ৪৬ | ৭ | ৩৮ | ৮ |

| ক্রমিক সংখ্যা | রাজ্যের নাম | কলা ও বিজ্ঞান মহাবিদ্যালয় | মহাবিদ্যালয় বাণিজ্য | মহাবিদ্যালয় কারিগরি | শিক্ষক-শিক্ষণ মহাবিদ্যালয় | বিশ্ববিদ্যালয় |
|---|---|---|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ |
| ৬. | হিমাচল প্রদেশ | ২২ | — | — | ৩ | ১ |
| ৭. | জম্মু ও কাশ্মীর | ২২ | ১ | ১ | ২ | ২ |
| ৮. | কর্ণাটক | ২২৩ | ২৭ | ১৬ | ৩৪ | ৪ |
| ৯. | কেরালা | ৯৪ | — | ৬ | ১৯ | ৪ |
| ১০. | মধ্যপ্রদেশ | ২২৪ | ২৩ | ৭ | ১৩ | ১০ |
| ১১. | মহারাষ্ট্র | ৩৩৬ | ৩০ | ১১ | ৫১ | ১০ |
| ১২. | মনিপুর | ১১ | — | — | ১ | — |
| ১৩. | মেঘালয় | ১৪ | ১ | — | ২ | ১ |
| ১৪. | নাগাল্যান্ড | ৪ | — | — | — | — |
| ১৫. | উড়িষ্যা | ৮০ | — | ৩ | ৬ | ৪ |
| ১৬. | পাঞ্জাব | ১৫১ | ১ | ২ | ১৭ | ৩ |
| ১৭. | রাজস্থান | ৮৯ | ৬ | ৮ | ১৭ | ৩ |
| ১৮. | তামিলনাড়ু | ১৭৫ | — | ১০ | ২৩ | ৪ |
| ১৯. | ত্রিপুরা | ৬ | — | ১ | ২ | — |
| ২০. | উত্তরপ্রদেশ | ৩০৪ | — | ৪ | ১৩ | ১৪ |
| ২১. | পশ্চিমবঙ্গ | ২১৫ | ২৬ | ৮ | ২৮ | ৭ |

ভারত সরকারের শিক্ষা ও সমাজ কল্যাণ পরিসংখ্যান ও তথ্যশাখা হইতে প্রকাশিত "এক নজরে শিক্ষা-পরিসংখ্যান, ১৯৭৪-৭৫" হইতে গৃহীত।

**১৯৭৩-৭৪ সালে বিভিন্ন রাজ্যে মাথাপিছু ব্যয়ের তালিকা (হাজার ভিত্তিক)**

| ক্রমিক সংখ্যা | রাজ্যের নাম | শিক্ষাখাতে মোট ব্যয় (টাকায়) | মোট আনুমানিক জনসংখ্যা | মাথাপিছু ব্যয় |
|---|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
| ১. | অন্ধ্রপ্রদেশ | ৯৩,০৬,৮৮ | ৪,৬০,০৩ | ২০.০০ |
| ২. | মহারাষ্ট্র | ১৪০,৯৫,৮২ | ৫,৩৭,১১ | ২৬.২৪ |
| ৩. | ত্রিপুরা | ৬,১১,৩২ | ১৬,৫৪ | ৩৬.৯৬ |
| ৪. | উত্তরপ্রদেশ | ১২৫,৮৬,২৯ | ৯,২৭,৪৭ | ১৩.৫৭ |
| ৫. | পশ্চিমবঙ্গ | ৮৫,১০,৬৭ | ৪,৭২,৭৭ | ১৮.০০ |
| ৬. | বিহার | ৭৬,০৩,৬৭ | ৫,৯৩,৯৬ | ১২.৮০ |
| ৭. | রাজস্থান | ৫৬,৬৮,০৩ | ২,৭৫,৭০ | ২০.৫৫ |
| ৮. | নাগাল্যান্ড | ৩,৩৮,৮০ | ৫,৩৮ | ৬২.৯৭ |
| ৯. | কর্ণাটক | ৬৯,৭২,৫৭ | ৩,১০,৫১ | ২০.৪৬ |
| | পশ্চিমবঙ্গ (১৯৭৪-৭৫) | ১০৫,৪৪,৬২ | ৪,৮৪,১৬ | ২১.৭৮ |

ভারত সরকারের শিক্ষা ও সমাজ কল্যাণ মন্ত্রকের এবং তথ্য শাখা হইতে প্রকাশিত "এক নজরে শিক্ষা পরিসংখ্যান, ১৯৭৪-৭৫" হইতে গৃহীত।

**১৯৭৪-৭৫ সালের ৩০-৯-৭৪ তারিখে বিদ্যালয় ভিত্তিক**

| | | প্রাথমিক ও নিম্ন বুনিয়াদী বিদ্যালয় | | | |
|---|---|---|---|---|---|
| ক্রমিক | রাজ্যের নাম | বিদ্যালয়ের সংখ্যা | ছাত্র সংখ্যা | শিক্ষক সংখ্যা | শিক্ষক ও ছাত্র অনুপাত |
| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ |
| ১. | অন্ধ্রপ্রদেশ | ৩৬,৮৯৫ | ৩১,৭৬,৮৭৬ | ৮০,১৪২ | ৪০ |
| ২. | আসাম | ১৯,৫৭৯ | ১৪,৯২,৪৭০ | ৩৮,৭৬৫ | ৩৯ |

| | | প্রাথমিক ও নিম্ন বুনিয়াদী বিদ্যালয় | | | |
|---|---|---|---|---|---|
| ক্রমিক | রাজ্যের নাম | বিদ্যালয়ের সংখ্যা | ছাত্র সংখ্যা | শিক্ষক সংখ্যা | শিক্ষক ও ছাত্র অনুপাত |
| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ |
| ৩. | বিহার | ৪৯,১৫৭ | ৩২,৬৪,৬০২ | ৯৬,৫৪২ | ৩৪ |
| ৪. | গুজরাট | ১০,৬৭৪ | ৮,২৬,০৩০ | ২৬,৯৭২ | ৩১ |
| ৫. | হরিয়ানা | ৫,১৩১ | ৬,৩৭,৭৩৯ | ১৬,৫৬৭ | ৩৯ |
| ৬. | হিমাচল প্রদেশ | ৪,২৪৬ | ২,৩৩,১৪৯ | ৮,১২৪ | ২৯ |
| ৭. | জম্মু ও প্রদেশ | ৪,২৪৬ | ২,৩৩,১৪৯ | ৮,১৩৫ | ২২ |
| ৮. | কর্ণাটক | ২১,৭৭১ | ১৩,৯৮,৮৭৩ | ৩২,৯৬২ | ৪২ |
| ৯. | কেরালা | ৭,০৪১ | ২০,৫৩,৭৫৬ | ৫৪,০৭৮ | ৩৮ |
| ১০. | মধ্যপ্রদেশ | ৪৮,০৩৩ | ৪০,৯৯,২১৯ | ১,০৫,০৮১ | ৩৯ |
| ১১. | মহারাষ্ট্র | ৩০,৯৬৮ | ২৭,২২,২৬৩ | ৭৬,৮৬১ | ৩৫ |
| ১২. | মনিপুর | ৩,১৮০ | ২,০২,১৩৫ | ৮,২৬০ | ২৫ |
| ১৩. | মেঘালয় | ২,৪০১ | ১,৪৮,৮৫৮ | ৩,২৬৮ | ৪৬ |
| ১৪. | নাগাল্যান্ড | ৯৭৮ | ৮৫,৭২৫ | ৩,৭৬১ | ২৩ |
| ১৫. | উড়িষ্যা | ৩২,১০৬ | ২৩,০৯,৫২৮ | ৬৭,৮২৯ | ৩৪ |
| ১৬. | পাঞ্জাব | ৯,১০০ | ১১,৫৭,৫২৩ | ২৮,৭৫৮ | ৪০ |
| ১৭. | রাজস্থান | ১৯,৩১০* | ১৪,১৯,২০৩ | ৪৪,৫৮৫ | ৩২ |
| ১৮. | তামিলনাড়ু | ২৬,৭৯৭ | ৩৮,৫১,২৬৮ | ১,১০,৫১৭ | ৩৫ |
| ১৯. | ত্রিপুরা | ১,৪৮২ | ১,৫৪,৩৮৭ | ৩,৮৮৯ | ৪০ |
| ২০. | উত্তরপ্রদেশ | ৬৩,৪১৪ | ১,১২,৭৫,১০৬ | ২,৫০,৭৯৭ | ৪৫ |
| ২১. | পশ্চিমবঙ্গ | ৪১,২০৬ | ৪৮,৭৭,২৭১ | ১,৩৭,৩২৩ | ৩৬ |
| | সর্বভারতীয় (কেন্দ্র ও কেন্দ্রশাসিত অঞ্চলসহ) | ৪,৪৩,৪৬১ | ৪,৬২,২৬,৯২১ | ১২,২৫,৯০৮ | ৩৮ |

ভারত সরকারের শিক্ষা ও সমাজ কল্যাণ মন্ত্রক কর্তৃক প্রকাশিত "এক নজরে শিক্ষা পরিসংখ্যান ১৯৭৪-৭৫", হইতে গৃহীত।

*প্রাক প্রাথমিক বিদ্যালয়সহ।

## ছাত্র ও শিক্ষক সংখ্যা এবং শিক্ষক ছাত্রের অনুপাতের তালিকা

| মাধ্যমিক ও উচ্চ বুনিয়াদী বিদ্যালয় | | | | উচ্চ ও উচ্চতর মাধ্যমিক বিদ্যালয় | | | |
|---|---|---|---|---|---|---|---|
| বিদ্যালয়ের সংখ্যা | ছাত্র সংখ্যা | শিক্ষক সংখ্যা | শিক্ষক ও ছাত্র অনুপাত | বিদ্যালয়ের সংখ্যা | ছাত্র সংখ্যা | শিক্ষক সংখ্যা | শিক্ষক ও ছাত্র অনুপাত |
| ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১৩ | ১৪ |
| ৩,৭০২ | ৯,০৩,১৫৮ | ৩১,৬০১ | ২৯ | ৩,২৭৬ | ১১,১৬,৩৩০ | ৫৫,০২৯ | ২০ |
| ৩,২৯৩ | ৩,৯৫,৯১৫ | ১৬,৯২৬ | ২৩ | ১,৫১৪ | ৪,২৮,২০৫ | ২৩,৭৯২ | ১৮ |
| ৮,৯১৮ | ১৬,৩৮,১০৮ | ৫২,৬৫৫ | ৩১ | ২,৮৯১ | ৮,৫৮,৮২৫ | ২৯,৩২৯ | ২৯ |
| ১১,৫৯৬ | ৩১,৮৭,৩১৭ | ৮৩,৩১৭ | ৩৮ | ২,৫৫৬ | ৮,৭৬,১৫১ | ৩২,১১০ | ২৭ |
| ৭৭৭ | ২,৫৮,০২৯ | ৭,৮৩৭ | ৩৩ | ১,০৯৮ | ৭,২৩,১৯৩ | ২২,৮৬৭ | ৩২ |
| ৯১৮ | ১,৬৬,৬৭২ | ৭,৫৪৪ | ২২ | ৫১৯ | ২,৩১,৯০৫ | ৮,৯৯৮ | ২৬ |
| ১,৮৩৯ | ১,৮৯,০০০ | ১০,৩০৩ | ১৮ | ৭০১ | ২,১৭,০০০ | ১১,৬৫৩ | ১৯ |
| ১১,০৬৯ | ২৭,৫১,৬০৬ | ৬৬,২৯৯ | ৪২ | ২,২৫৩ | ৬,৪৪,৬৮৬ | ২৫,২২৭ | ২৫ |
| ২,৬৩৯ | ১৫,৯৭,৮৬২ | ৪৫,৬৬২ | ৩৫ | ১,৫০৩ | ১৬,৮৪,২২৫ | ৫২,৬৪৯ | ৩২ |
| ৮,২৩৩ | ১০,১৭,৮১৯ | ৪৫,১৬৯ | ২৩ | ১,৯৮২ | ৫,৫৫,৬৪৯ | ২৭,৬২৩ | ২০ |
| ১৬,৫৮৩ | ৪৪,৯৪,৮২৯ | ১,৩৯,৯৯৫ | ৩২ | ৫,৮৬৮ | ২৫,১৬,৩৭৬ | ৯৪,০৩৮ | ২৭ |
| ৪০০ | ৪৫,৬০০ | ১,৭০০ | ২৭ | ১৮৭ | ৫০,৪৬০ | ১,০৭০ | ৪৭ |
| ২৭৬ | ২১,৯৮৬ | ১,৩৯২ | ১৭ | ১১৩ | ২৯,৪০৮ | ১,০৯৩ | ২৭ |
| ২১৫ | ২৯,৮০৪ | ১,৮৭১ | ১৬ | ৭০ | ১১,০০৩ | ৬৭৩ | ১৬ |
| ৫,৬৬৫ | ৩,৭৪,০৪১ | ১৬,১৪৯ | ২৩ | ১,৮৬৭ | ২,৩৬,৫১০ | ১৮,৯৫০ | ১৩ |
| ১,২১৩ | ৪,২২,৬১৫ | ১৩,৭৬৯ | ৩১ | ১,৪৯৫ | ৯,৭৫,২০৮ | ৩২,২৪৫ | ৩০ |
| ৪,৯৪২ | ৭,২২,৪৮৬ | ৩০,৪৯২ | ২৪ | ১,৩৫৩ | ২,১৩,০৬৮ | ২৪,৮৯০ | ৯ |
| ৫,৭৬৮ | ২২,৬২,৭৯২ | ৬৮,২৪৯ | ৩৩ | ২,৮৮২ | ১৬,৫৪,৫২৩ | ৬৯,৪৫৪ | ২৪ |
| ২৬৩ | ৬৯,৯৫৬ | ২,৬৩২ | ২৭ | ১০৭ | ৫২,২১৬ | ২,৮৪৭ | ১৮ |
| ৯,৭৭৬ | ১৫,২৫,৬১৫ | ৬৮,৯৯৩ | ২২ | ৪,০০৩ | ২৫,১২,১৮১ | ৫৩,৪৩৪ | ৪৭ |
| ২,৯৮৭ | ৪,১৩,১২০ | ১৪,১৪০ | ২৯ | ৪,৪৬০ | ১৮,৬৭,৪৯২ | ৬৮,৯৭৯ | ২৭ |
| ১,০২,০৮৩ | ২,২৭,১৯,৯৯২ | ৭,৩৫,৮৫৬ | ৩১ | ৪১,৬৬৬ | ১,৮১,৪৩,০১৬ | ৬,৮৭,৫৮৯ | ২৬ |

পরিকল্পনাকালে

| ক্রমিক সংখ্যা | শিক্ষা-স্তর | ১৯৬৭-৬৮ | ১৯৬৮-৬৯ | ১৯৬৯-৭০ |
|---|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
| ১. | প্রাথমিক শিক্ষা | ১৫,৫৪,৩৩ | ১৬,৯৯,১১ | ২৭,৭৭,৩৮ |
| ২. | মাধ্যমিক শিক্ষা | ১৭,৭৯,০৮ | ১৫,৫৫,৯৫ | ১৯,০৬,৪৬ |
| ৩. | বিশ্ববিদ্যালয় শিক্ষা (মহাবিদ্যালয়সহ) | ৫,৭৯,৭৭ | ১০,৫৪,৯৭ | ৯,৭০,৯২ |
| ৪. | বিশেষ শিক্ষা (প্রাপ্তবয়স্ক শিক্ষা, ভারতীয় ভাষায় উন্নয়ন, সংস্কৃত শিক্ষা, অন্যান্য ভাষা এবং বাণিজ্য বিষয়ক শিক্ষায়তন) | ৬৯,৪৩ | ৭৫,৪৬ | ৬০,৫০ |
| ৫. | শরীর শিক্ষা (ক্রীড়া ও যুব-কল্যাণ, এন সি সি প্রভৃতি) | ৬০,১২, | ৯,৭৩ | ১৪,৮৬ |
| ৬. | সাধারণ (নির্দেশ ও প্রশাসন, গবেষণা, প্রশিক্ষণ বৃত্তি, অন্যান্যব্যয়) | ৫০,৫৫ | ৭৪,৮২ | ৮২,৭৭ |
| ৭. | কলা ও সংস্কৃতি (খাত-২৭৮) | ২১,১৫ | ২২,৪৭ | ২১,২৩ |
| ৮. | কারিগরি শিক্ষা | ৯২,৫৭ | ৭৭,৯৪ | ২,১৪,০৯ |
| ৯. | সমাজ কল্যাণ (খাত-২৮৮) | ৪,১৬ | ১,৭২ | ৩,১৭ |
| ১০. | বিবিধ ও অন্যান্য প্রকল্প | ৩,৮৬,৬২ | ৩,৫৭,৪৮ | ৪,৬৫,৪০ |
| | মোট ব্যয় | ৪৫,৯৭,৭৮ | ৪৯,২৯,৬৫ | ৫৯,১৬,৭৮ |

বিঃদ্রঃ—১। বিশেষ শিক্ষাখাতের কোন কোন বিষয় ১৯৭২-৭৩ সালে প্রাথমিক শিক্ষাখাতে দেখানো হয়েছে।

২। সাধারণ আয়-ব্যয়কের "বিভিন্ন" খাতে খরচ এবং শিক্ষায় অনুন্নত শ্রেণীর মধ্যে শিক্ষা বিস্তারের খরচ বিবিধ ও অন্যান্য প্রকল্পখাতে দেখানো হয়েছে।

৩। শারীরিক দিক থেকে অক্ষম ছাত্রদের জন্য এবং কল্যাণ ভবনের জন্য উন্নয়নমূলক প্রকল্পে ২৮৮ সমাজ কল্যাণ খাতে শিক্ষা বিষয়ে যে খরচ করা হয় তা সমাজ কল্যাণ খাতে দেখানো হয়েছে।

**শিক্ষাখাতে ব্যয়ের তালিকা**

ব্যয় (হাজার ভিত্তিক)

| ১৯৭০-৭১ | ১৯৭১-৭২ | ১৯৭২-৭৩ | ১৯৭৩-৭৪ | সংশোধিত আয়-ব্যয়ক ১৯৭৪-৭৫ | আয়-ব্যয়ক ১৯৭৫-৭৬ |
|---|---|---|---|---|---|
| ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ |
| ২৩,৯৪,৬২ | ২৭,৪৮,০৪ | ৩০,৯৮,৪৭ | ৩৩,০১,৯০ | ৪১,৯৩,৩৬ | ৪৩,৫১,০১ |
| ২৯,২৭,১০ | ৩০,২৮,৪৯ | ৩১,০৯,৬৫ | ৩৩,৯০,৮০ | ৪১,০৮,৩৩ | ৪৩,০৮,৭১ |
| ৭,৩৬,৬০ | ৯,১৮,১৯ | ১০,৪৯,৮৩ | ১১,০৬,৮৭ | ১৪,১০,৭০ | ১৮,৯৭,৫৭ |
| ৭১,৮২ | ৭৫,১৫ | ৪৭,৬৩ | ৫২,০৩ | ৬৮,৫০ | ৮১,৩৪ |
| ৭,২৩ | ৮,০৭ | ১,৩৯,২৭ | ১,৫০,৮২ | ১,৫৩,৫৯ | ১,৫৩,৮০ |
| ৭৯,৮৯ | ৯৩,৬২ | ১,৩২,৬২ | ১,২৯,০৯ | ১,৫৮,৪০ | ২,০০,৭৮ |
| ২৬,৩০ | ২১,৯৮ | ৬৭,৯১ | ৬৮,৮২ | ৭৯,৮৩ | ৮২,৫৬ |
| ৩,১৩,০৫ | ২,৮০,৫৩ | ৩,০৮,৪১ | ৩,০৩,৯৭ | ৩,৬৫,০৬ | ৩,৮৮,৩৯ |
| ৮,২১ | ৭,০৬ | ৬,৩৭ | ৬,৩৭ | ৬,৮৫ | ১০,১৫ |
| ৪,০৭,০০ | ৪,১৬,৯৭ | — | — | — | — |
| ৬৯,৭১,৮২ | ৭৫,৯৮,১০ | ৭৯,৫০,১৬ | ৮৫,১০,৬৭ | ১০৫,৪৪,৬২ | ১১০,৭৪,৩৪ |

[ 17th March, 1976]

## ১৯৭৪-৭৫ সালে (৩০-৪-৭৪ তারিখে) বিভিন্ন স্তরে পাঠরত

### প্রাথমিক স্তর—৬ থেকে ১১ বয়স্ক

| | | ছাত্র | | | ছাত্রী | | |
|---|---|---|---|---|---|---|---|
| ক্রমিক | রাজ্যের | পাঠরত ছাত্রসংখ্যা | জনসংখ্যা | শতকরা হার | পাঠরত ছাত্রীসংখ্যা | জনসংখ্যা | শতকরা হার |
| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ |
| ১. | অন্ধ্রপ্রদেশ | ২,৪২৬ | ২,৯৫৬ | ৮২.০৩ | ১,৬৫৬ | ২,৮১৯ | ৫৮.৭৪ |
| ২. | আসাম | ৯৫৯ | ১,২৪৪ | ৭৭.০৯ | ৫৩৩ | ১,১৭৫ | ৫৩.৮৭ |
| ৩. | বিহার | ৩,১৯৫ | ৪,১০২ | ৭৭.৮৮ | ১,০৭৯ | ৩,৮২০ | ২৮.২৪ |
| ৪. | গুজরাট | ২,১৯১ | ২,০৯৬ | ১০৪.৫৩ | ১,৩৫৩ | ১,৯৬৩ | ৬৮.৯২ |
| ৫. | হরিয়ানা | ৭৩৯ | ৮২২ | ৯৮.৯০ | ৩৩২ | ৭৩৫ | ৪৫.১৭ |
| ৬. | হিমাচলপ্রদেশ | ২৬৪ | ২২২ | ১১৮.৯১ | ১৭১ | ২৪৪ | ৭০.০৮ |
| ৭. | জম্মু ও কাশ্মীর | ২৬১ | ৩৩৩ | ৭৮.৩৭ | ১৩১ | ৩১২ | ৪১.৯৮ |
| ৮. | কর্ণাটক | ২,০৭৭ | ২,১২৫ | ৯৭.৭৪ | ১,৫৪২ | ২,০১১ | ৭৬.৬৭ |
| ৯. | কেরালা | ১,৮০১ | ১,৫৩২ | ১১৭.৫৫ | ১,৬৫২ | ১,৪৬৩ | ১১২.৯১ |
| ১০. | মধ্যপ্রদেশ | ২,৯১২ | ৩,০৭১ | ৯৭.৪২ | ১,৪৪৩ | ২,৮৮৭ | ৪৯.৯৮ |
| ১১. | মহারাষ্ট্র | ৪,০০৮ | ৩,৬৬৪ | ১১২.১১ | ২,৮৯২ | ৩,৪২০ | ৮৪.৫৬ |
| ১২. | মনিপুর | ১৩৭ | ৯০ | ১৫২.২২ | ৯৬ | ৭৭ | ১২৪.৬৭ |
| ১৩. | মেঘালয় | ৮০ | ৮০ | ১০০.০০ | ৬৭ | ৮০ | ৮৩.৭৫ |
| ১৪. | নাগাল্যান্ড | ৪৯ | ৪০ | ১২২.৫০ | ৩০ | ৩২ | ৯৩.৭৫ |
| ১৫. | উড়িষ্যা | ১,৪৬১ | ১,৫৬১ | ৯৩.৫৯ | ৮৪৮ | ২,৪৯৩ | ৫৬.৭১ |
| ১৬. | পাঞ্জাব | ১,০৩৪ | ১,১০৩ | ৯৩.৭৪ | ৭৮৬ | ৯৮৩ | ৭৯.৯৫ |
| ১৭. | রাজস্থান | ১,৭০৬ | ২,০১৩ | ৮৪.৭৪ | ৫০৩ | ১,৮০৫ | ২৭.১৮ |
| ১৮. | তামিলনাড়ু | ৩,১৩৩ | ২,৫৮৪ | ১২১.২৪ | ২,৪২৭ | ২,৪৪১ | ৯৯.৪২ |
| ১৯. | ত্রিপুরা | ১২৩ | ১২৬ | ৯৭.৬১ | ৮৪ | ১১৮ | ৭১.১৮ |

| | | | | | | |
|---|---|---|---|---|---|---|
| ২০. উত্তরপ্রদেশ | ৬,৫৫২ | ৬,৩৪৩ | ১০৩.২৯ | ৪,৪৪৯ | ৫,৭৩৪ | ৭৭.৫৮ |
| ২১. পশ্চিমবঙ্গ | ৩,৩৮৩ | ৩,৩৩৭ | ১০১.৩৭ | ১,৯৯৪ | ৩,১৩৬ | ৬৩.৫৮ |
| সর্বভারতীয় (রাজ্য ও কেন্দ্রশাসিত অঞ্চলসহ) | ৩৯,২২৯ | ৩৯,৯৫৯ | ৮৯.১৭ | ২৪,৬১৪ | ৩৭,২৪৭ | ৬৬.০৮ |

ভারত সরকারের শিক্ষা ও সমাজ কল্যাণ মন্ত্রকের পরিসংখ্যান ও তথ্য শাখা হইতে প্রকাশিত "এক

## ছাত্র-ছাত্রী সংখ্যা এবং শতকরা হিসাবসহ তালিকা (হাজার ভিত্তিক)

নিম্ন মাধ্যমিক স্তর—১১ হইতে ১৪ বৎসর বয়স্ক

| মোট ছাত্র-ছাত্রী | | | ছাত্র | | |
|---|---|---|---|---|---|
| পাঠরত ছাত্রসংখ্যা | জনসংখ্যা | শতকরা হার | পাঠরত ছাত্রীসংখ্যা | জনসংখ্যা | শতকরা হার |
| ৯ | ১০ | ১১ | ১২ | ১৩ | ১৪ |
| ৪,০৮২ | ৫,৭৭৫ | ৭০,৬৮ | ৪১৬ | ১,৬৩০ | ২৫.৫২ |
| ১,৫৯৩ | ২,৪১৯ | ৬৫.৮৫ | ২৮১ | ৬৪১ | ৪৩.৮৩ |
| ৪,২৭৪ | ৭,৯২২ | ৫৩.৯৫ | ৭৩৫ | ২,২৬৯ | ৩২.৩৯ |
| ৩,৫৪৪ | ৪,০৫৯ | ৮৭.৩১ | ৫৫৫ | ১,১১৪ | ৪৯.৮২ |
| ১,০৭১ | ১,৫৫৭ | ৬৮.৭৮ | ২৮৩ | ৪৩০ | ৬৫.৮১ |
| ৪৩৫ | ৪৬৬ | ৯৩.৩৪ | ৯৬ | ১৬৮ | ৫৭.১৪ |
| ৩৯২ | ৬৪৫ | ৬০.৭৭ | ১০০ | ১৮১ | ৫৫.২৪ |
| ৩,৬১৯ | ৪,১৩৬ | ৮৭.৫০ | ৫২০ | ১,১৫৩ | ৪৫.০৯ |
| ৩,৪৫৩ | ২,৯৯৫ | ১১৫.২৯ | ৭১৩ | ৮২১ | ৮৬.৮৪ |
| ৪,৪৩৫ | ৫,৯৫৮ | ৭৪.৪৩ | ৬১৫ | ১,৭১৫ | ৩৫.৮৬ |
| ৭,০০০ | ৭,০৮৪ | ৯৮.৮১ | ১,১৫০ | ১,৯৯৭ | ৫৭.৫৮ |
| ২৩৩ | ১৬৭ | ১৩৯.৫২ | ২৯ | ৪৫ | ৬৪.৪৪ |

| মোট ছাত্র-ছাত্রী | | | ছাত্র | | |
|---|---|---|---|---|---|
| পাঠরত ছাত্রসংখ্যা | জনসংখ্যা | শতকরা হার | পাঠরত ছাত্রীসংখ্যা | জনসংখ্যা | শতকরা হার |
| ৯ | ১০ | ১১ | ১২ | ১৩ | ১৪ |
| ১৪৭ | ১৬০ | ৯১.৮৭ | ২০ | ৪১ | ৪৮.৭৮ |
| ৭৯ | ৭২ | ১০৯.৭২ | ২১ | ২১ | ১০০.০০ |
| ২,৩০৯ | ৩,০৫৪ | ৭৫.৬০ | ২৭৬ | ৮৩৬ | ৩৩.০১ |
| ১,৮২০ | ২,০৮৬ | ৮৭.২৪ | ৩৪০ | ৫৭৫ | ৫৯.১৩ |
| ২,২০৯ | ৩,৮৬৩ | ৫৭.১৮ | ৪৬১ | ১,০৭৬ | ৪২.৮৪ |
| ৫,৫৬০ | ৫,০২৫ | ১১০.৬৪ | ৯৩০ | ১,৪৭৭ | ৬২.৯৬ |
| ২০৭ | ২৪৪ | ৮৪.৮৩ | ২৭ | ৬১ | ৪৪.২৬ |
| ১১,০০১ | ১২,০৭৭ | ৯১.০৯ | ১,৮৯৮ | ৩,৫৫০ | ৫৩.৪৬ |
| ৫,৩৭৭ | ৬,৪৭৩ | ৮৩.০৬ | ৮০৫ | ১,৭৯৬ | ৪৪.৮২ |
| ৬৩,৮৪৩ | ৭৭,২০৬ | ৮২.৬৯ | ১০,৫০২ | ২১,৮৭০ | ৪৮.০২ |

পরিসংখ্যান ১৯৭৪-৭৫” হইতে গৃহীত।

## ১৯৭৪-৭৫ সালে (৩০-৪-৭৪ তারিখে) বিভিন্ন স্তরে পাঠরত

| | | ছাত্র | | | | মোট ছাত্র-ছাত্রী | |
|---|---|---|---|---|---|---|---|
| পাঠরত ছাত্রী সংখ্যা | জনসংখ্যা | শতকরা হার | পাঠরত ছাত্র-ছাত্রীসংখ্যা | জনসংখ্যা | শতকরা হার | পাঠরত ছাত্র সংখ্যা | জনসংখ্যা |
| ১৫ | ১৬ | ১৭ | ১৮ | ১৯ | ২০ | ২১ | ২২ |
| ১৯৮ | ১,৫৮০ | ১২.৫৩ | ৬১৪ | ৩,২০১ | ১৯.১২ | ৩৪৫ | ১,৪৭৯ |
| ১৬১ | ৬১৮ | ২৬.০৫ | ৪৪২ | ১,২৫৯ | ৩৫.১০ | ১৮৯ | ৫৬০ |

| | | | ছাত্র | | | মোট ছাত্র-ছাত্রী | |
|---|---|---|---|---|---|---|---|
| পাঠরত ছাত্রী সংখ্যা | জনসংখ্যা | শতকরা হার | পাঠরত ছাত্র-ছাত্রীসংখ্যা | জনসংখ্যা | শতকরা হার | পাঠরত ছাত্র সংখ্যা | জনসংখ্যা |
| ১৫. | ১৬ | ১৭ | ১৮ | ১৯ | ২০ | ২১ | ২২ |
| ১৬২ | ২,১৩১ | ৭.৬০ | ৮৯৭ | ৪,৪০০ | ২০.৩৮ | ৫২৩ | ২,১০০ |
| ২৮৯ | ১,০৪২ | ২৭.৭৩ | ৮৪৪ | ২,১৫৬ | ৩৯.১৪ | ৩৩৯ | ৯৮৭ |
| ৮৭ | ৩৮২ | ২২.৭৭ | ৩৭০ | ৮১২ | ৪৫.৫৬ | ১৪০ | ৩৭৭ |
| ৩৫ | ১২৬ | ২৭.৭৭ | ১৩১ | ২৯৪ | ৪৪.৫৫ | ৫০ | ৯৫ |
| ৩৫ | ১৬১ | ২১.৭৩ | ১৩৫ | ৩৪২ | ৩৯.৪৭ | ৪৮ | ১৬৫ |
| ২৮৩ | ১,১০৭ | ২৫.৫৬ | ৮০৩ | ২,২৬০ | ৩৫.৫৩ | ২৫৪ | ১,০২৯ |
| ৬২৬ | ৭৯৫ | ৭৮.৭৪ | ১,৩৩৯ | ১,৬১৬ | ৮২ ৮৫ | ২৯৬ | ৭৪০ |
| ২১১ | ১,৬২৪ | ১২.৯৯ | ৮২৬ | ৩,৩৩৯ | ২৪.৭৩ | ৩১৬ | ১,৫৬০ |
| ৬০০ | ১,৮৮৯ | ৩১.৭৬ | ১,৭৫০ | ৩,৮৮৬ | ৪৫.০৩ | ৬৬৩ | ১,৭৯৭ |
| ১৪ | ৪২ | ৩৩.৩৩ | ৪৩ | ৮৭ | ৪৯.৪২ | ১৪ | ৩৭ |
| ১৫ | ৪২ | ৩৫.৭১ | ৩৫ | ৮৩ | ৪২.১৬ | ১০ | ৩৬ |
| ১৪ | ১৯ | ৭৩.৬৮ | ৩৫ | ৪০ | ৮৭.৫০ | ৬ | ১৯ |
| ৯৮ | ৮১৭ | ১১.৯৯ | ৩৭৪ | ১,৬৫৩ | ২২.৬২ | ১৯০ | ৭৪৪ |
| ১৮৪ | ৫১০ | ৩৬.০৭ | ৫২৪ | ১,০৮৫ | ৪৮.২৯ | ১৩৭ | ৫০৫ |
| ৯৯ | ৯৯৬ | ৯.৯৩ | ৫৬০ | ২,০৭২ | ২৭.০২ | ২৪৯ | ৯৫৬ |
| ৫২৬ | ১,৪১০ | ৩৭.৩০ | ১,৪৫৬ | ২,৮৮৭ | ৫০.৪৩ | ৫০৫ | ১,৩৮৪ |
| ১৮ | ৫৯ | ৩০.৫০ | ৪৫ | ১২০ | ৩৭.৫০ | ১৪ | ৫০ |
| ৫০৯ | ৩,১৫৫ | ১৬.১৩ | ২,৪০৭ | ৬,৭০৫ | ৩৫.৮৯ | ১,১৩৯ | ৩,২৪৯ |
| ৩৯৯ | ১,৭১৭ | ২৩.২৩ | ১,২০৪ | ৩,৫১৩ | ৩৪.২৭ | ৩৮২ | ১,৫৯৩ |
| ৪,৭২২ | ২০,৪৬৩ | ২৩.০৭ | ১৫,২২৪ | ৪২,৩৩৩ | ৩৫.৯৬ | ৫,৯৬৫ | ১৯,৭১৪ |

## ছাত্র-ছাত্রী সংখ্যা এবং শতকরা হিসাবসহ তালিকা (হাজার ভিত্তিক)

মাধ্যমিক স্তর—৯ম শ্রেণী ও তার উর্দ্ধে—১৪ থেকে ১৭ বৎসর বয়স্ক

| | ছাত্র | | | মোট ছাত্র-ছাত্রী | | | |
|---|---|---|---|---|---|---|---|
| শতকরা হার | পাঠরত ছাত্র-সংখ্যা | জনসংখ্যা | শতকরা হার | পাঠরত ছাত্রছাত্রী-সংখ্যা | জনসংখ্যা | শতকরা হার | মন্তব্য |
| ২৩ | ২৪ | ২৫ | ২৬ | ২৭ | ২৮ | ২৯ | ৩০ |
| ২৩.৩২ | ১৩৭ | ১,৪৫২ | ৯.৪৩ | ৪৮২ | ২,৯৩১ | ১৬.৪৪ | |
| ৩৩.৭৫ | ৯১ | ৫৫০ | ১৬.৫৪ | ২৮০ | ১,১০০ | ২৫.২২ | |
| ২৪.৯০ | ৬৭ | ১,৯৮০ | ৩.৩৮ | ৫৯০ | ৪,০৮০ | ১৪.৪৬ | |
| ৩৪.৩৪ | ১৬২ | ৯২৫ | ১৭.৫১ | ৫০১ | ১,৯১২ | ২৬ ২০ | |
| ৩৭.১৩ | ৩৯ | ৩৩২ | ১১.৭৪ | ১৭৯ | ৭০৯ | ২৫.২৪ | |
| ৫২.৬৩ | ১৪ | ১১২ | ১২.৫০ | ৬৪ | ২০৭ | ৩০.৯১ | |
| ২৯.০৯ | ১৬ | ১৪৭ | ১০.৮৮ | ৬৪ | ৩১২ | ২০.৫১ | |
| ২৪.৬৮ | ১১৮ | ১,০০৭ | ১১.৭১ | ৩৭২ | ২,০৩৬ | ১৮.২৭ | |
| ৪০.০০ | ২৭১ | ৭২৭ | ৩৭.২৭ | ৫৬৭ | ১,৪৬৭ | ৩৮.৬৫ | |
| ২০.২৫ | ৯২ | ১,৪৮১ | ৬.২১ | ৪০৮ | ৩,০৪১ | ১৩.৪১ | |
| ৩৬.৮৯ | ২৮৯ | ১,৭০৫ | ১৬.৯৫ | ৯৫২ | ৩,৫০২ | ২৮.৩২ | |
| ৩৭.৮৬ | ৭ | ৩৮ | ১৮.৪২ | ২১ | ৭৫ | ২৮.০০ | |
| ২৭.৭৭ | ৭ | ৩৭ | ১৮.৯১ | ১৭ | ৭৩ | ২৩.২৮ | |
| ৩১.৫৭ | ৩ | ১৭ | ১৭.৬৪ | ৯ | ৩৬ | ২৫.০০ | |
| ২৫.৫৩ | ৪৭ | ৭৪৮ | ৬.২৮ | ২৩৭• | ১,৪৯২ | ১৫.৮৮ | |
| ২৭.১২ | ৭৪ | ৪৪৩ | ১৬.৭০ | ২১১ | ৯৪৮ | ২২.২৫ | |
| ২৬.০৪ | ৬১ | ৮৯২ | ৬.৮৩ | ৩১০ | ১,৮৪৮ | ১৬.৭৭ | |
| ৩৬.৪৮ | ২৪৭ | ১,৩৩০ | ১৮.৫৭ | ৭৫২ | ২,৭১৪ | ২৭.৭০ | |
| ২৮.০০ | ৯ | ৫৪ | ১৬.৬৬ | ২৩ | ১০৪ | ২২.২১ | |

| | | | | | | |
|---|---|---|---|---|---|---|
| ৩৫.০৫ | ২১৩ | ২,৮৮২ | ৭.৩৯ | ১,৩২৫ | ৬,১৩১ | ২২.০৫ |
| ২৩.৯৭ | ১৯৫ | ১,৫৪৮ | ১২.৫৯ | ৫৭৭ | ৩,১৪১ | ১৮.০৬ |
| ৩০.২৫ | ২,২৬৯ | ১৮,৬২৩ | ১২.১৮ | ৮,২৩৪ | ৩৮,৩৩৭ | ২১.৪৭ |

**Mr. Deputy Speaker** : All the cut motions are in order and these are taken as moved.

## Demand No. 31

**Shrimati Ila Mitra** : Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1.

## Demand No. 34

**Shrimati Ila Mitra** : Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100.

**Shri Netaipada Sarkar** : Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100.

[4-30 — 4-40 p.m.]

**শ্রীমতী ইলা মিত্র** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৬ই মার্চ দিল্লিতে শ্রীমতী ইন্দিরা গান্ধী এডুকেশন অফিসার এবং শিক্ষামন্ত্রীদের সভায় যে বক্তৃতা করেছেন, সেই বক্তৃতার উদ্ধৃতি করে আমার বাজেটের উপর বক্তব্য আমি শুধু করছি। শ্রীমতী গান্ধীর বক্তব্য ৭ই মার্চ তারিখে স্টেসম্যান সহ সমস্ত কাগজে বেরিয়েছে। আমি তার দু একটি লাই উদ্বৃত্ত করে দিচ্ছি এই কাগজে আমার সঙ্গে আছে। Mr. Gandhi today described the education system as anti-quated and called for a revolutionary change. Referring to education reforms she admitted that India failed to sort out many problems during the past 26 years. Many ideas remained on paper and could not be implemented becuase of some influences and pressures and the result is not what was originally proposed. তিনি বলেছেন There should be no hesitation to take steps necessary to reform it.

এখানে শ্রীমতী গান্ধীর যা মূল বক্তব্য তা হল বর্তমান শিক্ষা ব্যবস্থা আউট মোডেড, শুধু তাই নয়, তিনি এই বক্তব্য উপস্থিত করতে গিয়ে একটা ডাইরেকশন দিয়েছেন, সেই ডাইরেকশন হল ২০ দফা কর্মসূচির পরিপূরক হিসাবে তিনি বলেছেন শিক্ষা ব্যবস্থায় স্ট্রাকচারাল চেঞ্জ, রিভলিউশনারি চেঞ্জ আনতে হবে এবং গরিব মানুষের কাছে, সমাজের উইকার সেকসন, তাদের কাছে শিক্ষাকে নিয়ে যেতে হবে, কর্ম ভিত্তিক শিক্ষা ব্যবস্থার প্রবর্তন করতে করতে হবে। আমরা কমিউনিস্ট পার্টির পক্ষ থেকে এই কর্মভিত্তিক শিক্ষা ব্যবস্থা প্রবর্তন এবং গরিব মানুষের কাছে শিক্ষাকে নিয়ে যাওয়ার দাবি দীর্ঘ দিন ধরে করছি। ২০ দফা কর্মসূচির পরিপূরক-এর প্রতিফলন বা সে সম্বন্ধে কোনও কথা—এই স্ট্রাকচারাল চেঞ্জ, রিভলিউশনারি চেঞ্জ, এত তাদের নেত্রী বলেছেন, আমরা সে সম্বন্ধে কোনও কথা শিক্ষা মন্ত্রী মহাশয়ের এই বাজেট বক্তৃতার মধ্যে দেখছি না। এখানে আমরা সকলেই একথা স্বীকার করি যে, স্বীধানতার পর শিক্ষার প্রসার হয়েছে সীমাবদ্ধ করে। সেই সঙ্গে শিল্পের প্রসার হয়েছে, বিজ্ঞানের প্রসার হয়েছে এবং ইঞ্জিনিয়ারিং যন্ত্র বিদ্যার শিক্ষার মধ্যে দিয়ে নতুন দক্ষ শ্রমিক শ্রেণীর সৃষ্টি হয়েছে, মেডিকেল শিক্ষা বেড়েছে, বিশ্ববিদ্যালয়গুলিতে আজ ছাত্র-ছাত্রীর সংখ্যা অনেক বেড়েছে।

কিন্তু কথা হল সর্বনিম্ন স্তরের লোক জনরে ক্ষেত্রে শিক্ষার প্রসার হয়নি। সমাজের সব চেয়ে যারা উকার সেকসন, তাদের স্বার্থের কথা, জনসাধারণের যে মূল অংশ, শ্রমিক, কৃষক এবং মেহনতি মানুষের স্বার্থে আমাদের দেশের শিক্ষা ব্যবস্থা স্বাধীনতার পর থেকে এই পর্যন্ত প্রচলিত হচ্ছে না। আমাদের বর্তমান যে শিক্ষা ব্যবস্থা চলছে, এই ব্যবস্থা পড়াশুনা এবং কাজের মধ্যে একটা প্রচন্ড ফাঁরাক সৃষ্টি করেছে। কায়িম শ্রম এবং শ্রমিক বিরোধী মনোভাব গড়ে তুলতে সাহায্য করেছে এবং সবচেয়ে বড় কথা এই শিক্ষা ব্যবস্থা উৎপাদন পদ্ধতি থেকে সম্পূর্ণভাবে বিচ্ছিন্ন এবং সরকারি শিক্ষা নীতি মুষ্টিমেয় ধনী লোকের স্বার্থে পরিচালিত হচ্ছে। তাই স্বাধীনতার পর, ২৮ বছর পরেও দেখছি যে, প্রাথমিক শিক্ষার ব্যাপারে বা নিরক্ষরতা দূরীকরণের ব্যাপারে সরকারের চরম অবহেলা এবং তার এই বাজেট বক্তৃতায় প্রতিফলিত হয়েছে। অথচ এই যে জরুরি অবস্থা এবং এই যে ২০ দফা কর্মসূচি, এই ২০ দফা কর্মসূচিতে শিক্ষাকে ঐ স্তরে পৌঁছে দেবার কথা বিশেষভাবে বলা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্য পরিকল্পনা পর্যদ, যে অ্যাপ্রোচ টু ফিফথ ফাইভ ইয়ার প্ল্যান, ১৯৭৪ টু ১৯৭৯ বের করেছে তাতে আপনি নিশ্চয়ই দেখেছেন, সেই রাজ্য পরিকল্পনা পর্যদের হিসাবের পৃষ্ঠা ৩২-এ আছে যে, ১০ বছরের প্রতিটি শিশুকে শিক্ষার সুযোগ দিতে গেলে ১৬ হাজার নতুন বিদ্যালয় এবং ৬৪ হাজার শিক্ষক প্রয়োজন। আর এই উর্দ্ধের শিশুদের ১১ থেকে ১৪ বছরের শিশুদের, অর্থাৎ এর পরবর্তী স্তরের সুযোগ যদি ধরি তাহলে আরও ৭ হাজার নতুন বিদ্যালয় এবং ৩৮ হাজার শিক্ষক দরকার। আজ আমাদের প্রশ্ন এবিষয়ে আমরা কতটুকু

এগুতে পেরেছি? গত তিন বছরে হিসাব কি এবিষয়ের মন্ত্রী মহাশয় আমাদের দেবেন? এখন এই যে বাজেট বক্তৃতা মন্ত্রী মহাশয় করলেন এই সম্পর্কে আমি বলছি, আবার আমি ফিরে আসছি শ্রীমতী গান্ধীর কথায়—এই যে স্কুল এডুকেশন, এই স্কুল এডুকেশন কোন ধাঁচে হবে? সেখানে কি পুরানো ধাঁচই চলবে? এখানে কিন্তু মাননীয় মন্ত্রীর বক্তৃতায় কোনও চেঞ্জের ডাইরেকশন পেলাম না। যদিও ৬ই মার্চ তারিখে শ্রীমতী গান্ধী বলছেন যে, স্ট্রাকচারাল চেঞ্জ চাই, রেভলিউশনারি চেঞ্জ-এর দরকার, এই পদ্ধতি একদম পুরানো হয়ে গেছে। আজকের দিনে যুগের প্রয়োজনে এটা একবারে অপ্রচলিত। কিন্তু আমি জিজ্ঞাসা করছি স্কুল এডুকেশন কোন ধাঁচে হবে? পুরানো ধাঁচেই কি চলবে? এখানে আমার কিছু সাজেশন আছে। কর্মভিত্তিক শিক্ষা কাঠামোর জন্য প্রয়োজন মনে করে প্রতি অঞ্চলে zonal agriculture poly-technic খুলতে হবে। যাদের ভেস্ট ল্যান্ড দেওয়া হল তাদের ছেলেমেয়েদের জন্যএই স্কুল হবে। বাড়িতে যে কাজ করে সেই তাদের সেই কাজের পরিবেশ নতুন নতুন বিজ্ঞানের সঙ্গে পরিচয় করানো প্রয়োজন। সেজন্য মনে করি প্রতি ব্লকে Sub-agricultural poly-technic with agricultural fram খুলতে হবে। প্রতি জেলায় একটা করে agricultural College খুলতে হবে। প্রতিটা ব্লকে একটা করে industrial poly technic খুলতে হবে। এই কাঠামো যদি না হয় তাহলে ইন্দিরা গান্ধীর বক্তৃতা কিভাবে কার্যকর করবেন, ২০ দফা কর্মসূচি কিভাবে রূপায়ন হবে এবং revolutionary change কিভাবে আনবেন? এই প্রসঙ্গে বর্তমান স্কুল কারিকুলাম এবং বর্তমান work education সম্পর্কে বলব যে বেশিরভাগ জায়গায় এই failure বাড়িতে বসে কাগজের ফুল তৈরি এবং বুক বাইন্ডিং এটা একটা সমাজিক পরিবেশে হয়। বাহিরে থেকে আর্ট পেপার কেটে শিক্ষা হয়ে উঠে না। এডুকেশন কমিশন একথা বলেনি তারা ওয়ার্ক এডুকেশন-এর কথা বলেনি, তারা বলছেন work experiment. তাদের যে refesh education and national সম্পর্কে তাতে ২০১ পৃষ্ঠায় পরিষ্কার লেখা আছে ''Work experince can be provided in real life situation such as work for the farms at the time of harvesting or sowing or work experience should be made available in school work-shops and also in firms and industrial or commercial establishment.''

তলায় এই পরিবর্তন করার ফলে জীবনমুখী শিক্ষা কাঠামো হতে পারে। আমাদের যে non-formal Education ছিল তাতে চাষী, তাঁতী, কামারের লোক শিক্ষাই ছিল অফুরন্ত ভান্ডার এবং তা থেকে তারা জ্ঞান পেত। এবার হায়ার সেকেন্ডারি এডুকেশন সম্পর্কে বলব। আমি হায়ার সেকেন্ডারি এডুকেশন এবং যে কাউন্সিল তার একজন সভ্য এই প্রসঙ্গে বলতে চাই হায়ার সেকেন্ডারি এডুকেশন জব অরিয়েন্টেড হচ্ছে না। আমি এই কমিটির নিয়মিত সভ্য। সেখানে যখন job ওরিয়েন্টের প্রশ্ন ওঠে তখন Govt.

বলেছিলেন এখন আমরা এ বিষয়ে কিছু করতে পারছি না। কাজেই হায়ার সেকেন্ডারি এডুকেশন জব ওরিয়েন্টেড হচ্ছে না। একথাটা আমি তুলে রাখলাম। এখানে হাওয়ার সেকেন্ডারি কাউন্সিল হয়েছে হাওয়ার সেকেন্ডারি স্কুল হয়েছে। কিন্তু ২ বছরের মধ্যে বিশ্ববিদ্যালয়কে কলেজ শিক্ষা কাঠামোয় একটা পরিবর্তন আনতে হবে। এখন জিজ্ঞাস্য এই পরিবর্তন কোন দিক থেকে হবে?

[4-40 — 4-50 p.m.]

কিন্তু এর কোনও ডাইরেকশন এই বাজেটের মধ্যে নেই। হায়ার সেকেন্ডারি এডুকেশন হচ্ছে, ২ বছরে মধ্যে তলার এবং উপরের সিলেবাসের সমস্ত পরিবর্তন হবে, কিন্তু প্রশ্ন আমাদের এখানে এখনই বলতে হবে এই ডাইরেকশনটা কোন দিকে যাবে? সে সম্পর্কে কিন্তু বাজেটে কিছু নেই। এখন আসুন প্রাইমারি এডুকেশন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বেশ কিছুদিন আগে আমরা প্রাইমারি এডুকেশন অ্যাক্ট পাশ করেছি, কিন্তু আজ পর্যন্ত সেই প্রাইমারি এডুকেশন অ্যাক্টকে কার্যকর করা হল না। শুধু তাই নয়, স্টেট লেভেল কমিটি, ডিস্ট্রিক্ট লেভেল কমিটি এখনও তৈরি হল না। তারপর ন্যাশনালাইজড টেক্সট বুক সরবরাহের ব্যাপারটা সরকার অনেক দিন আগে প্রাইমারি শিক্ষার ক্ষেত্রে নিয়েছেন, কিন্তু আপনি কি জানেন কোন বছর ৫ মাস অতিক্রম না হলে শিশুরা বই পায় না? প্রাইমারি স্কুলে পড়া হয় বছরে ৭।। মাস, বই সকলে পায় না, শতকরা ৩০ জনও বই পায় না, এটা শিক্ষামন্ত্রীর নোটিশে আনতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রাইমারি শিক্ষকরা এখন পর্যন্ত কোথাও বর্ধিত বেতন পাননি। দারুন অরাজরকা চলছে শিক্ষার দিক থেকে, শিক্ষক নিয়োগের ক্ষেত্রে। স্কুল রেকগনিশন দেওয়ার দিক থেকে দারুন বিশৃঙ্খলা চলছে সেই বিষয়ে শিক্ষা মন্ত্রী মহাশয় জানেন এবং প্রাইমারি শিক্ষকরা প্রচন্ডভাবে এই বিষয়ে বিক্ষুদ্ধ। সেকেন্ডারি টিচাররাও ভয়ানকভাবে বিক্ষুদ্ধ এবং ১৯শে মাচ তারা তাদের দাবি নিয়ে এই বিধানসভা অভিযান করবেন। কেন আজকে এডুকেশন নীতি আপনারা এমন নেবেন যেখানে শিক্ষকদের পথে নামতে হবে এবং তাদের অভিযান পরিচালনা করতে হবে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কলেজ টিচার সম্পর্কে আমি কিছু বলব। নতুন পে-স্কেল ঘোষিত হওয়ার পর আজ পর্যন্ত তা চালু হল না। যারা অপসান ফর্ম পাঠাননি তাদের ক্রটির জন্য যারা পাঠিয়েছেন তারা সাফার করবেন কেন তা বুঝতে পারছি না। আর একটা বিশেষ বিষয় আমি তুলতে চাই সেটা হচ্ছে কলেজ টিচারদের ক্ষেত্রে সিকিউরিটি সার্ভিস আইন গতবার আমরা পাশ করেছি, অথচ আজ পর্যন্ত ইউনিভার্সিটি সার্ভিস কমিশন গঠিত হল না। এই ইউনিভার্সিটি সার্ভিস কমিশন গঠন না করার জন্য শিক্ষার প্রতিটি ক্ষেত্রে প্রচন্ড বিশৃঙ্খলা। এই যে সার্ভিস কমিশন করবেন বলে আপনি কলেজ সিকিউরিটি আইন পাশ করলেন আজকে সেই ইউনিভার্সিটি

সার্ভিস কমিশন তৈরি হল না। অথচ বলে দিলেন কলেজে যদি কোনও অ্যাপয়েন্টমেন্ট করতে হয় তাহলে ঐ ইউনিভার্সিটি সার্ভিস কমিশনের মারফত আসতে হবে। এখন কলেজে কলেজে যে সমস্ত জায়গায় ভেক্যান্ট পড়ে রয়েছে সেখানে কোনও টিচার অ্যাপয়েন্ট করা যাচ্ছে না। কারণ, সার্ভিস কমিশন তৈরি হয়নি। অন্য দিকে সরকারের পক্ষ থেকে বলা হচ্ছে যে টেম্পোরারি ৬ মাসেরর জন্য নিতে পারা যাবে নতুন পে-স্কেলে যে শিক্ষার মান আছে সেটা না থাকলেও। কাজেই আপনি যে নতুন পে-স্কেল ঘোষণা করলেন, যে সার্ভিস কমিশন হবে বললেন, কলেজে কলেজে ভ্যাকেন্ট থাকলে টেম্পোরারি নিতে পারবেন বলছেন শিক্ষার মান না থাকলেও, তার দ্বারা কলেজে নেপোটিজম যা ইচ্ছা তাই শিক্ষক নেওয়া এবং ভাল শিক্ষক নিলেও তাদের ভবিষ্যত কি হবে সে সম্পর্কে কোনও নিশ্চয়তা না থাকায় কলেজে কলেজে দারুন বিশৃঙ্খলা এবং শিক্ষারমান প্রচন্ডভাবে নেমে যাচ্ছে। কিরকম অরাজকতা দেখুন, আপনারা বললেন যে নতুন পে-স্কেল নিতে হল প্রত্যেককে এম ফিল পাশ করতে হবে। কিন্তু আজ পর্যন্ত কলকাতা বিশ্ববিদ্যালয় বা যাদবপুর বিশ্ববিদ্যালয় কোথাও আপনি এম ফিল কোর্স খুললেন না, অথচ বলে দিলেন সমস্ত কলেজ টিচারদের এম ফিল পাশ করতে হবে। তারপর, সেদিন বলা বল যেন শিক্ষক এবং অধ্যাপকরা টাকার বদলে খাতা দেখবেন, নাহলে খাতা দেখবেন না। এরকম একটা কথা বলে সরকার পক্ষ থেকে একটা রাও সৃষ্টি করলেন। কিন্তু আসলে এটা ঠিক কথা নয়। আপনাদের যে নতুন নিয়ম এবং ইউ জি সি-র যে রিকমেন্ডেশন তাতে বলা হয়েছে পরীক্ষা হবে কন্টিনিউয়াস এবং ইন্টারন্যাল। কিন্তু আপনারা সেই ব্যবস্থা না করে পূরানো পদ্ধতি রাখলেন এবং বলছেন তাদের টাকা দেবেন না। তারপর, পরীক্ষা সংস্কার আজও পর্যন্ত করলেন না। সরকার কেন যে এই ব্যাপারে চাপ দিচ্ছেন না আমি জানি না। আপনি বাজেট বক্তৃতায় বললেন এবারে পরীক্ষা খুব ভালভাবে হয়েছে। আমি এই ব্যাপারে আপনাদের অবগতির জন্য একখানা চিঠি এখানে পড়ছি। এই চিঠি পরে আপনারা দেখবেন, উনি যেটা ভাবছেন আসল চিত্র তা নয়। রবীন্দ্র ভারতীয় পরীক্ষা, ১২ই মার্চ আনন্দবাজার পত্রিকা। এখানে লিখছে, "সংবাদপত্রে পড়লাম, রবীন্দ্র ভারতীতে এবার পরীক্ষায় একদম টোকাটুকি চলছে না। কিন্তু এই বিশ্ববিদ্যালয়ের একজন ছাত্র হিসাবে ভিন্ন সাক্ষ্য দিচ্ছি আমি। আমার কথা, প্রথম দিন থেকেই বেশ কিছু ছাত্র নকল করছে অবাধে। গেটে পুলিশ পাহারা রয়েছে ঠিকই, অধ্যাপকরাও বিভিন্ন হলে ঘুরছেন, কিন্তু এই পর্যন্তই। অধ্যাপকের আগাম শাসয়ে দেওয়া হচ্ছে, কপালে তিলক দিয়ে এলে যেন না ধরা হয়। তার তিলকধারীদের বাধা দিয়ে কয়েকজন অধ্যাপক মায় রেজিস্টারও অপমানিত হয়েছেন। ফলে নকলকারীরা বেশি সুযোগ পাচ্ছে। সৎ পরীক্ষার্থীরা শঙ্কিত, তারা ভাগ্যের মার খাবেন। ছাত্রাবাসে পর্যন্ত নকল করা নিয়ে শলাপরামর্শ চলছে। উপাচার্য শ্রদ্ধেয় ব্যক্তি, তাকে অনুরোধ নকলকারীদের শাস্তি দেওয়ার কথা তিনি চিন্তা করছেন কিনা? তিনি এই পরিবেশে যে উদ্যোগ নিয়েছে,

তা প্রশংসার, কিন্তু কুচক্র এখনও নীরব হয়নি। তিমির ভট্টাচার্য কলকাতা কাজেই আপনি যে বক্তৃতা করেছেন পরীক্ষা ভালভাবে চলছে সেটা ঠিক কথা নয়। আমার বক্তব্য হচ্ছে সরকার কেন দৃঢ় হাতে পরীক্ষা সংস্কার করবার জন্য চাপ দিচ্ছে না। আপনারা একটা কলেজ অ্যাডভাইসারি কমিটি করেছেন, কিন্তু তাকে বুড়ো আঙুল দেখিয়ে যা ইচ্ছে করছেন। আপনারা নানারকম বিল এনেছেন, কিন্তু কলেজ অ্যাডভাইসারি কমিটির কোনও পরামর্শ নিচ্ছেন না। তাহলে কেন এটা করেছেন? তার মানে হচ্ছে সরকারের কোনও নীতি নেই। আপনারা একটা জিনিস করছেন এবং সেটা করতে গিয়ে চারিদিকে বিশৃঙ্খলা সৃষ্টি করছেন। আমি উদাহরণ দিচ্ছি। আপনারা সিকিউরিটি সার্ভিস অ্যাক্ট পাশ করেছেন। বিবেকানন্দ সেন্টিনারি কলেজ, রহড়া একটি গভর্নমেন্ট স্পনসর্ড কলেজ এবং স্পনসর্ড কলেজের নিয়ম অনুযায়ী সেখানে টিচার অ্যাপয়েন্টেড হয়। কিন্তু সেই আইনকে ফাঁকি দেবার জন্য গত ৪ বছর ধরে অধ্যাপকের যে সমস্ত চেক দেওয়া হচ্ছে তাতে সই করছেন সেক্রেটারি, আর কে এম বয়েজ হোম। অর্থাৎ অধ্যপকের রামকৃষ্ণ বয়েজ হোমের ওয়ার্কার হিসাবে গণ্য করা হচ্ছে। আমি বুঝতে পারছি না গভর্নমেন্ট স্পনসর্ড কলেজের অধ্যাপকরা কি করে হোম-এর অধ্যাপক বলে গণ্য হবেন? তাহলে দেখুন কি অরাজকতা চলছে আমাদের এই পশ্চিমবাংলায়। তারপর, বিভিন্ন বিশেযজ্ঞ কমিটির সুপারিশ হচ্ছে সব কয়টি পলিটেকনিক শিক্ষায়তন সরকার গ্রহণ করবেন। ১৯৭৫ সালে এই নীতি নিয়েছেন মার্চ মাসে, কিন্তু আজ পর্যন্ত কেন সেটা হয়নি? রামকৃষ্ণ মিশন শিল্প পীঠ, বেলঘরিয়া, সেখানকার অথরিটি পুলিশ দিয়ে, গুন্ডা দিয়ে কি নির্যাতন চালাচ্ছেন অথচ সরকার সেই পলিটেকনিক এখনও গ্রহণ করছেন না। তারপর কলেজের নন-টিচিং স্টাফদের সম্বন্ধে কোনও কথা এই বাজেটে নেই। মুখ্যমন্ত্রী ৮ই মার্চ প্রতিশ্রুতি দিয়েছিলেন দাস কমিটির যে রিপোর্ট বেরুবে সেটা মেনে নেব। কিন্তু আমরা দেখছি আজ পর্যন্ত সেটা মানলেন না এবং সে সম্বন্ধে কোনও কথা বললেন না। শুধু তাই নয়, সিনেটে গণ—টিচিং স্টাফদের নেবার কথা আমরা বলেছি, দাবি করেছি এবং নন-টিচিং স্টাফদের কলেজের গভর্নি বডিতে নেবার কথা বলেছি সেকথারও কোনও উত্তর আমরা পেলাম না।

[4-50 — 5-00 p.m.]

তাই বলছিলাম দুই চারটা উদাহরণ দিয়ে বলছি— যে সমস্ত দিক থেকে এডুকেশনের কি প্রচন্ড মেস, কি বিশৃঙ্খলা। আর সব চেয়ে বিপদ দেখা দিয়েছে উচ্চ শিক্ষার ক্ষেত্রে কিভাবে সাম্রাজ্যবাদীর অনুপ্রবেশ ঘটছে বিশে, করে আজকের পরিপেক্ষিতে যেখানে সাম্রাজ্যবাদ এবং দক্ষিমপন্থী প্রতিক্রিয়াশীলদের বিরুদ্ধে দাড়িয়ে আমরা সমস্ত গণতান্ত্রিক মানুষ লড়াই করছি। যেখানে শ্রীমতী ইন্দিরা গান্ধী বার বার হুশিয়ারি দিচ্ছেন যে

আমাদের স্বাধীনতা আমাদের সঙ্গতি এখন এমন বিপন্ন হয়েছে বাহিরের এবং ভিতরের প্রতিক্রিয়াশীল শক্তি এমনভাবে দাঁড়িয়েছে যে সেটা স্বাধীনতার পরবর্তী যুগে আর কখনই হয়নি। এই পরিপ্রেক্ষিতে আমি আর কয়েকটি কথা সরকারের অবগতির জন্য তুলতে চাই। বিশ্ববিদ্যালয়ের অনেক গবেষণা হচ্ছে কিন্তু মন্ত্রী সভা কি জানেন যে সেই গবেষণাগুলি কি হচ্ছে, সেগুলি তো মোটেই জীবনমুখী হচ্ছে না এবং সরকার কি কি গবেষণা হচ্ছে সেগুলি খোঁজ খবর নিয়ে সেগুলিকে তারা ব্যবহার করছেন না এবং আমাদের যারা গবেষক তাদেরকে গিনিপিগ করে রাখা হয়েছে, এবং সেদিন শ্রীমতী ইন্দিরা গান্ধীও বলেছেন, আমরাও বলেছি। কারণ দেখুন ইতিহাস গবেষণা আজকাল হোম পলিটিক্যাল ডিপার্টমেন্টের কনফিডেন্সিয়াল রেকর্ড দেখার সুযোগ বিদেশি মার্কিন গবেষকরা পান এবং সেই গোপন দলিল তারা তাদের দেশে পাচার করে নিয়ে যাচ্ছেন। কিন্তু আমাদের দেশের গবেষকরা সেসব দেখার কোনও সুযোগ পাচ্ছেন না। যে কথা বলছিলাম যে সরকার বিশ্ববিদ্যালয়গুলিতে কি গবেষণা হচ্ছে তার কোনও খোঁজ খবর রাখেন না। এবং রাখার প্রয়োজনও মনে করেন না। বর্ধমান বিশ্ববিদ্যালয়ের রিসার্চ প্রফেসার পি এন ভাদুরি এবং কলকাতা বিশ্ববিদ্যালয়ের অ্যাপলায়েড কেমিস্ট্রির ডাঃ মনি চক্রবর্তী ভোজ্য তেলের যে গবেষণা করেছেন সরকার এই সব গবেষণার ফলগুলি কোনও কাজেই লাগাচ্ছে না। আরও দেখুন স্যার, আজ স্বাধীনতার ২৮ বছর পরে যখন আমাদের দেশে প্রচন্ডভাবে ভিতরে এবং বাহিরে প্রতিক্রিয়াশীল শক্তির দ্বারা আক্রান্ত সেই সময়ে আমাদের দেশে জাতিয়তা বিরোধী বই যা মার্কিন মুল্লুক থেকে যা প্রকাশিত হয়েছে সেই হই হাজার হাজার ছাপিয়ে আমাদের ছেলেদের পাঠ্যহিসাবে রাখা হয়েছে—আমি তার দুই একটা উদাহরণ দিচ্ছি, যেমন ধরন গ্যানডেন বারগেল এর ইকনমিক ডেভেলপমেন্ট তাতে কি লেখা আছে যে আন্ডার ডেভেলপমেন্ট কান্ট্রি যেমন ভারতবর্ষ সেখানে ক্যাপিটাল ইনটেনসিভ শিল্পের পরিবর্তে লেবার ইনটেনসিভ শিল্পের দিকে যাওয়া ভাল, ভারি শিল্পের পরিবর্তে কৃষি শিল্পের দিকে ভারতবর্ষের যাওয়া উচিত, কারণ ভারতবর্ষের ৮০ ভাগ লোক নিরক্ষর এবং কৃষক। ইন্টারন্যাশনাল ইকনমি ইনট্রিগেশনে যাতে বলা হয়েছে আমাদের ভারতবর্ষে আন্ডার ডেভেলপ কান্ট্রিতে পাবলিক সেক্টারের পরিবর্তে প্রাইভেট সেক্টারের সুযোগ বেশি দেওয়া উচিত। অথচ যেখানে আমরা স্বনির্ভর এবং স্বয়ংম্ভর অর্থনীতি গড়ে তুলতে চাই, তার বিপরীত কথা এবং তার পরিপন্থী কথা সেই সমস্ত টেক্সট বুকে আমাদের ছাত্রদের মধ্যে দেওয়া হচ্ছে—যার ফল কি হচ্ছে—স্যার, আমি একটা কলেজে কাজ করি তাতে দেখেছি বেশির ভাগ ছাত্রী এবং ছাত্র তারা রাইট রিঅ্যাকশনারিদের দলে, একথা আপনার স্যার জেনে রাখা ভাল। তারা আজকে জয়প্রকাশের পক্ষে এবং এই সমস্ত বই পড়ে তারা শিক্ষিত হচ্ছে। কাজেই যে কথা বলতে চাইছি যে আমাদের ভারতবর্ষে অনেক জ্ঞানীগুনি আছেন তাদের দিয়ে কি টেক্সট বই লিখানো

যায় না এবং আমাদের জাতির স্বার্থের সেই টেক্সট বুকগুলি কি পাঠ্য করা যায় না। আরও ভয়ঙ্কর কথা দেখুন স্যার, আমাদের কলকাতা বিশ্ববিদ্যালয়ে যে সমস্ত গবেষণা হচ্ছে সেই গবেষণা সম্পর্কে আমি দুই একটি কথা আপনাকে বলতে চাই, তা হচ্ছে মার্কিন বিমান বাহিনীর যোগসাজসে এবং টাকায় আমাদের মহাকাশ গবেষণা চলছে কলকাতা বিশ্ববিদ্যালয় সেই গবেষণার ফল বিদেশে পাচার হয়ে যাচ্ছে। যেমন আমি মন্ত্রী মহাশয়ের অবগতির জন্য জানাচ্ছি Calcutta University Department of Radio-Physics, Centre of Advanced Studies, Research Studies and Radio-astronomical and Statellite Studies in the Ionosphere in collaboration with the U.S. Air Force.

ফার্স্ট ফেজ ১৯৬৭ থেকে ১৯৭৪ without any clearance from the external affairs Ministry, Govt of India. সেকেন্ড ফেজ ১৯৭১ থেকে ১৯৭৫ P.L. 480 with clearance from the govt. of India. মাননীয় অধ্যক্ষ মহাশয়, সময় নেই তবু একটি চিঠির কিছু অংশ পড়ে দিতে চাই, গোপন চিঠি আমি কোনও রকম উর্দ্ধার করেছি from Professor, J.N.Bhar reference No. OAR/RES/376 dated February 27, 1967 to the Vice Chancellor, Calcutta University. Dear Mr. Vice-Chancellor, I am glad to inform you that the U.S. Air Force office of Scientific Research has offered us assistances by way of funds and equipment to implement a research project on radio-astronomical and statellite studies of the ionosphere in our institute. The financial grant will be of the order of six thousand dollars for two years exclusive of the supply of substantial amount of valuable equiment which are not procurable in India. The utilisation of funds and equipment will require us to negotiate a contract with the U.S. Air Force through the European office of the Aerospace Research, U.A.R. বলে লেখা রয়েছে যে যেন ভাইস চ্যান্সেলর এটা সই করে এই এগ্রিমেন্ট তিনি গ্রহণ করেন। সেই সম্পর্কে মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন রেডিয়ো ফিজিক্স ও ইলেকট্রোনিকস বিভাগে অ্যাডভান্সড স্টাডি সেন্টারে ৬৭ সাল থেকে মার্কিন সামরিক বিমান ডব্লু ইউ এস এয়ার ফোর্সের সঙ্গে চুক্তি অনুযায়ী যে মহাকাশ গবেষণা চলছে সে সম্পর্কে আপনার জবাব কি? প্রথম পর্যায়ে ১৯৬৭ সাল থেকে ১৯৭০ সাল পর্যন্ত এই চুক্তি সম্পর্কে ভারত ও পশ্চিমবঙ্গ সরকারের কোনও অনুমতি না নিয়ে কেন এই চুক্তি হয়েছিল এবং চুক্তি অনুযায়ী আমাদের মহাকাশ গবেষণালব্ধ ফল সেই মার্কিন মুল্লুকে পাচার হয়ে যাচ্ছে এবং এখনও তা চলছে। ১৯৬৭ সল থেকে ১৯৭৫ সাল পর্যন্ত

মার্কিন সংস্থা থেকে যে অর্থ, যন্ত্র পাঠিয়ে দেওয়া হয়েছে তার হিসাব একটা অমাদের জানা দরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই কথাগুলি বলছি আজকের পরিস্থিতিতে। এছাড়া ওয়ার্ল্ড ইউনিভার্সিটি সার্ভিস ডব্লু ইউ এস বিভিন্ন বিশ্ববিদ্যালয়ে এদের শাখা আছে, ভারতবর্ষের ৩৮টি বিশ্ববিদ্যালয়ে এদের শাখা আছে, যাদবপুরে আছে, কলকাতায় আছে এবং এই সংস্থা যে সি আই এ-র অর্থে পুষ্ট তার প্রমাণ আছে। স্টেভ ওয়াইজ ম্যান এর যে বই ট্রোজান হর্স, যা ১৯৭৪ সালে র‍্যামপার্ট প্রেস, স্যান ফ্রান্সিসকো থেকে প্রকাশিত হয়েছে তার ১২৩ পৃষ্ঠায় যে হিউম্যানিটেরিয়ানিজিম চ্যাপ্টার আছে তাতে পরিষ্কার লেখা আছে The world university service was caught in 1967 challenging C.I.A. funds এবং একটা সার্কুলার লেটার ওয়ার্ল্ড ইউনিভার্সিটি সার্ভিসের আমি সেটা উদ্ধৃত করে দিচ্ছি 28/2/A-1853 dated 5.11.50. In February 1967 it became known that a number of U.S. foundations had channelled from the U.S. Centre of Intelligence Agency to national and international organisations. Two of funds from which W.U.S. have received financial assistance were mentioned. Among such fundations the Asia Fundation and the Foundation called Youth and Students Affairs that the notirious Asia Fundation was served as conduit for the C.I.A. and the Government of India in 1968 banned its activities in India

[5-00 — 5-10 p.m.]

কিন্তু তা সত্ত্বেও কলকাতা বিশ্ববিদ্যালয়ে, যাদবপুর বিশ্ববিদ্যালয়ে এই ওয়ার্ল্ড ইউনিভার্সিটি সার্ভিসের কি কাজ কর্ম চলছে, সে সম্বন্ধে অনুসন্ধানের জন্য মাননীয় মন্ত্রী মহাশয় একটা হাই লেভেল তদন্ত কমিটি করুন। এই ওয়ার্ল্ড ইউনিভার্সিটি সার্ভিসের কায্যকলাপ কি? তাদের সোর্স অব ফান্ড কি। তাদের এই টাকা কোথা থেকে আসছে? তারা ভারতবর্ষের ভিতরে কি কাজ করে আসছে? এই সম্পর্কে অনুসন্ধান করার জন্য একটা হাই লেভেল তদন্ত কমিটি করা হোক। আজকের পরিস্থিতিতে বিশেষ করে দক্ষিণপন্থী প্রতিক্রিয়াশীল এবং সাম্রাজ্যবাদী ষড়যন্ত্রের পরিপ্রেক্ষিতে আমি এটা দাবি করছি।

প্রাথমিক, মাধ্যমিক এবং কলেজের পাঠ্যসূচি সম্পর্কে কথা হচ্ছে সমস্ত পাঠ্য পুস্তক জাতীয়করণ করা হোক। কারণ আজকে জরুরি অবস্থায় যে বিশ দফা কার্যসূচি কার্যক্যর করবেন, তা কার্যকর করতে পারবেন না যদি প্রাথমিক স্তরে এই কাজগুলি না করেন। টেক্সট বুক রিভিউ কমিটি অবিলম্বে গঠন করুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই যে কথা দিয়ে শুরু করেছিলাম সেটা হচ্ছে জরুরি অবস্থায় ২০ দফা কর্মসূচি কার্যকর করার কোনও প্রতিফলন এই বাজেটের মধ্যে নাই। কারণ দেখলাম যে ২০ দফা কর্মসূচির

প্রধান কথাই হচ্ছে সর্বনিম্ন স্তরে মানুষের কাছে যেতে হবে এবং শিক্ষাকে সেখানে পৌঁছে দিতে হবে। কিন্তু শিক্ষা বাজেটের একটা অন্তত ক্ষুদ্র অংশও বলা যায় না মাত্র ২৬ লক্ষ টাকা বয়স্কদের শিক্ষা খাতে ধরা হয়েছে। তার মধ্যে হাসির ব্যাপার হল ২০ হাজার টাকা সদ্য সাক্ষরদের বই ছাপাবার জন্য রাখা হয়েছে, যে টাকায় এক একজনের জন্য একখানি বইও হতে পারে না। প্রশ্ন হচ্ছে নিউ লিটারেটদের সংখ্যা কত এবং তার জন্য কি করছেন? নিরক্ষরদের সংখ্যা কত তার জন্য কি করছেন? প্রাইমারি ছাত্রছাত্রী স্কুলে যারা যাবে তাদের সংখ্যা কত, তাদের জন্য কি করছেন? কারণ বঞ্চিত হচ্ছে কারা? বঞ্চিত হচ্ছে কৃষক শ্রমিক এই সমস্ত মেহনতি মানুষ এবং তাদের ছেলেমেয়েরা। আজকে সর্ব প্রধান কাজ হচ্ছে এই সমস্ত মানুষের কাছ শিক্ষাকে নিয়ে যাওয়া কিন্তু তার কোনও পরিকল্পনা এই বাজেটের মধ্যে দেখলামনা। তারপর টেকনিক্যাল শিক্ষার কথা আসে। টেকনিক্যাল শিক্ষার দিকে অনেক অবহেলা, অনেক উপেক্ষা লক্ষ্য করলাম। প্রথমত এই খাতে মোটা টাকা ধরেননি, গতবারের তুলনায় মাত্র ১৫ হাজার টাকা পলিটেকনিক খাতে কমানো হয়েছে। দ্বিতীয় খাতে টাকা শূন্য। অর্থাৎ বাজেট দেখে যা বুঝা যাচ্ছে সরকার ভোকেশনালাইজ করতে চান না। অর্থাৎ ডিরেকশন কোনও দিক যাচ্ছে। কটা স্কুল হল না না হল, শিক্ষার প্রসার কি হচ্ছে সে সম্বন্ধে আমি আগেই বলেছি, ডিরেকশন পরিপ্রেক্ষিতে হয়নি। স্বাধীনতার ২৮ বছর পরে ডিরেকশন কোন দিকে যাচ্ছে। আজকে যে বাজেট সরকার উপস্থিত করেছেন তাতে এটা বুঝা যাচ্ছে শিক্ষাকে ভোকেশনালাইজ করার ইচ্ছা সরকারের নেই। ব্রিটিশ আমল থেকে শিক্ষা ব্যবস্থা যেভাবে চলছিল, সেই গতানুগতিকভাবেই চলছে, বাজেট যা প্রতিফলন হয়েছে তাতে তাই বুঝা যাচ্ছে। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কয়েকটি কথা বলব। আজকে জরুরি অবস্থা এবং ২০ দফা কার্যসূচির কোনও প্রতিফলন এই বাজেটের মধ্যে না থাকায় এবং শিক্ষা ক্ষেত্রে—কি প্রাইমারি কি মাধ্যমিক, কি কলেজীয় শিক্ষা, কি বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রে যে প্রচন্ড অরাজকতা দেখা দিয়েছে, তাকে পরিবর্তনের দিকে স্ট্রাকচালাল চেঞ্জের দিকে, রিভলিউশনারির চেঞ্জের দিকে, যে পরিপ্রেক্ষিতে আপনাদেরই নেত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী বার বার বলেছেন, নিয়ে যাবার কোনও কিছুর উল্লেখ না থাকায় তার কোনও প্রতিফলন এই বাজেটে না থাকায়, আমি আমার কাট মোশন মুভ করছি এবং বাজেটকে সমর্থন করতে পারছি না। আপনি মন্ত্রী মহাশয়, আপনি স্যাংশনিং অথরিটি, আপনি একজিকিউটিভ অথরিটি নন, আপনি স্যাংশনিং অথরিটি আপনি অবিলম্বে উঠে দাঁড়িয়ে কোনও রকম হ্যাসিটেশন না নিয়ে যদি ২০ দফা কর্মসূচিকে কার্যকর করার জন্য শিক্ষাকে সাধারণ স্তরে পৌঁছে না দিতে পারেন, তাহলে আজকের দিনে সমস্ত কাজগুলি ব্যর্থ হয়ে যাবে। এই বলে আমার কাট মোশন আমি মুভ করছি।

[5-10 — 5-20 p.m.]

**শ্রী পরেশ চন্দ্র গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় শিক্ষা খাতে যে ব্যয় বরাদ্দ উপস্থাপন করেছেন—আমি তাকে সমর্থন করছি। মাননীয় ইলাদেবী যে কথাগুলি বলছিলেন এখানে—কোনও ভালকথা কোনও ভালমুখ—শিক্ষামন্ত্রীর মহাশয় বাজেটে তিনি দেখতে পাননি। আমি তার কথার পরিপ্রেক্ষিতে একটা কথা বলছি—শিক্ষার পরিবর্তনের জন্য গত কয়েক বছর ধরে শিক্ষামন্ত্রী মহাশয় তার প্রচেষ্টা চালিয়েছন। এই পরিবর্তন করতে গিয়ে নতুন কাঠামো বিন্যাস করা হল—১০+২+৩ higher Secondary Council এর যে সভা হল তার সদস্য মাননীয়া ইলা মিত্র ও সেই সভায় ছিলেন। আমি এই প্রসঙ্গে একটা কথা তার কাছে জানাতে চাই অসঙ্গতি কি তার মধ্যে দেখেছেন কিছু কিছু যে কথা এখানে বললেন? অনেক প্রচেষ্টা মৃত্যুঞ্জয় ব্যানার্জি মহাশয়ের আছে। তিনি কম কথা বলেন। তাই বাজেট তিনি খুব সংক্ষিপ্ত আকারে পেস করেছেন। আমি মাননীয়া ইলা মিত্রকে জিজ্ঞাসা করতে চাই—যে হায়ার সেকেন্ডারি কাউন্সিলের যে অসঙ্গতি দেখেছেন সে সম্বন্ধে তিনি কোনও প্রচেষ্টা এর আগে চালিয়ে ছিলেন কিনা শিক্ষামন্ত্রীর কাছে বা তার দৃষ্টি এদিকে তিনি আকর্ষণ করেছিলেন বা এই হাউসে যে সম্বন্ধে কোনও বক্তব্য রেখেছিলেন কিনা ? নতুন শিক্ষা ব্যবস্থা করলাম সেটা কি colonial System of Education? প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধীর নেতৃত্বে যে সমাজতন্ত্র দেশে দেখা দিচ্ছে—শিক্ষাখাতে একটা Integrated planning Education and economic planning নতুন নতুন যে সমস্ত সামাজিক প্রচেষ্টা আছে, তার সঙ্গে যুক্ত হলে education এ নতুন মোড় দেওয়ার চেষ্টা ছিল, তার প্রচেষ্টা কর্মশিক্ষা phsical education, school perforance আছে—নতুন নতুন যে বৈপ্লবিক জিনিস এই শিক্ষা ক্ষেত্রে সংযোজন করা হল—কিন্তু হায়ার সেকেন্ডারি কাউন্সিলের মাধ্যমে যে শিক্ষা ব্যবস্থা প্রবর্তন করতে চাইলাম—এখানে যে, কর্মশিক্ষা প্রবর্তন করতে চাই— তার মধ্যে পুরানো খোলস ছেড়ে নতুন যে সমাজতান্ত্রিক ব্যবস্থা এর মধ্যে প্রবর্তন করে—হায়ার সেকেন্ডারি কাউন্সিল তার মধ্যে থাকবে কি? এই নতুন শিক্ষা ব্যবস্থার মধ্যে কর্মসংস্থানের avenues থাকবে কিনা? তার সঙ্গে এর কোনও লিঙ্ক বা যোগ থাকবে কিনা? কলকাতা বিশ্ববিদ্যালয়ের অধীন যে সমস্ত কলেজ আছে—সেখানে যদি P.U. রাখা হয়, তাহলে হায়ার সেকেন্ডারি কোর্সও মেনে নিতে হবে। এ সম্বন্ধে অস্পষ্টতা আছে। আমাদের মাননীয়া ইলা মিত্র ও সে সম্বন্ধে কিছু বলেন নি। হায়ার সেকেন্ডারি কাউন্সিলের এই সিদ্ধান্ত তিনি অধ্যাপিকা কলেজে হায়ার সেকেন্ডারি পড়ানো হোক, পি ইউ থাকুক, আজকে যে শিক্ষার নতুন কাটামো হচ্ছে তার সঙ্গে সঙ্গতি থাকছে না। মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় সুন্দর একটা কথা বলেছেন—শিক্ষার সময় অতি অল্প বলে বেশি কথা বলা যায় না—শিক্ষার সম্প্রসারণ হবে ও শিক্ষার মনোন্নয়নের কথা

প্রধান কথাই হচ্ছে সর্বনিম্ন স্তরে মানুষের কাছে যেতে হবে এবং শিক্ষাকে সেখানে পৌছে দিতে হবে। কিন্তু শিক্ষা বাজেটের একটা অন্তত ক্ষুদ্র অংশও বলা যায় না মাত্র ২৬ লক্ষ টাকা বয়স্কদের শিক্ষা খাতে ধরা হয়েছে। তার মধ্যে হাসির ব্যাপার হল ২০ হাজার টাকা সদ্য সাক্ষরদের বই ছাপাবার জন্য রাখা হয়েছে, যে টাকায় এক একজনের জন্য একখানি বইও হতে পারে না। প্রশ্ন হচ্ছে নিউ লিটারেটদের সংখ্যা কত এবং তার জন্য কি করছেন? নিরক্ষরদের সংখ্যা কত তার জন্য কি করছেন? প্রাইমারি ছাত্রছাত্রী স্কুলে যারা যাবে তাদের সংখ্যা কত, তাদের জন্য কি করছেন? কারণ বঞ্চিত হচ্ছে কারা? বঞ্চিত হচ্ছে কৃষক শ্রমিক এই সমস্ত মেহনতি মানুষ এবং তাদের ছেলেমেয়েরা। আজকে সর্ব প্রধান কাজ হচ্ছে এই সমস্ত মানুষের কাছ শিক্ষাকে নিয়ে যাওয়া কিন্তু তার কোনও পরিকল্পনা এই বাজেটের মধ্যে দেখলামনা। তারপর টেকনিক্যাল শিক্ষার কথা আসে। টেকনিক্যাল শিক্ষার দিকে অনেক অবহেলা, অনেক উপেক্ষা লক্ষ্য করলাম। প্রথমত এই খাতে মোটা টাকা ধরেননি, গতবারের তুলনায় মাত্র ১৫ হাজার টাকা পলিটেকনিক খাতে কমানো হয়েছে। দ্বিতীয় খাতে টাকা শূন্য। অর্থাৎ বাজেট দেখে যা বুঝা যাচ্ছে সরকার ভোকেশনালাইজ করতে চান না। অর্থাৎ ডিরেকশন কোনও দিক যাচ্ছে। কটা স্কুল হল না না হল, শিক্ষার প্রসার কি হচ্ছে সে সম্বন্ধে আমি আগেই বলেছি, ডিরেকশন পরিপ্রেক্ষিতে হয়নি। স্বাধীনতার ২৮ বছর পরে ডিরেকশন কোন দিকে যাচ্ছে। আজকে যে বাজেট সরকার উপস্থিত করেছেন তাতে এটা বুঝা যাচ্ছে শিক্ষাকে ভোকেশনালাইজ করার ইচ্ছা সরকারের নেই। ব্রিটিশ আমল থেকে শিক্ষা ব্যবস্থা যেভাবে চলছিল, সেই গতানুগতিকভাবেই চলছে, বাজেট যা প্রতিফলন হয়েছে তাতে তাই বুঝা যাচ্ছে। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কয়েকটি কথা বলব। আজকে জরুরি অবস্থা এবং ২০ দফা কার্যসূচির কোনও প্রতিফলন এই বাজেটের মধ্যে না থাকায় এবং শিক্ষা ক্ষেত্রে—কি প্রাইমারি কি মাধ্যমিক, কি কলেজীয় শিক্ষা, কি বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রে যে প্রচন্ড অরাজকতা দেখা দিয়েছে, তাকে পরিবর্তনের দিকে স্ট্রাকচালাল চেঞ্জের দিকে, রিভলিউশনারির চেঞ্জের দিকে, যে পরিপ্রেক্ষিতে আপনাদেরই নেত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী বার বার বলেছেন, নিয়ে যাবার কোনও কিছুর উল্লেখ না থাকায় তার কোনও প্রতিফলন এই বাজেটে না থাকায়, আমি আমার কাট মোশন মুভ করছি এবং বাজেটকে সমর্থন করতে পারছি না। আপনি মন্ত্রী মহাশয়, আপনি স্যাংশনিং অথরিটি, আপনি একজিকিউটিভ অথরিটি নন, আপনি স্যাংশনিং অথরিটি আপনি অবিলম্বে উঠে দাঁড়িয়ে কোনও রকম হ্যাসিটেশন না নিয়ে যদি ২০ দফা কর্মসূচিকে কার্যকর করার জন্য শিক্ষাকে সাধারণ স্তরে পৌছে না দিতে পারেন, তাহলে আজকের দিনে সমস্ত কাজগুলি ব্যর্থ হয়ে যাবে। এই বলে আমার কাট মোশন আমি মুভ করছি।

believes in doing more work and speaking less, and that is why he has given a very small but vivid speech here. I find that the Education Minister has tried his best to implement that part of the 20 point programme of the Prime Minister which relates to education. Education is a subject which relates to entire humanity. My friends on the other side only tried to find out some loopholes here and there. Of course sitting in this building they can say that everything is not all right. That may be, Sir, because the Education Minister has to perform a very responsibly job, he has to do a big service. From 1967 upto 1972 the educational institutions became the targets and sources of violence and indiscipline throughout the whole country the institutions from where humanity will develop. But today we are very proud that there is complete discipline, complete atmosphere of peace, in all the educational institutions, whether primary, secondary, collegiate or university.

It is an achievment, a great achivement and this will be appartent if you look to the days in 1967 when future of our State was uncertain because the boys of West Bengal became violent and wanted to destroy everything. But the Education Department did a marvellous duty in bringing discipline. I will not be able to say about many things because I have been alloted a little time. However, I am going back to some of the achievements of this Government. I would say about Madrasa Education which imparts education to the illiterate section, to the backward section and to the down-trodden section of the people. In 1972, before this Government came, there were only 125 recognised Madrasas. In 1973, 54 were recognised and in last December 1975, 19 Madrasas got recognition. If you look back you will find that there were total 220 Madrasas but during the period from 1947 to 1971 only 19 Madrasas were recognised. So it is an ample proof of achievment and a great attempt made by the Government to spread this education in the State of West Bengal. Previously Madrasa Board had no office, it had no Secretary and only 11 staff used to work there. If anybody wanted to have a reply from the Madrasa Board he had to give either

a postcard or to pay money for the postcard. Now it has been completely changed. I am glad to know that Rupees two lakhs seventyfive thousands have been sanctioned by this Government for a new building for Madrasa which is really a wonderful service done by this Government. At the same time I would request the Education Minister, through you, Sir, one thing. There are some cases lying pending in regard to senior Madrasa. I am sure cases will have active attention of the Government and that Government will take a decision as early as possibly. Another thing is, there is a Mohossin Fund and a large amount of money is lying pending in Mohossin Fund becasue it has not been fully disbursed. So I would request the Minister-in-charge to see to it also. I also congratulate today the Chief Minister, the Education Minister and the Government of West Bengal, for the formation of a Committee of Urdu Academy of West Bengal headed by Dr. Suniti Chatterjee whose report will be publsied within three months. it is a happy annoucement for the people of West Bengal. At the same time I am also pleased to note that the Education Minister in his written speech has mentioned that Madrasa Education Board has been set up which is an autonomous body for the purpose of development and re-organisation. I again congratulate him for taking steps not only for Madrasa education but he has rightly touched the activity part of a man; he wants a man to improve his limit of productive wealth and that is why he has introduced work education. A man is to be educated not only by books but also on practical line. A man may have some books which after some books which after some day will be seen eatern by ants and files. So here I find that our Education Minister does not want that type of education, that is, to read books or dictionary without any knowledge, and for this purpose he has introduced the subject work education and tried to put dignity of labour. He has himself mentioned that he wants diginity of manual labour. It is every plasing to the people and to the youth of West Bengal. He has tried to implement the 20-point programme by forming book banks. He has also introduced a scheme of supplying

food to students living in hostels at cheaper rate and he has also given some facilities to the backward scheduled castes and down-trodden people of West Bengal. Sir, I again support the Budget that has been placed by the Education Minister. Thank you, Sir,

[5-20 — 5-30 p.m.]

**শ্রী শীস মহম্মদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে শিক্ষা খাতে ব্যয় বরাদ্দের আলোচনায় অংশগ্রহণ করে আমি কয়েকটি কথা বলছি। আমি আনসারি সাহেব, পরেশবাবুর বক্তৃতা শুনছিলাম। পরেশবাবু বেলাইনে গিয়ে খানিকটা লাইনে এলেন, অর আনসারি সাহেবের লাইন দেখলাম প্রথম থেকেই বে-লাইনে চলেছেন। উনি যে বাজেট উপস্থিত করেছেন সেটা ওনারা তো সমর্থন করবেনই, ভাল দেখলে আমরা নিশ্চয় সমর্থন করব, ভাল না দেখলে নিশ্চয় বিরোধিতা করব। বিরোধী পক্ষই হোক, আর সরকারি পক্ষই হোক আলোচনার মাধ্যমে প্রত্যেকের উচিত হবে প্রশাসনযন্ত্রে যিনি আছেন মিনিস্টার তাকে দিক দর্শন করিয়ে দেওয়া উচিত ভুল ত্রুটি যদি কিছু থেকে থাকে। কিন্তু আমি মাননীয় সদস্যদের দেখছি আপনারা যা ফেলেন নি, তারা তা হজম করছেন। নমিনেশন আপনাদের হবে। নমিনেশন আর আপনাদের কাটবে না, অ্যাকস্পেটেড হবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, উনি নমিনেশনের কথা বলতে পারেন না। হি সুড উইথড্র ইট।

**Mr. Speaker :** Mr. Shish Mohammad, please do not mention any thing which is not included in the budget.

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমার মোদ্দা কথাগুলি হাউসের কাছে বলতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, প্রাইমারি ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি প্রাইমার শিক্ষকরা মাসের পর মাস বেতন পাচ্ছে না, অথচ তাদের জন্য যে মাইনে পাঠানো হয় তার জন্য ৩।। লক্ষ টাকা মানি অর্ডার কমিশন দিতে হয়। এখন তো মানি অর্ডার রেভিনিউ বেড়ে গেছে। এখন আমাদের রেগুলারিটি যদি মেনটেন হয় তাহলে এই টাকাটা সহজেই পাওয়া য়েতে পারে। মৃত্যুঞ্জবাবু, গোবিন্দবাবু, অমলাদি এরা সবাই শিক্ষার সঙ্গে জড়িত আছেন। শিক্ষাক্ষেত্রে একটা নৈরাজ্য ভাব দেখা যাচ্ছে। শিক্ষকরা দিনের পর দিন মাইনে পাচ্ছেন না, অনাহারে জীবন কাটাচ্ছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শিক্ষামন্ত্রী বিগত বছরে শিক্ষকদের জন্য নতুন বেতনক্রম স্থির করলেন এবং ঘোষণাও করলেন কিন্তু এখন পর্যন্ত সেটা দেখতে পেলাম না। প্রাইমারি স্কুল, হায়ার সেকেন্ডারি টিচার, সেকেন্ডারি টিচার এরা কেউ নতুন বেতন স্কেল পেলেন না, অথচ ঢাক ঢোল

পিটিয়ে বলা হল অবিলম্বে কার্যকর হবে এক বছর হয়ে গেল কার্যকর হল না। এই শিক্ষকদের দুরবস্থার কথা বলতে গিয়ে মাননীয় মন্ত্রী মহাশয়গণকে বলি, এখনও এই শিক্ষকরা মাসের পর মাস বিনা বেতন থাকছে। এখনও তাদের প্রতি সপ্তাহে হাট-বাজার করবার জন্য ঐ কাউন্টারের সামনে গিয়ে দাঁড়িয়ে থাকতে হয়। স্যার, যাদের দু চার বিঘা জমি আছে বা যারা এস্টাবলিস্ট তাদের কথা না হয়ে ছেড়েই দিলাম কিন্তু যাদের এই চাকরি ছাড়া কিছুই নেই, ঐ উদ্বাস্তু পরিবার থেকে যারা এসেছেন তাদের অবস্থা অত্যন্ত শোচনীয়। আজকে তাদের এই দুরবস্থার প্রতি সহানুভূতি দেখাবার জন্য আমি মনেকরি শিক্ষার সঙ্গে জড়িত আছেন যে সব মন্ত্রী তাদের এগিয়ে আসা উচিত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় শিক্ষামন্ত্রীকে বলব, আপনি জানেন, শিক্ষা দপ্তরের সমস্ত কর্মচারীরা আপনাদের সঙ্গে চিটিংবাজি করছেন, আমি বলব, তাদের আপনারা টাইট দিন। আপনারা তাদের বলুন অবিলম্বে আপনাদের নির্দেশ কার্যকর না করলে তাদের বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করা হবে। স্যার, এই প্রসঙ্গে একটি কথা মনে পড়ে গেল, সেটা বলছি। স্যার গত বছর মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলেছিলেন যে, তিনি জানেন না শিক্ষকরা মাসের পয়লা তারিখে বেতন পান না। তিনি বলেছিলেন যে সমস্ত কর্মচারিদের অবহেলার জন্য তারা মাসের ১লা তারিখে বেতন পান না তাদের বিরুদ্ধে কার্যকর ব্যবস্থা অবলম্বন করা হবে। আজকে আমার জিজ্ঞাসা তারা কি মাসের পয়লা তারিখে এখন মাহিনা পাচ্ছেন? যদি না পান তাহলে কি কার্যকর ব্যবস্থা অবলম্বন করা হয়েছে জানাবেন কি? স্যার, আপনি জানেন, তারা মাসের পয়লা তারিখে আজও বেতন পান না। কাজেই আমি বলব যখন আপনারা তা দিতে পারছেন না তখন এত ঢাক, ঢোল পিটিয়ে এত চমকদারি কথা বলে কোনও লাভ নেই। তারপর মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭০ সালে কতকগুলি স্কুলকে উচ্চ মাধ্যমিক পর্যায়ভুক্ত করা হয়েছিল এবং তাদের ঘাটতি বেতন পরিকল্পনার আওতার মধ্যে নিয়ে আসা হয়েছিল এবং তাদের বলা হয়েছিল ১৯৭৫ সলের পয়লা এপ্রিল থেকে তা দেওয়া হবে। কিন্তু এখনও পর্যন্ত তা করা হল না। যদি তাদের না দেওয়া হয় তাহলে আমি বলব, তাদের ল্যাম্প গ্রান্ট দেবার ব্যবস্থা করা হোক। তারপর মাননীয় অধ্যক্ষ মহাশয়, আগে ছিল আমাদের স্কুল ফাইন্যাল তারপর এল হায়ার সেকেন্ডারি, এখন আবার দেখছি এসে গেল দ্বাদশ ক্লাশ। আগে স্কুল ফাইন্যালের পর ২ বছর ইন্টারমিডিয়েট, ২ বছর বি এ এবং তারপর ২ বছর এম এ পড়ে ছেলেরা মোট ৬ বছরে এম এ পাশ করত। কিন্তু এখন লাগছে ৭ বছর একটা বছর ছেলেদের মাঠে মারা যাচ্ছে এবং আজকে তাদের গিনিপিগ হিসাবে ব্যবহার করা হচ্ছে। স্যার, এইভাবে একটার পর একটা জেনারেশনের একটা করে বছর নষ্ট হয়ে যাচ্ছে। তারপর স্যার, বৃত্তিমূলক শিক্ষার কথা বলি। আমার স্কুলে দেখলাম ছেলেমেয়েদের কতকগুলি গাছে জল দিতে তারা বন বীথিকার গান গেয়ে

ফুলের গাছ জল দিচ্ছে। আমি স্যার, এসব দেখে তাদের বললাম ও হে তোমরা যেভাবে কাজ শিখছো তাতে মনে হচ্ছে তোমরা যখন স্কুল থেকে বেরিয়ে যাবে তখন তোমাদের বাবা মার রোজ বোধ হয় ৫/১০ টাকা করে খরচ হয়ে যাবে। গোবিন্দবাবু যেভাবে স্যার, আজকে বৃত্তিমূলক শিক্ষা শেখাচ্ছেন তাতে তাদের নিড়ানি নিয়ে বেরুতে হবে, দেশে আর জনমজুরের অভাব থাকবে না। তখন হয়ত স্যার, এমন দেখা যাবে যে এদের মজুরি কমে যাচ্ছে। যাই হোক, এই বৃত্তিমূলক শিক্ষার ব্যাপারে আমি বলব স্যার, এর দ্বারা পাটমজুরেরই সৃষ্টি করা হচ্ছে, লেখাপড়া শেখার পর তারা যে আর্ন করতে পারবে সেই রমক কোনও শিক্ষা ব্যবস্থার কোনও পরিকল্পনা আমরা দেখতে পাচ্ছি না। কতগুলি ভুতুড়ে কথা বলে ব্যবস্থা অবলম্বন করা হচ্ছে বলে বলা হচ্ছে, তাছাড়া আর কিছুই নয়। তারপর স্যার, প্রাইমারি শিক্ষার ব্যাপারে বলি, বিগত কয়েক বছরের মধ্যে যে সমস্ত প্রাইমারি স্কুল স্যাংসন করা হয়েছে তাতে যেখানে হবার কথা ছিল না সেখানে হয়েছে, আর যেখানে হবার কথা ছিল সেখানে হয়নি। এখানে শুধু দলবাজি করা হয়েছে মাত্র। আমি স্যার, মৃত্যুঞ্জয়বাবুর দৃষ্টি এ ব্যাপারে আকৃষ্ট করেছি এবং তিনি নিজে সরেজমিনে আমার এলাকা দেখে এসেছেন। এবারে দেখছি ভেটারেন্ট সমস্ত লোকদের নিয়ে এসে বিভিন্ন এলাকা থেকে বসাচ্ছেন কাউন্সিলের সদস্য করে এবং তারাই সমস্ত কিছু করবেন। হায়ার সেকেন্ডারির ক্ষেত্রে স্কুল নির্বাচনের ব্যাপারে ত্রুটি দেখা যাচ্ছে।

[5-30 — 5-40 p.m.]

যেটা অন্তত Educationally backward এলাকা এবং রাস্তার সঙ্গে কোনও যোগযোগ নেই, অন্যান্য স্কুলের যোগদানের ক্ষেত্রে অসুবিধার সৃষ্টি হচ্ছে এই রকম জায়গাতে অন্তত্পক্ষে বারো ক্লাশের স্কুল হওয়া দরকার আর যেগুলি রাস্তার যোগাযোগ আছে, টাউনের সঙ্গে যোগাযোগ আছে সেখানে হবে কেন? আমি জানি, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার মহকুমার মধ্যে বারালা বলে একটা স্কুল আছে এর তার সঙ্গে জঙ্গীপুরের রাস্তার যোগাযোগ আছে। অথচ দেখা যাচ্ছে যেহেতু বারালা স্কুলের হেড মাস্টার মহাশয় তিনি কাউন্সিল অফ হায়ার সেকেন্ডারি এডুকেশনের সদস্য হয়েছেন, আবার তিনি এনকোয়ারি কমিটিরও সদস্য তার কাছে অন্য সদস্য নৃসিংহবাবু তিনি বোধ হয় পালিয়ে গেছেন এবং সত্যকথা বলতে গেলে হয়ত ইয়ে করবেন—নৃসিংহবাবু স্কুল সাগরদীঘির মিডিল সেন্টার করা আছে। অথচ নৃসিংহবাবুর স্কুল থেকে ছাত্র-ছাত্রীদের জঙ্গীপুরে যাওয়া কত অসুবিধার সৃষ্টি হচ্ছে, তার স্কুল সিলেক্ট হচ্ছে না, সোহবার বাবুর স্কুল হবে। আমার কাছে গোপন রিপোর্টের খবর আছে, আমি তা থেকে বলছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি অনুরোধ করি আপনি ইমপার্সিয়ালভাবে, গোপন ভাবে তদন্ত করুন। এদের উপর যদি ভরসা করেন তাহলে এরা দল তো করেই কিন্তু দলের মধ্যে

আবার উপদল করে এবং উপদল করে সর্বশান্ত করে। তাদের অ্যাডভাইজমেন্ট কি রকম? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখান এডুকেশন মিনিস্টার রয়েছেন, আমি কর জোড়ে নিবেদন করছি, আপনি সব জায়গায় তদন্ত করুন এবং তদন্ত করে ব্যবস্থা অবলম্বন করুন। আজকে যে সমস্ত মাধ্যমিক স্কুল আছে এই মাধ্যমিক পরীক্ষা দিতে যাচ্ছে এবং যারা হায়ার সেকেন্ডারি স্কুল পরীক্ষা দিতে যাচ্ছে, আপনি চিন্তা করে দেখুন যে একই স্কুলে যদি হায়ার সেকেন্ডারি পরীক্ষা হয়, একই স্কুলে যদি মাধ্যমিক ছাত্রদের সেন্টার হয় তাহলে এই দুটো পরীক্ষার মাঝখানে গ্যাপ হয়ে যাচ্ছে। কাজেই আমি অনুরোধ করি যে দুটে পরীক্ষা যেন একই সেন্টারে বা একই স্কুলে না হয়। আপনারা নির্বাচন করুন, তবে এটা যাতে সেপারেট হয়। একই স্কুলে ২টো পরীক্ষা হবার ফলে ঐ স্কুলে ছাত্রদের পড়াশুনার ক্ষতি হয়। কাজেই সেটা যেন না হয় সেই ব্যবস্থা করুন। নির্বাচনের ক্ষেত্রে দেখেছি যে সেখানে আপন দিকে ঝোল টেনে যাচ্ছেন এবং কোথায় কি হচ্ছে আমি যদি প্রাইমারি স্কুলের কথা বলি, আমার প্রমাণ করা সম্ভব হবে না বলে আমি এলিগেশন আনছি না, তবে আমার কাছে নোট আছে—এখানে টাকা নিয়ে খেলা হচ্ছে, মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের নজরে আছে তিনি ভাল করে জানেন যে আমার জেলাতে টাকা নিয়ে খেলা হয়েছে। অবশ্য নতুন অ্যাডভাইসরি কমিটি যেটা হয়েছে, তারা এখন পর্যন্ত কিছু কাজ করতে পারেননি, তাদের বিরুদ্ধে আমার কোনও এলিগেশন নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বহু ছেলেরা এবারে দরখাস্ত করেছে। প্রাইমারি শিক্ষক নেওয়া হবে বলে অ্যাডভার্টাইজমেন্ট করা হয়েছিল। কিন্তু এখন পর্যন্ত তার কোনও ব্যবস্থা হল না। মুর্শিদাবাদ জেলায় বিশেষ করে আমি খবর পেয়েছি, গোপন সুত্রে খবর পেয়েছি যে মে মাস থেকে নাকি ইন্টাভিউ হবে। কিন্তু ২৪ পরগনা জেলায় এখন পর্যন্ত কোনও খবর নেই যে ইন্টাভিউ আদৌ হবে কিনা, চাকুরি হবে কিনা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তাই, আপনার মাধ্যমে অনুরোধ করি যে সমস্ত এলাকায় অত্যন্ত প্রয়োজন সেখানে নিজেরা তদন্ত করে ব্যবস্থা করুন। এই অ্যাডভাইসারি কমিটির উপর নির্ভর করে করবেন না। আমরা কেন প্রাইমারি এডুকেশন এক্সপেনশন চেয়েছি? সমস্ত পৃথিবীরর মধ্যে ৮০ কোটি লোক নিরক্ষর তার মধ্যে ভারতবর্ষে ৪০ কোটি এবং শিক্ষার দাবি জাতীয়। শিক্ষার এক্সপানশন হোক এবং মানুষের মধ্যে জ্ঞান আসুক। যখন জ্ঞান আসবে তখন নিশ্চয়ই দেশ মাতৃকার মুখ উজ্জ্বল হয়ে উঠবে। দেশ মাতৃকার মুখ উজ্জ্বল কররার জন্য তারা চেষ্টা করবেন। কিন্তু যদি নিরক্ষর করে রাখেন, যদি অজ্ঞান অন্ধকারে ফেলে রাখেন তাহলে দেশের কল্যাণ হবে না, সমাজের কল্যাণ হবে না এবং হতে পারে না। ভারতবর্ষের সংবিধান যখন রচিত হয়েছিল, ডাইরেকটিভ প্রিন্সিপল অফ দি স্টেট পলিসিতে বলা হয়েছিল যে ১১ থেকে ১৪ বছর বয়স্ক সসন্ত শিশুদের অবৈতনিক শিক্ষা ব্যবস্থা প্রবর্তন করা হবে। কিন্তু উপাধ্যক্ষ মহাশয়, আজ পর্যন্ত কি হয়েছে? এখন পর্যন্ত সম্পূর্ণ

করতে পারলেন না এবং অগ্রাধিকার দেওয়া হবে উইদিন ১০ ইয়ার্স তা করা হল না। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একথা বলা যে শিক্ষা ব্যবস্থার ক্ষেত্রে যাতে শিক্ষা ব্যবস্থা খুব তাড়াতাড়ি করা যায় সেদিকে কোনও ব্যবস্থা অবলম্বন আপনারা করছেন না। আপনাদের ইচ্ছা থাকলেও পিছনদিকে যে সমস্ত আমলারা আছে তারা টান দিচ্ছে তাদের সঙ্গে আপনারা গেয়ে উঠবেন না। কারণ আপনারা এসেছেন সমাজের মধ্যে থেকে কু-চক্র বুদ্ধি আপনাদের নেই। আপনারা নানা রকম 'ল' পড়ে আসেন নি। কাজেই এই কু-চক্রীদের যতক্ষণ ধরবার চেষ্টা না করবেন, ততক্ষণ পর্যন্ত শিক্ষা ব্যবস্থাকে অগ্রগতির পথে নিয়ে যেতে পারবেন না। শেষে একটা কথা বলব ইলাদি এই যে গণ টোকাটুকির কথা বললেন, এই গণটোকাটুকির ক্ষেত্রে খানিকটা গত বছর এগিয়েছিলেন। কিন্তু এখনও ১৬ আনা এগিয়ে যেতে পারেন নি। গত বছর বলেছিলেন এই হাউসে চিৎকার হয়েছিল কিন্তু কোনও ফল হয়নি। এন আর এস-এর তিন জন ছাত্র, তাদের পারসেন্টেজ ছিল না, তারপর তারা সেই পারসেন্টেজের খাতা নিয়ে চলে যায় পারসেন্টেজ দেওয়ার যে প্রধান তার কাছে, সেখান থেকে পারসেন্টেজ নিয়ে আসে। তাদের বিরুদ্ধে নানা রকম এ্যালিগেশন আছে অথচ উপাচার্য মহাশয় তাদের পার্মিশন দিয়েছেন এবং পরীক্ষার ব্যবস্থা করে দিয়েছিলেন। এই রকম যদি দুর্নীতি চলে—এই বিষয়ে সিনেটের কয়েকজন সদস্যও প্রতিবাদ করেছেন, কিন্তু তাদের পার্মিশন দেওয়া হয়েছে। এই বিষয়ে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, তিনি আশাকরি এই বিষয়ে ব্যবস্থা অবলম্বন করবেন। আর একটা কথা বলতে চাই, প্রত্যেক ডিস্ট্রিক্টে একজন করে ডি আই রয়েছেন, তারা যদি মনে করেন যে প্রত্যেক স্কুলের হেড মাস্টাররা তার চাকর, তাহলে খুব অন্যায় হবে। তারা লেখাপড়া শিখে এক একটা ইনস্টিটিউশনের হেড মাস্টার হয়েছেন, কিন্তু তাদের এই ডি আই অফিসে ঘণ্টার পর ঘণ্টা চাকরের মতো অপেক্ষা করতে হয় এবং তাদের প্রতি এই ডি আই সাহেব খুবই দুর্ব্যবহার করেন, এই বিষয়ে এডুকেশন মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করছি, কারণ আমার অভিজ্ঞতা আছে, এবং আমি নিজেও ভুক্তভোগী যে এই হেড মাস্টার এবং সাধারণ মাস্টার মহাশয়দের উপর কি রকম দুর্ব্যবহার এই ডি আই মহাশয়রা করেন। কাজেই তিনি যেন এমন একটা ব্যবস্থা অবলম্বন করেন যাতে ডি আই বা এ আই এর হেড মাস্টার বা শিক্ষক মহাশয়দের উপর অবজ্ঞার ভাব না থাকে। এই কটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-40 — 5-50 p.m.]

**শ্রী অসমঞ্জ দে ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আজকের বিধানসভায় মাননীয় শিক্ষামন্ত্রী শিক্ষা খাতে যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন আমি তাকে সর্বান্তকরণে সমর্থন করছি। ভারতবর্ষে প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী কর্তৃক জরুরি অবস্থা ঘোষিত হবার পরে

আমরা দেখেছি চারিদিকে সৃষ্টি হয়েছে কর্মচাঞ্চল্যের এক নতুন প্রবাহ। দিকে দিকে শুরু হয়েছে সৃষ্টির রোশনাই, জাতি গড়ার উদ্দেশ্য নিয়ে আমাদের রাজ্য সরকার মুখ্যমন্ত্রী সিদ্ধার্থশঙ্কর রায়ের নেতৃত্বে নানা উন্নয়ন পরিকল্পনা শুরু করেছেন এই পরিকল্পনার সবচেয়ে গুরুত্বপূর্ণ অবদান হচ্ছে শিক্ষা, যে সম্পর্কে আজকে এই হাউসে আলোচনা হচ্ছে। আমি মনেকরি শিক্ষাই হচ্ছে গণতান্ত্রিক এবং সমাজতান্ত্রিক বিপ্লবের হাতিয়ার। সমাজতন্ত্র কায়েম করতে গেলে সবচেয়ে যেটা বড় দরকার, সেটা হচ্ছে সমাজতান্ত্রিক মানসিকতা সৃষ্টি, তা যদি করতে পারা যায় তাহলে গণতন্ত্র এবং সমাজতন্ত্রকে আমরা সফল করতে পারব। প্রধানমন্ত্রীর ২০ দফা অর্থনৈতিক কর্মসূচিকে সফল করতে গেলে যেটা সবচেয়ে বড় দরকার, আমি ব্যক্তিগতভাবে মনেকরি, ব্যাপকভাবে প্রাথমিক শিক্ষা এবং বয়স্ক শিক্ষার প্রসার। শিক্ষা খাতে নিশ্চয়ই ব্যয় বরাদ্দ বেড়েছে, অবিভক্ত বাংলায় যেখানে দেখেছিলাম টিচার প্রতি খরচ হত, সেখানে আজকে ২১টা ৭৬ পয়সা খরচ করা হচ্ছে। বয়স্ক শিক্ষার প্রসারের জন্য যে গুরুত্ব দেওয়া উচিত ছিল, তা দেওয়া হচ্ছে না। আমি ব্যক্তিগতভাবে মনেকরি, এই সব করতে গেলে শুধু প্রশাসন যন্ত্র বা আমলাতন্ত্রের উপর নির্ভর করলেই চলবে না, যে সব ভলান্টার অর্গানাইজেশন আছে, তাদের সহযোগিতা চাইতে হবে এবং আর্থিক সাহায্য তাদের দিতে হবে। ভলান্টারি অর্গানাইজেশনের মাধ্যমে সরকারকে এগিয়ে যেতে হবে। ইন্টারন্যাশনাল উইমেন্স ইয়ারে উইমেন্স অর্গানাইজেশনগুলো একটা উইমেন্স কো-অর্ডিনেটিং কাউন্সিল গঠন করে একটা সিদ্ধান্ত নিয়েছিল যে ইন্টিগ্রেটেড এডুকেশন ফর অ্যাডাল্ট উইমেন এবং গ্রামে গ্রামে তারা সেই শিক্ষার প্রসার শুরু করেছিল, কিন্তু অত্যন্ত দুঃখের কথা, তারা কেন্দ্র এবং রাজ্য সরকারের কাছে সাহায্য দাবি করেছিল, কিন্তু রাজ্য সরকার এর কাছ থেকে এখনও কিছু পাওয়া যায়নি, কেন্দ্রীয় সরকারের কাছ থেকে মাত্র ১২ হাজার টাকা পেয়েছিল। এই সব ভলান্টারি অর্গানাইজেশনের উপর বয়স্ক শিক্ষা প্রসারের জন্য সাহায্য করতে যাতে পারেন, সেদিকে দৃষ্টি দেবেন। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আজকে শিক্ষা মন্ত্রীর এই বাজেটকে আমি সমর্থন করছি, তার কারণ এই শিক্ষা ক্ষেত্রে, বিশেষ করে পরীক্ষা গ্রহণের ক্ষেত্রে গণ টোকাটুকি এমন একটা চূড়ান্ত পর্যায়ে এসে পৌছেছিল যে শিক্ষা ক্ষেত্রে একটা নৈরাজ্য সৃষ্টি হয়েছিল। আজকে শিক্ষা মন্ত্রী পূর্ণ দায়িত্ব নিয়ে সেই নৈরাজ্য মুক্ত করেছেন পরীক্ষা ব্যবস্থাকে, এটা নিশ্চিত অভিনন্দন যোগ্য। যদিও আজকে একথা বলতে হয় যে, সরকারের সঙ্গে তালে তাল মিলিয়ে কলকাতা বিশ্ববিদ্যালয় বা অন্যান্য বিশ্ববিদ্যালয় সেভাবে চলতে পারছে না, তাদের চলার পথে শ্লথ দেখা দিচ্ছে। আমি আপনার মাধ্যমে এই পরিপ্রেক্ষিতে যাতে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হয় তার জন্য কয়েকটি প্রস্তাব রাখছি। আমার প্রস্তাবের প্রথম প্রস্তাব হচ্ছে বিভিন্ন বিশ্ববিদ্যালয়ে আজকে যে সব পরীক্ষাগুলি বকেয়া আছে সেগুলি সময়-সীমা নির্ধারণ করে দিতে হবে এবং সেটা ১৯৭৬ সালের মধ্যে শেষ করে

পরীক্ষা ব্যবস্থা একটা রেগুলারাইসড সিস্টেম-এ আনা হোক। আমার দ্বিতীয় প্রস্তাব হচ্ছে, আজকে শিক্ষা ক্ষেত্র থেকে নৈরাজ্য দূর করতে গেলে, বিশেষ করে কলেজগুলি থেকে নৈরাজ্য দূর করতে গেলে আজকে স্কুল থেকে পাশ করার পর স্কুল শিক্ষার পর অর্থাৎ মাধ্যমিক শিক্ষার পর, পরীক্ষায় পাশ করার পর এক একটি ছেলে কলেজে গিয়ে ৮/১০/১২ বছর ধরে বসে থাকে এবং ইউনিয়ন করে, তারা পড়াশুনা করছে না, নৈরাজ্য সৃষ্টি করছে তাই আমি বলছি মাধ্যমিক শিক্ষার পর একটি ছাত্র কলেজে কত বছর পড়তে পারবে, তার একটা সে সম্বন্ধে সময় সীমা নির্ধারণ করে দেওয়া উচিত এবং আমি প্রস্তাব করছি এই সময় সীমা ৬ থেকে ৭ বছর নির্ধারণ করা উচিত। তৃতীয় প্রস্তাব হচ্ছে, উন্নত ধরনের শিক্ষা ব্যবস্থা করতে গেলে সে সম্বন্ধে ছাত্রদের যেমন দায়িত্ব আছে, তেমনি শিক্ষকদেরও দায়িত্ব আছে। আজকে উন্নত ধরনের মেধারি শিক্ষক গ্রহণের জন্য পশ্চিমবঙ্গ সরকার ইউনিভার্সিটি সার্ভিস কমিশন নিয়োগ করার কথা বলেছেন আমি প্রস্তাব করছি এটা অবিলম্বে কার্যকর করা হোক। আজকে গবেষণা কাজের ওপর বিশেষভাবে গুরুত্ব দেওয়া হয়েছে, আজকে শিক্ষকদের মাইনে বাড়ানো হয়েছে। আজকে স্কুল-এর প্রাইমারি এবং সেকেন্ডারি শিক্ষকদের ট্রেনিং-এর ব্যবস্থা হচ্ছে। কলেজ এবং বিশ্ববিদ্যালয় শিক্ষকদের রিসার্চ-এর জন্য কেন্দ্র ৭৫০ টাকা করে দিচ্ছেন, তাদের গবেষণা কাজের জন্য, ট্যালেনটেড কে আরও ট্যালেনটেড করার জন্য। সেইজন্য মাননীয় শিক্ষা মন্ত্রীকে চিন্তা করতে বলছি, আজকে তার চিন্তা করা উচিত যে, সমাজ পরিবর্তনশীল এবং সেই পরিবর্তনকে আরও দ্রুত করার জন্য সমস্ত স্তরের শিক্ষার সংস্কার দরকার আমরা স্যাডলার কমিশনের রিপোর্ট দেখেছি, আমরা উডস কমিশনের রিপোর্ট দেখেছি, অনেক কমিশনেরই রিপোর্ট দেখেছি দিনের পর দিন। তারা বলেছেন শিক্ষা কাঠামোর নতুন করে পরিবর্তন দরকার। অত্যন্ত আনন্দের কথা যে, আজকে মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রে যে নতুন পাঠ্যক্রম কার্যসূচি নেওয়া হয়েছে সেটা কর্মমুখী বিদ্যার কার্যসূচি এবং এটা শ্রীমতী ইন্দিরা গান্ধীর ২০ দফা কার্যসূচির পরিপ্রেক্ষিতে। আজকে ডিগনিটি অফ লেবার এবং সম মর্যাদার প্রতি লক্ষ্য রেখেই এই কর্মমুখী পাঠক্রম সৃষ্টি হয়েছে। তবুও এই জটিল সমস্যার সমাধান পিসমিল অ্যাপ্রোচের সাহায্যে করা যায় না। এই ধরনের পিস-মিল অ্যাপ্রোচ করলেই চলবে না। পৃথক পৃথক, ছোট ছোট পিস-মিল অ্যাপ্রোচ না করে একটা ইন্টিগ্রেটেড টোটাল স্ট্রাকাচারাল চেঞ্জ-এর প্রয়োজন। তার জন্য আমি আমাদের সরকার এবং শিক্ষামন্ত্রী মহাশয়কে চিন্তা করতে অনুরোধ করছি। আর একটা কথা বলতে চাই, আমি একজন বেসরকারি কলেজ শিক্ষক। আজকে আর একটা পৃথক সংস্থা হচ্ছে, এটা স্কুলেও হবে কলেজেও হবে। তাতে দুটো ম্যানেজিং কমিটি থাকবে। একটা দ্বৈত শাসন, একটা ডাইআরকি হবে। এর ফলে আর্থিক সঙ্কটের সৃষ্টি হবে। সেইজন্য এই ক্ষেত্রে আমি প্রস্তাবে করছি সেপারেট ইনস্টিটিউশন ফর ইমপাটিং এডুকেশন এট দি

ইলেভেন্থ অ্যান্ড টুয়েলভথ স্ট্যান্ডার্ডস, এটার আজকে ব্যবস্থা করতে হবে। আমি আর একটা কথা বলে শেষ করছি। আজকে বেসরকারি কলেজগুলিতে যে চরম আর্থিক সঙ্কট চলেছে এবং এর ফলে সেখানে চরম অসুবিধা হচ্ছে এবং টু ইয়ার ডিগ্রি কোর্স চলে যাওয়ায় ৪ ক্লাশের ৩ ক্লাশ থাকবে। সরকার বেসরকারি কলেজগুলিকে ৭০ পারসেন্ট সাহায্য করেন, সেই পরিপ্রেক্ষিতে আমি সরকারের কাছে অনুরোধ করছি এই বেসরকারি কলেজগুলির ওভার-অল চার্জ বা এই যে বেসরকারি কলেজের সিস্টেম, এটাকে টেক ওভার করুন। এই কয়টি আবেদন জানিয়ে, শিক্ষামন্ত্রীর এই বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-50 — 6-00 p.m.]

**শ্রী মনোরঞ্জন প্রামানিক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি উপস্থিত করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি এবং কাট মোশনগুলি এখানে যা আনা হয়েছে সেগুলির সম্পূর্ণ বিরোধিতা করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে কিছুক্ষণ আগে মাননীয় শীশ মহম্মদ সাহেব এখানে বক্তৃতা দিয়ে চলে গেলেন। তার বক্তৃতা আমি শুনলাম এবং শুনে আমার একটা কথা মনে পড়ে গেল, ভুতের মুখে রাম নাম। তার মুখে বড় বড় কথা শুনলাম, উচ্চ আদর্শের কথা শুনলাম। সেই প্রসঙ্গে আজকে আমি প্রথমেই কয়েকটি কথা বলব। এই প্রসঙ্গে আমি বলব তারা যখন সরকারের ছিলেন ১৯৬৭ সালে থেকে ১৯৭২ সালের আগে পর্যন্ত তখন শিক্ষা ক্ষেত্রে একটা নৈরাজ্য তারা সৃষ্টি করার ফলে নতুনভাবে শিক্ষা ব্যবস্থা শৃঙ্খলা ফিরিয়ে আনার একটা ব্যাপক প্রচেষ্টা চলছে। ওদিক থেকে বর্তমান সরকার প্রতিষ্ঠিত হবার পর শিক্ষা ক্ষেত্রে ক্ষতি দিয়ে এসেছে। এই সঙ্গে আমি বলব পরীক্ষায় গণ-টোকাটুকি সরকারিভাবে সেটা কেবল বন্ধ হতে পারে না। এ বিষয়ে ব্যাপক জনগণের সহযোগিতা কামনা করা হবে। কারণ এছাড়া এ জিনিস বন্ধ হবে না। ওয়ার্ক এডুকেশন বা মাধ্যমিক শিক্ষা ব্যবস্থা একটা ব্যাপক পরিবর্তন হচ্ছে। কিন্তু আমি মন করি ওয়ার্ক এডুকেশন বা বিভিন্ন পরীক্ষক নিয়োগের ক্ষেত্রে কিছু সংশোধনের প্রয়োজন আছে। আমরা দেখছি স্কুলের পরীক্ষায় ক্ষেত্রে কলেজ শিক্ষক নিয়োগ করা হয়। কিন্তু স্কুলে অনেক ভাল ও উপযুক্ত শিক্ষক আছেন তাদের যদি পরীক্ষক নিয়োগ করা হয় তাহলে তাদের যথাযথভাবে মর্যাদা দেওয়া হয়। উচ্চ মাধ্যমিক স্তরে একটা পর্যদ স্থাপিত হয়েছে। এই পর্যদের আমি একজন সভ্য আমি লক্ষ্য করেছি হায়ার সেকেন্ডারি কাউন্সিল কি নিয়ম করছে বা কি রকম সিলেবাস করছে এগুলি না জেনে দায়িত্বশীল ব্যক্তিরা অনেক সময় সমালোচনা করে থাকেন। একটা নতুন জিনিস যেখানে সৃষ্টি হচ্ছে সেখানে সহযোগিতা না করে যদি বিরোধিতা করার ফলে জনমানসে একটা আতঙ্ক সৃষ্টি হচ্ছে। সুতরাং যারা দায়িত্বশীল

ব্যক্তি তাদের সহযোগিতা ও সমর্থন করা উচিত। শিক্ষা মন্ত্রীর. বাজেট বক্তৃতার মধ্যে পলিটেকনিক-এর কথা বলেছেন এবং বলেছেন এনিয়ে শিল্পাঞ্চলে অনেকখানি কাজ এগিয়ে গেছে। কিন্তু এক্ষেত্রে বলব যেখানে ক্লাইমেট ডিসিসন হচ্ছে সমস্ত পলিটেকনিক সরকারি আওতায় আনা সেখানে কেন ৩টা মাত্র নেওয়া হয়েছে? আমি মনেকরি সমস্ত পলিটেকনিকগুলিকে সরকারি আওতায় এনে ক্লাইমেট যে সিদ্ধান্তের স্বমর্যাদা দেওয়া উচিত। এবার আমি তফসিলি জাতিদের কথা বলব। এটা সত্যিকথা যে বিভিন্নভাবে এদের সাহায্য দেওয়া হচ্ছে কিন্তু ঠিক সময় সিডিউল্ড কাস্ট ও ট্রাইবস ছাত্ররা সাহায্য পায় না। প্রয়োজনের পর তারা সাহায্য পেয়ে থাকে। অনেক সময় পরীক্ষার ফ্রি বা অ্যাডমিশন সময় টাকার অভাবে অনেক অসুবিধা তারা পড়ে। সেজন্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি প্রয়োজনের সময় তারা যেন টাকা পায় সেইদিকে লক্ষ্য রাখা উচিত। ২০ দফা কর্মসূচি অনুযায়ী ছাত্রাবাসে কাগজ ও রেশন দেওয়া হয়েছে ভাল কথা। কিন্তু পল্লীসমাধানের ছাত্রদের এই সুযোগের আওতায় আনা হচ্ছে না। এক্ষেত্রে আমি বলব তাদের ছেলেমেয়েদের এই সাহায্য যদি ব্যাপকভাবে পৌঁছে না দেওয়া হয় তাহলে শিক্ষা সম্বন্ধে ২০ দফা কর্মসূচি ব্যর্থ হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি কতকগুলি সাজেশন সংক্ষেপে সরকারের কাছে রাখছি। প্রারম্ভিক শিক্ষার ক্ষেত্রে ৩০ জন ছাত্র-ছাত্রী পিছু একজন করে শিক্ষক বা শিক্ষিকা থাকা দরকার বলে আমি মনেকরি। আমি মনেকরি সেকেন্ডারি ক্ষেত্রে ১৯৭১ সালে বা তার পরে যে স্কুল মঞ্জুর করা হয়েছে সেই স্কুলের ডেফিসিট ফাইনান্সিং সত্ত্বেও তাদের গ্রান্ট ইন এড এর আওতায় আনা হচ্ছে না। সেজন্য শিক্ষা মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি ১৯৭১ সালে বা তার পরে স্কুলগুলিকে গ্রান্ট ইন এডের আওতায় আনা হোক। তারপর কলেজ এমপ্লয়ীজদের স্কেল যেটা সরকার কর্তৃক ঘোষিত হয়েছে সেটা এখনও চালু হচ্ছে না, এই বাজেটের মধ্যে তার কোনও রকম উল্লেখ করা হয়নি এবং এই স্কেল যেটা অ্যানাউন্স করা হয়েছে সেটা অসম্পূর্ণ। এদিকে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তারপর নন-টিচিং যে স্টাফ তাদের গভর্নিং বডি পরিচালনায় স্থান দেওয়া হয়েছে, নন-টিচিং স্টাফদের কলেজ পরিচালনার ক্ষেত্রে স্থান থাকা দরকার বলে আমি মনেকরি। আর একটা কথা বলে আমি আমার বক্তব্য শেষ করব সেটা হচ্ছে বর্ধমান বিশ্ববিদ্যালয় যে অ্যাক্ট হয়েছে সেই অ্যাক্টের সংশোধন হওয়া প্রয়োজন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রদ্যোৎকুমার মহান্তি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের শিক্ষামন্ত্রী ১০০ কোটি টাকার উপর বাজেট রেখেছেন শিক্ষা খাতে যে বাজেট আজকে এই বিধানসভায় অনুমোদনের জন্য উপস্থাপিত করা হয়েছে। এটা খুব আনন্দের গর্বের কথা, সরকারের বাহাদুরি নেওয়ার কথা। কিসের জন্য বাহাদুরি, না, শিক্ষা খাতে প্রতি বছর কোটি কোটি টাকা বরাদ্দ করছেন, স্কুলের সংখ্যা বৃদ্ধি করছেন। কিন্তু মাননীয় উপাধ্যক্ষ

মহাশয়, আপনি জানেন এবং শিক্ষামন্ত্রী হিসাবে মৃত্যুঞ্জয়বাবু ব্যক্তিগতভাবে জানেন যে শুধু টাকা বরাদ্দ করে, স্কুলের সংখ্যা বৃদ্ধি করে, কিছু শিক্ষকদের মাইনে বৃদ্ধি করে শিক্ষা বিষয়ে গর্ব করবার কিছু থাকে না যদি না শিক্ষার লক্ষ্য সরকার যেটা নির্ধারণ করবেন সেই লক্ষ্যের দিকে এক পা দু পা করে এগোনো যায়। আমি কোনও তত্ত্বের দিকে যাচ্ছি না তত্ত্বের মাধ্যমে সরকার শিক্ষার লক্ষ্য নির্দিষ্ট করে দিন না কেন বাস্তব প্রয়োগ সেই লক্ষ্যের দিকে হচ্ছে কিনা সেই বিচার কি মাননীয় শিক্ষা মন্ত্রী মহাশয় করেছেন? ২৮ বছর ভারতবর্ষ স্বাধীন হয়েছে, যুক্ত ফ্রন্টের সময়ে আমরা দেখেছি শুধু শিক্ষা ক্ষেত্রে নয় বিভিন্ন ক্ষেত্রে রাজ্যে নৈরাজ্য এসেছিল। ১৯৭২ সালে বিপুল সংখ্যা গরিষ্ঠতা নিয়ে শাসক কংগ্রেস পশ্চিমবাংলায় ক্ষমতায় আসীন হয়েছিল ২০শে মাচ। আজকে ১৯৭৬ সালের মার্চ মাসে ৪ বছর পরে শিক্ষামন্ত্রী মহাশয় কি দাঁড়িয়ে বলতে পারবেন শিক্ষা জগতে যে নৈরাজ্য, ছাত্র, অভিভাবক শিক্ষক সমাজের মধ্যে যে নৈরাজ্য তা দূর হয়ে গেছে? তিনি কি বলতে পারবেন তিনি সমেত শিক্ষা বিভাগ যে গোলক ধাঁধার মধ্যে পড়ে ছিলেন সেই গোলক ধাঁধা থেকে বেরিয়ে আসতে পেরেছেন? পারেন নি। আজকে শিক্ষা প্রতিষ্ঠানগুলিকে কিছু টাকা পাইয়ে দিয়ে আমরা নিশ্চিন্ত হয়ে বসে আছি আর বাহাদুরি নিচ্ছি যে এত টাকা আমরা বরাদ্দ করেছি, এত স্কুল আমরা করেছি। এ বাহাদুরি নেওয়া আর মরীচিকার পেছনে ছুটা একটা একই, উপাধ্যক্ষ মহাশয় আমি বিনয়ের সঙ্গে এই কথা বলতে চাই।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এক কথায় বলা যেতে পারে আজ কমপ্লিট মেস ইন সেকেন্ডারি এডুকেশন। এখানে নো কন্ট্রোল নো সুপা[illegible]শন নো ইন্সপেকশন নো গাইডেনস। তাহলে কিসের জন্য এই শিক্ষা [illegible], কি শিক্ষা ব্যবস্থা এরা পরিচালনা করছেন। এর জন্য তো ডঃ [illegible]ঞ্জয় ব্যানার্জির মতো লোকের প্রয়োজন নেই। এর জন্য তো ডঃ [illegible] করের মতো উচ্চ শিক্ষিত পন্ডিত লোকের প্রয়োজন নেই। এ ক্লারক ক্যান ডু অল দিস। আমি মন্ত্রী মহাশয়ের কাছে নিবেদন করছি যে একটা স্কুলই ইনস্পেকশন হয়নি। ১৯৭২ সালে সিদ্ধার্থশঙ্কর রায়ের যে প্রথম বাজেট এসেছিল, তখন আমি বলেছিলাম এ ডিস্ট্রিক্ট ইনস্পেক্টার অব এ স্কুল নাথিং বাট এ ডিস্ট্রিক্ট ফাইনান্স অফিসার। তিনি কেবলমাত্র টাকার হিসাব করেন। যুক্ত ফ্রন্টের কথা বাদ দিলেও আজকে চার বছর ধরে দেখছি একটা স্কুলেও স্যাংশনিং মেমো যায় না—নো স্যাংশনিং মেমো টু এনি স্কুল কার কত টাকা পাওনা, কার কত টাকা এরিয়ার প্রাপ্য, কেন টাকা কাটছে, সেটা কোনও স্কুল কর্তৃপক্ষ জানেন না। ঘুস না দিলে টাকা কেটে দেওয়া হয়, কার কত টাকা প্রাপ্য, কার কত টাকা কাটছে কেন কাটছে সেকথা স্কুল কর্তৃপক্ষ, সেক্রেটারি বা প্রধান শিক্ষক কেউ জানেন না। মেদিনীপুর জেলায় ৬৪টি সার্কেলের মধ্যে ৫৩টি জায়গায় সাব ইনস্পেটার অব স্কুল আছে। কিন্তু তারা স্কুল ইনস্পেকশন

করবার সুযোগ পান না। ডি আই এ আই হবার মতো শিক্ষিত লোকের অভাব পশ্চিমবঙ্গ নেই, এম এ বি এ পাশ লোকের অভাব পশ্চিমঙ্গে নেই—এদের আপনি নিতে পারেন না? কিন্তু আমি দেখলাম মন্ত্রী মহাশয় বা শিক্ষা বিভাগ এটা নেবার প্রয়োজনীয়তা বোধ করেন না। আমি জিজ্ঞাসা করছি তারা কি নৈরাজ্য ভুগছেন, হতাশায় ভুগছেন? আপনারা জানেন শিক্ষামন্ত্রী মহাশয় বলেছেন, সমস্ত জিনিসের উর্ধে হচ্ছে, কোয়ালিটি, কমপিটেন্স অ্যান্ড ক্যারেক্টার অব দি টিচার। কিন্তু আজকে দেখছি কোনও রকমে টোকাটুকি করে পাশ করে একজন লোক ইউনিভার্সিটির দরজা পেরিয়ে এসে শিক্ষক হয়ে গেলেন। এতে কিন্তু ক্যারেক্টার হল না, কোয়ালিটি হল না, এডুকেশন হল না। শিক্ষকতা পেয়ে একজন বেকার যুবক চাকুরি পেল, কিন্তু তাতে ক্যারেক্টার তৈরি হল না, এডুকেশন হল না এবং কোয়ালিটি বাড়ল না। ব্যাচিলর অব এডুকেশন ট্রেনিং এরও একই অবস্থা এর ফলে দিনের পর দিন শিক্ষা ব্যবস্থা ভেটোরিয়েন করছে নিম্নাভিমুখী হচ্ছে। আজকে ওয়ার্ক এডুকেশনের কথা হচ্ছে। আমি একটা স্কুলে গিয়ে দেখলাম সেখানে বাগান দেখানো হচ্ছে, কিচেন গার্ডেন দেখানো হচ্ছে। যেদিন ওরাল পরীক্ষা নেওয়া হল সেদিন দেখানো হল, দেখুন ছেলেরা কি রকম বাগান করেছে। আমি স্বীকার করি ওয়ার্ক এডুকেশন নিশ্চয়ই চালু করা দরকার। কিন্তু আমি জিজ্ঞাসা করি ওয়ার্ক এডুকেশনের স্কীম ইমপ্লিমেন্টেশন হল কিনা সেটা না দেখে, ওয়ার্ক এডুকেশন দেবার মতো উপযুক্ত শিক্ষক নিয়োগ না করে কেন এটা চালু করা হল? সেইজন্যই আমি বলছিলাম, সেকেন্ডারি এডুকেশন ইজ ইন এ কমপ্লিট মেস্। তারপর আপনারা শিক্ষকদের টাকা দিয়েছেন এবং এই সমস্ত ফ্রডকে চেক করবার জন্য একটা সার্কুলার দিয়েছেন এডুকেশন ডিপার্টমেন্টের মাধ্যমে। তাতে আপনারা বলছেন স্কুলের পাশে ন্যাশনালাইজড ব্যাঙ্কে অ্যাকাউন্ট খুললে হবে না, যতদূরেই হোক না কেন স্টেট ব্যাঙ্কে অ্যাকাউন্ট খুলতে হবে। তারা ৫০০ টাকা দিয়ে অ্যাকাউন্ট খুলল। স্যার, ট্রেজারি থেকে বিল পাশ করতে গেলে যে দুর্নীতি এবং ঘুস চলে সেটা কিন্তু বজায় থাকল এবং মার্চ মাসের টাকা মার্চ মাসে পাওয়া থেকে তারা বঞ্চিত হলেন। ট্রেজারিতে ঘুস না দিলে বিল হারিয়ে যায় এবং তারা বলে তোমার চেক ব্যাঙ্ক থেকে পাশ হয়ে আসেনি। তাহলে দেখছি যেদিনের টাকা সেদিনই যাতে পাই তার ব্যবস্থা হল না, স্কুলে স্কুলে চেক পাঠাবার ব্যবস্থা হল না, তারা ৪/৫ মাস পর টাকা পারে সেই ব্যবস্থাই রইল, দুর্নীতি মুক্ত করা গেল না, ফ্রড কেচ করা গেল না এই হল কান্ড কারখানা শিক্ষা বিভাগের। উপাধ্যক্ষ মহাশয় আপনার মাধ্যমে মন্ত্রী মৃত্যুঞ্জয়বাবুকে চিন্তা করতে বলে শিক্ষা ব্যবস্থার কি উন্নতির দিকে তিনি নিয়ে চলেছেন, জনসাধারণের কোটি কোটি টাকা ব্যয় করে।

[6-00 — 6-10 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শীশ মহম্মদ সাহেব বলেছেন এই সমস্ত এডুকেশন সেন্টারগুলি পরীক্ষার সেন্টারগুলির নির্বাচন করছে তিনি বলেছেন কো-অর্ডিনেটার নিয়োগ করে দিয়েছি। কে নির্বাচন করেছে কো-অর্ডিনেটার? বি এ পাশ, এম এ পাশ ডক্টোরেট বহু শিক্ষক থাকা সত্ত্বেও অনেক জেলাতে আমি জানি, মাত্র ইন্টারমিডিয়েট পাশ সে কো-অর্ডিনেটার হলে গেল। কে করলেন, কার খেয়ালখুশিমতো হচ্ছে সেন্টার যেখানে আছে কোয়ালিফায়েড টিচারস আছেন, ম্যানেজমেন্ট সুন্দর সেই জায়গায় সেন্টার না করে ২৫/৩০ মাইল দুরে যেহেতু সেই কো-অর্ডিনেটার বা সেই কমিটির কোনও ইনফ্লুয়েন্সিয়াল লোক বলে দিলেন অমুক স্কুলে হবে, কেন না সেই স্কুলে তার দলের লোক আছে কিন্তু সেখানে যেতে হলে ছাত্রদের ২৫/৩০ মাইল হেঁটে যেতে হয় এগুলি শিক্ষা দপ্তরের দেখা দরকার। প্রাথমিক শিক্ষা সম্বন্ধে ২/১টি কথা আমি বলব। প্রাথমিক শিক্ষার আইন পাশ হয়েছে কিন্তু সেই শিক্ষা আইনের দ্বারা বোর্ডের নির্বাচন হল না, এখনও অ্যাডভাইজরি বোর্ডের দ্বারা চলছে। আমার মেদিনীপুর জেলায় এই অ্যাডভাইজরি বোর্ডের সদস্যরা যখন ইন্টারভিউ নিতে চাইলেন শিক্ষক নিয়োগের জন্য সেখানকার সাব ইনস্পেক্টররা কেউ সহযোগিতা করলেন না ইন্টারভিউতে, ইন্টারভিউর দিন দেখলাম অসামাজিক ব্যক্তিতরা যারা ক্লাস ফোর পর্যন্ত পড়েনি তারা পর্যন্ত দাঁড়িয়ে ইন্টারভিউ নিচ্ছে। কি তাদের উদ্দেশ্য—শিক্ষক নিয়োগের নাম করে ঐ অসামাজিক অসাধু ব্যক্তিগুলি দালালের মতো গ্রামে গ্রামে ঘুরে ঘুরে বলছে ইন্টারভিউতে তোমার নাটা তুলে দেব, তোমাকে চাকুরি পাইয়ে দেব বলে লোকের কাছ থেকে দু হাজার আড়াই হাজার টাকা নিচ্ছে। কি হচ্ছে আজকে কার টাকা কাকে দিচ্ছি, কার হাতে টাকা ধরে দিচ্ছি, কি ব্যবস্থার দ্বারা এই শিক্ষা ব্যবস্থাকে চালাচ্ছি আমি দেখি আমি শুনি আমি অবাক হয়ে ভাবি কোথায় চলেছে আমরা বেকার ভাই বোনদের ভাগ্য নিয়ে কি ছিনিমিনি খেলার মত্ত হয়েছি আমরা শাসকদর। আমি মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে নিবেদন করতে চাই যে অ্যাডভাইসরি বোর্ডে অসামাজিক ব্যক্তিদের নাম আমি করতে চাই না, আমার জেলা থেকে নির্বাচিত মন্ত্রী শ্রী জ্ঞানসিং সোহনপাল তাদের নাম জানেন, এই পবিত্র বিধানসভায় দাঁড়িয়ে তাদের নাম করতে চাই না, শিক্ষা জগতের সঙ্গে তাদের কোনও সম্পর্ক নেই, অ্যাডভাইসরি বোর্ডের সঙ্গে তাদের কোনও সম্পর্ক নেই, ইন্টারভিউর দিন গেটে দাঁড়িয়ে সে বলছে ইন্টারভিউ দিতে গেলে তার আগে তার সঙ্গে কন্ট্রাক্ট করে যেতে। সেই ইন্টারভিউর তালিকা এখন বের না করার ফাইনাল না করার জন্য সে গ্রামে গ্রামে ঘুরে বলছে যারা টাকা দেয় নি তাদের নাম কেটে দেব, যারা টাকা দিয়েছে তাদের নাম ঢুকিয়ে দেব। এখনও পর্যন্ত টাকা কালেকশন হচ্ছে। এই অসাধু অসামাজিক ব্যক্তিগুলি আজকে গ্রামে গ্রামে ঘুরছে। আজকে কি হচ্ছে? প্রাথমিক, মাধ্যমিক সর্বক্ষেত্রে কোনও স্ট্রাকচারাল চেঞ্জ, বা কোনও

কোয়ালিটির চেঞ্জ বা কোনওরকম সুফল পাবার ব্যবস্থা মাননীয় শিক্ষমন্ত্রী করে উঠতে পারে নি। শিক্ষামন্ত্রীর ব্যক্তিগত যোগ্যতা আছে আমার তার সততা সম্বন্ধে কোনও সন্দেহ নেই, শিক্ষা বিভাগের যারা কর্মচারী আছেন তারা সুপন্ডিত, সৎ ব্যক্তি, তাদের প্রতি আমার বিন্দুমাত্র সন্দেহ নেই কিন্তু আমার ধারণা তারা ও আজকে হতাশ, তারা ও গোলকধাঁধার মধ্যে পড়ে ভাবছেন বোধহয় কিছু করা যাবে না। চারিদিকে নৈরাশ্য, হতাশা—এর মাঝখানে পশ্চিমবাংলার মানুষকে ছাত্র-সমাজকে, শিক্ষকসমাজকে এবং অভিভাবক সমাজকে রক্ষা করার দায়িত্ব শিক্ষা মন্ত্রী মহাশয়ের কিন্তু এই বাজেট দ্বারা সেটা সম্ভব হবে কিনা মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেটা বিচার বিবেচনা করে দেখবেন, এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি এবং মন্ত্রী মহাশয় যিনি একজন শিক্ষাবিদ বলে পশ্চিমবাংলায় পরিচিত তার কাছে নিবেদন করছি বাহবা নেওয়ার কথা ভুলে গিয়ে কি করে শিক্ষা ব্যবস্থার উন্নতি করা যায়। কি করে দুর্নীতিদূর করা যায় কি করে ছাত্র শিক্ষক, অভিভাবকদের গণ আস্থা ফিরিয়ে আনা যায় তার ব্যবস্থা করুন।

[6-10 — 6-20 p.m.]

**শ্রী নন্দলাল ব্যানার্জি ঃ** ডেপুটি স্পিকার, স্যার, আমি শিক্ষামন্ত্রী মহাশয়ের এই বাজেট বরাদ্দ সর্বান্তকরণে সমর্থন করছি। অনেকগুলি স্কুলের সঙ্গে জড়িত, ২০ বৎসর আগে থেকে স্কুলের সঙ্গে জড়িত ছিলাম, সম্প্রতিকালে অনেকগুলির সঙ্গে জড়িত আছি, শিক্ষক হিসাবে নয় যে ফাঁকি দিয়ে রাজনীতি করে বেড়াই স্কুলে যাই না। বাইরে থেকে গিয়ে সেখানে শিক্ষা ব্যবস্থাকে দেখে সত্যিই আমার মনে মধ্যে একটা নতুন সাড়া এসেছে, ছেলেমেয়েদের মধ্যে সত্যিই একটু নতুন সাড়া এসেছে। আজকের যে শিক্ষা ব্যবস্থা, আগেকার দিনে শিক্ষিত যুবক মানে চোখে একটা বড় চশমার ঠুলি, বক্র মেরুদন্ড, তিনটি কি ছয়টি পাশ করা ডিগ্রি আছে, তারা বেকার হয়ে রাস্তায় ঘুরে বেড়াচ্ছে, সেই শিক্ষা ব্যবস্থা মানুষকে পঙ্গু করেছিল, সেখানে কোনও রকম টুকে বি এ টা পেয়ে যাই তারপর এর তো কোনও মূল্য নেই কিন্তু আজকে সেই শিক্ষা ব্যবস্থাকে পরিবর্তন করে সেখানে বিজ্ঞান কর্মকেন্দ্রিকি শিক্ষা, সমাজ বিজ্ঞান শিক্ষা প্রবর্তন করে এক নতুন অধ্যায়ের সূচনা করেছে এবং তাকে কার্যকর করার জন্য আপ্রাণ চেষ্টা করছেন, এই নতুন আলোক সম্পাতের জন্য আমি তাকে ধন্যবাদ দিচ্ছি আর একটা জিনিস, স্যার, তিনি এখানে বিত্তিমূলক প্রতিষ্ঠানের সঙ্গে যোগাযোগ রেখে কি করে কার্যকর করে তুলতে পারেন তার শিক্ষাকে সেদিকেও নজর রেখেছেন। কোথাও তিনি তার বাজেট বক্তৃতায় গোপন করেননি, যা নিছক সত্য সেই সত্যকে তিনি পরিবেশন করেছেন সেজন্য তাকে আমি আন্তরিক ধন্যবাদ দিচ্ছি। কিন্তু একটা জিনিস তাকে আমি বলতে চাই যে এই একটা বিরাট কর্মকান্ডে তিনি নিজেই বলেছেন যে আমরা সকলে

মিলে যদি দুশো কি চা'শো, কি ছয়'শো, কি দু হাজার টিউবওয়েল বসাতে চাই তাহলে মাটি যতই কঠিন হোক তাকে ড্রিল করে জল তুলে সেই জল দিয়ে সেচ করে দিলাম, ফসল ফললো কিন্তু মানুষের মনকে ড্রিল করে তার উৎসের সন্ধান করা সত্যিকারে বিরাট সাধনার বস্তু, এটা মেকানিক্যালি করলে চলবে না, মানবতার সঙ্গে, অনেক ধৈর্য, অনেক কিছু দিয়ে সেই কাজ করতে হয়, সেই বিরাট কাজ এবং সেই কাজে তিনি নিজেকে আত্ম নিয়োগ করেছেন, এই দুরুহ কাজে তার সঙ্গে সহযোগিতা করা প্রয়োজন। তাকে সহযোগিতা করব তার কারণ, আমি এক্ষেত্রে তার কথাই উদ্ধৃত করে বলছি, তিনি বলেছেন আরও সম্প্রাসরণ অপেক্ষা দৃঢ়করণ ও মান উন্নয়নের প্রয়োজন। আমি এই কথাটার উপর বিশেষ জোর দিচ্ছি। কারণ সত্যিই ব্যাঙের ছাতার মতো স্কুলের পর স্কুল খুলে দিয়ে চলে এলাম কিন্তু তার ব্যবস্থা যদি ঠিকমতো না হয়, স্কুল খুলে দিয়ে চলে গেলাম সেই অঞ্চলে পাঠ্য পুস্তক না দিতে পারি সময়মতো, স্কুল খুলে দিয়ে চলে গেলাম যদি গ্রান্টর টাকা ঠিকমতো না পৌছায়, সেখানে ডিফারেন্স অব পে যদি সম্পূর্ণ না হয়, একটা স্কুলের কথা বলছি সেখানকার প্রেসিডেন্ট হিসাবে ৮ লক্ষ ২০ হাজার টাকা ডিফারেন্স অব পে আজ এত বৎসর জমা পড়ে আছে। সেইজন্য আমরা করেছি তা সুন্দরভাবে তৈরি করবার দিকে এবং তার পরিচালনার দিকে আমাদের নজর দেওয়া উচিত। এই ক্ষেত্রে, স্যার, আর একটা কথা বলছি যা গুরুত্বপূর্ণ এবং যা আমাকে দুঃখ দেয় মনে যে শিক্ষা প্রতিষ্ঠানে আমরা গণতান্ত্রিক উপায় কমিটি তৈরি করে দিচ্ছি, আমরা যেমন গণতান্ত্রিক উপায়ে কমিটি করে দিচ্ছি তেমনি আপনাদের আইন করা দরকার যে কমিটির সেক্রেটারি, বা কমিটির মেম্বার বা কমিটির প্রেসিডেন্ট হবেন তার একটা ন্যূনতম শিক্ষা থাকা দরকার। একটা হাই স্কুলের কমিটির সেক্রেটারি যদি ক্লাশ ফোর পর্যন্ত পড়ে থাকে এবং তিনি যদি সেই স্কুলের খরবরদারি করেন তাহলে সেখানে দুর্নীতি প্রশ্রয় পাবে। যেমন একটা ঘটনা শিক্ষা মন্ত্রী মহাশয়ের দৃষ্টিতে এনেছি কতকগুলি মুর্খ মিলে একটা অতি সুন্দর স্কুলকে কিভাবে নষ্ট করা যায় তার পরিকল্পনা হচ্ছে, একে যদি রোধ করতে হয় তাহলে আইন করে আপনাদের বেধে দিতে হবে যে স্কুল পরিচালনা যারা করবে তার নুন্যতম গ্র্যাজুয়েট হওয়া দরকার, সেখানকার সেক্রেটারির অন্তত গ্র্যাজুয়েট হওয়া দরকার নইলে হাই স্কুল চলে না। আর একটা কথা আমি বলব আমাদের শিক্ষা দপ্তরের আমলাদের পার্টিসিপেশন ইন এডুকেশন বহু স্কুলের কমিটিতে তারা যাচ্ছেন, আদার কমিটিতেও তারা যাচ্ছেন, আজকে শিক্ষামন্ত্রী মহাশয়ের গোচরে আমি এনেছি, সেখানে কি দুর্নীতি এই শিক্ষা দপ্তরের আমলারা করে গিয়েছেন এবং কি পরিমাণ দুর্নীতি বিভিন্ন চত্তরে আরও করছেন। আমার মনে হয় যখন তারা সমস্ত স্কুলে আমলাদের পাঠাবেন তখন তাদের স্ক্রীনিং করা দরকার। শুধু নাম দিয়ে পাঠালেই হল না এই দুর্নীতি তারাও করছেন। সেখানে কমিটি চালাতে গেলে কতগুলি নিয়ম আছে, টাকা ব্যয়

করতে গেলে কতকগুলি নিয়ম আছে। আমার নিজের দৃষ্টিতে এসেছে রেজলিউশনের ব্যাপারে এই আমলার উপস্থিতিতে হাজার টাকা বেরিয়ে গেল আজও তার হিসাব তারা দেয়নি। ব্ল্যাকমেলিং করছে এবং সেক্রেটারির হাতে টাকা তুলে দিয়ে কব্জা করে রাখছে। এই দুর্নীতি যদি না দূর করা যায়, যে কর্মযজ্ঞ আরম্ভ হয়েছে তার কাজ ব্যাহত হবে। সমালোচনা করে গেলেন অনেক ইলাদি। তিনি সি আই এ-র চক্র ইত্যাদির কথা বলেছেন। আমার মনে হচ্ছে, কাল দোল গেছে, যদিও সিদ্ধি খাইনি, তবু বক্তৃতা শুনতে শুনতে আমার মনে হচ্ছিল বুঝি পার্লামেন্টের বক্তৃতা শুনছি। শীশ মহম্মদ মহাশয় অনেক কথা বলে গেলেন, তিনি এখানে নেই, তার কথার মধ্যে বোধ হয় সত্যতা নেই, তাই তার কথার জবাব দেওয়ার প্রয়োজন বোধ করলাম না। আমি শিক্ষামন্ত্রী মহাশয়ের ব্যয় বরাদ্দের সম্পূর্ণভাবে সমর্থন করছি।

**শ্রীমতী মীরারানি মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি এই শিক্ষা খাতের ব্যয় বরাদ্দকে সম্পূর্ণ সমর্থন জানাচ্ছি। স্বাধীনতার লাভের পর ২৮ বছর হয়ে গেছে। তারপর প্রাথমিক স্তর থেকে বিশ্ববিদ্যালয়ের স্তর পর্যন্ত বিদ্যালয়, বিশ্ববিদ্যালয় এবং স্কুলের সংখ্যা বৃদ্ধি পেয়েছে, এটা সত্য কথা। কিন্তু পদ্ধতির দিক থেকে তেমন কোনও গুরুত্বপূর্ণ পরিবর্তন এ যাবতকাল লক্ষ্য করিনি। বর্তমানে শিক্ষা দপ্তর এবং মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় শিক্ষার দিকে পরিবর্তন আনতে চাইছেন। তার প্রতি আমাদের অনেক আশা। প্রাচীন কাল থেকেই আমাদের মণীষীরা এই শিক্ষাকে কাগজি শিক্ষা বলেছেন, এই শিক্ষাকে জীবন বিমুখ শিক্ষা বলেছেন। সেই কারণে আমরা মনে করছি যে অনেক ভেবে চিন্তে যে কর্মশিক্ষাকে শিক্ষার মধ্যে স্থান দিতে চেয়েছেন, সেই শিক্ষা সম্বন্ধে আমাদের ভেবে দেখতে হবে। এই সম্বন্ধে স্বর্গত জাকির হোসেন নয়া তালিম শিক্ষার কথা বলেছিলেন, তাতে ডিগনিটি অব লেবারকে প্রতিষ্ঠা করার সুপারিশ করেছিলেন, আমাদের বুনিয়াদী শিক্ষাতেও কর্মকে প্রাধান্য দেওয়া হয়েছিল। কিন্তু আমাদের আজকে ভেবে দেখতে হবে সেই বুনিয়াদী শিক্ষাকে কেন পরিপূর্ণ রূপ দিতে পারলাম না। বুনিয়াদ শিক্ষার অসাফল্যের কারণগুলির সামনে রেখে এই ওয়ার্ক এডুকেশন এগিয়ে নিয়ে যেতে হয়, যে যে কারণগুলির জন্য বুনিয়াদি শিক্ষা অগ্রসর হয়নি, সেই সেই কারণগুলি আমদের দূরীভূত করতে হবে, তা না হলে আমরা সফল হতে পারব না। আমাদের ওয়ার্ক এডুকেশন স্কীম বিদ্যালয়ে চালু হয়েছে, তাতে একদল ছাত্র পরীক্ষা দিয়ে বেরিয়েও গেছে। কিন্তু আমি একটা বলব যে মাধ্যমিক স্তরে কর্মমুখী শিক্ষার প্রবর্তন করতে যাচ্ছি, তার মধ্যে শিক্ষা কতটা আর কর্ম কতটা সেটা মূল্যায়ন করতে হবে। কয়েকটি কাগজের ফুল বানিয়ে, সামান্য কিছু কর্ম করে, বৃত্তি শিক্ষা এই সব বড় বড় কথা আমরা বলতে পারি না। আমাদের কর্মশিক্ষার আল্টিমেট গোল হচ্ছে ভোকেশনাল এডুকেশন। নতুন ১১/১২ ক্লাস চালু করা হচ্ছে, সেখানে যেন টেকনিক্যাল শিক্ষা স্থান

পায় এবং কর্মশিক্ষার জন্য বিদ্যালয় যে মোটিভ করে দেবে তাকে ১১/১২ ক্লাসের স্তরে পুরোপুরি ভোকেশনালাইজড করতে হবে। তা যদি না হয় তাহলে বছরে আমরা ৮০ লক্ষ বেকরা তৈরি করব। এটা ঠিক যে ১১/১২ ক্লাসের পরিকল্পনা সরকার ঝুঁকি নিয়ে করেছেন, আজকে সরকারকে সাহসিকতার সঙ্গে এবং সতর্কতার সঙ্গে অগ্রসর হতে হবে। নতুবা সমস্ত অর্থ বিনষ্ট হবে এবং ছাত্রদের ভবিষ্যত নিয়ে বার বার একটা এক্সপেরিমেন্ট-এর ফলে ছাত্র সমাজের মধ্যেও একটা বিভ্রান্তি দেখা দেবে। আর পাঠ্য তালিকায় কখনও বাংলাকে প্রাধান্য, ইরাজিকে প্রাধান্য এটা করা উচিত নয়। শিক্ষার প্রাথমিক স্তর থেকে কলেজিয় স্তর পর্যন্ত পাঠ্যতালিকায় যদি কো-অর্ডিনেশন না থাকে, তাহলে আমরা সফল হতে পারব না। বর্তমানে যে ওয়ার্ক এডুকেশন, ফিজিক্যাল এডুকেশন এবং স্কুল পারফর্মেন্স ইত্যাদি চালু করতে চলেছেন, তাতে শারীর শিক্ষাকে গুরুত্ব দেওয়ায় মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। কারণ এতদিন এটার অভাব অত্যন্ত পরিলক্ষিত হয়েছে। দেহ ও মনে সুস্থ্য মানুষ তৈরি করতে না পারলে আমরা শিক্ষা ক্ষেত্রে সফল হতে পারব না। প্রাচীনকালে ঋষিরা প্রকৃত মানুষ গড়ার উদ্দেশ্যে বলেছিলেন—

"পশ্যেম—শারদ শতম্
জীবেম শারদ শতম্"।

অর্থাৎ "একশো শরৎ দেব মোরা ভুবনভরা সুন,
একশো শরৎ বাঁচবো মোরা স্বাস্থ্যসবল বুক"।

যদি আমরা সুস্থ্য সবল না হতে পারি—তাহলে কোনও শিক্ষাই আমরা গ্রহণ করতে পারব না। আমি এই শরীর শিক্ষাকে স্বাগত জানাই। যারা বিকলঙ্গ শরীরের দিক থেকে অপটু—তাদের কথা ও চিন্তা করবার সময় এসেছে।

সরকার আজকে তফসিলি ও আদিবাসী সম্প্রদায়ের উন্নয়নের জন্য কতকগুলি স্কুল সংরক্ষিত করেছেন। যেখানে তার জন্য পাঠ্যপুস্তক বিতরণের জন্য পরিকল্পনা নিয়েছেন। গতবার থেকে এবারকার সফলতা অনেকাংশে বেশি একথা আমি বলতে পারি। তা আমাদের প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধীর ২০ দফা কর্মসূচি সমর্থন করে।

পরিবেশে একটা কথা আমাদের মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে রাখতে চাই—যারা জাতির মেরুদন্ড— যারা জাতি গঠনের কাজে ব্যাহত—, যাদের শিক্ষা দীক্ষার মূল্যায়ণ করা সম্ভব নয়—তাদের জন্য সেই শিক্ষকদের জন্য সরকার যে বেতন বৃদ্ধি করতে রেখেছেন, তাদের বালবাচ্চাদের খাওয়াবার জন্য তাদের সেই অতিরিক্ত বেতন এখনও পর্যন্ত শিক্ষক সমাজ পাচ্ছেন না। ফলে তাদের মধ্যে বিভ্রান্তি দেখা দিয়েছে। আমি

মনেকরি মাসে মাসে তাদের সেই অতিরিক্ত বেতন দেবার যে আশ্বাস আপনি দিয়েছিলেন, তার জন্য আশু আপনি ব্যবস্থা গ্রহণ করবেন। এই কথা কয়টি বলে শিক্ষা খাতে ব্যয় বরাদ্দের দাবিকে আমি পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য এইখানে শেষ করছি।

[6-20 — 6-30 p.m.]

**শ্রী বিশ্বনাথ চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি মাননীয় শিক্ষা মন্ত্রীর দপ্তর কর্তৃক বিতারিত যে পুস্তিকা আজকের বাজেট বরাদ্দ সম্পর্কে সেই পুস্তিকা কথা পড়ে দেখে—পশ্চিমবাংলার শিক্ষাদপ্তরের নীতিটা কি, তা বোঝবার চেষ্টা করছিলাম। তাতে দেখলাম এই পুস্তিকাটির শেষে দুটি কথা আছে—তাতে তারা বলছেন—"আমাদের শিক্ষা ব্যবস্থা এখন যে স্তরে পৌছেছে—তাতে ন্যূনতম প্রয়োজনীয় ক্ষেত্র ছাড়া অন্যান্য ক্ষেত্রে সম্প্রসারণ অপেক্ষা দৃঢ়ীকরণ ও মানোন্নয়নের প্রয়োজনীয়তাই অধিক"।

একথায় বুঝলাম—এটাই তাদের নীতি। কথাটা শুনতে খুব ভাল। এই consolidation এবং মানোন্নয়ন—মাননীয় শিক্ষা মন্ত্রীর কাছে এখন আমাদের প্রশ্ন It is at the Cost of expansion? খুব জরুরি প্রশ্ন হিসাবে এটা আমার কাছে দেখা দিয়েছে। এই নীতিটা খুবই মারাত্মক। কেন মারাত্মক এটা একটু বলতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে এই প্রসঙ্গে দু চারটি পরিসংখ্যান আপনার কাছে তুলে ধরতে চাইছি। আমাদের মন্ত্রী মহাশয়ের প্রতিবেদনের একেবারে প্রথমেই আছে—আমার একটা অ্যাপোলজি আছে। কি? না "আমাদের দেশে স্বাক্ষরতার শতকরা হার খুবই কম। মুখ্যত প্রাপ্তবয়স্কদের জন্যই এই অল্পতা। ইংরেজ শাসনে শিক্ষার অবহেলা এজন্য দায়ী। স্বাধীনোত্তর যুগে যারা জন্মগ্রহণ করেছেন—তাদের চেয়ে প্রাক স্বাধীন যুগের জন্মগ্রহণ করে যারা আজ প্রাপ্ত বয়স্ক—তারা শিক্ষালাভের বিশেষ সুযোগ পাননি ইত্যাদি।

এসব কথা অন্য বছর থাকে না, এ বছরে দেওয়া হয়েছে। আমি একটা পরিসংখ্যান দেখছিলাম—ভারতবর্ষের অন্যান্য রাজ্যে কি, ৯৬১ সালের সেন্সাসের কথা ভুলে যান—পরবর্তীকালে ১৯৭১ সালে স্বাক্ষরতার কি হার দেখুন। কেরালাতে স্বাক্ষরতার শতকরা হার হচ্ছে ৬০.৪২ পারসেন্ট। প্রায় শতকরা ৬১ জন প্রথম। দ্বিতীয় হচ্ছে তামিলনাড়ুতে শতকরা প্রায় ৪০ জন। তৃতীয় হচ্ছে মহারাষ্ট্র শতকরা প্রায় ৪০ জন, তামিলনাড়ুর কিছু কম। গুজরাটে ৩৬ জন। পঞ্চম পাঞ্জাব শতকরা ৩৪ জন। ষষ্ঠ পশ্চিমবাংলা শতকার ৩৩.২০ হচ্ছে লিটারেসি। আমি এক্সপানসন কথাটা কেন দিলাম—এইটা হল দৃষ্টিভঙ্গি। কোথায় এক্সপানসন নয়, কনসলিডেশন। অর্থাৎ পশ্চিমবাংলায় শতকরা ৬৬ ভাগ লোক নিরক্ষর। জয়নাল আবেদিন সাহেব সমাজতন্ত্র করবেন, প্রগতি করবেন—তা কি এই অবস্থায় করবেন? শতকরা ৬৬ জন নিরক্ষর নিয়ে পশ্চিমবাংলা

চলছে। তার মানে মোট জনসংখ্যার ৪ কোটি ৪৩ লক্ষ ছিল প্রায় ২ কোটি ৯৫ লক্ষ ১০৬ জন নিরক্ষর। অর্থাৎ প্রায় ৩ কোটি লোক নিরক্ষর। মাননীয় জয়নাল সাহেব আপনার পাশে শিক্ষামন্ত্রীর বসে আছেন। কি ভাবছেন বলুন। আমাদের পশ্চিমবাংলায় এক্সপানসন নয়, কিন্তু দিস ব্যাকলগ ইজ গোয়িং অন। consolidation is required but what is more required is expansion, to Cradicate illteracy. এই ব্যাকলগিং নিয়ে কোনও জাতি এগোতে পারে না, এমন যে ২০ দফা কর্মসূচি তা করতে পারবে না। আপনি আইন করবেন ক্ষেত মজুরদের জন্য, আপনি আইন করবেন বেনামি জমি উদ্ধারের জন্য, সেই কথা পশ্চিমবাংলার লক্ষ লক্ষ নিরক্ষর মানুষের কাছে পৌঁছবে না। এই সব আইনের কোনও মূল্য থাকবে না যেখানে কোনও সংগঠিত সংগঠন নেই। আমি এই প্রসঙ্গে রাশিয়ার চিঠি বা রাশিয়ার কথা ইত্যাদিতে যেতে চাই না। মাননীয় শিক্ষামন্ত্রী আপনার বাজেট পড়ে দেখলাম এই খাতে সামান্য মাত্র বৃদ্ধি আছে এবং তা দিয়ে ব্যাকলগ কিছু দূর করতে পারা যাবে না। কোনও স্কীম নেই। আমি কমিউনিস্ট পার্টির পক্ষ থেকে বলছি, আমি কমিউনিস্ট পার্টির নেতা নই, কিন্তু আমরা আমাদের ক্যাডার দিতে প্রস্তুত, আপনারাও আপনাদের ক্যাডার দিন ৬ মাস বা ১ বছরের পরিকল্পনা করে আমরা পশ্চিমবঙ্গকে নিরক্ষরতার অভিশাপ থেকে যথা সম্ভব মুক্ত করতে পারি। এমন কি আইন করা যায় না যে পশ্চিমবাংলায় যে এডুকেটেড ক্যাডার হবে, গ্র্যাজুয়েট, পোস্ট গ্র্যাজুয়েট, ডিপ্লোমা পাবার আগে তাদের কোনও সেন্টারে পড়াতে হবে। এখানে কমপিটিশন হক, প্রগতির প্রতিযোগিতা হক—এই কথা বলি। সরকার এই ব্যাপারে উদ্যোগী হন। বহু গ্রামাঞ্চলে আছে সেখানে গিয়ে শিক্ষাদান নিরক্ষরদের Let it be a pre- condition to obtain a digree আমি এই সাজেশন দিচ্ছি, গত বছরেও দিয়েছিলাম। এই সম্পর্কে বলতে গিয়ে বলি আপনি ভালো লোক বা আপনার ডিপার্টমেন্টে শিক্ষিত এবং সৎ অফিসার আছেন তাদের দিয়ে ৩ কোটি মানুষের ব্যাকলগ দূর করা যাবে না। এটা ভাবতে হবে। প্রাথমিক শিক্ষার কথায় আসা যাক। প্রাথমিক শিক্ষার একটু আধটু তথ্য-টথ্য নিয়েছিলাম। অন্যান্য জায়গারও এটা দেখেছি। পশ্চিমবাংলায় কিছু বেড়েছে, বেশ বেড়েছে। প্রাইমারি স্কুল বেড়েছে, সকলেই তার পক্ষে আছে। প্রাথমিক স্কুলের ক্ষেত্রে আমাদের এখানে কি রকম বেড়েছে এবং অন্যান্য জায়গায় কি রকম বেড়েছে দেখতে হবে। কি রকম ছেলেমেয়ে প্রাথমিক স্কুলে পড়ছে। কলকাতা শহরে আমি শুধু কর্পোরেশন এলাকায় কথা ধরছি। এই কলকাতা শহরে খুব কম করে ধরলে ৩ লক্ষ ছেলেমেয়ে সিক্স টু ইলেভেন অ্যাজ গ্রুপ-এর কোনও স্কুলে প্রোভাইড করার জন্য কোনও স্কুল নেই। প্রধানত বস্তি অঞ্চলে যে মানুষ বাস করে সেখানে এটার আরও বেশি অভাব। আমি ক্যাবিনেটকে উদ্দেশ্য করে বলব, কথা হচ্ছে আন স্কুলড ভিলেজ আছে, কিন্তু সেই পুরানো কাসুন্দির মধ্যে আমি যাচ্ছি না। আমি শুধু অ্যাডমিশন-এর দিকে কথা বলছি।

মাননীয় শিক্ষামন্ত্রী জানেন শতকরা ৮৬ জন ছেলে পশ্চিমবাংলায় পড়তে পারে না। আমাদের গ্রামাঞ্চলে দারিদ্র্যের অভিশাপ যারা ক্লাস ওয়ানে অ্যাডমিশন নেয় প্রাইমারি স্কুলে তাদের মধ্যে শতকরা ৪৮ জন তৃতীয় ও দ্বিতীয় শ্রেণীতেই তাদের পড়া বন্ধ করে দেয়। অ্যাডমিশন স্টুডেন্টস ১৯/২০ পারসেন্ট তারা ক্লাস ফোরে যায়। এই সমস্ত ছেড়ে দেওয়া ছেলেরা দেড় বছর পরে তারা লেখাপড়া ভুলে যায় দু তিন চার বছর যেতে না যেতে তারা সব কিছু ভুলে যায়। প্রাইমারি এডুকেশনের যারা তার সংখ্যা খুব কম। আজকে যে হারে প্রাইমারি স্কুলগুলি রয়েছে তা অতি কম এই প্রাইমারি স্কুল প্রচুর বাড়ার দরকার এবং এর সঙ্গে অ্যাডাল্ট লিটারেসি সেন্টারও প্রচুর বাড়ানো দরকার। একটা শিক্ষার কর্মযোগ্য শুরু করতে হবে। এ না করলে আমরা কোনও দিনই সামাজিক পরিবর্তন আনতে পারব না। আশাকরি শিক্ষামন্ত্রী এগুলি সম্বন্ধে ভাববেন। কিন্তু তার এই বাজেটের মধ্যে এখনও তার কোনও প্রতিফলন দেখতে পাচ্ছি না। আমার প্রাথমিক শিক্ষকদের সম্পর্কে একটা আইন পাশ করেছিলাম ১৯৭৩ সালে। আমরা সবাই জানি সেই আইন কার্যকর হয়নি—ঠান্ডা ঘরে আলুর পাশে পড়ে আছে। জানি না কবে তার আইন কানুন তৈরি হবে এবং চালু হবে। সেই আইন হয়েছিল এবং আমি সেই সিলেক্ট কমিটিতে ছিলাম। ইতিমধ্যে দেখা যাচ্ছে মাস্টারদের ক্ষেত্রে যা মাননীয় শীশ মহম্মদ সাহেব বলেছেন ব্যাঙ্ক থেকে প্রাইমারি মাস্টারদের মাইনা দিতে অসুবিধা কোথায়? কলকাতায় হাওড়ায় অর্ডার দিলেন। আজকে প্রত্যেকটি ব্লকে ইউনাইটেড ব্যাঙ্কের সেন্টাল ব্যাঙ্কের শাখা আছে। এই ব্যাঙ্কের মাধ্যমে প্রাথমিক শিক্ষকদের টাকা দেবার অসুবিধা কোথায়? আমি শিক্ষা মন্ত্রীকে জানাতে চাই যে আমরা জানি এবং প্রাইমারি শিক্ষকরাও জানে যে ৬/৭ শত টাকা মাইনে দিয়ে তাদের রাজা আপনি করে দেবেন না। কিন্তু মাহিনা ১০ তারিখের মধ্যে যাতে তারা ব্যাঙ্ক থেকে মাইনে পেতে পারে তার ব্যবস্থা আপনি করে দেবেন কিনা। মৃত্যুঞ্জয়বাবু অনেক ভাল করেছেন অনেক কথা শুনেছি কিন্তু একটা ছোট প্রশ্ন তার উত্তর তিনি দিন যে ব্যাঙ্ক মারফত প্রাইমারি স্কুলের মাস্টারদের মাইনে দেবেন কিনা। দ্বিতীয় কথা বলি এই জেলা স্কুল বোর্ড সম্বন্ধে বলি। সেখানে একটা অ্যাডভাইসারি কমিটি করেছেন যেখানে আপনাদের অনেকেই আছেন আমি তাদের সম্বন্ধে বিশেষ কটাক্ষ করতে চাই না। কিন্তু এই জেল স্কুল বোর্ডগুলি রয়েছে তাদের অবস্থা কি? আজকে আমাদের চাকুরির সংস্থান নাই বলে মোটামুটি মধ্যবিত্ত পরিবার এবং নিম্ন মধ্যবিত্ত পরিবারের ছেলেদের সরকারি কর্মচারী হওয়া মানে প্রাইমারি মাস্টারি পাওয়া। চাকুরির প্রশ্ন নয়, সেখানে প্রচুর পলেটিক্যাল ইনফ্লুয়েন্সের ব্যাপার রাজনৈতিক প্রভাব সেখানে রয়েছে। খুব ক্ষতি করছেন। প্রাইমারি এডুকেশনের মান নিচে চলে যাচ্ছে। শিক্ষক যুবক শ্রেণী প্রচুর হতাশার মধ্যে দিন কাটাচ্ছে। আজকে স্কুল অনুমোদনের মাপকাঠি কি? অফিসাররা অনেকে হয়তো অসাধু হতে পারেন অবার কেউ কেউ নাও

হতে পারেন। স্কুল অনুমোদনের ব্যাপারে সেখানে পলেটিক্যাল বাউন্টি রয়েছে। আমি ২৪ পরগনার একটি ঘটনা জানি ১০ বছর ধরে এ জিনিস চলছে। সেখানে ৪০০ ছেলে পড়ে কিন্তু এখনও সেই স্কুল অ্যাফিলিয়েটেড হল না। আমি একটা স্কুল নিয়ে চেষ্টা করছি ৮ বছর ধরে সেখানে সাড়ে চারশ ছেলে—কিন্তু এখনও অ্যাফিলিয়েটেড হয়নি পলেটিক্যাল বাউন্টি দেখা দিয়েছে। এ করলে কোনও দিনই প্রাইমারি এডুকেশন বাড়বে না। এতে শিক্ষক ছাত্র অভিভাবক নিরাশ হয়ে যাচ্ছে। আমাদের শিক্ষা দপ্তরে একটা নীতি গ্রহণ করেছেন। কি সেই নীতি? মাস্টারদের উপদেশ দেওয়া হচ্ছে। আমাদের মৃত্যুঞ্জয়বাবু বলেন অতীতে মাস্টারদের মধ্যে একটা সেবার মনোভাব ছিল।

[6-30 — 6-40 p.m.]

অতীতের রোমান্টিক—১০/২০ টাকা মাইনে পেয়ে কি ভাল ইংরাজি শেখাতেন, শুভঙ্করী শেখাতেন, বুনোরাম দাস আছেন—এই সব বলা হয়েছে। অতীতের সেবার মনোভাব—রাজনীতিবিদদের মধ্যে সেবার মনোভাব থাকবে না, অ্যাডমিনিস্ট্রেটিভ অফিসারদের মধ্যে সেবার মনোভাব থাকবে না, দেশের কাপিটালিস্টদের মধ্যে সেবার মনোভাব থাকবে না, কারও মধ্যে থাকবে না—মাস্টার মহাশয়দের মধ্যে সেবার মনোভাব কিছু হয়েছিল ওরা এই একটি লাইনে এই কথাটা কেন বললেন বুঝলাম না। সেবা ইজ নট অ্যান অ্যাবস্ট্রাক্ট কোয়ালিটি ইন এ ক্লাস ডিভাইডেড সোসাইটি। শ্রেণী বিভক্ত সমাজে সেবা অ্যাবস্ট্রাক্ট কোয়ালিটি নয়, বিভিন্ন ক্লাশকে কিভাবে রিঅ্যাক্ট করছে তার উপর সেবা নির্ভর করবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যখন কলেজে পড়াতে যাব উচ্চ মধ্যবিত্ত ছেলেদের কাছ থেকে শিক্ষকের পাওনা না নিয়ে পড়াব না, কিন্তু যখন বস্তির ছেলেদের পড়াতে যাব তখন উজাড় করে দিয়ে পড়াব ক্লাস ডিভাইডেড সোসাইটিতে সেবার মনোভাব হতে পারে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেদিন মৃত্যুঞ্জয়বাবু বললেন আমাদের প্রাথমিক শিক্ষকরা ২৬২ টাকা মাইনে পাচ্ছে এ ক্যাটাগোরির টিচাররা—পশ্চিমবঙ্গের প্রাথমিক শিক্ষকদের মাইনের কথাটা একট ভেবে দেখুন। এখনকার শিক্ষকদের সঙ্গে অন্য প্রদেশের মাইনে দেখলে দেখা যাবে পাঞ্জাবে প্রাইমারি টিটারদের একটি মাত্র স্কেল আছে। ১৫০ টাকা থেকে ৩০০ টাকা। বেসিক যার ১৫০ টাকা তার সঙ্গে ডি এ, হচ্ছে ৯৮ টাকা, অ্যাডিশনাল ডি এ হল ৪১ টাকা প্লাস ডি এ, কেন্দ্রীয় সরকারি কর্মচারিদের হারে কম পক্ষে ৯০ টাকা তাহলে বুঝতেই পারছেন সেখানে কি অবস্থা, ভাবলে চোখ কপালে উঠে যাবে। আর বাড়ি ভাড়া হল ২৫ হাজার পর্যন্ত লোক বাস করে এমন শহর মূল বেতন ডি এ-র ৭।। পারসেন্ট, চিকিৎসা অনুদান তার উপর নির্ভর করে। অন্ধ্রে যারা ম্যাট্রিক তাদের পে স্কেল হল ৮০ টাকা থেকে ১৫০ টাকা। ডি এ হল মূল বেতনের ৯০ টাকা পর্যন্ত ৭২ টাকা মহার্ঘভাতা ৭২ টাকা মূল বেতনের ২৪ পারসেন্ট—মূল

বেতন ১৫০ টাকা সেখানে ৯০ টাকা, ১২৪ টাকা প্লাস মূল বেতনের ২৪ পারসেন্ট—আমি শুধু দুটি স্টেটের কথা উল্লেখ করলাম। ওখানে যা মহার্ঘভাতা আছে কলকাতা শহরের মাস্টার মশাইরা তা পায় না। আনন্দের ব্যাপার কিছু নাই। এই অবস্থা হচ্ছে পশ্চিমবাংলার। কাজেই অতীতের সেবার মনোবৃত্তি, বুনোরাম দাস কখনই এতে প্রতিফলিত হয় না, যার জন্য শিক্ষা দপ্তর এত হা হুতাশ করেছেন। প্রাইমারি টিচাররা ব্যাঙ্ক প্রভিডেন্ট ফান্ডের টাকা একবার দিলেন, জেলা স্কুল-বোর্ড পি এফ-র হিসাব দেয় নি। মাস্টার মহাশয়দের বলা হচ্ছে এডুকেশন ফ্রি অ্যান্ড কমপ্লাসরি। কিন্তু অধিকাংশ জায়গায় বহু মাস্টার মহাশয়দের পি এফ-র টাকা কাটা হচ্ছে না। আর একটা কথা ম্যানেজিং কমিটিকে বাদ দিয়ে থোব—মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই টাকা থোব—কথাটা একটা প্রবলেম—প্রাইমারি টিচাররা টাকা কেটে দেন, কিন্তু পি এফ-এর কোনও অ্যাকাউন্ট নং নেই, একটা মেস হয়ে আছে। আপনি এই ব্যাপারটা প্রাইমারি দপ্তরে একুট বলে দেবেন তাড়াতাড়ি একটা কিছু যেন করা হয়, কেন না মাস্টার মশাইরা ভীষণ চটে আছেন। আমি তো জেলা স্কুল বোর্ডের কথা বললাম। সর্বোপরি প্রাইমারি এডুকেশন সম্পর্কে যেটা বলি জয়নাল সাহেব শিক্ষামন্ত্রীর পাশেই বসে আছেন, এগুলি সম্বন্ধে আপনি একটু সিরিয়াসলি চিন্তা করে তাড়াতাড়ি চালু করার ব্যবস্থা করুন। এগুলি রাজনীতির জায়গা নয়, পার্টিজান পলিটিক্সের জায়গায় নয়, এখানে ভাল ভাল ছেলেরা চাকরি পাবে যাতে সত্যি সত্যি ভাল ছেলেরা ফ্রিলি পড়তে পারবে। দলের ভয়ে ট্রান্সফার হবে না, দলের জন্য চাকুরি হবে, এই যদি অনুভূতি হয় তাহলে কিছু হবে না—এটা বদলানোর জন্য সকলে মিলে চেষ্টা করুন, আপনি একটা উদ্যোগ নিন, এই আবেদন আমি করছি।

মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রে বিশেষ কিছু বলব না, দু চারটি কথা কেবল বলব, আমাদের বন্ধু রবীনকরণ মহাশয় বিস্তারিতভাবে বলবেন। এখন এই ওয়ার্ক এডুকেশন সম্বন্ধে আমাদের মীরাদি অনেক প্রশংসা করলেন, আমিও করি ওয়ার্ক এডুকেশনটা ভাল কথা কিন্তু স্যার, আমি এর উদ্দেশ্যটা বুঝিনি। এই ওয়ার্ক এডুকেশন মানে যদি ডিগনিটি অব লেবার শেখানো হয় তাহলে সেটা এক জিনিস কিন্তু সেটা যদি এই হয় যে তার মানে একটা বৃত্তিতে শিক্ষিত করে তোলা তাহলে কিন্তু সেটা একেবারে অন্য জিনিস হয়। স্যার, আমার অঞ্চলে মাননীয় শিক্ষামন্ত্রীকে বলি ঠোঙ্গা বানানো শেখানো হচ্ছে, আর ঝাড়ু দিচ্ছে। Do you seriously want to bulk a nation of sweeper and beggers ? আমি জান না ঠোঙা যারা বিক্রি করবে বা ঝাড়ু যারা দেবে তাদের আমরা তৈরি করছি কিনা। স্যার, আমি বলব এই বৃত্তিমূলক শিক্ষার ব্যাপারে প্রত্যেকটা স্কুলে, প্রচন্ড ফাঁকি হচ্ছে। আমার প্রস্তাব, এই ব্যাপারে বেশি করে টাকা দিন, সিরিয়াসলি পরিকল্পনা করুন এবং সত্যিকারের বৃত্তিমূলক শিক্ষায় তাদের শিক্ষিত করে তোলা হোক তা না হলে কিছুই হবে না। স্যার, এই প্রসঙ্গে বলি, এবারে যে পরীক্ষা এই বৃত্তিমূলক

শিক্ষার হয়েছে সেখানে সেটা ফার্স হয়েছে। বাজার থেকে কুমোরের তৈরি মূর্তি কিনে নিয়ে গিয়ে তা জমা দিয়ে ছেলেরা নম্বর পেয়েছে এরকম ঘটনা ঘটেছে। সুতরাং লেট ইট নট বি এ ফার্স এই বক্তব্য তার কাছে রাখছি। তারপর স্যার, আর একটা কথা বলি, মাননীয় শিক্ষামন্ত্রী একটু শুনবেন, ১৯৭৩ সাল থেকে যে সমস্ত স্কুলগুলি অ্যাফিলিয়েটেড হল—এসম্বন্ধে আমাদের পরেশবাবুও আরও কেউ কেউ বলেছেন, সেগুলি ডেফিসিট স্যালারির অন্তর্ভুক্ত হয়নি। এখানে যে টাকা বরাদ্দ করেছেন তার সেক্টারওয়াইজ অ্যালোকেশনটা বুঝতে পারলাম না, এরজন্য টাকা আছে কিনা ধরতে পারলাম না কিন্তু আমার কথাটা হচ্ছে, যে স্কুলগুলি অ্যাফিলিয়েশন পেয়েছে তাদের সকলকে আপনি স্কেলটা দিন। সেখানে তো জানেন যে ১০০ টাকা লিখিয়ে ২০ হাজা বা ৩০ টাকা দিচ্ছে বা আদৌ দিচ্ছে না, সেখানে শুধু ডি এ টাই পাচ্ছে কাজেই তাদের যদি স্কেলটা না দেন তাহলে পড়াশুনা কিছু হবে না। ঐ যে প্রায় ৬ শো স্কুলের ৬ হাজার শিক্ষক তারা তো কোনও অপরাধ করে নি, সেখানে শিক্ষা পর্ষদের অপরাধটা তো তাদের অপরাধ নয় কাজেই সত্যেন চ্যাটার্জির অপরাধটা তাদের ঘাড়ে চাপাবেন না, তাদের কিছু টাকা দিন। তারপর উচ্চতর মাধ্যমিক শিক্ষা সম্বন্ধে কয়েকটি কথা বলব। এখানে কাউন্সিলের মেম্বার মনোরঞ্জনবাবু বক্তৃতা করেছেন, আমাদের পরেশবাবু হেড মাস্টারদের বেদনার কথা বলেছেন, অসমঞ্জবাবুও তার বক্তব্য রেখেছেন, আমি এ সম্পর্কে মৃত্যুঞ্জয়বাবুকে বলেছিলাম, স্যার, কিছু কিছু স্কুল আছে—ভেস্টেড ইন্টারেস্টেড স্কুল, তারা দরখাস্ত করেনি, সেগুলি ভাল স্কুল। আমার বাড়ির সামনে একটা স্কুল আছে ২৪ পরগনাতে ওয়ান অব দি বেস্ট স্কুলস তারা দরখাস্ত করে নি। তাদের ম্যানেজমেন্ট থেকে বলা হচ্ছে, কার হাতে যাবে বাবা জানি না, এসবে দরকার নেই তাই তারা দরখাস্ত করেনি। কিন্তু স্যার, আবার অনেক স্কুল আছে যারা মনে করছেন টাকা আসবে, পলিটিক্যাল প্রেসটিজ বাড়বে কাজেই তারা দরখাস্ত করেছেন যদিও তারা যোগ্য নন। প্রবলেমটা হচ্ছে এখানে। এখন এই যে স্কুল বা কলেজগুলিতে অসুবিধার সৃষ্টি হবে এবং সম্পর্কে আমাদের সিদ্ধান্ত গ্রহণ করতে হবে, তা না হলে স্কুল, কলেজগুলি খুব বিপদে পড়বে। আমি স্যার, এ ব্যাপারে বিস্তারিত আলোচনা করতে চাই না, আমার অন্য বন্ধুরা করবেন, আমি স্যার, অন্য একটা ক্ষেত্রে যেতে চাই সেটা হচ্ছে কলেজ কর্মচারিদের ব্যাপার। আমি মৃত্যুঞ্জয়বাবুকে বলছি, এটা একটা স্ক্যান্ডাল হয়েছে। আপনারা দাস কমিশন বসালেন, তার আগে হাজরা কমিশনে তাদের অন্তর্ভুক্ত করবার কথা ছিল। হাজরা কমিশনের যে রেকমেন্ডেড পে স্কেল সেটা ১৯৭০ সাল থেকে চালু হয়েছে। এখন এই যে দাস কমিশন বসালেন, এর কি হল? তারা একটা পে কমিটি তৈরি করলেন। তারা বসলেন ১৯৭২ সালে পে রিভিউ কমিটি। ১৯৭৪ সালে দাস কমিটি তাদের রিপোর্ট সরকারের কাছে দিলেন। এখন অসুবিধাটা হচ্ছে, দাস কমিটি বলে দিয়েছেন, তাদের মেডিক্যাল এবং হাউস রেন্ট

দিতে হবে। এখন সেইজন্য নাকি গভর্নমেন্ট এটা ইমপ্লিমেন্ট করতে পারছেন না। যেখানে কর্পোরেশন এবং মিউনিসিপ্যালিটির লোকরা পাচ্ছে সেখানে কলেজ কর্মচারিদের ক্ষেত্রে এটা কি হচ্ছে? এখানে একটা সাইকোলজিক্যাল অবস্থার সৃষ্টি হয়েছে, এটা মাননীয় মন্ত্রী মহাশয়কে বুঝতে বলি।

[6-40 — 6-50 p.m.]

কলেজ শিক্ষকদের বেতন ৭ শত থেকে ১৬ শত হয়ে গেছে। সেই জায়গায় চাকুরি করেন এম কম পাশ অ্যাকাউন্ট্যান্ট তাদের মাহিনা ১৩০ টাকা। বি কম পাশ ক্লার্ক, তাদের মাহিনা হচ্ছে ১৩০ টাকা, ১৪০ টাকা কলেজ কর্মচারিদের ক্ষেত্রে অত্যন্ত অবিচার করা হচ্ছে। আমি তাকে বলি, আপনি অন্তত পক্ষে ১৯৭২ সাল থেকে যেটা বলা হয়েছে সেটা চালু করে দিন এবং হাউস রেন্ট মেডিক্যাল তারা সামান্য পাবে। কাজেই সেটা অন্তত করে দিন, কলেজ কর্মচারিদের স্ট্রেংথ বেশি নেই। আমরা অধ্যাপকরা আন্দোলন করলে সেটা খবরের কাগজে পাবলিসিটি যায়, ইন্টেলিজেনসিয়রা যেমন উদ্বেল হয়ে ওঠে, দরিদ্র্য কলেজ কর্মচারিরা আন্দোলন করলে সেটা হয়ে ওঠে না। সুতরাং তাদের কথা মনে রেখে ব্যাপারটা দ্রুত সমাধা করে দিন। কলেজ কর্মচারিদের ব্যাপারটা ইজ এ স্ক্যান্ডেল। মুখার্জি কমিশন একটা রায় দিলেন কিন্তু তারা মানছে না। ব্যাপারটা কি? তাদের যে এক্সজিস্টিং পে স্কেল চালু আছে সেটা কমে যাচ্ছে। মুখার্জি কমিশনের রায়ের তাদের বর্তমান যে পে স্কেল চালু আছে সেটা কমে যাচ্ছে। এটা কি ব্যাপার? তাকে প্রোটেকশন দিন। ভাল করতে গিয়ে যে মন্দ হয়ে গেল। আজকে বিশ্ববিদ্যালয় এবং কলেজ কর্মচারী যারা তারা আমাদের শিক্ষা ব্যবস্থার একটা সার্বিক অঙ্গ। তাদের যদি কিছু সুরাহা করতে না পারা যায় তাহলে শিক্ষাক্ষেত্রের ক্ষতি হচ্ছে। কাজেই মাননীয় শিক্ষামন্ত্রীকে এই ব্যাপারটা চিন্তা করতে অনুরোধ করছি। পলিটেকনিকগুলির কথা আমাদের মাননীয় সদস্য মনোরঞ্জন প্রামানিক বলেছেন। ব্যাপারটা কি বলুনতো? মন্ত্রীসভা সিদ্ধান্ত করার পর তিনটি পলিটেকনিক অধিগ্রহণ করা হয়েছে। আমি জানি না কি ব্যাপার? তিনটি পলিটেকনিক—বুঝতে পারছি রামকৃষ্ণ মিশন করতে দেবে না। এটা খোলাখুলি বললেই হয় যে রামকৃষ্ণ মিশন, তারা পলিটেকনিক নিতে দেবে না। তাহলে আজকে পলিটেকনিক-এর মাস্টারদের আমি বলি যে তোমরা অন্য অ্যাটিটুড ঠিক কর, অন্য দৃষ্টিভঙ্গি ঠিক কর। কারণ ক্যাবিনেটের সিদ্ধান্ত হবার পরে যুগের পর যুগ চলে যাবে, বছরের পর বছর চলে যাবে এই পলিটেকনিকগুলি অধিগ্রহণ করা হবে না কেন? আমি শিক্ষামন্ত্রীকে বলি অবিলম্বে আপনি যাতে পারেন এই সভায় দাঁড়িয়ে বলুন যে একদিনের মধ্যে সমস্ত পশ্চিমবাংলার পলিটেকনিকগুলি সরকার অধিগ্রহণ করবেন। এই প্রসঙ্গে গত বছর বলেছিলাম যে এই পলিটেকনিকগুলির শিক্ষা ব্যবস্থার পরিবর্তনের জন্য, তাদের

আধুনিকীকরণের জন্য একটা কমিটি অবিলম্বে নিয়োগ করা দরকার। এখানে সেই মান্ধাতা আমলের সিলেবাস রয়েছে, তাতে কেমিক্যাল এবং মেকানিক্যাল ছাড়া আর কিছু পড়ানো হয় না। এটাতে পাশ করে চাকুরি পাওয়া ছাড়া আর কিছু হয়না। অথচ টেকনোলজির অ্যাডভান্সমেন্ট হয়েছে, আমাদের টেকনোলজিক্যাল বায়াস তৈরি করতে হবে। এডুকেশনের জন্য অনেক সুযোগ্য লোক চাই তা নাহালে লেখাপড়া হবে না। আমি সে জন্য বলি পলিটেকনিকগুলি যে সিলেবাস সে সম্পর্কে একটা কমিটি তৈরি করা হোক। মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়কে বলি আপনি একাট সিদ্ধান্ত গ্রহণ করুন, বিকলঙ্গ এবং অন্ধদের শিক্ষার জন্য বাড়ানো হোক। কলকাতায় যে ডাফ অ্যান্ড ডাম্ব স্কুল আছে তাদের শিক্ষকদের মাইনাপত্তর যাতে অন্য শিক্ষকদের মতো হয় সেই রকম একটা সিদ্ধান্ত গ্রহণ করুন। পরিশেষে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি শুধু দু চারটি কথা বলব। এই প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে একটা বই পাবলিস হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বইটি আমি আপনাকে দেব। আপনার জন্য এটা আমার সশ্রদ্ধ উপহার, এটা আমি আপনাকে দেব। সরকারের প্রশাসন থেকে বইটি বেরিয়েছে এবং এতে কি ভয়ানক ত্রুটি রয়েছে সেটা আপনি দেখবেন। বইটির নাম কিশালয়। দ্বিতীয় ভাগ। এর মধ্যে সূচপত্রে যে পীসগুলি দেওয়া আছে, আপনি দেখবেন তাতে বিচিত্র সাদ বইতে নাই, আমলা দৈওয়ালা বইতে নাই, নদীপথে বইতে নাই, তালগাছ বইতে নই, মেঠো মাকড়সা বইতে নাই, যাচ্ছি পুজোয় বইতে নাই, মায়ের দান দুবার ছাপা, আমাদের বইয়ে দুবার ছাপা। মাননীয় শিক্ষামন্ত্রীর মহাশয়ের ডিপার্টমেন্টের একটা যোগ্য পরিচয় অপনার কাছে উপস্থিত করছি। তরলিত চন্দ্রিমা আমি বাংলা পড়াচ্ছি বহুদিন ধরে। আমার বাজারে একটু নাম আছে। এখন ৮ বছরের ছেলেকে কি করে বলা যাবে তরলিত চন্দ্রিমার মানেটা, আমিতো বুঝতে পারছি না। আর ইংরাজিটাও আমি দেখেছি এবং সেটাও আমি এনেছি। কিন্তু সময় নেই বলে পড়ছি না। সুতরাং প্রাইমারি সিলেবাস সম্পর্কে আমাদের একটা কাজ করতে হবে সেটা হচ্ছে, যারা সত্যিকারের বিজ্ঞান এবং অভিজ্ঞ প্রাথমিক শিক্ষক তাদের সহায়তায় বৈজ্ঞানিক সিলেবাস তৈরি করতে হবে যে সিলেবাসে ভূতের গল্প থাকিবে না, কোনও মহাপুরুযের উপর মা-কালি ভর করিয়াছিলেন—থাকিবে না, যার মধ্যে থাকিবে বিজ্ঞান এবং প্রযুক্তি বিদ্যার কথা। যার মধ্যে থাকবে বৈজ্ঞানিক চিন্তায় তাদের শিক্ষিত করে তোলার কথা। এই রকম সিলেবাস করার জন্য আপনি একটা কমিটি তৈরি করুন। শেষে একটা কথা বলি প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে প্রচন্ড গন্ডগোল হচ্ছে। মাননীয় শিক্ষামন্ত্রীকে অনুরোধ করব, প্রাথমিক শিক্ষার সঙ্গে সংশ্লিষ্ট সমস্ত অ্যাসোসিয়েশনগুলিকে নিয়ে শিক্ষাবিদদের নিয়ে এই যে বুনিয়াদী শিক্ষা, যে শিক্ষা না হলে আমাদের দেশ উন্নত হতে পারবে না, সেটা করতে হবে। আপনার নীতি ঘোষণা সত্ত্বেও আপনি এই সম্পর্কে একটা আলোচনা সভার ব্যবস্থা করুন, আমরা আমাদের বক্তব্য বলি। তা যদি না করেন

তাহলে ভয়ঙ্কর বিপদ, ভয়ঙ্কর দুর্দিন আসবে। আপনি নিজে ভাল মানুষ, আপনার সঙ্গে আমাদের ভাল সম্পর্ক আছে। কাজেই আপনাকে প্রচন্ড সমর্থন করে, আপনার বাজেটকে সমর্থন না করে আমার বক্তব্য শেষ করছি।

[6-50 — 7-00 p.m.]

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় আজকে শিক্ষা খাতে যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন এবং তার বিবৃতি তিনি যা রেখেছেন। তা পূর্ণভাবে সমর্থন করে দু-একটি বক্তব্য আমি রাখছি। পশ্চিমবাংলার শিক্ষা ক্ষেত্রে আজকে মাধ্যমিক প্রাথমিক, কলেজিয় এবং বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রে আমরা একটা নতুন দৃষ্টিভঙ্গি নিয়ে শিক্ষার মধ্যে আলোড়ন আনতে চাই। আমাদের মাননীয় বিধানসভার সদস্যা, ইলামিত্র, তার বক্তব্যের মধ্যে তিনি বলেছেন স্কুল এডুকেশন কোনও স্ট্রাকচারাল চেঞ্জ হয়নি, এখানে কোনও পরিবর্তন আসছে না। তিনি নিজে একজন হায়ার সেকেন্ডারি কাউন্সিলের সদস্যা, তিনি সব কিছুই জানেন, সব কিছু জেনেও আজকে না জানার ভান করেছেন। আমরা পশ্চিমবাংলায় দেখতে পাচ্ছি প্রত্যেক বছর হাজার হাজার লক্ষ লক্ষ ছেলে মেয়ে পাশ করে বেরোচ্ছে, এবং পাশ করার পর তারা বেকার হয়ে পড়ছে। এবং এদের মধ্যে কেরানি হবার মনোভাব দেখা যাচ্ছে। তাই পশ্চিমবঙ্গে শিক্ষা দপ্তর মধ্যশিক্ষা পর্ষদের সঙ্গে আলোচনা করে শিক্ষার পাঠক্রম এবং কর্মসূচির পরিবর্তন করেছে। আমরা উৎপাদনমুখী শিক্ষা ব্যবস্থার প্রবর্তন করতে চলেছি এবং বর্তমান বছর ১৯৭৬ সালের জুলাই মাস থেকে সেই ব্যবস্থা অনুযায়ী একাদশ শ্রেণীর পঠনপাঠন শুরু হবে। অনেকে বললেন কর্মমুখী যে শিক্ষা ব্যবস্থা, এই শিক্ষা ব্যবস্থায় প্রকৃত পক্ষে প্রযুক্তিমূলক কাজ হচ্ছে না এবং একাদশ শ্রেণীর শিক্ষার পরিবর্তে যে ১০ম শ্রেণী, তারপর ১২ ক্লাস কোর্স। ১০ম শ্রেণীর যে শিক্ষা ব্যবস্থা, তাতে আমরা ফিজিক্যাল এডুকেশন জন্য ৩০নং সোস্যাল এডুকেশন জন্য ২০ আপাতত রেখেছি এবং এটা প্রকৃত পক্ষে যে ভোকেশনাল এডুকেশন, সেটা আমাদের আরম্ভ হবে একাদশ এবং দ্বাদশ শ্রেণী এবং দশম শ্রেণীর যে শিক্ষা ব্যবস্থা, সেই শিক্ষা ব্যবস্থায় আমরা চেষ্টা করেছি, যাতে প্রযুক্তি বিদ্যার মধ্যে দিয়ে এগিয়ে নিয়ে যাওয়া যায়। সেইমতো আমরা বিভিন্ন বিষয়ে সিলেবাস পরিবর্তন করেছি। ১২ ক্লাস যে শিক্ষা ব্যবস্থা, এই শিক্ষা ব্যবস্থা সম্পর্কে কিছু কিছু সি পি আই সদস্য বিরূপ মন্তব্য করেছেন, আমি তাদের অবগতির জন্য বলছি, এই শিক্ষা ব্যবস্থায় আমাদের দু রকম শিক্ষা পদ্ধতি থাকবে একটায় থাকবে সাহিত্য, বিজ্ঞান ইতিহাস ভূগোল ইত্যাদি এবং আর একটায় থাকবে ভোকেশনাল ট্রেনিং, যেমন Agriculture, Engineering, Home-Science, Life-Science, Polytechnic, Physical Education, Work Education, Social Education trade and Commerce. বিভিন্ন বিষয় থাকবে। এই যে

শিক্ষা পদ্ধতি, এই শিক্ষা পদ্ধতির মধ্যে দিয়ে আমরা চাই, আমাদের ছাত্র-ছাত্রীরা করিতকর্মা হয়ে উঠবে, লানিং বাই আর্নিং, লার্নিং বাই ডুয়িং এই মেথডের মধ্যে দিয়ে ছাত্র-ছাত্রীদের শিক্ষা ব্যবস্থা চলবে, পরবর্তী জীবনে তাদের পরমুখাপেক্ষি হয়ে থাকতে হবে না, হরশঙ্করবাবু কাছে চাকরি দাও বলে ঘুরে ঘুরে বেড়াতে না তারা আত্মনির্ভরশীল হয়ে উঠবে। আমরা মাননীয় মুখ্যমন্ত্রীকে জানিয়েছি, অমাদের মন্ত্রীসভাকে জানিয়েছি যে, যে-ইনফ্রাস্ট্রাকচার আছে তার মধ্যে দিয়ে এমন ব্যবস্থা গ্রহণ করা হোক যাতে সেইভাবে উপযুক্ত হয়ে ছাত্র ছাত্রীরা পাশ করে বেরতে পারে এবং এবং সেই অনুযায়ী তারা তাদের কর্মে নিযুক্ত হতে পারে। আজকে সেই শিক্ষা ব্যবস্থার জন্য পশ্চিমবঙ্গের সর্ব-স্তরে আমরা ব্যবস্থা শুরু করতে চলেছি এবং বিভিন্ন জায়গায় কাজ আরম্ভ করে দিয়েছি। কয়েকজন সদস্য বলেছেন যে, যেখানে পরিবেশ নেই সেখানকার স্কুলকে অনুমোদন দেওয়া হয়ে গেছে, আর যেখানে একান্ত দরকার সেখানে হয়নি। এই কথা গুলি ঠিক নয়। কারণ ইনেসপেকশন রিপোর্ট আমরা দেখছি, সেগুলি আমাদের কাছে আসছে, কোনও স্কুলকে ঠিক করা হবে সেটা ইনসেপকশন টিমের রিপোর্ট দেখে সেকেন্ডারি অ্যাডভাইসারি কাউন্সিলের সঙ্গে বসে সেখানে তারা যেগুলিকে উপযুক্ত মনে করবেন তদন্ত রিপোর্ট অনুযায়ী সেগুলিকে তারা অনুমোদন দেবেন। আমরা ১০০ মতো স্কুলকে অনুমোদন দেব। তাতে ৮৫০টির মতো থাকবে স্কুল শিক্ষার নিয়ন্ত্রণের মধ্যে আর বাকি ১৫০টি থাকবে কলেজ শিক্ষা ব্যবস্থার মধ্যে। অনেকে বলেছেন ইনক্রিসড স্যালারি বা যে রিভাইসড স্কেল ঘোষণা করা হয়েছে সেই অনুযায়ী মাধ্যমিক স্কুলের শিক্ষকরা বেতন পাচ্ছেন না, মুখ্যমন্ত্রীর ঘোষণা বাস্তবে কার্যকর হচ্ছে না। এটা সম্পূর্ণ অসত্য, এটা সত্য নয়। মাননীয় মুখ্যমন্ত্রী যা ঘোষণা করেছিলেন তা আমাদের পশ্চিমবঙ্গের শিক্ষা দপ্তর তাদের সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে ৯ কোটি ৪৮ লক্ষ টাকার পশ্চিমবঙ্গের মাধ্যমিক ও প্রাথমিক শিক্ষকদের ক্ষেত্রে একটা অতিরিক্ত নতুন বেতনক্রম ঘোষণা করেছেন এবং মাধ্যমিক শিক্ষকদের ৫ কোটি টাকা এই পর্যন্ত দিয়েছি। আমরা আপাতত অ্যাড হক বেসিসে দিয়েছি। শিক্ষকদের কাছ থেকে তাদের অপসন ফর্ম এবং অন্যান্য বিষয়গুলি পাওয়া গেলে পে ফিকসেসন করে রিভাইসড স্কেলে তাদের বেতন দেওয়া সম্ভব হবে। কয়েক জন সদস্য পশ্চিমবঙ্গের প্রাথমিক শিক্ষা ব্যবস্থার কথা বলতে গিয়ে বলেছেন ২০ পয়েন্ট প্রোগ্রাম-এর কিছুই ধার ধারা হচ্ছে না। বিশেষ করে ইলা মিত্র মহাশয়া বলেছেন ২০ পয়েন্ট প্রোগ্রামের কথা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয়া প্রধানমন্ত্রী ঘোষণা করেছেন যে ২০ পয়েন্ট প্রোগ্রাম তাতে শিক্ষা সম্বন্ধে দুটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় আছে। সেটা হল এই যে পশ্চিমবাংলার সমস্ত হস্টেলের ছাত্র-ছাত্রীদের কাছে আমরা সস্তায় নিত্য প্রয়োজনীয় জিনিস সরবরাহ করব। সেটা আমরা ইতিমধ্যে শুরু করে দিয়েছি। প্রত্যেক হস্টেলের ছাত্র-ছাত্রীদের জন্য মাথাপিছু ১ কেজি করে গম, ১

কেজি করে চাল, ২৫০ গ্রাম করে চিনি এবং যেখানে ইলেকট্রিক নেই সেখানে কেরোসিন তেল সরবরাহের ব্যবস্থা করেছি। ২০ দফা কর্মসূচির মধ্যে শিক্ষার ব্যাপারে দ্বিতীয় যে কর্মসূচি সেটা হচ্ছে বই-এর দাম নিয়ন্ত্রিত রাখা, সস্তায় কাগজ এবং পেন্সিল সরবরাহ করা। এ বিষয়েও আমরা ব্যবস্থা অবলম্বন করেছি এবং সেজন্য আমরা বিভিন্ন জায়গায় বিভিন্ন প্রতিষ্ঠানের মাধ্যমে কাগজপত্র সরবরাহের ব্যবস্থা করেছি। আজকে এখানে নন্দবাবু বক্তৃতা রেখেছেন যে, ম্যানেজিং কমিটি যেটা আছে তাতে সেক্রেটারি এবং অন্য মেম্বার শিক্ষিত লোকেদের যাতে করা হয়। আমি তাকে জানাচ্ছি শিক্ষা প্রতিষ্ঠানে নতুন পদ্ধতিতে যে ম্যানেজিং কমিটি আছে তাতে ৪ জন অভিভাবক এবং ডোনার, ফাউন্ডার, হেড মাস্টার, আমাদের ২ জন, পারসন ইন্টারেস্টেড ইন এডুকেশন কেও আনবার চেষ্টা করেছি। সুতরাং সেখানে ম্যানেজিং কমিটিতে যারা ইলেকটেড হয়ে আসবেন ১৩/১৪ জন তারাই ঠিক করে নেবেন কে সেক্রেটারি হবে। নন্দবাবু এবং অন্য দুজন মাননীয় সদস্য প্রশ্ন তুলেছেন সেক্রেটারি নির্বাচনের ব্যাপারে। আমি বলব যে সেখানে অনেক উচ্চ শিক্ষিত লোক থাকে, সুতরাং তারা সেইভাবে উপযুক্ত ব্যক্তিকেই সেক্রেটারি নির্বাচিত করতে পারবেন। আজকে এখানে কিছু প্রশ্ন দেখা দিয়েছে। আমাদের পশ্চিমবঙ্গে প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে যে গণ টোকাটুকি এবং পরীক্ষা পদ্ধতির যে অবস্থা রয়েছে তাতে পরীক্ষা ঠিক পদ্ধতিতে হচ্ছে না। আপনি জানেন ৬৭ সালের পর থেকে ১৯৬৭ সাল থেকে ৭১ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গের শিক্ষা ক্ষেত্রে একটা নৈরাজ্য এবং অরাজকতার সৃষ্টি হয়েছিল। ৭০/৭১ সালে প্রায় ৮০ ভাগ স্কুলে অ্যানুয়াল পরীক্ষা আমরা নিতে পারিনি। আজকে সকলের সহযোগিতায়, শিক্ষিত মানুষের সহযোগিতায়, বিধানসভার সভ্যদের সহযোগিতায়, শিক্ষকদের সহযোগিতায় আজকে পশ্চিমবঙ্গের শিক্ষা ক্ষেত্রে শান্তি শৃঙ্খলা ফিরে এসেছে। আজকে মাধ্যমিক শিক্ষার হায়ার সেকেন্ডারি এবং স্কুল ফাইনাল পরীক্ষা যথাযথভাবে নেওয়া সম্ভব হচ্ছে এবং তিন থেকে চার মাসের মধ্যে ফল প্রকাশ করবার ব্যবস্থা করতে পেরেছি। এবং পরীক্ষা সিলেবাস আমরা বর্তমান বছর থেকে সম্পূর্ণ রূপ পরিবর্তন করছি। মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রে যে সমস্ত কিছু করেছি তা নয়। আমরা যেটা করছি যাতে শিক্ষা দপ্তর প্রত্যেকের সহযোগিতা নিয়ে সুন্দরভাবে চলতে পারে। মাননীয় সভ্যরা যেসমস্ত অভিযোগ করলেন সেগুলির বিষয়ে পরে আমাদের সঙ্গে যোগাযোগ করলে সে বিষয় আমরা ব্যবস্থা গ্রহণ করব। প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে আমরা গত বছর থেকে অবৈতনিক ও বাধ্যতামূলক করেছি। বর্তমান বছর থেকে চতুর্থ শ্রেণী পর্যন্ত কেবল অবৈতনিক শিক্ষা নয়, প্রত্যেক ছাত্র-ছাত্রী যাতে বিনা পয়সায় বই পায় তার ব্যবস্থা করা হয়েছে। ইলা মিত্র মহাশয়া বললেন ৩০নং স্কুলের ছড়া বই পাঠায়নি এবং যারা পেয়েছে তারা সমস্ত বই পাঠায়নি। এ অভিযোগ ঠিক নয়। আমরা বিভিন্ন ডিস্ট্রিক্ট-এ দেখেছি এ পর্যন্ত স্কুলের বই সরবরাহ করা হয়েছে। প্রত্যেকটি ডিস্ট্রিক্ট সোস্যাল এডুকেশন অফিসার-

এর মাধ্যমে এবং ব্লকে এক্সটেনশন অফিসার এর মাধ্যমে বই বিলি করা হয়েছে। প্রত্যেকটি প্রাথমিক শিক্ষককে যাতে বেতন ঠিক ঠিক ভাবে পায় সেজন্য আমরা এ মাসের ২০ তারিখের আগে দেওয়ার ব্যবস্থা করেছি। আমাদের পোস্ট অফিস-এর মাধ্যমে এটা দিতে হয় বলে পোস্টাল ডিসঅর্ডার-এর জন্য কিছু ত্রুটি বিচ্যুতি হয়। যেখানে অভিযোগ থাকে সেটা জানান আমরা ব্যবস্থা গ্রহণ করব। কলকাতা ও হাওড়া শহরতলী অঞ্চলে ব্যাঙ্কের মাধ্যমে বেতন দেবার ব্যবস্থা করেছি। ২৪ পরগনা, নদীয়া, বর্ধমান, হাওড়া ইত্যাদি কিছু কিছু অঞ্চলে ব্যাঙ্কের মাধ্যমে বেতন দেবার ব্যবস্থা গ্রহণ করতে বলেছি। ১৯৩০-১৯৬৭ সালে যে প্রাথমিক শিক্ষা.... আমরা ১৯৭৫ সালে সিলেক্ট কমিটির মাধ্যমে পরিবর্তন করেছি সেটা কেন এখনও কাযকর হচ্ছে না একথা বিশ্বনাথ বাবু বললেন। ১৯৭৫ সালের ১লা জানুয়ারি থেকে এই আইন কার্যকর হয়েছে, কিন্তু বাস্তবে রূপায়িত হয়নি। কারণ তার কতকগুলি অসুবিধা থাকায় সেখানে বলা ছিল যে সমস্ত গার্ডিয়ান-এর তাদের ছেলেমেয়েদের না দেবে তাদের জন্য সাজার ব্যবস্থা করা হবে। কিন্তু আমরা সেখানে কিছু ভেরিফাই করে অন্য ব্যবস্থা গ্রহণ করতে যাচ্ছি। এরজন্য একটা ড্রাফট পাবলিকেশন করেছি। ৭টার মধ্যে ৪টা ফাইনাল পাবলিকেশন হয়ে গেছে আর ৩টা হতে চলেছে। আমরা আশা করছি আগামী ২-৩ মাসের মধ্যে ডিস্ট্রিক্ট প্রাইমারি অফিসারকে নির্দেশ দেব যাতে প্রতিটি জেলায় ডিস্ট্রিক্ট প্রাইমারি স্কুল কাউন্সিল গঠন করা যায় এবং সমস্ত ডিস্ট্রিক্টের এম এল এ-রা তার সভ্য হবেন। অ্যাডভাইসারি কমিটি তার ইচ্ছামতো কাজ করছে এটা ঠিক নয়। অ্যাডভাইসারি কমিটি যে সমস্ত স্কুল লেস ভিলেজ আছে সেখানে স্কুল করার ব্যবস্থা করেন এবং তারা যে ব্যবস্থা গ্রহণ করবেন তাকে আমরা অনুমোদন দিই। আমরা ১ হাজার অনুমোদন দেব, তবে এর মধ্যে ডিস্ট্রিক্ট অ্যাডভাইসারি কমিটিকে ৬০০টি স্কুলকে অনুমোদন করার দায়িত্ব দেওয়া হয়েছে। প্রত্যেকটি হাই সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড টাইবস প্ল্যানিং কমিটি আছে তাদের উপরেও ওই দায়িত্ব আছে। সুতরাং প্রাথমিক শিক্ষা ব্যবস্থাকে যাতে সমস্ত স্তরে ছড়িয়ে দিতে পারি সেই ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি বিধানসভায় সভ্যদের সহযোগিতা প্রার্থনা করছি।

[7-00 — 7-10 p.m.]

প্রাইমারি শিক্ষার ক্ষেত্রে অভিযোগ এসেছে যে প্রভিডেন্ট ফান্ডের টাকা ঠিকমতো দেওয়া হচ্ছে, এই অভিযোগ মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমরা আগে পেতাম, কিন্তু পাবার পর আমরা অত্যন্ত দৃঢ়তর সঙ্গে ডিস্ট্রিক্ট অফিসারদের জানিয়ে দিয়েছি যে প্রত্যেকটি শিক্ষক তার রিটায়ারমেন্টের সঙ্গে সঙ্গে যাতে তার প্রভিডেন্ট ফান্ডের টাকা ঠিকমতো বুঝে পান তার ব্যবস্থা গ্রহণ করতে হবে, আপ টু ডেট অ্যাকাউন্ট প্রত্যেকটি ডিস্ট্রিক্টে রাখতে হবে। এটা আমরা বীরভূম, মেদিনীপুর, হাওড়া জেলাতে করতে পেরেছি। কিন্তু

দু-একটা জেলাতে অসুবিধা সৃষ্টি হয়েছে, কেননা সেখানে কর্মচারীরা এর আগে যে সমস্ত স্কুল বোর্ড ছিল তার মাধ্যমে এমন কতকগুলি কাজ করে গেছেন যে কাজ কমপ্লিট করতে কিছু সময় লাগবে। তবে আমরা আশাকরি প্রভিডেন্ট ফান্ড অ্যাকাউন্ট প্রত্যেকটি ডিস্ট্রিক্টে আপ টু ডেট করতে পারব। শিক্ষকদের চাকুরির নিরাপত্তার জন্য সমস্ত জায়গায় ব্যবস্থা অবলম্বন করতে পেরেছি। যদি অবৈধভাবে কোথাও ছাঁটাই করা হয় তাহলে আমাদের যে অ্যাপিল কমিটি আছে সেই অ্যাপিল কমিটির কাছে গেলে তার সুবিচারের ব্যবস্থা হবে। প্রদ্যোৎ মহান্তি বক্তব্য রাখলেন যে মাধ্যমিক শিক্ষকদের বেতনের ব্যাপারে স্কুল সেক্রেটারিদের যে বলা হচ্ছে স্টেট ব্যাঙ্কে অ্যাকাউন্ট খুলে ট্রেজারি বিল পাশ করে সেই অ্যাকাউন্ট থেকে শিক্ষকদের বেতন দাও, এতে বেতন প্রাপ্তিতে দেরি হবে এবং দুর্নীতি প্রশ্রয় পাবে। আমার মনে হয় তিনি জিনিসটা ঠিকমতো বুঝেননি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা অতীত অভিজ্ঞতাতে দেখেছি যে পশ্চিমবঙ্গে এমন অনেক গ্রামের দিকে স্কুল আছে যেখানে ২৫/৩০ বছর এনডাউমেন্ট প্রোপার্টির হিসাবে পাওয়া যায়নি, যেখানে গ্রান্টের টাকা নিয়ে সেক্রেটারি মহাশয়রা কিছু কিছু ক্ষেত্রে ছিনিমিনি খেলতেন, শিক্ষক মহাশয়দের বেতন ঠিকমতো দিতেন না। এই সমস্ত কারচুপি যাতে না ঘটে, সম্পাদক মহাশয়রা যে গ্রান্টের টাকা রিলিফ করবেন তার থেকে শিক্ষক মহাশয়রা যাতে ঠিকমতো বেতন পান এবং যদি তার কিছু উদ্বৃত্ত থাকে সেটা স্কুল অ্যাকাউন্টে যাতে ঠিক থাকতে পারে সেই ব্যবস্থার জন্য আমরা হেড মাস্টার মহাশয় এবং সম্পাদক মহাশয় তাদের জয়েন্ট অপারেটর করে অ্যাকাউন্ট খোলার ব্যবস্থা করেছি। প্রত্যেক স্কুলের টাকা সেই অ্যাকাউন্টে জমা হচ্ছে এবং তার থেকে শিক্ষকদের দেয় টাকা দেবার পর উদ্বৃত্ত থেকে যাচ্ছে। এই ব্যবস্থা গৃহীত হাওয়ার পর পশ্চিমবঙ্গে মাধ্যমিক শিক্ষকদের কাছ থেকে প্রচুর চিঠিপত্র আমরা পেয়েছি, তারা প্রত্যেক আমাদের এই ব্যবস্থার জন্য আনন্দিত হয়েছেন। প্রদ্যোৎ মহান্তি মহাশয় যেকথা বললেন সেটা সত্য নয়। এখানে বলা হয়েছে যে কোটা বহির্ভূত যে সমস্ত স্কুল সেই সমস্ত স্কুল গ্রান্ট পাচ্ছে না বা যেসমস্ত স্কুলের অনুমোদন দেওয়া হয়েছে সেগুলি ডেফিসিট গ্রান্টের আওতায় আসছে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা দায়িত্বে আসার আগে ১৯৭২ সালের আগে আমরা দেখেছি, আমি নিজে একজন মাধ্যমিক স্কুলের প্রধান শিক্ষক ছিলাম, আমি দেখেছি পশ্চিমবঙ্গের শিক্ষকদের কি দুরবস্থা ছিল। অধিকাংশ স্কুল ল্যাম্প গ্রান্টের আওতায় ছিল। আমরাই প্রথম ১৯৭০ সালে ডিসেম্বর মাসে পশ্চিমবঙ্গে যত মাধ্যমিক বিদ্যালয় অনুমোদন পেয়েছে তাদের ডেফিসিট গ্রান্টের আওতায় আনতে পেরেছি। এবারে ১৯৭১ সালকে আমরা এর সঙ্গে ইনক্লুড করতে পেরেছি। আমরা চেষ্টা করছি আজকে যে স্কুলকে অনুমোদন দেওয়া হবে তারা যাতে আস্তে আস্তে ডেফিসিট গ্রান্টের আওতায় আসে আমাদের সীমিত ক্ষমতা থাকা সত্ত্বেও। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিধানসভা সদস্যদের

কাছে অনুরোধ রাখতে চাই যে কিছু কিছু জায়গায় ব্যাঙের ছাতার মতো স্কুল গজিয়ে আছে যে, যে কথা মাননীয় বিশ্বনাথ চক্রবর্তী মহাশয় বললেন, এক্ষেত্রে আমরা ঠিকমতো সম্প্রসারণে দৃঢ়ীকরণ আনতে পারিনি। আমরা প্রাথমিক শিক্ষার নিশ্চয়ই সম্প্রসারণ চাই, কিন্তু মাধ্যমিক কলেজ এবং বিশ্ববিদ্যালয় শিক্ষার ক্ষেত্রে আমাদের বর্তমানে যে ব্যবস্থা আছে সেগুলির সুষ্ঠু দৃঢ়ীকরণ এবং তার মান উন্নয়ন এবং তার রক্ষণাবেক্ষণ একান্ত দরকার কারণ, সেগুলির ভিত্তি যদি আমরা সুদৃঢ় করতে না পারি, যদি গ্রামে গ্রামে একটা করে হাই স্কুল খোলার ব্যবস্থা করি বা প্রত্যেকটি অঞ্চলে ৪/৫টা করে তাহলে দেখা যাবে স্কুলের যে মিনিমাম ছাত্র সংখ্যা, মিনিমাম যে রোল স্ট্রেন্থ সেটা রক্ষা করা সম্ভব হচ্ছে না। আমরা এরছরে ৪/৫টা স্কুলে দেখেছি রোল ফেল করেছে। একটা হাই স্কুলে ১৩ জন শিক্ষক, আর রোল স্ট্রেন্থ সেখান মাত্র ৫৫। কিভাবে সেই স্কুলকে আমরা অনুমোদন দিতে পারি, কিভাবে সেই স্কুলকে কন্টিনিউ করবার কথা বলতে পারি? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে এবারে কতকগুলি গুরুত্বপূর্ণ কর্মসূচি গ্রহণ করেছি। গত বছর থেকে আমাদের সিডিউল্ড ট্রাইবস মেয়েদের প্রত্যেককে যারা প্রাথমিক শিক্ষা গহণ করছে ইউনিফর্ম দেওয়ার ব্যবস্থা গ্রহণ করেছি, সিডিউল্ড কাস্টস মেয়েদের ক্ষেত্রে আমরা ২০ পারসেন্ট দেবার ব্যবস্থা করেছি। এবং জেনারেল কাস্টের যারা গরিব তাদের জন্য ৮ পারসেন্ট-এর ব্যবস্থা করেছি। আমরা দার্জিলিং, কুচবিহার এবং জলপাইগুড়ি জেলায় ১৮ হাজার ছাত্রছাত্রীর জন্য মিড ডে টিফিনের ব্যবস্থা করেছি, এছাড়া বাঁকুড়া, পুরুলিয়া কেয়ার এবং কাসা-র মাধ্যমে ৮৫ হাজার ছাত্রছাত্রীকে খাদ্য দেবার ব্যবস্থা করেছি। আমরা চেষ্টা করছি আজকে শিক্ষাক্ষেত্রে যতদূর সম্ভব সকলের সাহায্য নিয়ে এখানে যে নৈরাজ্য এসেছিল সেটা দূর করতে। তারপর পরীক্ষার ব্যাপারে অভিযোগ করা হয়েছে যে, সময়মতো রেজাল্ট আউট হয় না। হায়ার সেকেন্ডারি স্কুলের ক্ষেত্রে এটা সম্ভব হয়েছে। আমরা হায়ার এডুকেশন এবং বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রে চিঠি দিয়েছিলাম যে এই সমস্ত অব্যবস্থা দূর করতে হবে অর্থাৎ আমরা বলেছি নির্দিষ্ট সময়ের মধ্যে পরীক্ষা নিয়ে তার ফলাফল তাড়াতাড়ি বের করতে হবে। তাতে কলকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য মহাশয়ের কাছ থেকে চিঠি এসেছে যে, তারা ১৯৭৭ সাল থেকে কলকাতা বিশ্ববিদ্যালয়ে যে সমস্ত পরীক্ষা নেওয়া হবে তার ফলাফল তারা নির্দিষ্ট সময়ের মধ্যে ঘোষণা করতে পারবেন এবং পরীক্ষা নেবেন। আজকে আমরা নতুন দৃষ্টিভঙ্গি নিয়ে শিক্ষাক্ষেত্রে এগিয়ে চলেছি এবং যে পদ্ধতি অবলম্বন করছি, যে শিক্ষা ব্যবস্থা করছি তাতে ছাত্রদের মনের বিকাশ হবে, তারা দেশের লোকের সেবা করতে পারবে, এই মনোভাবে তারা উদ্বুদ্ধ হবে। আমরা এই মনোভাব নিয়েই পশ্চিমবাংলার শিক্ষা ব্যবস্থা এগিয়ে নিয়ে চলেছি। স্যার, এই পশ্চিমবাংলার বুকে ১৯০৬ সালে জাতীয় শিক্ষা পরিষদ তৈরি হয়েছিল। ১৯০৬ সালে ১১ই মার্চ জাতীয় শিক্ষা

পরিষদের উদ্যোগে যাদবপুর বিশ্ববিদ্যালয়ের পত্তন হয়েছিল। এদের উদ্দেশ্যে ছিল ভারতবর্ষ এবং পশ্চিমবাংলার ছাত্র-ছাত্রীদের জাতীয় মনোভাবে উদ্বুদ্ধ করা। আজকে আমরা অর্থনৈতিক স্বাধীনতার জন্য প্রত্যেকটি শিক্ষা প্রতিষ্ঠানকে এক একটি কর্মযজ্ঞে পরিণত করতে প্রত্যেকটি বিধানসভার সদস্যের সাহায্য প্রার্থনা করছি। বাজেট বক্তৃতা রাখতে গিয়ে কেউ কেউ হয়ত বিরূপ বক্তব্য রেখেছেন, কিন্তু আমি তাদের কাছে বিনয়ের সঙ্গে বলছি তাতে আমরা কিছু মনে করিনি। আমি অনুরোধ করছি আপনারা এগিয়ে আসুন, নিজেদের কনস্টিটিউয়েন্সি সম্বন্ধে আপনারা যে সমস্ত অভিযোগ করেছেন সেগুলি যদি সত্য হয় তাহলে যথাবিহিত ব্যবস্থা অবলম্বন করব। আমাদের শিক্ষামন্ত্রী একজন বিশিষ্ট শিক্ষাবিদ। তার নেতৃত্বে শিক্ষা দপ্তর যেভাবে চলছে তাকে সমর্থন করছি, তিনি যে বাজেট রেখেছেন তাকে সমর্থন করছি এবং বিধানসভার সদস্যদের কাছে সাহায্য এব সহানুভূতি চাইছি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[7-10 — 7-20 p.m.]

**শ্রী মহম্মদ দেদার বক্স ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমাদের শিক্ষামন্ত্রী শিক্ষা বিভাগের যে ব্যয় বরাদ্দ বিধানসভায় পেশ করেছেন আমি তাকে আন্তরিকভাবে সমর্থন করছি। আমাদের শিক্ষামন্ত্রী একজন শিক্ষাবিদ এবং এই সরকার প্রতিষ্ঠিত হবার পর তিনি অনেক কিছু করেছেন। স্যার, শিক্ষার দ্বারা মানব শক্তির গুণগত উন্নতি সাধিত হয় এবং মূল্যবান মানব সম্পদ তৈরি হয় এবং এটা যদি হয় তাহলেই শিক্ষা সার্বিক হয়ে ওঠে। তার কথাতেই বলি, তিনি বলেছেন, ১ বছর শস্য রোপণ করলে ১০ হাজার সেটা চারা হয় এবং ১০০ বছরে বৃক্ষ হয়। আমি তার দৃষ্টি প্রাথমিক শিক্ষার দিকে আকর্ষণ করছি। আপনি জানেন এবং সকল সদস্যই জানেন প্রাথমিক শিক্ষা যেটা বর্তমানে চলছে, যেসব বিদ্যালয় মঞ্জুরি পেয়েছে সেখানে মাত্র ৩ জন করে শিক্ষক দেওয়া হয়েছে। কিন্তু তারা কি করে শিশু শ্রেণীতে এবং প্রথম, দ্বিতীয়, তৃতীয় এবং চতুর্থ শ্রেণীতে শিক্ষা দেবেন সেটা আমি বুঝতে পারছি না, আমার মনে হয় সেখানে যদি একজন করে মাদার ট্রেন্ড টিচার শিশুদের আটকানোর জন্য এবং প্রথম দ্বিতীয়, তৃতীয় এবং চতুর্থ শ্রেণীর জন্য ৪ জন শিক্ষক নিযুক্ত করা হয় তাহলে ভাল হয়। আমি এই দিকে শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কারণ এই প্রাথমিক শিক্ষা হল ভিত্তি, এই ভিত্তি যদি শক্ত না হয় তাহলে কি করে সেখানে প্রাসাদ তৈরি হবে এবং প্রাসাদ কি করে ঠিক থাকবে। সুতরাং মাননীয় শিক্ষামন্ত্রীর কথাতেই বলছি যে শিশুকে ১০০ বছরের জন্য রোপণ করা হচ্ছে তাকে ঠিকমতো মানুষ করতে হবে। সুতরাং এই যে প্রাথমিক শিক্ষা আইন চালু হয়েছে যেটা বাধ্যতামূলক এবং অবৈতনিক করা হয়েছে আমি অনুরোধ করব যেন এটা সত্ত্বর চালু করা হয়। মাধ্যমিক শিক্ষা ক্ষেত্রে এখানে পেনসনের কোনও উল্লেখ নাই এবং

আমরা জানি তারা পেনসন পাচ্ছেন না। অনেকে মারা যাচ্ছে না খেতে পেয়ে এটা মাননীয় শিক্ষামন্ত্রী নিশ্চয়ই অবগত আছেন। মাধ্যমিক শিক্ষা ক্ষেত্রে দেখা গেছে সেখানে অনেক জিনিস পত্র দেওয়া হয়েছে সরকারি সাহায্য সেগুলি রাত্রি কালে রক্ষণাবেক্ষণ করবার জন্য কোনও নাইট গার্ড নাই। এই নাইট গার্ডের জন্য আমরা বার বার দাবি করেছি কিন্তু আজ পর্যন্ত তার কোনও স্যাংশন দেওয়া হয়নি। তারপর যে বেতমক্রম চালু হয়েছে সেই বেতনক্রম আমাদের মাধ্যমিক স্কুলে শিক্ষক শিক্ষিকা এবং অশিক্ষক কর্মচারীরা ঠিকমতো এখনও পাচ্ছেন না। যাতে অতি সত্বর বেতন দেবার ব্যবস্থা করা হয় তার ব্যবস্থা যেন শিক্ষামন্ত্রী মহাশয় করেন। তারপরে স্যার, যে ১০/২/৩ যে ডিগ্রি কোর্স করা হয়েছে তাতে আমি মনেকরি আমাদের মতো দরিদ্র্য দেশে—যেখানে সারা ভারতবর্ষে যে শিক্ষা ক্রম চালু হচ্ছে, সেই অনুযায়ী যদি এখানেও দুই বছরে ডিগ্রি কোর্স করা হয় তাহলে আমাদের মতন গরিব দেশে আর্থিক সাশ্রয় হবে। স্যার, মাধ্যমিক স্তরে সাধারণ শিক্ষা এবং কর্ম শিক্ষা যে বাধ্যতামূলক করার ব্যবস্থা হচ্ছে তাতে আমি মনেকরি আমাদের দেশে বেকারত্ব ঘুচবে। কিন্তু স্যার, কর্মশিক্ষা এবং শরীর শিক্ষা এবং সমাজ শিক্ষা যা ব্যবস্থা করা হয়েছে পাঠ্যসূচিতে বাধ্যতামূলকভাবে অন্তর্ভুক্ত করা হয়েছে কিন্তু সেই সুযোগ সুবিধা এখনও পর্যন্ত দেওয়া হয়নি। আগামীতে যাতে সেই সুযোগ দেওয়া যায় তার জন্য শিক্ষামন্ত্রী যেন উপযুক্ত শিক্ষকের ব্যবস্থা করেন। মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়, অবশ্য প্রাথমিক থেকে বিশ্ববিদ্যালয় স্তর পর্যন্ত শিক্ষক অশিক্ষক কর্মচারিদের বেতন বাড়িয়েছেন এবং মাদ্রাসা শিক্ষার জন্য একটি পশ্চিমবঙ্গ মাদ্রাসা পরিষদ গঠন করেছেন কিন্তু আমি বলব যে আরও বেশি মাদ্রাসা হওয়া দরকার। এবং অনুন্নত তফসিলি এবং উপজাতি সম্প্রদায়ের ছাত্র-ছাত্রীদের জন্য যে ব্যবস্থা করা হয়েছে, তাদের যে সব সুযোগ সুবিধা দেওয়া হয়েছে এবং ২০ দফা কর্মসূচি অনুযায়ী তাদের ছাত্রাবাস বই এবং প্রয়োজনীয় জিনিসপত্রে কাগজপত্রে সরবরাহের ব্যবস্থা করা হয়েছে এবং চতুর্থ শ্রেণী পর্যন্ত বিনা মূল্যে পুস্তক দেওয়া হচ্ছে। স্যার, মাননীয় রাষ্ট্রমন্ত্রী মহাশয় বলেছেন যে এখনও অনেক জায়গায় বিশেষকরে তফসিলিজাতি এবং উপজাতির ভাইদের স্কুল এবং মুসলমান ভাইদের মাদ্রাসার প্রয়োজন আছে আমি আশা করি মাননীয় শিক্ষমন্ত্রী এই বিষয়ে বিশেষ নজর দেবেন। এই বলে আমি বাজেটকে আন্তরিক সমর্থন করে বক্তব্য শেষ করছি।

[7-20 — 7-30 p.m.]

**শ্রী ললিতমোহন গায়েন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শিক্ষা খাতের যে ব্যয় বরাদ্দের দাবি মাননীয় শিক্ষামন্ত্রী এখানে উপস্থিত করেছে তাকে আমি সমর্থন করে দুই একটি কথা বলতে চাই। অজকে এই ব্যয় বরাদ্দ সমর্থন করতে উঠে আমার মনে

পড়ছে ৬৭ সালের কথা যখন পশ্চিমবাংলায় শিক্ষা ক্ষেত্রে নেমে এসেছিল অন্ধকার, অরাজকতা এবং নৈরাস্য এবং হতাশা। এবং ৬৭ সাল থেকে ৭১ সাল পর্যন্ত এই অবস্থা ছিল। তারপর যখন ১৯৭২ সালে যখন পশ্চিমবাংলায় আমাদের সরকার গঠন করা হল তখন থেকে শিক্ষাক্ষেত্রে নতুন আলো দেখা যেতে লাগল। আমাদের শিক্ষা মন্ত্রী আজকে আমাদের নতুন আলো দেখাচ্ছেন। কিন্তু দুঃখের বিষয় আজকেও আমাদের পশ্চিমবাংলায় এমন ও অনেক প্রাথমিক শিক্ষালয় আছে যাদের বিদ্যালয়ের বিল্ডিং নাই শুধুমাত্র অপরের ঘরে বা চালাঘরে প্রাথমিক শিক্ষা দেওয়া হয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে গ্রামবাংলার কথা বলতে উঠে আপনার কাছে কয়েকটি কথা নিবেদন করব। যে গ্রামবাংলার অবহেলিত লাঞ্ছিত এবং শোষিত মানুষ যারা শিক্ষার আলো এখনও দেখেনি, এই ২০ দফা কর্মসূচিকে রূপ দেবার জন্য, প্রধানমন্ত্রীর ঘোষিত অর্থনৈতিক কর্মসূচিকে আমাদের গ্রামবাংলার মানুষের মধ্যে ছড়িয়ে দিতে চাচ্ছি তখন এই যে নিরক্ষরতা এই নিরক্ষরতা দূর করতে গিয়ে আমরা দেখতে পাচ্ছি যে কোনও গ্রামে এখন পর্যন্ত প্রাইমারি স্কুল স্থাপন করা হয়নি, যে সমস্ত গ্রামে এখন পর্যন্ত কোনও প্রাইমারি শিক্ষক বা প্রাথমিক শিক্ষাকেন্দ্র তৈরি করা হয়নি সেই সমস্ত জায়গায় যাতে প্রাথমিক স্কুল তৈরি করা হয় তার জন্য আমি এ সরকারকে অনুরোধ করব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই জানেন এবং আমরাও জানি তাই মাননীয় রাষ্ট্রমন্ত্রী যে কথা বললেন তার সঙ্গে আমি একমত হতে পারছি না। তিনি বললেন যে সমস্ত প্রাথমিক স্কুলের শিক্ষকরা নাকি ঠিকমতো বেতন পাচ্ছে, কিন্তু মাননীয় রাষ্ট্রমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব তিনি ভাল করে যদি আবার তলিয়ে দেখেন এবং আমাদের কথা বিশ্বাস না করে তিনি যদি আবার দেখেন, আমি আমার ২৪ পরগনার কথা বলতে পারি সেখানে গত তিন মাস যাবত শিক্ষকরা বেতন পাচ্ছেন না। এটা আমি তার কাছে এবং মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে ব্যবস্থা নেবার জন্য অনুরোধ রাখছি। মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের কাছে আরও কয়েকটি নিবেদন রাখব যে আপনি জানেন যে পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায় প্রাথমিক স্কুলে প্রথম শ্রেণী থেকে আরম্ভ করে ৪র্থ শ্রেণী পর্যন্ত বই দেবার কথা হয়েছিল, অনেক স্কুল এখন পর্যন্ত পায়নি একথা ঠিক। আপনি তলিয়ে দেখুন, সমস্ত অফিসারদের ডেকে জিজ্ঞাসা করুন, শিক্ষকদের ডেকে জিজ্ঞাসা করুন যে ঠিকমতো তারা বই পেয়েছে কিনা মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের ২৪ পরগনার কথা বলছি যে ২৪ পরগনার গত কয়েক মাস আগে সার্কুলার দেওয়া হয়েছিল সরকারের তরফ থেকে, ডি আই অফিস থেকে সার্কুলার দেওয়া হয়েছিল সেখানে কিছু প্রাথমিক শিক্ষক নিয়োগ করা হবে। অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি প্রায় ১৫ লক্ষ অ্যাপ্লিকেশন জমা পড়েছে এবং এক একটা ফর্ম-এর জন্য ৫০ পয়সা লেগেছিল। গরিব যারা শিক্ষকতা করবার জন্য এগিয়ে আসছে ৫০ পয়সা করে অ্যাপ্লিকেশন ফর্ম জমা দেবার পর প্রায় দেড় লক্ষ ফর্ম

এখনও জমা পড়ে আছে, অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি এখন পর্যন্ত সেখানে কোনও রকম ইন্টারভিউ-এর ব্যবস্থা হচ্ছে না। আজকে ২৪ পরগনা ডি আই অফিসে একটা অরাজকতা চলছে। সেখানে অনেক সময় অফিসার থাকে না, অফিসার থাকলে করনিক থাকে না, সেখানে অনেক প্রাথমিক শিক্ষকরা ঠিকমতো বেতন পাচ্ছে না, আজকে পশ্চিমবঙ্গ সরকারকে সেদিকে নজর রাখতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রাথমিক শিক্ষকদের কথা ছেড়ে দিলাম আমি আপনাকে মাধ্যমিক শিক্ষকদের কথা বলি, ১৯৭৫-৭৬ সালে পশ্চিমবঙ্গ সরকারের শিক্ষা দপ্তর নতুন যে পাঠ্যক্রম চালু করতে চলেছে তাতে আমরা দেখছি প্রায় এক হাজার স্কুলকে অনুমোদন দেওয়া হবে। এই এক হাজার স্কুলকে অনুমোদন দিতে গিয়ে অনেক সমস্যার সমাধান আপনাদের করতে হবে সেই বিষয় শিক্ষা দপ্তরে দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই একাদশ এবং দ্বাদশ স্কুল চালু করতে গিয়ে অনেক বাধার সম্মুখীন হতে হবে, কিছু বাধা আসতে পারে। যেমন দেখুন একটি স্কুলে সেখানে ম্যানেজিং কমিটি হবে দুটো হেড মাস্টার হবে দুটো। একজন এম এ পাশ শিক্ষক দ্বাদশ শ্রেণীতে পড়িয়ে যে বেতন পাবেন, একাদশ শ্রেণীতে পড়িয়ে তার থেকে বেশি বেতন পাবেন। এখানে ম্যানেজমেন্ট কমিটির মধ্যে দ্বন্দ আসতে পারে, সেখানে সেই সমস্ত কমিটি তৈরি হবে এবং প্রধান শিক্ষকদের মধ্যে দ্বন্দ আসতে পারে সেই বিষয় আমি সরকারের দৃষ্টি আকর্যণ করে বলি যে অন্য কোনও ব্যবস্থা করা যায় কিনা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখন পর্যন্ত পশ্চিমবঙ্গে উচ্চ মাধ্যমিক এবং মাধ্যমিক প্রায় ৮৬২৫টি স্কুল আছে। এই স্কুলের মধ্যে ম্যানেজিং কমিটির মধ্যে গন্ডগোল আছে প্রায় ৩ হাজার অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি এই তিন হাজার স্কুলের ম্যানেজিং কমিটির মধ্যে যে গন্ডগোল আছে তার জন্য এখন পর্যন্ত সরকার থেকে কোনও রকম স্টেপ নেওয়া হচ্ছে না। আমি অনুরোধ করব এই ৩ হাজার স্কুলে যেখানে গন্ডগোল বেধে আছে সেখানে আমাদের শিক্ষা দপ্তর থেকে আলাদা একটা সাব ল তৈরি করে যাতে তাড়াতাড়ি সেই সমস্ত মামলার নিস্পত্তি করা যায়। কোথায়ও হাইকোর্টে আছে, কোথায়ও ম্যানেজিং কমিটির সঙ্গে গন্ডগোল আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটা কথা আপনার কাছে নিবেদন করছি, আমার নির্বাচর কেন্দ্র বারুইপুর, অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হচ্ছে—মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি অনুরোধ করেছিলাম, তিনি এখানে বসে আছেন তার ঘুম ভাঙবে কিনা জানি না, তবে একটা অনুরোধ সেখানকার হাজার হাজার লোক এবং অভিভাবক, সেখানে মাস পিটিশন করে একজন শিক্ষকের চাকরি নিয়েছিল। সেই শিক্ষক থাকলে সেই স্কুলের অবনতি ছাড়া উন্নতি হত না। অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি তার একটা ইংরাজি একটু পড়ে শুনাই। প্রধান শিক্ষিকা লিখছেন received on 2-7-75 at 12-30 p.m. and I shall inform the Administrator accordingly I shall Infrom এই ইংরাজি লিখছেন।

তাকে আমরা সেখানে থেকে তাড়িয়ে দিয়েছি। এছাড়া পুলিশ তাকে অ্যারেস্ট করেছিল এবং তার স্বামীকেও অ্যারেস্ট করেছিল সেখানকার প্রাক্তন সম্পাদক। সেখান থেকে অনেক কাগজপত্র পাওয়া গিয়েছিল এবং সেই সব কাগজপত্র পাওয়ার পর তখন আমরা এই হেড মিস্ট্রেসকে তাড়িয়ে দিলাম কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি যে চারটি অ্যাডমিনিস্ট্রেটর সেখানে দেওয়া হয়েছিল চার চারজনই সেখান থেকে পালিয়ে এসেছে। আজকে মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি বলছি, এ বিষয়ে আশু সমাধানের জন্য তার কাছে অনুরোধ রাখছি। এবং সবশেষে আপনার কাছে এই অনুরোধ করব যে শুধু মাত্র কলকাতায় নয়, ২৪ পরগনার ডি আই অফিস যা কলকাতায় অবস্থিত, তার একটা সাবডিভিসন ২৪ পরগনায় নিয়ে যাওয়া যায় সে বিষয়ে দৃষ্টি আকর্ষণ করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[7-20 — 7-30 p.m.]

**শ্রী রবীন্দ্র নাথ করণ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, দশম শ্রেণীর সিলেবাস যখন চালু হয়েছিল, তখন তাকে ত্রুটি বিচ্যুতি থাকা সত্ত্বেও আমরা তাকে সমর্থন করেছিলাম। তার কারণ কোঠারি কমিশনের সুপারিশ ছিল ওয়ার্ক এডুকেশন। সেই ওয়ার্ক এডুকেশন সিলেবাসের অন্তর্ভুক্ত হওয়ায়, শরীর এবং কর্মশিক্ষা একই সঙ্গে চালু হওয়ায় তাতে ছাত্রদের শ্রমের প্রতি মর্যাদাবোধ বাড়বে এবং এই ভেবেই সরকার এ বিষয়ে গুরুত্ব দিয়েছেন। ১৯৭৪-৭৬ সালে অধিকাংশ স্কুলে এই কর্মশিক্ষা চালু করার ব্যাপারে যে আর্থিক সাহায্য দেবার কথা তা দেওয়া হয়নি। কোন কোন স্কুলে ৪০০ টাকা করে পেয়েছে কিন্তু বহু জুনিয়র স্কুল এক পয়সাও পায়নি। ফলে সমস্ত ব্যয়ের বোঝা সমস্ত অভিভাবকদের ঘাড়ে চেপেছে। এই যে কর্মশিক্ষা চালু হল, তার ব্যয়ের বোঝা নিম্ন মধ্যবিত্ত কেন, অনেক মধ্যবিত্তের ছেলে মেয়ের পক্ষে এই কর্মশিক্ষার পড়াশুনা চালানো কঠিন হয়ে পড়ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিশেষ করে পাড়া গাঁয়ে যে সমস্ত স্কুল এগ্রিকালচারাল ফার্ম, প্যাডি কাল্টিভেশন, কিচেন গার্ডেন ইত্যাদি করতে যে সমস্ত যন্ত্রপাতি দরকার তা অত্যন্ত ব্যয় বহুল আর সেই ব্যয় বহুল জিনিসপত্র কোনও স্কুলের পক্ষে কেনা সম্ভব নয়। সেজন্য আমি সরকারের কাছে আবেদন করছি যে প্রচুর টাকা পয়সা যেন এই সমস্ত ওয়ার্ক এডুকেশন জন্য ব্যয় করা হয়। অন্যথায় ওয়ার্ক এডুকেশনের কাজ ব্যাহত হতে বাধ্য।

দ্বিতীয়ত ফিজিক্যাল এডুকেশন ব্যবস্থাও আমরা সমর্থন করেছিলাম। কিন্তু আমার কনস্টিটিউয়েন্সির অধিকাংশ স্কুলেই দেখতে পাচ্ছি যে খুব কম স্কুলেই টিচার ট্রেন্ড ইন ফিজিক্যাল এডুকেশন আছে। তাছাড়া অনেক স্কুলেই খেলাধূলার মাঠ নাই, শুধু তাই নয়। এই সমস্ত ছেলে মেয়েরা পেট ভরে খেতে পায় না, স্কুলে তাদের কোনও টিফিনের

ব্যবস্থা নাই এই অবস্থায় ফিজিক্যাল এডুকেশন হবে কি করে? সেজন্য সাজেশন হচ্ছে আমার আবেদন হচ্ছে প্রত্যেকটি স্কুলে এই ফিজিক্যাল এডুকেশন চালু করার ব্যাপারে টিফিনের ব্যবস্থা করুন যাতে সেখানে এই শিক্ষা ব্যবস্থা চালু হতে পারে। তৃতীয় কথা হচ্ছে যে সমস্ত স্কুলে নতুন বেতন হার চালু হয়েছে, সেই বেতন হার এর ব্যাপারে অশিক্ষক কর্মচারিদের বিশেষ করে ৪র্থ শ্রেণীর কর্মচারিদের এই বেতন হার থেকে সম্পূর্ণ বঞ্চিত করা হয়েছে। তাদের বেতন আগে ছিল ১৩০ টাকা। নতুন বেতন হার হল ১৩৫ টাকা। বছরে এক দুই টাকা বেড়ে বেড়ে জীবনের শেষ পর্যায়ে তারা পাবে ১৮০ টাকা এবং তার সর্বসাকুল্যে পেনশন হবে ৪৫ টাকা। ভেবে দেখুন একবার, সারা জীবন কাটিয়ে ৪৫ টাকা পেনশন নিয়ে অবসর গ্রহণ করবে। তারপর এই যে নতুন বেতন হার চালু হয়েছে তাতে ফিকসেশনেও অনেক অসংগতি রয়েছে। শিক্ষা বিভাগ ও এ সম্বন্ধে তাদের ঠিকমতো ক্লারিফিকেশন দিতে পারছেন না। এ সম্পর্কে কোনও রুলসও নেই। ফলে এই সম্পর্কে শিক্ষকরা দরুনভাবে বিক্ষুব্ধ। আমি বলব এই সম্পর্কে সরকারের যথেষ্ট গাফিলতি দেখা দিয়েছে। এ বিষয়ে কোনও সন্দেহ নেই। মধ্যশিক্ষা পর্ষদের সম্পাদক অনিলকুমার বিশ্বাস মহাশয় কিছুদিন আগে আকাশবাণী থেকে তার বাণীতে বলেছেন মাধ্যমিকস্তরে ছাত্র-সংখ্যা অনেক বেড়েছে অথচ সরকার ঠিকমোত তাদের টাকা পয়সা দিতে পারছেন না। ১৯৭১ সালে স্কুল হয়ে গেছে—বহু স্কুল রেকমেন্ডেশন করা হয়েছে সুপারিশ করা হয়েছে—কিন্তু আজ পর্যন্ত তারা মঞ্জুরি পাচ্ছে না। ফলে মাধ্যমিক স্তরে শিক্ষার সংকোচনই করা হচ্ছে। শিক্ষামন্ত্রী মহাশয় বলেছেন—গুণগত পরিবর্তন করা হবে। সেই গুণগত পরিবর্তনের মধ্যে দিয়ে এই সব স্কুল না আনা যায় তাহলে মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রকে সংকুচিত করা হবে। যে সমস্ত স্পেশাল কনস্টিটিউয়েন্সির স্কুল রয়েছে তাদের ম্যানেজিং কমিটির যাতে ঠিক সময় নির্বাচন ও পুনর্গঠন হয় সেই সম্পর্কে আইন করা উচিত। সেখানে ২৮/৩০ বছর ধরে একই ম্যানেজিং কমিটি রয়ে গেছে, কোনও পরিবর্তনের বালাই নাই। তারা যা খুশি করে যাচ্ছে, খেয়ালখুশিমতো শিক্ষক নিয়োগ করছে—ছাঁটাই করছে। যাতে যথা সময়ে এদের নির্বাচন হয়, মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ তিনি তার ব্যবস্থা সত্ত্বর করবেন। এর ফলে ভাল ভাল স্কুল নষ্ট হতে বসেছে। দ্বাদশ ক্লাস স্কুলে সিলেবাস তৈরি ও শিক্ষক নিয়োগের ব্যাপারে শিক্ষা দপ্তরের একটা শম্বুকগতি আমরা লক্ষ্য করছি। আর কয়েক মাস পরে তো লক্ষ লক্ষ ছাত্র-ছাত্রী পাস করে বেরুবে। তারা কোথায়ও কিভাবে ভর্তি হবে—তা এখনও বোঝা যাচ্ছে না। আমি আশা করি তারা বাস্তবিক ঠিক সময় পাশ করে যাতে দ্বাদশ ক্লাস-এর শিক্ষা পায়—তার ব্যবস্থা শিক্ষামন্ত্রী মহাশয় করবেন। এই দ্বাদশ ক্লাস সবচেয়ে গুরুত্বপূর্ণ কারণ যেখানে বৃত্তিমূলক ভোকেশনাল এডুকেশন আরম্ভ। অথচ তার উপর যথাযথ গুরুত্ব দেওয়া হচ্ছে না। অথচ কোঠারি কমিশন তার উপর নির্ভর করে সিলেবাস তৈরি করতে

হচ্ছে। কিন্তু তাদের যে উদ্দেশ্য ব্যর্থ হয়ে যাবে এই গড়িমসির ফলে।

তারপর প্রাথমিক স্তর সম্বন্ধে একটি কথা বলা হয়েছে—তাদের মেডিক্যাল অ্যালাউন্স, ডিয়ারনেস অ্যালাউন্স দেওয়া হচ্ছে। কিন্তু আমাকে একজন প্রাইমারি স্কুলের টিচার বললেন—তারা কেউই ঐ মেডিক্যাল অ্যালাউন্স বা ডিয়ারনেস অ্যালাউন্স পাচ্ছেন না বা দেওয়া হচ্ছে না। এই কয়টি কথা বলে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

[7-30 — 7-49 p.m.]

**শ্রী গিয়াসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় যে, ব্যয় বরাদ্দের দাবি এখানে উত্থাপন করেছেন, আমি তার পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য রাখছি। শিক্ষা জাতির জীবনে একটা গুরুত্বপূর্ণ জিনিস এবং সুশিক্ষা ভিন্ন কখনও দু নাগরিক গঠন করা সম্ভব হয় না। একথা পশ্চিমবঙ্গ সরকারের শিক্ষা দপ্তর উপলব্ধি করেছেন। এই শিক্ষাকে কি করে উদ্দেশ্যমুখী বাস্তবমুখী করে তোলা যায়, তার একটা সুষ্ঠু পরিকল্পনা এখানে রচনা করা হয়েছে। এই শিক্ষার সম্প্রসারণের জন্য প্রভূত ব্যবস্থা করা হয়েছে। হাজার হাজার বিদ্যালয় অনুমোদন লাভ করেছে। তার মধ্যে তফসিলি ও উপজাতি স্কুলের সংখ্যা তিনশো মতো এই সমস্ত অনগ্রসর জাতির ছেলেমেয়েদের মধ্যে বিনামূল্যে পাঠ্য পুস্তক বিতরণের একটা ব্যবস্থা করা হয়েছে। সমস্ত প্রাথমিক স্কুলের এই সমস্ত অনগ্রসর জাতির ছেলেমেয়েদের আদিবাসী ও তফসিলি সম্প্রদায়ের ছেলেমেয়েদের জন্য আবাসিক ধরনের জুনিয়র হাই স্কুল স্থাপনের ব্যবস্থা করা হয়েছে। তাদের ন্যায্যমূল্যে রেশন দেবার ব্যবস্থা করা হয়েছে। স্কুল কলেজের পরিস্থিতি প্রথমে যে রকম খারাপ হয়ে পড়েছিল আসতে আসতে স্বাভাবিকতা ফিরে আসছে। শিক্ষার এক্সপ্যানসনের জন্য পশ্চিমবঙ্গের শিক্ষা দপ্তর যা করেছে সত্যিই সেটা প্রসংশনীয়। বিশ্বনাথবাবু কনসোলিডেশনের কথা বললেন, সেটা চিন্তা করতে হবে, যেটা অমাদের শিক্ষামন্ত্রী মহোদয় বলেছেন অবশ্যই কনসোলিডেশন দরকার। কিন্তু আমাদের সমস্ত জনসংখ্যর ৬৭ পারসেন্ট নিরক্ষর। অতএব কনসোলিডেশনের প্রশ্ন কি করে আসে সেটা আমি ঠিক বুঝতে পারছি না। আর ওয়ার্ক এডুকেশন সম্পর্কে আমি দু একটি কথা বলতে চাই। ওয়ার্ক এডুকেশন সম্পর্কে অনেকেই এখানে নৈরাশ্য প্রকাশ করলেন। আমি নদীয়া জেলার ৮০টি হাই স্কুলে গেছি। অনেক স্কুলেই দেখেছি গম বসিয়েছে, ভাল ফলের বাগান হয়েছে। একটি স্কুলে গিয়েছিলাম সেখানে দেখি স্কুলেরই একটি ছেলে সুন্দর একটি শ্রীকৃষ্ণের মূর্তি তৈরি করেছে। মুড়াগাছা হায়ার সেকেন্ডারি স্কুলে গিয়েছিলাম। সেখানকার ক্লাস ৯-এর একটি ছেলে সমস্ত স্কুল কম্পাউন্ড, বিল্ডিং সমেত একটি সুন্দর মডেল তৈরি করেছে। মতিয়ারা স্কুলে গিয়েছিলাম, সেখানকার স্কুলের ছেলেরা দেখি সুন্দর সুন্দর জিনিস তৈরি করেছে। কাজেই এটা মোটেই নৈরাশ্যজনক নয়। বিভ্রান্তি

[ 17th March, 1976]

*সৃষ্টির কোনও কারণ নেই। স্কুলে ওয়ার্ক এডুকেশন চাঞ্চল্যের সৃষ্টি করেছে। তবে ওয়ার্ক এডুকেশন যে অবস্থায় আছে সেটা আমি সম্পূর্ণ মনে* করি না। আমি কতকগুলি সাজেশন রাখতে চাই যেটা ওয়ার্ক এডুকেশনের পক্ষে খুব দরকার। গ্রামাঞ্চলের চাষাবাদই হচ্ছে আমাদের গ্রামীণ অর্থনৈতিক কাঠামো—তাই ওয়ার্ক এডুকেশনের মধ্যে যদি সয়েল স্টেটটা ইনক্লুড করে দেওয়া হয় তাহলে ছেলেরা শিক্ষা লাভও করবে এবং সঙ্গে সঙ্গে চাষীরাও উপকৃত হবেন। চাষীরা বুঝতে পারবেন কোনও ফার্টিলাইজার ব্যবহার করতে হবে, কোনও জমিতে কোনও উপাদন কম আছে, কতটা পরিমাণ ফার্টিলাইজার ব্যবহার করতে হবে এবং কি করলে আরও ভাল ফল পাওয়া যাবে ইত্যাদি। তাছাড়া এই সয়েল টেস্টের ব্যবস্থা করলে পরে অনেক যুবকের কর্মসংস্থানও হতে পারে, সঙ্গে সঙ্গে দেশেরও উপকার হতে পারে। বহু যুবক এমন ট্রেনি নিয়েছেন, চাকরি না করে ভালভাবেই কর্মসংস্থান করছে—কাজেই এই সয়েল টেস্টটা ওয়ার্ক এডুকেশনের মধ্যে ইনক্লুড করা যায় কিনা একটু ভেবে দেখবেন। ওয়ার্ক এডুকেশনে এত গুরুত্ব দেওয়া হচ্ছে কিন্তু ওয়ার্ক এডুকেশনের জন্য ১ হাজার মার্কসের ভিতর ১০০ করার ডিসিসন নেওয়া হয়েছে। আমি একজন শিক্ষক হিসাবে বলব আমার মতে ১০০ নম্বর ওয়ার্ক এডুকেশনের পক্ষে যথেষ্ট নয়। হাজার নম্বরের মধ্যে ৩০০ নম্বর কেন বরাদ্দ করা হল না—এটাকে সাকসেসফুল করতে হলে করতেই হবে। ফিজিক্যাল এডুকেশনের জন্য ১০০ নং, সোসাল সার্ভিসের জন্য ১০০ নং, ওয়ার্ক এডুকেশনের জন্য ১০০ নং—এটা হলে ছেলেরা সত্যিকারে ওয়ার্ক বায়ার্সড এডুকেশন নেবার চেষ্টা করবে। ৭০০ নম্বর যদি অন্যান্য সাবজেক্টের জন্য রাখা হয় তাহলে ক্ষতি কিছুই হবে না। ম্যাট্রিকুলেশনে বোধ হয় ৭০০ নম্বর পরীক্ষা করা হত। মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের একটি জিনিসের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। উনি জুনিয়র স্কুল, জুনিয়র হাই স্কুল, এগুলি ২ ক্লাস হাই স্কুল, ৪ ক্লাস হাই স্কুলে আপগ্রেড করার জন্য কিছু কিছু কোটি ঠিক করে ডিস্ট্রিক্ট অ্যাডভাইসরি কমিটিকে সিলেকশন করতে দিন। আর একটি জিনিস হচ্ছে নদীয়া জেলা থেকে ডিস্ট্রিক্ট অ্যাডভাইসারি কমিটি যে স্কুলগুলি সুপারিশ করেছিলেন সেগুলি বাদ দিয়ে যেগুলি করেন নি সেই স্কুলগুলিই রেকগনাইজড হয়ে গেছে। নদীয়া জেলার তেহট্ট তরণীপুর জুনিয়র হাই স্কুল এই রকমভাবে ক্ষতি গ্রস্থ হয়েছে। অ্যাডভাইসারি কমিটি যখন ওয়ার্ক করছে তখন তাকে উপেক্ষা করে যে স্কুলকে মোটেই সুপারিশ করেন নি সেই স্কুলগুলি রেকমেনডেশন পেয়ে যাচ্ছে। ব্যাডোর দিয়ে কায়েমি স্বার্থ রক্ষা করবার চেষ্টা করছে, এটা বন্ধ হওয়া উচিত। আমি এই ব্যয় বরাদ্দের দাবি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[7-40 — 7-50 p.m.]

**শ্রী চন্দ্রকুমার দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয়

শিক্ষা মন্ত্রী যে বাৎসরিক ব্যয় বরাদ্দ উত্থাপন করেছেন তাকে সমর্থন জানিয়ে আমার কিছু বক্তব্য রাখতে চাই। শিক্ষাকে সবচেয়ে গুরুত্ব দিয়ে সরকার যে নীতি গ্রহণ করেছেন সেই মর্মে আমার প্রধান বক্তব্য হল আজকে শিক্ষাকে গুরুত্ব দিয়ে তার জৌলস যদি বাড়াতে না পারি তাহলে সমস্ত শিক্ষা ব্যবস্থা ব্যর্থ হয়ে যাবে। আজকে প্রাইমারি শিক্ষার অবস্থা কি। এই প্রাইমারি শিক্ষাকে যদি আরও সুষ্ঠু না করতে পার তাহলে সমস্ত শিক্ষা কাঠামো একেবারে নষ্ট হয়ে যাবে। সে সম্বন্ধে আমার বক্তব্য হল আমরা প্রাইমারি স্কুলগুলিকে সরকারি তরফ থেকে যে রেকগনিশন দেওয়া হয়—সেই রেকগনিশন দেবার পর সেই প্রাইমারি স্কুলগুলি কিভাবে চলে সে খবর রাখেন না, ছাত্ররা কি পরিস্থিতির মধ্যে পড়াশুনা করছে কি অবহাওয়া সেখানে কি দুরবস্থা সেখানে আছে সেদিকে দৃষ্টি দেওয়ার কথা সরকার প্রয়োজন মনে করে না। আমার বক্তব্য হচ্ছে হায়ার সেকেন্ডারি স্কুলগুলিকে যেভাবে সি এম ডি এ আওতায় এনে সাহায্য দেওয়া হচ্ছে প্রাইমারি এডুকেশন বেলাওয় সেই রকম দেওয়া হোক। তাদের মাটিতে বসার জায়গায় অন্তত সিমেন্টের উপর যাতে বসতে পারে তার ব্যবস্থা করে বাৎসরিক যাতে টাকা দেওয়া যায় তার জন্য আগামী ৫ বছরের পরিকল্পনা করুন। এ কজ করতে পারলে শিক্ষার ভিত আরও জোরদার হতে পারে। বাৎসরিক শিক্ষাকে জোরদার করতে গেলে প্রাথমিক অবস্থা থেকেই ভাল করা দরকার। আজকে হায়ার সেকেন্ডারি এডুকেশনের যে মাধ্যমে তাকে প্রয়োজনীয় সাহায্য না করলে তার উৎকর্ষ বাড়বে না এবং এর উৎকর্য বাড়ানো একান্ত প্রয়োজন হয়ে পড়েছে। আজকে প্রাইমারি এবং হায়ার সেকেন্ডারি এডুকেশনকে যদি ভালভাবে কার্যকর করা না যায় তাহলে মন্ত্রী যতই চেষ্টা করুন না কেন শিক্ষা জগতের উৎকর্ষ কোনও দিনই বাড়বে না। শিক্ষামন্ত্রী তিনি একজন শিক্ষক তিনি নিশ্চয় জানেন এ বিষয়ে তার কি করণীয় আছে। আমি একজন শিক্ষক হিসাবে মর্মে মর্মে যা অনুভব করেছি সে সম্পর্কে কতগুলি সাজেশন এখানে রাখতে চাই। এবং এগুলি যদি কার্যকর করা যায় তাহলে শিক্ষার মর্যাদা বৃদ্ধি করা যাবে। কারণ শিক্ষা ব্যবস্থায় বেশি অর্থ ব্যয় করা হয় সেখানে শিক্ষার মর্যাদা বাড়ার প্রয়োজনীয়তা আছে। আজকে শিক্ষার মান অন্য দিকে চলে যাবার বিশেষ হচ্ছে যেসব কলেজগুলি রয়েছে সেগুলি আজকে পলেটিকাল কনস্টিটিউয়েন্সিতে পরিণত হয়েছে। সেখানে কেবল পলেটিক্স হচ্ছে এবং তার ফলে এডুকেশন নেকলেকটেড হচ্ছে। শিক্ষা মন্ত্রী মহাশয় তার জন্য কি ব্যবস্থা করছেন। আজকে কলেজগুলিতে দেখা যায় ওয়ার্কিং ডেস-এর সংখ্যা অতি অল্প—সেটা বাড়ানো দরকার। দু নম্বর হচ্ছে প্রত্যেক কলেজ বিশেষ করে কলকাতা শহরে যে কলেজগুলি আছে সেগুলি আজকে প্রায় ব্যবসাভিত্তিক কলেজে পরিণত হচ্ছে—সকাল সন্ধ্যা রাত্রি কলেজ চলছে কর্মাশিয়াল এলিমেন্ট প্রাধান্য পাচ্ছে এডুকেশন এলিমেন্ট ঠিক থাকছে না। আজকে এগুলি ডিসেন্ট্রালাইজেশন করা দরকার। তার জন্য যদি প্রয়োজন হয় আরও

বেশি করে কলেজ করা দরকার। এব্যাপারে শিক্ষামন্ত্রী কি করণীয় শিক্ষক হিসাবে তিনি ভাল করে বলতে পারেন। আজকে দেখতে পাওয়া যায় ছেলেরা টেক্সট বুক পড়া একেবারে ভুলে গেছে। নোট বুক মেড ইজি, টিউটোরিয়াল হোম, নোট পয়েন্ট এই সব নিয়ে পড়াশুনা চলছে। এগুলি বন্ধ করার জন্য সরকারকে বিশেষভাবে ব্যবস্থা নিতে হবে। আমার আর একটি পয়েন্ট বলতে চাই প্র্যাকটিক্যাল স্কুল যেগুলি অর্থাৎ যেখানে পলিটেকনিক স্কুল আছে সেগুলি আমাদের সরকার প্রায় লিবার্টি দিয়ে দিয়েছে সেই দিকে। আজকে আরও মনোটেকনিক্যাল দেশে করার দরকার আছে যেখানে ইলেকট্রিক্যাল অটোমোবাইল এগ্রিকালচার ইনস্টিটিউটস এইভাবে ভাগ ভাগ করে দেওয়া হোক। এক একটি দপ্তর ট্যাগ করে দেওয়া হোক। আমার আর একটি প্রধান বক্তব্য হল যেসব জুনিয়র হাই স্কুল আছে সেই সব স্কুলগুলিকে স্বীকৃতি দেওয়া হল সেগুলিকে হায়ার সেকেন্ডারিতে পরিণত করে শিক্ষা ব্যবস্থাকে আরও জোরদার করা হোক। আমাদের মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় তিনি নিজে একজন শিক্ষক, আমি আশা করব এগুলি তার কাছ থেকে আমরা পেতে পারব। আর একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয় এখানে উত্থাপন করছি। আমাদেরবাংলাদেশ এবং ভারতবর্ষ যেখানে রাজনীতির হাত থেকে মুক্তি পাবার চেষ্টা করছে সেখানে রাজনীতি একটি কলেজকে ঘিরে ফেলেছে। সেই কলেজটি হচ্ছে ঋষি বঙ্কিম চন্দ্র কলেজ। ঋষি বঙ্কিম চন্দ্রের নামমে নৈহাটিতে একটি কলেজ আছে। এই কলেজটি বর্তমানে রাজনীতির কবলে পড়েছে। সেখানে শিক্ষার আদর্শ সম্পূর্ণ নষ্ট হয়ে গেছে সেখানে বেশ কিছু সংখ্যক ছাত্র পড়অশুনা করে। সেখানে একটা রাজনৈতিক চাঞ্চল্যতা দেখা দিয়েছে, যে চাঞ্চল্যতা ঋষি বঙ্কিম চন্দ্রের নামকে কলঙ্কিত করছে। এই কলঙ্কের হাত থেকে কলেজটিকে রক্ষা করবার জন্য শিক্ষামন্তরীর কাছে আবেদন করছি এবং আমি আশা করব এই রাজনীতির হাতি থেকে কলেজটি এবং কলেজটির ছাত্র সমাজকে রক্ষা করবেন। পশ্চিমবঙ্গের স্বার্থে মন্ত্রী মহাশয় এতদিন পর্যন্ত যা করেছেন সেটা অতি উজ্জ্বল হলেও এখন অনেক কিছু করার আছে। আমি তার কাছে অনুরোধ করব শিক্ষা জগতের আসল মর্যাদা তিনিই একমাত্র রাখতে পারবেন। কারণ তিনি নিজে শিক্ষা জগতের সঙ্গে জড়িত আছেন এবং আমি আশা করছি তিনি নিশ্চয় তা করতে পারবেন। এই কথা বলে আমি তাকে অভিনন্দন জানিয়ে ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মনোরঞ্জন হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের মাননীয় শিক্ষামন্ত্রী শিক্ষা খাতে যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে আমি পুরোপুরি সমর্থন জানিয়ে কয়েকটি কথা অত্যন্ত বিনয়ের সঙ্গে শিক্ষামন্ত্রীর কাছে বলব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষা খাতে ১২৬ কোটির বেশি টাকা ব্যয় বরাদ্দ আনা হয়েছে এবং আমি মনেকরি এই ব্যয় বরাদ্দ যথেষ্ট নয়। কারণ, শিক্ষামন্তরী অনেক বার এই বিধানসভায় দাঁড়িয়ে বলেছেন

শিক্ষা ব্যাপারটা অনেক জটিল, অত্যন্ত গুরুত্বপূর্ণ আমি তার সঙ্গে একমত। শিক্ষা খাতে যে টাকা বরাদ্দ করা হয়েছে সেই টাকা খরচ করে শিক্ষা খাতে আরও জটিলতা বাড়ানো হবে কিনা সেটা চিন্তা করতে হবে—আমি এই সম্পর্কে আলোচনায় অংশ গ্রহণ করতে গিয়ে একটি কথা আপনার মাধ্যমে তুলে ধরব একটি গল্পের মাধ্যমে। আপনি নিশ্চয় জানেন, বিধানসভার সদস্যরাও নিশ্চয় জানেন, এক কুমিরের কয়েকটি বাচ্ছা হয়েছিল। কুমির তার বাচ্চাদের লেখা পড়া শেখানোর জন্য শিয়ালের কাছে পড়তে দিয়েছিল। কুমিরের সব কটি বাচ্চা খেয়ে নিয়ে শিয়াল একটি মাত্র বাচ্ছা রেখেছিল। একদিন কুমির তার বাচ্চারা কি রকম লেখাপড়া শিখছে, কতদূর এগিয়েছে সেটা জানার জন্য সে শিয়ালের কাছে গেল। শিয়াল তখন কুমিরকে বলল তোমার বাচ্চারা ঠিক আছে, ভালই লেখা পড়া শিখছে। আমি গত পুজোর আগে মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে দুটি জেনুইন ফ্রড কেস দিয়েছিলাম। তিনি আমার সামনে ডি পি আই কে এই কেস দুটি দিলেন লিখিত কমপ্লেন সমেত। তারপর দেখা গেল তার কোনও এনকোয়ারি হল না, কিছুই হল না। আমি কয়েকদিন পরে ডি পি আই কে জিজ্ঞাসা করলাম। তিনি বললেন ফাইল খুঁজে পাচ্ছি না। তারপর তিনি বললেন ডি ডি পি আই কে দেওয়া হয়েছে। তখন আমি ডি ডি পি আই কে জিজ্ঞাসা করলাম। তিনি বললেন আপনার কাগজপত্র খুঁজে পাচ্ছি না, আপনার স্কুলের কাগজপত্র নোট করে রেখেছি। এই ব্যাপারে আমি ৪/৫ বার গেছি। তারপর আমি গিয়ে বলি ডায়েরি থেকে ফ্রড কেস-এর ব্যাপারটা খুঁজে বের করুন, যেখানে ফলস টিচারের ব্যাপার উল্লেখ করা হয়েছে। আমি আপনার মাধ্যমে জানাচ্ছি যে কয়েক বছর ধরে ফলস টিচার টাকা নিয়ে চলে যাচ্ছে এখন পর্যন্ত কিছু করা যাচ্ছে না। দিনের পর দিন হয়ে যাচ্ছে। আমি স্পেশ্যাল নোট দিয়ে মিনিস্টারকে অ্যাড্রেস করে চিঠি দিয়েছিলাম, আজ পর্যন্ত কিছু হয় নি। ইমার্জেন্সি জন্য এটা ফাঁস হতে পারে নি, এটা হওয়া উচিত ছিল। ডিস্ট্রিক্ট ইনসপেক্টর স্কুলকে জানিয়েছি—আপনাদের অবগতির জন্য জানাচ্ছি যিনি হেড মাস্টার ছিলেন তিনি সুইসাইড করেছেন। ওখানকার হেড ক্লার্ক এই ধরনের অনেক কেসে ইনভলভ ছিলেন। এই কেসের ঠিকমতো যদি এনকোয়ারি হত তাহলে ফ্রড সেকের ব্যাপারটা ধরতে পারতাম, আর এই অমূল্য জীবনকে সুইসাইড করতে হত না।

হয়ত তার অমূল্য জীবনটা নষ্ট হয়ে গিয়েছে, তা হয়ত হত না কিন্তু তার কারাগারে স্থান হত। আর তার সঙ্গে সঙ্গে যদি এনকোয়ারি ঠিকমতো হত তাহলে হয়ত আরও অনেকে আজ জেলে বসে থাকতেন। কিন্তু সেই মিনিস্টার আজ পর্যন্ত তদন্ত হয়নি। তাই স্যার, আমার সন্দেহ হচ্ছে যে, যেখানে আমরা লক্ষ লক্ষ বা কোটি কোটি টাকা হাসিমুখে বরাদ্দ করে দিচ্ছি সেখানে সেটা ঠিকমতো ভাবে ব্যয় হবে কিনা। স্যার, আমাদের প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী ২০ দফা অর্থনৈতিক কর্মসূচির কথা ঘোষণা

করেছেন এবং বলা হয়েছে নিরক্ষরতা দূরীকরণ করা হবে। স্যার, একথা আমার গ্রামে গ্রামে মিটিং করে বলেছি। স্যার, এই ব্যাপারে এডুকেশন ডিপার্টমেন্ট থেকে ডি এমকে নির্দেশ দেওয়া হয়েছিল যে ব্লকে ব্লকে পাইলট স্কীম করে এই নিরক্ষরতা দূরীকরণ করবার জন্য। স্যার, এ ব্যাপারে আমরা চেষ্টা করেছি এবং ডি এম কে বলেছি যে ব্লকে ব্লকে আমরা এটা করার চেষ্টা করছি কিন্তু স্যার, দেখা গেল এই পাইলট স্কীমের টিচারদের মাহিনার ব্যবস্থা করা হয়নি। এটা স্যার, অত্যন্ত দুঃখ লজ্জা এবং ঘৃণার কথা। যেখানে স্যার, আমরা মিটিং করলাম, লোককে বললাম, নিরক্ষরতা দূরীকরণের জন্য টিচার ঠিক করলাম সেখানে দেখা গেল যে টিচারদের অ্যাপয়েমন্টমেন্ট দেওয়া হয়েছে তাদের মাহিনার ব্যবস্থা হয়নি। কাজেই স্যার, এসব দেখে বলব, শিক্ষা বিভাগ যে ভাবে চলছে তাতে এই টাকার ঠিকভাবে ব্যয়িত হবে কিনা সেটা জানি না। তারপর মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওয়ার্ক এডুকেশন কথা অনেকেই বলেছেন। স্যার, এই সরকারের মাননীয় শিক্ষামন্ত্রী অত্যন্ত শিক্ষিত মানুষ, তিনি এটা চিন্তা করেছেন যে, অনেক দিন ধরে যে জিনিসটা চলে আসছে সেটাকে পরিবর্তন করে কি করে আজকের যুবকদের নতুনভাবে শিক্ষা দিয়ে তার মাধ্যমে যাতে তারা করে খেতে পারে সেটা করা যায়। তবে স্যার, এই প্রসঙ্গে বলব, এই প্রোগ্রামকে চালু করতে গেলে যে পরিবেশের দরকার সেটা আমাদের নেই। এটা যদি পশ্চিমবঙ্গের বাইরে অন্য কোনও রাজ্যের জন্য হত তাহলে আমি মনে করতাম এই ওয়ার্ক এডুকেশনের জন্য যে গাদা গাদা টাকা খরচ হচ্ছে সেটা যুক্তি সঙ্গত হচ্ছে। কিন্তু এখানে ক্ষেত্রে কেন এটা হচ্ছে না সেটা বলতে গিয়ে বলি, আমাদের গ্রামবাংলায় যে সমস্ত স্কুল আছে সেখানে না আছে খেলার মাঠ, না আছে ভাল জায়গা যাতে এই ওয়ার্ক এডুকেশন ভাল ভাবে করা যায়। যদিও এটা অনেক সমর্থন করেছেন, আমি ও করি এই ওয়ার্ক এডুকেশনের ব্যাপারটা তবুও বলব, এরজন্য যদি আমরা পরিবেশ সৃষ্টি করতে না পারি তাহলে টাকাটা শুধু জলেই যাবে। স্যার, এর আগে যখন ১১ ক্লাস চালু হয়েছিল তখন সেখানে ওয়ার্ক এডুকেশন ছিল কিনা বলতে পারব না কিন্তু এটা জানি সেখানে টাকা বরাদ্দ করা হয়েছিল কিন্তু এবং এটা ব্যর্থ হয়েছে। কাজেই পরিবেশ যদি তৈরি না হয় তাহলে এবারেও এটা ব্যর্থতায় পর্যবসিত হবে। তারপর স্যার, প্রাইমারি শিক্ষা সম্বন্ধে অনেকেই বলেছেন, আমিও কয়েকটি কথা বলব। স্যার, গ্রামাবাংলায় যে সমস্ত প্রাইমারি স্কুল আছে তার ছাদে যদি কোনও পাখি ভুল করে বসে তাহলে দেখা যাবে পাখির পা-টা ভেতরে ঢুকে যাচ্ছে। সেখানে যদি খোলার চাল হয় তাহলে দেখতে পাবেন চালে খোলা নেই, খড়ের হলে দেখবেন চালের খড় নেই এই হচ্ছে অবস্থা। সেখানে যতক্ষণ বৃষ্টি হয় ততক্ষণই বৃষ্টির জল ঘরে পড়ে। তাছাড়া না আছে টেবিল, না আছে বসার ব্যবস্থা, না আছে ভাল পরিবেশ। তাই স্যার, পরিবেশে গ্রামবাংলার একজন প্রতিনিধি হিসাবে বলব, প্রাইমারি শিক্ষার ব্যাপারে গ্রামবাংলার

পরিবেশ যদি ভাল করতে না পারা যায় তাহলে আগামী ভবিষ্যতের জন্য সুনাগরিক আমরা তৈরি করতে পারব না। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমি শেষ করলাম।

[7-50 — 8-00 p.m.]

**শ্রী রবীন্দ্রনাথ মুর্মু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষাখাতে যে ব্যয় বরাদ্দ মাননীয় শিক্ষামন্ত্রী পেশ করেছেন তাতে আমরা দেখছি যে শুধু এটা পেশ করাই হচ্ছে কিন্তু অনুন্নত সমাজের এর দ্বারা বিশেষ উন্নতি হবে বলে মনে করছি না। যারা অবহেলিত শ্রেণী বিশেষ করে সিডিউল্ড কাস্ট, সিডিউল্ড ট্রাইবস তাদেরযে খুব একটা উন্নতি হবে সেই আশা এতে প্রকাশ পাচ্ছে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে আদিবাসী ছেলেরা আজকে যে সমস্ত বোর্ডিংয়ে পড়ছে সেখানে এমন একটা লিমিটেড সংখ্যা আছে ২০ জন, ১৬ জন তারা বেশি নেওয়া হচ্ছে না। আজকে ছাত্ররা পড়ার সুযোগ পাচ্ছে না, ক্লাশ ফাইভ থেকে বসে যাচ্ছে এবং যারা বোর্ডিংয়ে পড়ছে যাচ্ছে তাদের এক্সট্রা কোথাও ২৫ টাকা, কোথাও ৩০ টাকা লাগছে। এদিকে বাজেটের বলা হচ্ছে, রেডিওতে প্রচার করা হচ্ছে যে, আদিবাসীদের উন্নতিকল্প এই সব ছাত্রদের সাহায্য করার জন্য সরকার বহু টাকা ব্যয় করছেন। অথবা আদিবাসীদের স্বার্থে বাজেট করা হচ্ছে কিন্তু কার্যত তা প্রকাশ পাচ্ছে না। আপনি যদি দেখেন তাহলে দেখবেন যে কলেজে যারা ফার্স্ট ইয়ারের ছেলে তাদের আজকে সেকেন্ড ইয়ারের পরীক্ষা প্রায় কাছাকাছি টেস্ট হয়ে গেছে কিন্তু এখনও পর্যন্ত তারা স্টাইপেন্ড পাচ্ছে না. অনেক জায়গায় এইরকম হচ্ছে। সুরেন্দ্রনাথ কলেজের সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইবস ছাত্ররা সেখানে ডাইরেক্টরের কাছে গিয়েছিল এবং আমাকে নিয়ে গিয়েছিল। সেখানে ডাইরেক্টরকে বলা হয়েছে কিন্তু আজ পর্যন্ত তারা টাকা পায়নি। এখানে বাজেট হচ্ছে কিন্তু তারা টাকা পাচ্ছে না। এই রকম ভাবে টাকা বাজেটে ধরা হচ্ছে, অনুন্নত সমাজের উন্নতিকল্পে সরকারিভাবে স্টেপ নেওয়া হচ্ছে এই সব কথা বলছে হবে না, কার্যত প্রমাণ পাওয়া উচিত। মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় যে বাজেট আমাদের কাছে দিয়েছেন সেটা অস্পষ্ট বলে মনে হচ্ছে। আপনি জানেন যে ব্রিটিশ আমলে যখন খ্রিস্টানরা এখানে অনুন্নত সমাজের মধ্যে বিশেষ করে আদিবাসী সাঁওতাল, ওরাও প্রভৃতি অনেককে শিক্ষাদীক্ষার জন্য খরচ দিয়েছে। তাদের নিজেদের খরচে লন্ডন রিটার্ন হয়ে এসেছে। এখন আমাদের বাংলাদেশে, ভারতবর্ষে শিক্ষার জন্য অনেককে উন্নতির দিকে এগিয়ে নিয়ে গেছে। শুধু ব্রিটিশ আমলে নয়, স্বাধীনতার পরে এখানে দেখা যাচ্ছে য়ারা বিশেষ করে প্রোটেস্ট্যানদের যে সংস্থা আছে, লুথেরিয়ান চার্চ-এর বাইরে যেটা হোম বোর্ড আছে সেখানে থেকে টাকা এসেছে। এই টাকা যে সমস্ত খ্রিস্টান ছাত্রদের জন্য ব্যয় করা হত,

তাদের বইয়ের জন্য পড়াশুনার জন্য দেওয়া হত, সেটা তাদের বাড়িতে পৌঁছে দেওয়া হত। যিনি ডিস্ট্রিক্টের চেয়ারম্যান, তিনি গ্রামের গিয়ে সেই সমস্ত এলাকায় গিয়ে সেখানকার মন্ডলীতে সেই ছাত্রদের টাকা দিয়ে আসতেন। আমরা স্বাধীন দেশের নাগরিক। অনেক বছর কেটে গেছে কিন্তু অনুন্নত সমাজের ছাত্রদের জন্য আমরা কি চিন্তা করেছি? আমরা যেটা বাজেট করব, যেভাবে উন্নতির চিন্তা করব সেটা আমরা নিশ্চয়ই করব। আজকে আদিবাসীদের এবং তফসিলিদের জন্য নানা রকম ব্যবস্থা করেছি, নানারকম উন্নয়নমূলক কাজ করেছি কিন্তু বাস্তবে সেটা কোথাও দেখতে পাচ্ছি না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আদিবাসী এবং তফসিলিরা যদি এইভাবে অবহেলিত হতে থাকে তাহলে দেশের উন্নতি হতে পারে না। আমি আরও দেখেছি যে কিছুদিন পূর্বে যেখানে একটা ট্রাইব্যাল ওয়েলফেয়ার অফিস আছে তার মাধ্যমে অ্যাডভাইসারি কমিটি একটা রেখেছেন কতকগুলি স্কুল সেখানে পাশ করাবেন। গত ১৩ তারিখে যেটা পশ্চিমদিনাজপুরের বালুরঘাটের জেলা ম্যাজিস্ট্রেটের চেম্বারে অনুষ্ঠিত হয়েছিল। সেখানে কতকগুলো স্কুল পাশ করা হয়, কিন্তু তাতে কি দেখেছ, যে সমস্ত স্কুল ইনস্পেকশন হয়নি, যেটার ভিজিটিং রিপোর্ট নেই, কোনও লিস্ট নেই, সেই সমস্ত স্কুলকে তারা পাশ করেছেন। এবং আরও দেখেছি বিরাট একটা মৌজায় যেখানে কোনও একটা স্কুল নেই সেখানে ১৯৭০-৭১ সাল থেকে একটা স্কুল অর্গানাইজ হয়ে আসছে, যেখানে আদিবাসী এবং সিডিউল্ড কাস্ট ছাত্র বেশি, সেখানে ভিজিট করে দেখেছি, সেখানে উপস্থিতি খুব ভাল, কিন্তু সেই স্কুলকে পাশ করা হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেখানকার এন্টায়ার এরিয়ার একটু জল হলেই জল জমে যায়, ছাত্র-ছাত্রীরা যেতে পারে না, সেখান স্কুলকে বাদ দিয়ে দেওয়া হয়েছে। সেখানে আদিবাসী ছাত্র-ছাত্রী মিলে ১৫০ জন মত আছে, এই স্কুলটা যদি পাশ করা হত তাহলে সেখানে শিক্ষার আলো পেত, কিন্তু সেটা হচ্ছে না। সেখানকার শিক্ষক যারা আছেন, তাদের মধ্যে আদিবাসী এবং নন আধিবাসীও আছেন, সেখানে এই স্কুলটা না নেওয়ার ফলে তারাও নিয়োজিত হতে পারছেন না। এই যে সরকারি ভাবে ব্যবস্থা নেওয়া হচ্ছে তাতে দেখা যাচ্ছে, আদিবাসীদের কোনও উন্নতি হচ্ছে না। প্রাইমারি স্কুলের প্রতিষ্ঠার দিকে আরও দেখেছি যেখানে আদিবাসী, সিডিউল্ড কাস্ট এই সমস্ত জাতির বাস, সেই সমস্ত এলাকায় যেখানে স্কুল রয়েছে, সেখানে যে সমস্ত টিচার, অর্থাৎ প্রধান শিক্ষক নিয়োগ করা হয়েছে, এমন ভাবে নিয়োগ করা হয়েছে, তিনি হয়তো ব্যবসায়ী, তার জমি আছে, জোতদার, এইরকম একজন লোককে নিয়োগ করা হয়েছে, তিনি একবার স্কুলে দুপুরবেলা গিয়ে সই করে আসেন মাত্র, আর সারাদিন তিনি কিছু করেন না। তার নিজের ব্যবসা, চাষবাস নিয়েই ব্যবস্থা থাকেন, স্কুলে আসেন না। আজকে সেখানে যদি একজন গরিবের ছেলেকে নিয়োগ করা হত তাহলে সেখানে সত্যকারে উপকার হত। এইভাবে দেখছি অ্যাপয়েমন্টের ব্যাপারে দুর্নীতি চলছে। অতএব

আমি বলতে চাই যে সমস্ত আদিবাসী অধ্যুষিত এলাকা, সেখানে একটা স্কুল যে প্রতিষ্ঠিত হতে চলেছে সেখানে লিস্ট হওয়া সত্ত্বেও আজকে এইভাবে বাদ দিয়ে দেওয়া হয়, তাহলে সেখানকার ছাত্র-ছাত্রীরা শিক্ষালাভ করতে পারবে না। এই যে বাজেটের মধ্যে দেখছি আদিবাসী ছাত্রদের সাহায্যার্থে খরচ করা হচ্ছে, সেটা যদি সত্যি সত্যি কার্যকর না হয়, ছেলেদের কলেজে যদি ২৫/৩০ টাকা করে দিতে হয়, তারা সেটা কি করে দেবে? সেইজন্য আমি যেটা বললাম বাজেটটা ওপর থেকে দেখতে ভাল লাগে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় যেটা উপস্থিত করেছেন, কিন্তু আশা সেই রকম আমরা দেখতে পাচ্ছি না। যদি এই রকম চলে তাহলে অনুন্নত সমাজের ছাত্র ছাত্রীরা শিক্ষালাভ করবে কি করে, তারা অগ্রসর হবে কি করে আমি বুঝতে পারছি না। সেই জন্য আমি তাকে অনুরোধ করব, তিনি চেষ্টা করুন যাতে এই সমস্ত দুর্নীতি বন্ধ করতে পারেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[8-00 — 8-10 p.m.]

**শ্রী শচীনন্দন সাউ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবঙ্গের শিক্ষা খাতের ব্যয় বরাদ্দের উত্থাপন উপলক্ষ্যে শিক্ষামন্ত্রী মহাশয় যে বাজেট এখানে উপস্থাপিত করেছেন তাকে আমি সর্বান্তকরণে সমর্থন করছি এবং সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গে শিক্ষা জগতে যে নৈরাজ্য ছিল তা দুর করে মাননীয় শিক্ষামন্ত্রী আজকে নতুনভাবে শিক্ষা ব্যবস্থাকে তুলে ধরেছেন। আজকে প্রদ্যোত মহান্তি মহাশয়ের এবং শীশ মহম্মদ সাহেবের বক্তৃতা শুনলাম, ওরা আজকে বর্তমান শিক্ষা ব্যবস্থার মধ্যে থেকে কিছুই ভাল খুঁজে বের করতে পারলেন না, ভাল কিছুই দেখতে পেলেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের জেলা বীরভূম জেলা, সেই জেলায় যখন প্রদ্যোৎ মহান্তি মহাশয়দের রাজত্ব ছিল পশ্চিমবঙ্গে, তখন মুখ্যমন্ত্রী ছিলেন প্রফুল্ল চন্দ্র সেন মহাশয়, সেই সময় আমরা দেখলাম তারা কৃষি প্রধান জেলায় টেকনিক্যাল কলেজ করে দিলেন, আই টি আই স্কুল করে দিলেন। আজকে আমাদের শিক্ষা মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ উপস্থাপিত করেছেন সেখানে আমরা দেখছি শিক্ষার দৃঢ়করণ এবং মান উন্নয়নের সঙ্গে সঙ্গে এবং পশ্চিমবঙ্গের পলিটেকনিক শিক্ষা ব্যবস্থার পুনর্গঠন এবং বহুমুখী পাঠ্যক্রম প্রবর্তনের মধ্যে দিয়ে এই পলিটেকনিকগুলিকে সরকারি প্রতিষ্ঠানে পরিণত করার সিদ্ধান্ত নিয়েছেন। এই প্রসঙ্গে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাই যে বিভিন্ন বিশেষজ্ঞ কমিটির সুপারিশ এবং কেন্দ্রীয় কমিটির সুপারিশ অনুযায়ী পশ্চিমবঙ্গের সব কয়টি স্পনসড পলিটেকনিককে সরকার গ্রহণ করার সিদ্ধান্ত মন্ত্রীসভা নিয়েছিলেন ১৯৭৫ সালর মার্চ মাসে। এখন অবশ্য নতুন কিছু সিদ্ধান্ত সরকার গ্রহণ করেছেন। এখন তাদের বিষয়ে শর্ত আরোপ করা হয়েছে। সেখানে প্রথম শর্তে বলা হয়েছে

পলিটেকনিকের গভর্নি বডি রাজি থাকলেই সরকার তার কর্তৃত্ব গ্রহণ করতে পারবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সতর্ক আমি নিরর্থক বলে মনে করি, কারণ কায়েমি স্বার্থ কখনই রাজি হতে পারে না। কাজেই পলিটেকনিগুলিকে অলিবম্বে অধিগ্রহণ করার সরকারি সিদ্ধান্ত অবিলম্বে কার্যকর করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। আজকে শিক্ষা জগতে আমরা দেখছি একটা সুষ্ঠু পরিবেশ সৃষ্টি হয়েছে। কিন্তু শীশ মহম্মদ সাহেব তা দেখতে পাচ্ছেন না। সেইজন্য আজকে তাকে বলি যে, তাদের সময় সত্যপ্রিয় রায় যখন পশ্চিমবাংলার শিক্ষা মন্ত্রী ছিলেন সেই সময় পশ্চিমবাংলার সব কয়টি কলেজ এবং স্কুলের কমিটি ভেঙে দিয়ে অ্যাডমিনিস্ট্রেটর নিযুক্ত করেছিলেন কাদের? সি পি এম পার্টির এক একজন নেতাকে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের এই সরকার এবং এই সরকারের শিক্ষা মন্ত্রী সম্পূর্ণ নিরপেক্ষ দৃষ্টিভঙ্গি নিয়ে প্রত্যেক ক্ষেত্রে চলেছেন। কোথাও কংগ্রেস পার্টির কোনও একজনকে, ব্লক কংগ্রেসের সভাপতিকে বা ব্লক কংগ্রেসের সাধারণ সম্পাদককে বসিয়ে দেননি। আজকে শিক্ষা জগতের সেই অরাজকতা, সেই নৈরাজ্য দূর হয়েছে। ইতিপূর্বে কলেজগুলির অবস্থা কি ছিল, আর এখন কি হয়েছে, তা আমরা জানি। আমি দুটি কলেজের গভর্নিং বডির মেম্বার যখন এম এল এ ছিলাম না, তখন থেকেই মেম্বার, তার মধ্যে একটা হচ্ছে সিউড়ি বিদ্যাসাগর কলেজ। সেখানে আমরা দেখেছি কলেজে মাস্টার মহাশয়রা পড়াতে পারতেন না, ক্লাস নিতে পারতেন না সেখানে যে অবস্থা ছিল তাতে আজকে সেখানে সেই জিনিস আর নেই। তবুও আমি শিক্ষা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি কয়েকটি বিষয়ের প্রতি আকর্ষণ করতে চাই। সেটা হচ্ছে এই শিক্ষা জগতের অধ্যাপকের মাইনে বৃদ্ধি হয়েছে, সেই সঙ্গে আমি কলেজগুলির পিওন, বেয়ারা ইত্যাদি যে সমস্ত গ্রেড ফোরের কর্মচারীরা আছেন, যে সমস্ত অশিক্ষক কর্মচারী আছেন তাদের প্রতি একটু দৃষ্টি দেবার জন্য অনুরোধ করছি। সরকারের অন্যান্য ক্ষেত্রে যেমন হাউস রেন্ট মেডিকেল অ্যালাউন্স পেনশন, গ্র্যাচুইটি আছে সেগুলি এদের ক্ষেত্রেও যাতে প্রয়োগ করা যায় তার জন্য চেষ্টা করবার জন্য আমি মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। প্রতিটি কলেজের অশিক্ষক শিক্ষা কর্মীদের এই সকল সুবিধাগুলি দেওয়া দরকার, তাই আমি শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, শিক্ষকদের মতো এই সমস্ত কর্মীদের ইউ জি সি-র আওতা ভুক্ত করা যায় কিনা সে বিষয়ে মন্ত্রী মহাশয়কে চিন্তা করতে অনুরোধ করছি। এরা ইউ জি সি-র আওতা ভুক্ত না হওয়ার ফলে ইউ জি সি এদের গ্রাহ্য করে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কলেজের শিক্ষার ব্যাপার ছাড়াও আমি আর একটি বিষয়ের প্রতি মাননীয় শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই।

১৯৭১ সালে থেকে গ্রামবাংলার শিক্ষা ব্যবস্থা দিকে কেন্দ্রীয় সরকার নজর দিয়েছেন। কিন্তু গ্রামবাংলা পড়াশুনায় ক্ষেত্রে আমরা দেখছি অ্যাডমিনিস্ট্রেটর ক্ষেত্রে বোর্ড অফ

সেকেন্ডারি এডুকেশন পরীক্ষায় নেন, ডি আই স্কুল শিক্ষকদের মাইনে দেন হাই স্কুলের ম্যানেজিং কমিটি শিক্ষকদের চাকরি করে এবং হায়ার সেকেন্ডারি এডুকেশন অ্যাডমিশন স্কুলকে মাইনরিটি দেবার দায়িত্ব নিয়েছেন মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রে এইযে ৪টি ফর্ম। এই ৪টি ফর্ম আমি মনে করি একটা হলে ভাল হয়। ডি আই স্কুল শিক্ষকদের মাইনে দেবেন, কিন্তু তার অ্যাপয়েন্টমেন্ট ইত্যাদি ম্যানেজিং কমিটির হাতে। আবার পরীক্ষা পরিচালনা করবে বোর্ড অফ সেকেন্ডারি এডুকেশন এবং অ্যাডমিশন কমিটি এদের স্বীকার করবে। এর কি যুক্তি আছে ফর্ম করে রাখা। এটা একটা জায়গায় করা দরকার। আমি বীরভূম জেলার সম্বন্ধে দৃষ্টি আকর্ষণ করছি। এখানে দশম ক্লাশ হাই স্কুল আছে ৩৪টি, একাদশ ক্লাশ হাই স্কুল আছে ৫টি এবং দ্বাদশ ক্লাস জুনিয়র হাইস্কুল আছে ২টি। এগুলি মাইনরিটি-এর জন্য ডি আই স্কুল থেকে পাঠানা হয়েছে। কিন্তু হায়ার সেকেন্ডারি যে কমিটি হয়েছে সেগুলিকে মাইনরিটি দেবার ক্ষমতা নেই। এ দিকে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার জেলা শিক্ষার দিক থেকে অনগ্রসর জেলা। আমাদের শিক্ষামন্ত্রী যে সুযোগ্য শিক্ষামন্ত্রী এটা বাস্তব সত্য কারণ তার চিন্তাধারা বাস্তবের সঙ্গে খাপ খাওয়ান। তিনি ওয়ার্ক এডুকেশন করার কথা চিন্তা করছেন। ওয়ার্ক এডুকেশন সিস্টেমও এডুকেশন একজামিনেশন, ওরাল একজামিনেশন ফিজিক্যাল এডুকেশন একজামিনেশন যে হচ্ছে তাতে যে কো-অর্ডিনেটর নিযুক্ত করা হয়েছে সেখানে কি কি যোগ্যতার উপর এটা করা হয়েছে? এই জায়গাটা আমি তাকে চিন্তা করতে বলব। এ বাবদে অফিস খরচর অন্যান্য ভাতা ডি এ ইত্যাদি দেওয়া হয়েছে। এগুলি তার দেখা উচিত এবং উপযুক্ত ব্যক্তি নিযুক্ত করা দরকার। কারণ যারা আসবে তারা যদি উপযুক্ত মানুষ না হয় তাহলে কিছু হবে না। যে সমস্ত হেড একজামিনার নিযুক্ত করা হচ্ছে তারা সব ট্রেনিং প্রাপ্ত শিক্ষক হওয়ার উচিত। কিন্তু সেই হেড একজামিনার শিক্ষককে কেন দেওয়া হচ্ছে? আমরা মনে হয় কলেজিয় শিক্ষককের মাধ্যমিক শিক্ষা ব্যবস্থা মধ্যে এনে গোলমাল পাকান ঠিক নয়। ১৯৭১ সাল থেকে এই সরকার জুনিয়র হাই স্কুল এবং হাই স্কুল-এ যে গ্র্যান্ট দেন এগুলি ডেফিসিয়েট গ্রান্ট এবং স্যালারি গ্রান্ট এগুলি আপডেটেট করা উচিত। আমি আর একটা বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি সেটা হচ্ছে ১০ বছর এক্সপিরিয়েন্স টিচার এবং স্কেল-এর ব্যাপারে। এটা করা হয়েছে। ১-৪-৭০ কেন করা হয়েছে। ১০ বছর এক্সপেরিয়েন্স-এর ক্ষেত্রে শিক্ষামন্ত্রী যেন একটু দৃষ্টি দেন।

[8-10 — 8-20 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকার বেসিক স্কুলগুলি করে যাচ্ছেন, কিন্তু সেই বেসিক স্কুলগুলি ভেঙে পড়ছে। স্যার, বেসিক স্কুল সম্বন্ধে একটা নিয়ম হচ্ছে মাসে মাসে বেসিক স্কুলের জন্য কিছু টাকা কেটে রাখা হয়, সেই টাকা ২০ বছর পরে তুলতে হবে। অনেক

বেসিক স্কুল ভেঙে যাচ্ছে, এটা কি ১০ বছরের নিয়ম করা যায় না? এই বিষয়ে আমি শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমাদের বীরভূম জেলায় মাত্র ৪টি কলেজ আছে। আমাদের পশ্চিমবঙ্গ সরকারের স্বরাষ্ট্রমন্ত্রী ডাঃ মোতাহার হোসেনের কেন্দ্র মুরারৈতে ১৯৬০ সাল থেকে একটা কলেজ স্থাপনের সমস্ত প্রস্তাব আছে, সেখানে ঘরবাড়ি তৈরি করেছে, সেই এলাকা হচ্ছে তফসিলি উপজাতি তার সঙ্গে সঙ্গে মুসলমান সংখ্যালঘু সম্প্রদায় এলাকা, আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন স্যার, রামপুরহাট সাব-ডিভিসনের একমাত্র কলেজ, সেই কলেজ না হওয়ার কি কারণ থাকতে পারে আমি খুঁজে পাচ্ছি না। আজকে সেজন্য অনুরোধ করছি মুরারৈতে একটা কলেজ করার জন্য। সমগ্র বীরভূম জেলায় মাত্র ৪টি কলেজ এবং রামপুরহাট সাব-ডিভিসনে মাত্র একটা কলেজ, সেই কলেজ যাতে হয় সেদিকে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**Mr. Speaker :** The time will expire at 8-15 p.m.. So with the sense of the House I want to extend the time by half and hours under rule 290 of the rules of proceedure and conduct of Business in the West Bengal Legislative Assembly.(Voices-Yes) The time is extended by half an hour.

**শ্রী শচীনন্দন সাউ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকার আজকে তফসিলি উপজাতি মেয়েদের অষ্টম শ্রেণী পর্যন্ত মাইনে ফ্রি করেছেন, আমি মনে করি আর কিছু বরাদ্দ বাড়িয়ে জনপ্রিয় হওয়া উচিত। দশমশ্রেণী পর্যন্ত সমস্ত ছাত্র-ছাত্রীদের বিনা বেতনে পড়ার সুযোগ করে দেওয়ার অনুরোধ জানিয়ে এবং ব্যয় বরাদ্দের প্রতিপূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[8-20 — 8-30 p.m.]

**শ্রী মৃত্যুঞ্জয় ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিতর্ক খুব দীর্ঘ হয়েছে এবং মাননীয় সদস্যগণ যারা বাজেট সমর্থন করেছেন তারা এবং যারা বিরোধিতা করেছেন উভয় পক্ষই বিস্তারিতভাবে আলোচনা রেখেছেন, এজন্য উভয় পক্ষকেই আমি আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। তবে আমি যা অন্য সময় বলেছি দু একবার শিক্ষা এমন জিনিস যেটা সম্বন্ধে বলা খুব সহজ কিন্তু কিছু করা খুব শক্ত। তাই আমি সাধারণত বলি কম, করবার চেষ্টা করি। ধরুন না কেন একজন সদস্য বললেন যে আমি অমুক বিদ্যালয়ের অমুক শিক্ষকের বিরুদ্ধে একটা ছোট্ট কাগজে বড় রকমের অভিযোগ করলাম টাকা তছরূপের, কিন্তু সেই অভিযোগ কোন কার্যকর হল না। যারা কিছু কিছু আইনের ব্যাপারে অভিজ্ঞ তারা জানেন অভিযোগ করা যত সহজ অভিযুক্ত করে সাজা দেওয়া

তত সহজ নয়। তবুও আমরা সকলের সাহায্য এবং আশীর্বাদ নিয়ে একটা বিশেষ জেলায় একজন ডি আই কে সাসপেন্ড করেছি এবং রিটায়ার করার পর তিনি পেনশন পাচ্ছেন না। তারপর, একটা বিশেষ জেলায় অন্যায়ভাবে নিযুক্ত ৬০০ শিক্ষককে আদালতের বিচার অনুযায় চাকুরি থেকে সরিয়েছি এবং এখনও ১ হাজার শিক্ষক ওইভাবে নিযুক্ত আছে। কাজেই সেখানে কিছু অসুবিধা দেখা দিতে পারে। আর একজন সদস্য প্রাথমিক শিক্ষার বই খুলে দেখালেন, সূচিপত্রে যা আছে বইর ভেতরে তা নেই। আমার মনে হয় এটা বাঁধানোর ভুল। আমি যদি কোনও সদস্যকে বলি আজ থেকে ৩ মাসের মধ্যে আপনি ৪২ লক্ষ বই ছাপাবার ব্যবস্থা করে দিন তাহলে আমার মনে হয় তিনি বেহালা থেকে সারা কলকাতায় ঘুরে কোনও পাবলিসার্স, প্রিন্টার পাবেন কিনা সন্দেহ। আমরা বিনামূল্যে প্রাথমিক শ্রেণীর ছাত্রদের বই দেই। আজকে আমাদের ১ কোটি কয়েক লক্ষ বই ছাপাতে হচ্ছে, তাকে বাঁধাতে হচ্ছে এবং সেগুলি বিভিন্ন বিদ্যালয়ে পৌঁছে দিতে হয়েছ কাজেই আমাদের কিছু ভুল হতে পারে। যিনি হাটেন, তিনিই হোচট খান। আমাদের বিশ্বনাথ চক্রবর্তী মহাশয় তেমন স্থুলকায় ব্যক্তি নন, কিন্তু আমি কি তাকে বলব তিনি ক্ষীণকায় দুর্বল? এটা বললে ভুল করা হবে। আর একজন সদস্য বললেন এই বিদ্যালয়ে দুর্নীতি হচ্ছে এবং ৫/৬ জন অ্যাডমিনিস্ট্রেটর গিয়ে সেখানে থেকে পালিয়ে আসতে বাধ্য হয়েছেন। নিশ্চয়ই প্রভাব বিস্তারের দ্বারা একজনকে কাজ করতে না দেওয়া এক জিনিস এবং একজন প্রশাসক কাজ করতে পারেন না সেটা অন্য জিনিস। আমি সেইজন্য বলি, বলা সহজ কিন্তু কাজ করা কঠিন। অনেকে এখানে অনেক কথা বলেছেন, কিন্তু আমার সুহৃদ মাননীয় সদস্যা ইলা মিত্রে বক্তৃতা বোধহয় দীর্ঘতম গাম্ভীর্যপূর্ণ, তেজোদীপ্ত—তবে কিছুটা ধ্বংসাত্মক। তিনি প্রায় সব বিষয়েরই বলেছেন। তিনি আরম্ভ করেছেন রিভলিউসনারি চেঞ্জ, তারপর ওয়ার্ক এক্সপেরিয়ান্স তারপর অপসন ফর্ম, তারপর সাম্রাজ্যবাদ, তারপর কিডল বার্গার, তারপর পি এল ৪৮০। এতে আশ্চর্য হবার কিছু নেই। তিনি যদি সি আই এ-র জুজুর ভয়ে বিচলিত হয়ে থাকেন তাহলে আমার বলা কিছু নেই। তিনি তার বক্তব্যের শুরু থেকে শেষ পর্যন্ত বৈপ্লবিক পরিবর্তন চেয়েছেন। সেটা আমরাও চাই, তবে সেটা ঢাল তয়োয়াল দিয়ে নয়, বোমা, বারুদ দিয়ে নয়, আমরা সেই পরিবর্তন অন্যভাবে এনেছি। আমাদের পরিবর্তন মস্কোর দিকে যাবে না, নিউইয়র্ক-এর দিকে যাবে না। এটা যাবে আমাদের প্রাচীন 'ঐতিহ্য নালন্দা', 'তক্ষশিলা', 'তপোবনের ঐতিহ্যের দিকে। তারপর, বিরোধীদের সদস্য শীশ মহম্মদ বলছেন অফিসারদের একটু টাইট করতে হবে। আজকে যে অবস্থার মধ্যে আমি এবং আমাদের অফিসাররা যাচ্ছেন তাতে কাউকে টাইট করতে হবে না, আমরা এমনিতেই টাইট হয়ে আছি। তবে হয়ত কোনও কোনও কারণে কাউকে কাউকে কোনও কোনও শিক্ষককে বা শিক্ষা প্রতিষ্ঠানের কর্তৃপক্ষকে তাদের কোনও কোনও সময়ে টাইট করার দরকার হয় এবং হবেও। আমরা

সেই ব্যাপারে কারও কথার ধার ধারব না। আমরা মোটামুটি সিধে রাস্তা ধরে চলব। এবং আমি ব্যক্তিগতভাবে ও চলবার চেষ্টা করছি। আর একজন বিরোধী মাননীয় সদস্য প্রদ্যোৎ মহান্তি মহাশয় বলেছেন যে শিক্ষার ব্যাপারে গোলকধাঁধার মধ্যে আমরা আছি। কথাটা হয়ত খানিকটা সত্য। এই গোলকধাঁধা কয়েক বছর আগে শুরু হয়েছে তবে সেটা গোলকধাঁধা নয়, গোলকধান্দা। আমরা আস্তে আস্তে সেই ধান্দাকে গোলকের পর্যায়ে এনে অর্ধগোলকে এনেছি। হয়ত এইভাবে চলতে পারলে সকলের সহযোগিতা পেলে আমরা কিছুদিন বাদে আলোকে পরিণত করতে পারব। একথা ঠিক যে শিক্ষাক্ষেত্রে বহুদিন ধরে অনেক সমস্যা চলে আসছে। সম্প্রতিকালে কিছু কিছু নতুন সমস্যার সৃষ্টি হয়েছে, তার ভেতর নিশ্চয়ই রাজনৈতিক হস্তক্ষেপ একটা বড় রকমের কারণ। তা সত্ত্বেও আমরা চেষ্টা করে চলেছি সমস্যাগুলি হাল্কা করতে। আমরা যে পুরোপুরি করতে পেরেছি তা নয় সেটা কোনদিনই বলিনি, এই বাজেটে ও সেই বক্তব্য নেই তবে অনেকের সহযোগিতায় আগের চেয়ে সমস্যা হাল্কা হয়েছে এটা সবচেয়ে বড় বিরোধী সদস্য ও স্বীকার করবেন। আমরা স্ট্রাকচারাল চেঞ্জ আনি নি এটা ঠিক নয়, আমরা খুব বড় রকমের স্ট্রাকচারাল চেঞ্জ করেছি। সেই ব্যাপারে আমরা বোধহয় সারা ভারতবর্ষের মধ্যে অগ্রণী। আমরা টেন প্লাস টু প্লাস থ্রি করেছি। আমরা ওয়ার্ক এডুকেশন চালু করেছি, আমরা নন ফরম্যাল এডুকেশন চালু করেছি সেটার সংবাদ মাননীয়া সদস্যা ইলা মিত্র জানেন কিনা জানি না, সেটা ভারতবর্ষের মধ্যে সর্বপ্রথম। এই কারণে তিনি মাননীয়া শ্রীমতি ইন্দিরা গান্ধীর নাম উল্লেখ করে যে সম্মেলনের কথা বলেছেন তিনি বোধ হয় জানেন না যে সেই সম্মেলনে পশ্চিমবঙ্গের এই পদক্ষেপটি বিশেষভাবে স্বীকৃতি লাভ করেছে এবং তারপর বিভিন্ন সরকারি অফিসাররা এই ব্যাপারে যারা জড়িত তাদের সঙ্গে আরও দীর্ঘ আলোচনায় বসবার জন্য তারা আগ্রহী। অর্থাৎ আমাদের ভারতবর্ষের অন্যান্য রাজ্যের যারা শিক্ষাকর্মী বা শিক্ষা অধিকর্তা আছেন তারা স্বীকার করেছেন, তবে এটি চালু করেই যে আমরা সব কিছু করে ফেলেছি এটা বলব না। এটি একটি প্রস্তুতি এটি একটি পদক্ষেপ। ওয়ার্ক এডুকেশন এই সম্বন্ধে অনেকের মনেই ধোঁয়াটে ভাব আছে। ওয়ার্ক এডুকেশন মানে ডেফিনিটলি এটা ভোকেশনাল এডুকেশনের পর্যায়ে পড়ে না। একজন মাননীয় সদস্য শ্রী বিশ্বনাথ চক্রবর্তী মহাশয় যা বলেছেন আমি তার সঙ্গে সম্পূর্ণ একমত। এই জিনিসটা আমাদের দেশে ছিল না। আমরা শিক্ষা বলতে শুধু মনের শিক্ষা পুঁথিগত বিদ্যার কথাই বলেছি, আমরা সেটাকে-পাল্টে যেটাকে আমরা বলব বৈপ্লবিক আমরা সেটাকে এনেছি, হাতের কাজ তাদের করতে হবে। হাত বলে যে একটা জিনিস আছে, হাতের কাজ করলে পরবর্তীকালে চাকরি জীবনে বা অন্যান্য ক্ষেত্রে নিজেদের আরও যোগ্য করে তুলতে পারব। এই জিনিসটা এই অ্যাটিচুড আমরা ওয়ার্ক এডুকেশনে এই অ্যাটমসফিয়ার আমরা সৃষ্টি করতে চাই। যদি সেই ব্যাপারে কিছুটা করতে পারি তাহলে আমি বলব

যে আমরা দেশে একটা বৈপ্লবিক পরিবর্তন আনলাম। ওয়ার্ক এডুকেশনে আমরা নিশ্চয়ই যা প্রয়োজন স্কুলে বড় বড় ফ্যাক্টরি কোথাও বড় বড় কারখানা এসব আমরা করতে চাই না, তাদের যা কিছু আছে যেটুকু তারা পরিবেশ থেকে নিয়ে নিতে পারে সেটি ধরে তারা হাতকে কাজে লাগাবে, শ্রমের মর্যাদা দেবে। নিশ্চয়ই এর পরবর্তী ব্যাপারে আমরা বিশেষভাবে জোর দিতে চাই আমাদের শিক্ষাকে আমরা ভোকেশনাল এডুকেশন দিতে চাই। এটি সর্বভারতীয় নীতি। এই নীতি আগে হয়েছে কিন্তু এখন সর্বভারতীয় ক্ষেত্রে আমরা আরও বেশি করে আস্তে আস্তে একটু ভেবে চিন্তা করে একটু অনুসন্ধান করে আমরা এগুতে চাই। কারণ ভোকেশনাল এডুকেশন একটা জিনিস যেটা শুধু নিজেই সার্থক হতে পারে না, তার সার্থকতা নির্ভর করবে তার পারিপার্শ্বিক অবস্থার উপর, পারিপার্শ্বিক শিল্প, পারিপার্শ্বিক অর্থনৈতিক অগ্রগতির উপর এবং আরও অনেক কিছু জিনিস আছে, তার প্র্যাকটিক্যাল সাইড আছে। অন্যান্য উন্নত দেশে তাদের স্কুল লেভেল থেকেই খুব উচু ধরনের ভোকেশনাল এডুকেশন দিতে পারে তার কারণ তাদের আশেপাশে শিল্প এত উন্নত পর্যায়ে পৌছে গিয়েছে যে তারা সেখানে ভোকেশনাল এডুকেশন পেয়ে পরবর্তীকালে সেখানে কাজ করতে পারে। দ্বিতীয় কথা, এই এডুকেশন পাওয়ার ব্যাপারে যথেষ্ট প্র্যাকটিক্যাল ডিফিকাল্টি আছে, আমরা এই জিনিসটা পারব না। আমরা সেটা ১১-১২, শ্রেণী দুটি পর্যায়ে যদি সেটাকে নিয়ে যেতে পারি, সেখানে যদি কিছু ভোকেশনাল ট্রেনিং দিতে পারি তাহলে আমরা নিজেদের যথেষ্ট ভাগ্যবান বলে মনে করব। শ্রীমতি ইলা মিত্র মহোদয়া, আমি তার কথা বলছি কারণ তিনি নিজেই উচ্চতর মাধ্যমিক শিক্ষার প্রবক্তা, সেখানে আমরা প্রথমে জোর দিয়েছিলাম ভোকেশনাল এডুকেশনের উপর দিয়েছিলেন, তার সিলেবাস করেছিলেন তারা বিভিন্ন জায়গা ইন্সপেকশন করেছেন কোনও প্রতিষ্ঠানকে রাখবেন। ভোকেশনাল এডুকেশনের জন্য সম্প্রতি ইতিমধ্যেই [illegible] সার্ভেও আমরা করেছিলাম, আমরা বিভিন্ন শিল্প ব্যবসায়ী ইত্যাদির প্রতিনিধিদের সঙ্গে বসেছি, আমি সরকারের যে সমস্ত বিভিন্ন বিভাগ আছে যারা কিছু কিছু ডেভেলপমেন্ট ওয়ার্ক করছেন সেখানে কত ছেলেদের চাকরির সম্ভাবনা আছে সেটা আমরা বসে সম্প্রতি ঠিক করেছি যে অন্তত ৭৮ থেকে ১০০টি স্কীমে আমরা এই জাতীয় ভোকেশনাল এডুকেশন করব। এই ব্যাপারে আমরা সরকারের বিভিন্ন বিভাগের সঙ্গে আমাদের দেশে যারা প্রতিষ্ঠিত শিল্পী ও ব্যবসায়ী ইত্যাদি আছেন তাদের সঙ্গে সহযোগিতা করে আমাদের আগে যা ভুল হয়েছে সেটা আমরা করব না, আমরা সেখানে ভবিষ্যতে কি চাকরির সম্ভাবনা থাকবে, সেখানে ভবিষ্যতে তারা নতুন কি শিল্প ব্যবসা স্থাপন করতে পারবে সেদিকে আমরা এগিয়ে যাচ্ছি। এই ব্যাপারে নিশ্চয়ই—বাজেটের মধ্যেও বলেছি, আমরা একটু কসাসলি প্রসিড করতে চাই। আর একটা কথা, সেটার উপর অনেকেই বক্তব্য রেখেছেন সেটা হচ্ছে শিক্ষকদের মাইনে দেবার ব্যাপার। সেটা আমি আগেও দু একবার বলেছি যে

পশ্চিমবঙ্গ সরকারের যত সংখ্যক কর্মচারী আছেন শিক্ষা বিভাগের দ্বারা সাহায্যপ্রাপ্ত বেনিফিশিয়ারি সংখ্যা প্রায় সমান সমান, কিন্তু শিক্ষক ও শিক্ষা কর্মীদের বেতনের ব্যাপারে সাহায্য দেওয়া, তাদের বেতন দেওয়া, এই ব্যাপারে আমাদের খুব জোর ৫০০ জনের বেসিসে একজন কি দুজন কর্মী আছে, সেই তুলনায় পশ্চিমবঙ্গ সরকারের মাইনে দেবার জন্য গড়ে ৫০ কি ৭০ জন পিছু একজন কি দুজন কর্মী আছে, স্বাভাবিক কারণে ঠিকমতো মাইনে দিতে হলে যতগুলি কর্মী প্রয়োজন শিক্ষা বিভাগে আমাদের তার চেয়ে অনেক কম আছে। তবু আমরা গত কয়েক বৎসরে চেষ্টা চরিত্র করে আগেকার চেয়ে মাইনে দেবার ব্যাপারটা অনেকটা রেগুলার করেছি। আমরাই সর্বপ্রথম এই সরকার প্রাথমিক শিক্ষকদের ব্যাঙ্কের মাধ্যমে মাইনে দেবার ব্যবস্থা করেছি। কয়েকটি শহরে হয়েছে, সেই শহরে সংখ্যাগুলি আমরা বাড়াচ্ছি। এমন কি আমাদের চিন্তা আছে যে হয়তো অদূর ভবিষ্যতে আমরা ব্লক পর্যায়ে আপাতত ব্যাঙ্কের মাধ্যমে মাইনে দেবার চেষ্টা করব। আমরা সাধারণত মাধ্যমিক বিদ্যালয়ের ক্ষেত্রে এবং কলেজের ক্ষেত্রে বছরে তিন কি চার কিস্তিতে সাহায্য করে থাকি। সেখানে শিক্ষক বা অধ্যাপকদের পুরোপুরি মাইনে দেবার দায়িত্ব এই সরকার নেয়নি, আগে যে পরিমাণ সরকার মাধ্যমিক এবং কলেজ স্তরে শিক্ষক এবং অধ্যাপকদের মাইনে দেবার দায়িত্ব নিয়েছিল এখন তার চেয়ে অনেক বেশি পরিমাণ নিচ্ছি। আমাদের শ্রদ্ধেয় অধ্যক্ষ মহাশয়, এখানে জানালেন যে তার কলেজের অধ্যাপকরা ৬ মাস বেতন পাননি, তবে আমরা কিছু কিছু পরিমাণে তাদের বেতনের টাকা দিয়ে থাকি—সেটাও ছিল না ১০ বছর আগে ৬/৭ বছর আগেও ছিল না, তা নিশ্চয়ই এই বছর দিয়ে উঠতে পারিনি, হয়তো আগামী বছরের শুরুতেই আমরা বিভিন্ন কলেজে কিছু সাহায্য দিতে পারব এই আশা রাখি। তবে এই ব্যাপারে ক্ষমতা আপনাদের আছে, বেশি টাকা দিলে নিশ্চয়ই সাহায্য আরও বেশি দিতে পারব।

[8-30 — 8-37 p.m.]

আরও দুই একজন বলেছেন যে কলেজিয় অশিক্ষক কর্মচারী এবং বিশ্ববিদ্যালয়ের অশিক্ষক কর্মচারীরা বেতনের পুনর্বিন্যাস ব্যাপারে অবহেলিত হয়েছে। হয়ে থাকতে পারে, সরকারের কিছু আইন কানুন, তাদের কিছু কিছু বাধা এবং অসুবিধার কারণ হয়েছে। আমাদের মোটামুটি নীতি হল এই যে আমাদের নিজেদের সরকারি কর্মচারিদের বেতন হার অপেক্ষা অন্যদের বেতন হার বেশি হওয়া উচিত নয়। নিশ্চয়ই এই ব্যাপারে তারা মন্তব্য করেছেন, কিন্তু তারা জানুন যে বিভিন্ন কলেজের অশিক্ষক কর্মচারিদের বেতন হার, বিভিন্ন বিশ্ববিদ্যালয়ের অশিক্ষক কর্মচারিদের বেতন হার ইতিমধ্যেই সরকারি কর্মচারিদের বেতন হারের চেয়ে অনেক বেশি। আমাদের সবচেয়ে বড় সমস্যা কি করে তাদের সেই বেতন হার বজায় রাখা যায়, সেই বেতন বৃদ্ধির হারটা অক্ষুণ্ণ রাখা যায়।

**মিঃ স্পিকার ঃ** একটা স্ট্যান্ডার্ড রেশিও হলে ভাল হয়, কোন কলেজে কত হবে?

**শ্রী মৃত্যুঞ্জয় ব্যানার্জি ঃ** এই সমস্ত ব্যাপারে তারা খানিকটা স্বেচ্ছাচারমূলক। এতদিন চলরা পর সেটা আমাদের ঘাড়ে এসে গেছে। ইট ইজ এ লিগেসি অব প্রাইভেট এন্টারপ্রাইজ হুইচ হ্যাজ কাম আপন আস ফর নো ফল্ট অব আওয়ারস। আজকে আমরা চেষ্টা করছি এই রোগ থেকে কি করে তাদের মুক্ত করতে পারি এবং নিজেরা মুক্ত হতে পারি। যাই হোক মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আমাকে অনেক সময় বলতে দিলেন। শিক্ষার ব্যাপারটা সত্যই শক্ত, কেন শক্ত, তার অনেকগুলি কারণ আছে। এটা শিক্ষিত লোকদের নিয়ে কারবার, তাদের সত্যই টাকা দিয়ে খোসামোদ করে ভয় দেখিয়ে ঠিক যেভাবে কাজ করানো যায়, সেভাবে করানো যায় না। যতক্ষণ না নিজেদের থেকে উদ্যোগ নিচ্ছেন ততক্ষণ কারও ক্ষমতা নাই। দ্বিতীয় কথা হচ্ছে আসল কাজ মনে উপর, মনের উপর প্রভাব বিস্তার শিক্ষক চেষ্টা করলেও পারেন না। যারা রিসিভ করবে অ্যাট দি আদার অ্যান্ড তাদের উপরও নির্ভর করে। সব চেয়ে বড় কথা হল—পরিবেশ এনভাইরনমেন্ট, অ্যাটমসফিয়ার-এর প্রভাবও কিছু কম নয়। আজকে তাই নির্দেশ জারি করেও কাজে লাগতে পারিনি, বহুদিন থেকে বলে আসছি যেসব জায়গায় প্রাথমিক বিদ্যালয় নাই, সেখানে আগে হোক। দুঃখের বিষয় লক্ষ্য পূরণ করতে পারিনি, সেই নির্দেশ কাজে পরিণত করতে পারিনি। যাই হোক শুধু ইচ্ছা থাকলেই হয় না, এ ব্যাপারে সকলের সহযোগিতা চাই। শিক্ষা বজায় রাখার জন্য, শিক্ষার সম্প্রসারণের জন্য, শিক্ষার মানোন্নয়নের জন্য সমস্ত জাতির, সরকারি প্রতিনিধিদের, এই সঙ্গে শিক্ষক, শিক্ষানুরাগী এবং সামগ্রিকভাবে অভিভাবকমন্ডলী যদি সাহায্য করেন—হয়ত অতীতে আমরা আরও এগুতে পারতাম, হয়ত আগামীবারে এগুতে পারব। এই কথা বলে মাননীয় সকল সদস্যকে বাজেটকে সমর্থন করার জন্য অনুরোধ জানিয়ে এবং সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** I now put all the cut motions as also the main motion under Grant No. 34 to vote.

The motion of Shrimati Ila Mitra that the amount of the demand be reduced by Rs. 100 was then put and lost.

The motion of Shri Nitai Pada Sarkar that the amount of the demand be reduced by Rs. 100 was then put and lost.

The motion of Shri Mrityunjoy Banerjee that a sum of Rs. 1,26,68,06,000 be granted for expenditure under Demand

No. 34, Major Heads : "277—Education (Excluding Sports and Youth Welfare), 278—Art and Culture, and 677—Loans for Education, Aft and Cultrue (Excluding Sports and Youth Welfare)", was then put and agreed to.

**Mr. Speaker :** There is no cut motion under Demand No. 35. So I put Demand No. 35 to vote.

The motion of Shri Mrityunjoy Banerjee that a sum of Rs. 26,000 be granted for expenditure under Demand No. 35, Major Head : "279—Scientific Services and Research", was then put and agreed to.

**Mr. Speaker :** There is only one cut motion under Demand No. 31. So I put the cut motion to vote.

The motion of Shrimati Ila Mitra that the amount of the Demand be reduced to Re. 1 was then put and lost.

The motion of Shri Mrityunjoy Banerjee that a sum of Rs. 97,23,000 be granted for expenditure under Demand No. 31, Major Head : "276—Secretariat-Social and Community Services", was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 8-37 p.m. till 1 p.m. on Thursday, the 18th March, 1976 at the Assembly House, Calcutta.

# INDEX TO THE
# West Bengal Legislative Assembly Proceedings
# (Official Report)

Vol: 61 No—II (Sixty one Session, 1976)

(The 9th, 10th, 11th, 12th, 13th, & 17th March, 1976)

**Lagislation**

**Laying of Reports**



**Question**